an outlay of Rs. 580 crores for 1980-81 with usual priorities on agriculture, irrigation, flood control, power and on the rural areas. For the programme of development of North Bengal an outlay of Rs. 150 lakhs has been allocated for 1980-81. Under the "Integrated Rural Development Programme" (IRDP), my Government envisages execution of schemes of a wide-ranging character to provide full employment through productive activities in selected areas with a view to raising the income-level of small and marginal farmers, share-croppers, agricultural labourers, landless people, rural artisans and persons belonging to Scheduled Castes and Scheduled Tribes. For accelerated development of the hill areas in the district of Darjeeling various development programmes have been taken up for execution in accordance with the integrated annual plan with special central assistance approved by the Planning Commission. My Government has also laid special emphasis on the necessity of improving the socio-economic conditions of the Jhargram Subdivision, decidedly one of the most backward areas, through various development activities.

29. My Government is committed to provide a clean and honest administration and accordingly attaches considerable importance to eradicating corruption in public services. During the year 1979, the Vigilance Commission, West Bengal, maintained its drive against corruption in State Government offices and Public Undertakings under the State Government.

30. On this occasion my Government would like to emphasise that it will continue its endeavour with renewed vigour for accelerating the pace of economic growth in the State and ensuring a better and more equitable social order, in the firm belief that the Government has and will have the spontaneous and willing support of the people in the schemes that it proposes to implement in the future.

31. With these words I leave you to your deliberations and wish you all success.

**JAI HIND**

[ 4-30 — 4-37 P.M. ]

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্যগণ, আপনাদের অবগতির জন্য জানাইতেছি যে মহামান্য রাজ্যপাল মহোদয় তাঁহার একটি ভাষণ প্রদান করিয়াছেন এবং তাঁর ভাষণের প্রতিলিপি সভার টেবিলে স্থাপন করা হইয়াছে। পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলীর

১৬(৩) নং নিয়মানুযায়ী যদি কোন প্রস্তাব থাকে তাহা হইলে তাহা উত্থাপন করিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি নিম্নোক্ত মর্মে একটি প্রস্তাব উত্থাপন করছি—"রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠান হউক ঃ

মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৫ই ফেব্রুয়ারী ১৯৮০ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন, তজ্জন্য আমরা এই সভার সদস্যগণ, তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছি।"

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব সমর্থন করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমিও এই ধন্যবাদ জ্ঞাপন প্রস্তাব সমর্থন করছি।

**শ্রী বিমলানন্দ মুখোপাধ্যায় ঃ** আমি এই যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, সেই প্রস্তাব সমর্থন করছি।

**শ্রী রাম চ্যাটার্জী ঃ** অধ্যক্ষ মহোদয়, আমি এই যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব তা সর্বান্তকরণে সমর্থন করিতেছি।

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** আমিও এই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব সমর্থন করছি।

**মিঃ স্পীকার ঃ** মাননীয় সদস্যগণ, মহামান্য রাজ্যপাল মহাশয়ের ভাষণের প্রত্যুত্তরে ধন্যবাদসূচক প্রস্তাবের উপর যদি কোন সংশোধনী থাকে, তবে সেই সংশোধনী প্রস্তাবসমূহ আগামী সোমবার, ১৮ই ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখের বেলা ১টা পর্যন্ত পশ্চিমবঙ্গ বিধানসভা সচিবালয়ে জমা দিতে পারবেন।

আপনাদের সামনে একটা ঘোষণা আছে, সেটি হচ্ছে সদস্যগণের ইস্তফা। আমার ঘোষণাটি হচ্ছে—মাননীয় সদস্যগণ, আপনাদের অবগতির জন্য জানাচ্ছি যে শ্রী আবুল বরকত আতাউল গনিখান চৌধুরী এম এল এ যিনি এই বিধানসভার ৪৮ নং সুজাপুর নির্বাচন ক্ষেত্র হতে নির্বাচিত হন ও ডঃ গোলাম ইয়াজদানী এম এল এ, যিনি ৪১ নং করবা নির্বাচন ক্ষেত্র হতে নির্বাচিত হন, তাঁহারা উভয়ে লিখিতভাবে আমার নিকট অর্থাৎ বিধানসভার অধ্যক্ষের নিকট এই অত্র বিধানসভা হতে যথাক্রমে ১৪ই জানুয়ারী এবং ১৮ই জানুয়ারী ১৯৮০ থেকে ইস্তফা দিয়েছেন। এবং আমার দ্বারা এই ইস্তফা গৃহীত হয়েছে উক্ত তারিখ থেকে এগুলি কার্যকরী হবে।

### কার্য উপদেষ্টা কমিটির ৪৯তম প্রতিবেদন।

**মিঃ স্পীকার ঃ** আমি পড়ে দিচ্ছি। কার্য উপদেষ্টা কমিটি ৪৯তম প্রতিবেদন পেশ করেছেন। এই কমিটির অধিবেশন ১৫ই ফেব্রুয়ারী ১৯৮০ তারিখে বেলা একটার সময়ে

আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ১৮ই ফেব্রুয়ারী ১৯৮০ থেকে ২২শে ফেব্রুয়ারী ১৯৮০ পর্যন্ত বিধানসভার কার্যক্রমের সময়সূচী নিম্নলিখিতভাবে গ্রহণের সুপারিশ করা হয়েছে।

| | | |
|---|---|---|
| Monday, 18-2-80 | ... | (i) Laying of Ordinances, Rules, etc.<br>(ii) Discussion on Governor's Address—4 hours. |
| Tuesday, 19-2-80 | ... | Discussion on Governor's Address—4 hours. |
| Wednesday, 20-2-80 | ... | Discussion on Governor's Address—4 hours. |
| Thursday, 21-2-80 | ... | Discussion on Governor's Address—4 hours. |
| Friday, 22-2-80 | ... | (i) Motion under rule 185 regarding construction of railway line from Eklakshmi Station in Malda to Hilli Town in West Dinajpur district (Notice given by Shri Ahindra Sarkar.)—1 hour.<br>(ii) Motion under rule 185 regarding construction of railway line connecting Bankura-Mezia-Raniganj (Notice given by Shri Anil Mukherjee and Shri Aswini Raj.)—1 hour.<br>(iii) Motion under rule 185 regarding conversion of narrow gauge railway line from Purulia Station to Kotesila Station to broad gauge line. (Notice given by Shri Mahadeb Mukherjee.)— |

এখন আমি পরিষদীয় মন্ত্রীকে এই প্রস্তাব আনুষ্ঠানিকভাবে উত্থাপন করার জন্য আমন্ত্রণ করছি।

**শ্রী ভবানী মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি এই সভায় সংসদীয় বিভাগের বিধানসভার কার্য উপদেষ্টা কমিটির ৪৯তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে, তা গ্রহণের জন্য সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব গ্রহণে কারও কোন আপত্তি নেই। অতএব এই প্রস্তাব গৃহীত হল।

বিধানসভার অধিবেশন আগামী সোমবার, ১৮ই ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখের বেলা ১টা পর্যন্ত মুলতুবি রইল।

## Adjournment

The House was then adjourned at 4-37 P.M. till 1 P.M. on Monday, the 18th February, 1980, at the "Assembly House", Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Monday, the 18th February, 1980 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 9 Ministers, 2 Ministers of State and 134 Members.

[ 1-00 — 1-13 P.M. ]

## OBITUARY REFERENCES

**মিঃ স্পীকার ঃ** আজ অধিবেশনের প্রাক্কালে আমি স্মরণ করছি দেশবরেণ্য সেইসব নেতাদের ও পশ্চিমবঙ্গ বিধানসভা ও বিধান পরিষদের সেইসব বর্তমান এবং প্রাক্তন সদস্যদের যাঁরা গত অধিবেশনের পর শেষ নিঃশ্বাস ত্যাগ করেছেন।

**শ্রী জয় প্রকাশ নারায়ন ঃ** স্বাধীনতার পূর্বে ও স্বাধীনোত্তর ভারতবর্ষে যে সমস্ত দেশনায়ক দেশের সামাজিক রাজনৈতিক জীবনে গভীর প্রভাব বিস্তার করেছিলেন শ্রী জয়প্রকাশ নারায়ণ তাঁদের অন্যতম। গত ৮ই অক্টোবর ১৯৭৯ ভোরে বিহারের কদমকুঁয়ায় তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। বিহারের স্মরণ জেলার সীতাব দিয়ারা গ্রামে ১৯০২ সনে তিনি জন্মগ্রহণ করেন। তিনি ছাত্র জীবনে মেধাবী ছাত্ররূপে পরিগণিত হন এবং বিশ্ববিদ্যালয় থেকে বৃত্তি পান। কিন্তু গান্ধীজীর আহ্বানে সে বৃত্তি প্রত্যাখ্যান করে তিনি অসহযোগ আন্দোলনে যোগ দেন। পরবর্তীকালে তিনি আমেরিকা গিয়ে পাঁচটি বিশ্ববিদ্যালয়ে অধ্যায়ন করেন এবং সর্বশেষে উইসকনসিন বিশ্ববিদ্যালয় থেকে অর্থনীতিতে এম.এ. পাশ করেন। ওখানে থাকা-কালে তিনি মার্কসীয় দর্শনের প্রতি আকৃষ্ট হন। দেশে ফিরে তিনি কংগ্রেসে যোগদান করেন। ১৯৪২-এর "ভারত ছাড়" আন্দোলনে যোগ দিয়ে তিনি কারারুদ্ধ হন এবং হাজারিবাগ জেলে থাকাকালীন জেল থেকে অন্তর্ধান করে তিনি রামমনোহর লোহিয়ার সঙ্গে যুক্ত হন। পরে আবার কারারুদ্ধ হন। পরবর্তী জীবনে তিনি গান্ধী দর্শনের প্রতি আকৃষ্ট হন। ১৯৫৪ সালে তিনি রাাজনীতি থেকে অবসর গ্রহণ করেন। ইতিপূর্ব্বেই তিনি "ভূদান যজ্ঞের" প্রতি আকৃষ্ট হয়েছিলেন ও তার প্রচারে নামেন। ১৯৬৫ সালে তিনি রামন ম্যাগসায়সে পুরস্কার পান। ১৯৭৫ সালে জরুরী অবস্থার সময়ে তিনি গ্রেপ্তার হন এবং বেশ কিছু দিন কারাবাসের পর শারীরিক অসুস্থতার জন্য প্যারোলে ছাড়া পান। ১৯৭৭ সালের নির্বাচনের প্রাক্কালে তাঁরই পরামর্শে গঠিত হয় জনতা পার্টি ও সেই পার্টি ভূষিত হয় সার্বিক জয়ে। তাঁর মৃত্যুতে দেশের যে ক্ষতি হল তা অপূরণীয়।

**শ্রী সতীশ চন্দ্র দাশগুপ্ত** গত ২৪শে ডিসেম্বর শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। রংপুরের কুড়িগ্রামে ১৮৮২ সালে তিনি জন্মগ্রহণ করেন। তদানীন্তন রিপন কলেজে পাঠকালীন তিনি দেশবরেণ্য নেতা শ্রী সুরেন্দ্র নাথ বন্দ্যোপাধ্যায়ের সংস্পর্শে আসেন এবং প্রেসিডেন্সি কলেজে বি.এ. পাঠকালে তিনি আচার্য জগদীশ চন্দ্র বসু এবং আচার্য প্রফুল্ল চন্দ্র রায়ের সংস্পর্শে

আসেন। পরে তিনি রসায়ণ শাস্ত্রে এম.এ. হন। স্বদেশী আন্দোলনের সময় আচার্য রায় বেঙ্গল কেমিক্যাল এণ্ড ফার্মাসিউটিক্যাল ওয়ার্কস্-এর প্রতিষ্ঠা করেন এবং সতীশ চন্দ্রকে এর পরিচালনার ভার দেন। ১৯২২ সালের উত্তরবঙ্গের বিধ্বংসী বন্যায় তিনি আচার্য রায়ের সঙ্গে রিলিফ কমিটির কাজে যোগ দেন। এর পর তিনি প্রভাবিত হন মহাত্মা গান্ধীর আদর্শে। পরবর্তীকালে তিনি বেঙ্গল কেমিক্যাল ছেড়ে দিয়ে ১৯২৬ সালে "খাদি প্রতিষ্ঠান" প্রতিষ্ঠা করেন। এই আজীবন কর্মী অনেক বইও লিখেছিলেন, তার মধ্যে রবীন্দ্র শতবর্ষে লিখিত 'রবীন্দ্রনাথ ও গান্ধীজী' তদানীন্তনকালে খুব প্রশংসা পায়। স্বদেশী আন্দোলনে যুক্ত থাকার জন্য তাঁকে মোট আট বছর কারাবাস করতে হয়। এই তীক্ষ্ণধী মনীষীর মৃত্যুতে দেশ এক বরেণ্য নেতাকে হারাল।

**ডঃ রমেশচন্দ্র মজুমদার ঃ** এরপর আমি উল্লেখ করছি বিখ্যাত ঐতিহাসিক ডঃ রমেশ চন্দ্র মজুমদারের কথা। গত ১১ই ফেব্রুয়ারী ভোরবেলা রমেশ চন্দ্র শেষ নিঃশ্বাস ত্যাগ করেছেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৯২ বছর। বাংলাদেশের ফরিদপুর জেলার খান্দার পাড়া গ্রামে তিনি ১৮৮৮ সনে জন্মগ্রহণ করেন। ১৯০৯ সালে প্রেসিডেন্সি কলেজ থেকে বি.এ. পাশ করে ১৯১১ সালে তিনি ইতিহাসে এম.এ ডিগ্রী লাভ করেন। কয়েক বছর পর তিনি প্রেমচাঁদ রায়চাঁদ বৃত্তিলাভ করেন। ১৯১৪ সালের কাছাকাছি সময়ে তিনি ডক্টরেট হন। ১৯৩৯ সালে ভারতীয় ইতিহাস কংগ্রেসে ডঃ রমেশচন্দ্র ছিলেন সভাপতি। ঐতিহাসিক গবেষণার জন্য তিনি পৃথিবীর বিভিন্ন দেশ ভ্রমণ করেছিলেন। ভারতের স্বাধীনতার আন্দোলনের ইতিহাস রচনায় তাঁকে ভারত সরকার কর্তৃক প্রধান নির্দেশকের কাজে মনোনীত করা হয়েছিল। বঙ্গীয় সাহিত্য পরিষদ এবং এশিয়াটিক সোসাইটির তিনি সভাপতি ছিলেন। ১৯৭৩ সালে বিশ্বভারতী তাঁকে 'দেশিকোত্তম' উপাধিতে ভূষিত করেন। বিভিন্ন গবেষণামূলক বই রচনা করে তিনি দুর্লভ খ্যাতি এবং আন্তর্জাতিক সম্মান লাভ করেছিলেন। এই মহান ঐতিহাসিকের মৃত্যুতে ভারত তথা সমগ্র বিশ্ব একজন নিষ্ঠাবান কর্মী এবং জ্ঞানী পুরুষকে চিরতরে হারাল।

**শ্রী এ, এইচ, বেষ্টারউইচ ঃ** বর্তমান বিধানসভার সদস্য শ্রী এ, এইচ, বেষ্টারউইচ গভর্ণমেন্ট এ্যাসুরেন্স কমিটির কাজে গিয়ে গত ১৬ই অক্টোবর ১৯৭৯ সকালে দার্জিলিং জেলা হাসপাতালে পরলোক গমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮২ বছর। মাদারিহাট বিধানসভা কেন্দ্র থেকে ১৯৬২ সালে তিনি পশ্চিমবঙ্গ বিধানসভায় প্রথম নির্বাচিত হন। এরপর তিনি আরও চারবার ঐ কেন্দ্র থেকে নির্বাচিত হন। শ্রী বেষ্টারউইচের জন্ম চা-বাগানের আদিবাসী শ্রমিক পরিবারে। দীর্ঘ ৪০ বছর ধরে উত্তরবঙ্গের বিভিন্ন চা বাগানের শ্রমিক আন্দোলনের সঙ্গে তিনি ঘনিষ্ঠভাবে যুক্ত ছিলেন। জলপাইগুড়ি জেলার আর, এস, পির অন্যতম সংগঠক হিসাবেও তিনি সুপরিচিত। অকৃতদার, সদালাপী ও সুমধুর ব্যক্তিত্বের অধিকারী শ্রী বেষ্টারউইচ-এর মৃত্যুতে যে শূন্যতার সৃষ্টি হল তা পূরণ হওয়ার নয়।

**শ্রী বংকিমবিহারী পাল ঃ** বর্ত্তমান বিধানসভার সদস্য শ্রী বংকিম বিহারী পাল গত ৩১শে ডিসেম্বর মেদিনীপুর সদর হাসপাতালে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। ১৯৭৭ সালের নির্বাচনে জনতা পার্টির সদস্য হিসাবে তিনি বিধানসভায় নির্বাচিত হন। ১৯০৫ সালে মেদিনীপুরের বড়মানিকপুর গ্রামে তিনি জন্মগ্রহণ করেন। স্বাধীনতা সংগ্রামী এবং সমাজকর্মী হিসাবে তিনি সুপরিচিত ছিলেন। মেদিনীপুর পৌরসভার তিনি কমিশনার ছিলেন এবং রেডক্রশ সোসাইটি, অরবিন্দ শতবার্ষিকী কমিটি প্রভৃতি বিভিন্ন সংস্থার সঙ্গে তিনি যুক্ত ছিলেন। অকৃতদার

এই প্রবীন বিপ্লবী বৃটিশ রাজত্বকালে স্বরচিত দেশাত্মবোধক গান গেয়ে যুবকদের উদ্বুদ্ধ করতেন। তাঁর মৃত্যুতে আমরা এক প্রবীন রাজনৈতিক কর্মীকে হারালাম।

**শ্রী সুরেন্দ্রনাথ মাহাতো ঃ** গত ৮।১০।৭৯ তারিখে পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য শ্রী সুরেন্দ্র নাথ মাহাতোর জীবনাবসান হয়। তিনি ১৯৫৭ সাল থেকে ১৯৬৬ সাল পর্যন্ত বিধানসভার সদস্য ছিলেন এবং বরাবর মেদিনীপুরের গোপীবল্লভপুর নির্বাচন কেন্দ্র থেকে নির্বাচিত হন। তাঁর মৃত্যুতে পশ্চিমবঙ্গ একজন একনিষ্ঠ রাজনৈতিক কর্মীকে হারাল।

**শ্রী অজিত কুমার বসু ঃ** এই বিধানসভার প্রাক্তন সদস্য স্বাধীনতা সংগ্রামের অন্যতম বিশিষ্ট সৈনিক বড়াকমলাপুরের কৃষক বিপ্লবের অনন্য নায়ক ও সর্বজন শ্রদ্ধেয় কমিউনিষ্ট নেতা শ্রী অজিত কুমার বসু গত ১০ই জানুয়ারী রিষড়া সেবা সদনে শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। ১৯০৯ সালে সিঙ্গুর থানার বড়া অঞ্চলে তিনি জন্মগ্রহণ করেন। অবিভক্ত কমিউনিস্ট পার্টির তিনি রাজ্য কমিটির সদস্য ছিলেন এবং ১৯৫৪ থেকে ১৯৫৮ সাল পর্যন্ত ভারতের কমিউনিস্ট পার্টির হুগলী জেলা পরিষদের সম্পাদক ছিলেন। পার্টির সর্বক্ষণের কর্মী শ্রী বসু ছিলেন কৃষক ও ক্ষেতমজুর আন্দোলনের একজন অবিসম্বাদিত নেতা। ১৯৫২ সালে তিনি হুগলী জেলার সিঙ্গুর কেন্দ্র থেকে প্রথম নির্বাচিত হন। ১৯৭১ ও ১৯৭২ সালেও তিনি বিধানসভায় নির্বাচিত হন। অকৃতদার সদালাপী শ্রী বসুর মৃত্যুতে দেশ একজন বিশিষ্ট রাজনৈতিক বিপ্লবীকে হারাল।

**শ্রী বিজয় বিহারী বসু ঃ** গত ১৬ই জানুয়ারী অধুনালুপ্ত বিধানপরিষদের প্রাক্তন সদস্য শ্রী বিজয় বিহারী বসুর জীবনাবসান হয়। মৃত্যুকালে তাঁহার বয়স হয়েছিল ৮৩ বছর। ২৪ পরগণা জেলার ধামুয়া গ্রামে ১৮৯৭ সালে তিনি জন্মগ্রহণ করেন। তিনি স্কটিশচার্চ কলেজে শিক্ষালাভ করেন। পাঠরত অবস্থায় তিনি অসহযোগ আন্দোলনে যোগ দেন এবং ১৯১৮ সালে অন্তরীণ হন। পরবর্তীকালে তিনি শিক্ষক জীবনে প্রবেশ করেন। ৪০ বছর শিক্ষকতার পর তিনি অনেক গুণমুগ্ধ ছাত্র-ছাত্রী রেখে গেছেন। তিনি নিখিল বঙ্গ শিক্ষক সমিতির সঙ্গে যুক্ত ছিলেন এবং নিরক্ষরতা দূরীকরণের ও বয়স্ক শিক্ষা প্রসারে তাঁর অগ্রণী ভূমিকা ছিল। ১৯৫৮ সালে তিনি বিধানপরিষদের সদস্য নির্বাচিত হন এবং ১৯৬৪ সাল পর্যন্ত সভ্য থাকেন। তাঁর মত প্রবীণ নেতার দেহাবসানে দেশের এক অপূরণীয় ক্ষতি হল।

**শ্রী মোল্লা তসমুতুল্লা ঃ** প্রাক্তন বিধানসভার সদস্য শ্রী মোল্লা তসমুতুল্লা গত ১৯শে জানুয়ারী মৃত্যুমুখে পতিত হন। ১৯৭১ এবং ৭২ সালে তিনি হাসনাবাদ নির্বাচন কেন্দ্র থেকে নির্বাচিত হন। তাঁর মৃত্যুতে রাজনৈতিক ক্ষেত্রে এক শূন্যতার সৃষ্টি হল।

**শ্রী গয়ানাথ বিশ্বাস** গত ২৩শে ডিসেম্বর ৯১ বছর বয়সে মৃত্যুবরণ করেন। তিনি অবিভক্ত বঙ্গে বিধানসভার প্রাক্তন সদস্য। তিনি মৈমনসিং (পশ্চিম) নির্বাচন কেন্দ্র থেকে ১৯৪৬ সালে নির্বাচিত হন। তাঁর মৃত্যুতে দেশ একজন প্রবীণ দেশকর্মী ও রাজনৈতিক নেতাকে হারাল।

আমি প্রয়াত বিধানসভা ও বিধানপরিষদের এই সব সদস্যদের এবং বরেণ্য নেতাদের স্মৃতির প্রতি গভীর শ্রদ্ধা প্রদর্শন করছি এবং তাঁদের শোক সন্তপ্ত পরিবারবর্গকে আন্তরিক সমবেদনা জানাচ্ছি।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করবো তাঁরা নিজ নিজ আসনে দু মিনিট দণ্ডায়মান হয়ে প্রয়াত নেতৃবৃন্দদের ও সদস্যদের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করুন।

(সদস্যগণ নিজ নিজ আসনে দু মিনিট দণ্ডায়মান থেকে নিরবতা পালন করেন)

**মিঃ স্পীকার ঃ** ধন্যবাদ।

বিধান সভার সচিব এই শোকবার্তার প্রতিলিপি প্রয়াত ব্যক্তিদের পরিবারবর্গের কাছে পাঠিয়ে দেবেন।

## ADJOURNMENT

The House was then adjourned at 1-13 P.M. till 1 P.M. on Tuesday, the 19th February, 1980, at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 19th February, 1980 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 3 Ministers of State, and 177 Members.

[1-00 – 1-10 P.M.]

### Starred Questions
### (for which oral answers were given)

**মিঃ স্পীকার ঃ** প্রশ্নোত্তর।

**শ্রী বলাই লাল দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সভার নির্দিষ্ট কাজ আরম্ভ হবার পূর্বে একটি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গতকাল এই সভায় যে সমস্ত শোকপ্রস্তাব গ্রহণ করা হয় তার মধ্যে প্রাক্তন সদস্য শ্রী ত্রৈলোক্যনাথ প্রধানের নাম নেই। মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে তাঁর সম্বন্ধে উল্লেখ ছিল, সেইজন্য আমরা ভেবেছিলাম গতকালের শোক প্রস্তাবে তাঁর নামও থাকবে কিন্তু তা না থাকায় এ সম্বন্ধে আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**মিঃ স্পীকার ঃ** আমি রেকর্ড থেকে দেখছি যে, শ্রী ত্রৈলোক্যনাথ প্রধান সম্বন্ধে এই সভায় গত ৮ই ফেব্রুয়ারী, ১৯৭৯ তারিখে শোকপ্রস্তাব গৃহীত হয়েছে।

**শ্রী মহম্মদ সোহরাব ঃ** স্যার, এই প্রসঙ্গে আমিও বলতে চাই যে, আমাদের এই সভার আর একজন প্রাক্তন সদস্য শ্রী মুক্তিপদ চট্টোপাধ্যায়ের নাম গতকালের শোকপ্রস্তাবের মধ্যে অর্ন্তভুক্ত করা হয়নি। আমার মনে হয় সেটা করা দরকার।

**মিঃ স্পীকার ঃ** আমরা তো সংবাদ পেলে করি। যাই হোক, আপনারটা আমার অফিসে দিয়ে দেবেন।

### আমদানীকৃত সরষের তেল

*১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে বৎসরে কত পরিমাণ সরষের তেল অন্য রাজ্য থেকে আমদানি করতে হয় এবং এর আর্থিক মূল্য কত;

(খ) ইহা কি সত্য যে, ব্যবসায়ীদের কারচুপিতে ক্রেতা সাধারণকে সরষের তেলের জন্য বেশি দাম দিতে হয়; এবং

(গ) পশ্চিমবঙ্গ সরকারের সরাসরি সরষের তেল আমদানির কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ**

(ক) পশ্চিমবঙ্গে বৎসরে আনুমানিক ৪৫ হাজার টন সরষের তেল ও ২ লক্ষ টন সরষের বীজ (তেলের হিসাবে ৭০ হাজার টন) আমদানি করা হয়। এই সব কিছুর আর্থিক মূল্য কমবেশি ১৩২ কোটি টাকা।

(খ) হ্যাঁ।

(গ) না।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় 'খ' প্রশ্নের উত্তরে বললেন হ্যাঁ এই ব্যবসায়ীদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে, জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** আইনানুগ ব্যবস্থা গ্রহণ করা হয় এবং মাননীয় সদস্য বোধ হয় এটা জানেন যেখান থেকে এই তেল আমদানি করা হয় তার উপর পশ্চিমবঙ্গ সরকারের কোন এক্তিয়ার নেই এবং সেখানে কেন্দ্রীয় সরকারের কি সরষের বীজ অথবা তেল তার উপর কোন মূল্য নির্দ্ধারণ করা নেই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি—পশ্চিমবঙ্গের কিছু ব্যবসায়ী এর মধ্যে জড়িত আছে কিনা এবং থাকলে তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**শ্রী সুধীন কুমার ঃ** ব্যবসায়ীদের জাত অথবা পশ্চিমবঙ্গে যারা কাজ করেন তাদের কথা বলছেন—আপনি কাদের কথা বলছেন?

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** পশ্চিমবঙ্গের ব্যবসায়ী—যারা পশ্চিমবঙ্গে ব্যবসা করেন, আমি তাদের কথা বলছি।

**শ্রী সুধীন কুমার ঃ** এখানে শুধু পশ্চিমবঙ্গের ব্যবসায়ীরাই ব্যবসা করেন না, কিছু উত্তরপ্রদেশের ব্যবসায়ীদের সঙ্গে কমিশনেও কাজ করেন। ওরা দু জায়গাতেই জড়িত। কিন্তু যদি মূল ক্ষেত্রে কোন ব্যবস্থা করা না হয় তাহলে পশ্চিমবাংলায় এর বিরুদ্ধে কোন ব্যবস্থা করা সম্ভব নয়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** 'গ' প্রশ্নের উত্তরে বললেন, না—কেন 'না' বলবেন কি—আমদানি কেন সরাসরি করবেন না?

**শ্রী সুধীন কুমার ঃ** এর কারণ হল আমদানির ক্ষেত্রে যেখানে কোন মূল্য স্থির নেই সেখানে যদি আমাদের রাজ্য সরকার তেল কিনতে যান তাহলে তারা ন্যায্যমূল্যের কম দামে তেল বিক্রী করতে পারবেন না। কেন্দ্রীয় সরকার যখন একটি নির্দ্দিষ্ট কম দামে তেল সরবরাহ করতে প্রতিশ্রুত হয়েছেন তখন সেই তেল আরো কম দামে এখানে সরবরাহ করার চেষ্টা আমাদের উচিত বিবেচনা করা হয়েছে এবং সরষের তেলের খোলা বাজারে পার্থক্য এত বেশী এবং গুণগত মানে এখানে যে তেল সরবরাহ করা হয় সেটা কোন অংশেই খারাপ

নয়—সেই জন্য পশ্চিমবঙ্গ সরকার এখানে রিফাইন্ড রেপসিড অয়েল সরবরাহ করার ব্যবস্থা করেছেন।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** এই রেপসিড অয়েল কেবল কলকাতা শহরাঞ্চলেই বিলি করা হয়, গ্রামে বিলি করার কোন ব্যবস্থা আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** সমস্ত পশ্চিমবঙ্গেই এটা বিলি করার ব্যবস্থা আছে। কিন্তু ব্যাপার হচ্ছে এই, কেন্দ্রীয় সরকারই ঠিক থাকে না, যার জন্য সমস্ত জায়গায় তেল পৌঁছায় না এবং কোথাও কোথাও যেখানে স্থানীয় জায়গায় সরষে উৎপন্ন হয় সেখানে তারা সেটা পান বলে এই তেলটা কিনতে চান না এবং কিছু ব্যবসায়ীর এখানে একটা প্রতিরোধ আছে, অন্যথায় আমাদের ব্যবস্থা আরো ব্যাপক করা যেতে পারত যদি আমরা নিশ্চিতভাবে প্রতিশ্রুত তেলটা পুরোপুরি পেতাম।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** কলকাতার সঙ্গে শহরাঞ্চলের তেলের কমিশনের যে ব্যবধান আছে তার জন্যই এই কো-অপারেটিভ সোসাইটি রেপসিড অয়েল বিক্রী করতে পারছে না—এটা কি আপনার জানা আছে?

**শ্রী সুধীন কুমার ঃ** না, বরং এটা বলতে পারি বিশেষ করে তেলের ক্ষেত্রে বর্তমানে যে কমিশন নির্দ্ধারিত করা আছে সেটা যথেষ্ট এবং এই সম্পর্কে যদি আপনারা এ্যাকাউন্ট চান তাহলে নোটিশ দিলে এ্যাকাউন্ট দিয়ে দেব এবং তার থেকেই আপনারা বুঝতে পারবেন সেটা যথেষ্ট কিনা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পশ্চিমবঙ্গ সরকার যদি সরাসরি এই তেল আমদানি করেন তাহলে এই রাজ্যের মানুষ খানিকটা সুলভ মূল্যে কি তেল পেতে পারেন না?

**শ্রী সুধীন কুমার ঃ** কোন্ তেল এবং কোথা থেকে আমদানি করার কথা বলছেন?

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি 'গ' প্রশ্নের উত্তরে 'না' বলেছেন—আমি এই ব্যাপারেই জানতে চাইছি, রাজ্য সরকারের সরাসরি সরষের তেল আমদানি করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** আমি তো এই প্রশ্নের উত্তরে আগেই বলে দিয়েছি, না।

**শ্রী অনিল মুখার্জি ঃ** কেন্দ্রীয় সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন তেল দেবার, কিন্তু সেই প্রতিশ্রুতি অনুযায়ী তেল পাচ্ছেন না কেন—তারা রাজ্য সরকারকে কি প্রতিশ্রুতি দিয়েছেন, কত তেল দেবার প্রতিশ্রুতি দিয়েছেন?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন এর থেকে ওঠে না। এটা তো আলাদা প্রশ্ন, এর সঙ্গে এটা আসে না।

[1-10 – 1-20 P.M.]

**শ্রী অনিল মুখার্জি ঃ** স্যার, কিছু আগে উনি বললেন প্রতিশ্রুতি অনুযায়ী না পাবার

জন্য এই অবস্থা হয়েছে। তাহলে প্রতিশ্রুতিটা কি ছিল এবং প্রতিশ্রুতি অনুযায়ী কতটা দেওয়া হয় নি। এটা তো স্যার, মন্ত্রী মহাশয়ের সাপ্লিমেন্টারীর উত্তরের উপর এসে যায়?

**শ্রী সুধীন কুমার ঃ** বর্তমানে রেপসিড অয়েলের ক্ষেত্রে মাসে ৫ হাজার টন দেবার কথা, অর্থাৎ বছরের ৫×১২ হিসাবে ৬০ হাজার টন দেবার কথা। কিছু আমরা পেয়েছি। আমি মনে করি আমাদের আরও অনেক পাবার আছে।

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই রেপসিড অয়েলের কথা বললেন এটা কি ডবল রিফাইন করে বাজারে খাবার জন্য দিচ্ছেন অর্থাৎ ডবল রিফাইন কি করতে হয়?

**শ্রী সুধীন কুমার ঃ-** হ্যাঁ।

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** তাহলে কি আপনাদের কেরসিন তেল ট্রিবল বিফাইন করে বাজারে দেবার কোন পরিকল্পনা আছে?

(উত্তর নাই)

*2–Held over

**পশ্চিমবঙ্গে গম ও সরষের চাষ**

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৭।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ-** কৃষি বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কত জমিতে গম এবং সরষের চাষ হয়; এবং

(খ) এই দুইটি শস্যের উৎপাদন বৃদ্ধির পরিকল্পনা কি সরকার গ্রহণ করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) প্রাথমিক হিসাব অনুযায়ী ১৯৭৯-৮০ সালে ৫ লক্ষ হেক্টর মত জমিতে গমের চাষ হয়েছে এবং সরষের চাষ হয়েছে ১ লক্ষ ৫২ হাজার হেক্টর মত জমিতে।

(খ) এই দুইটি শস্যের উৎপাদন বৃদ্ধির পবিকল্পনা সরকারের আছে। উন্নত মানের এবং জাতের বীজ সরবরাহ যতটা সম্ভব সুনিশ্চিত করা, ক্ষুদ্র সেচ প্রকল্পের মাধ্যমে সেচ-সেবিত এলাকার বিস্তার সাধন করা প্রয়োজনীয় সারের সরবরাহ অব্যাহত রাখা স্বল্প মেয়াদী শস্য ঋণ ক্ষুদ্র এবং প্রান্তিক চাষীদের মধ্যে বিতরণ করা, মিনিকিট বিতরনের মাধ্যমে উন্নত পদ্ধতিতে চাষের প্রসার করা ইত্যাদি এই দুই শস্যের উৎপাদন বৃদ্ধির পরিকল্পনার অন্তর্ভুক্ত। এছাড়া, সরষের ক্ষেত্রে কৃষকগণ যাতে ন্যায্য দাম-পান তার জন্য একটি প্রকল্প সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিমবঙ্গের কোন কোন জেলার মাটি সরষে চাষের পক্ষে উপযোগী?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আপনারা তো দেখছেন যে মুর্শিদাবাদ, নদীয়া, পশ্চিম দিনাজপুরে ভালভাবে সরষে চাষ হচ্ছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে এই সমস্ত জায়গায় ভাল সরষে চাষ হলে পশ্চিমবঙ্গের চাহিদা মেটানো যেতে পারবে?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** অসম্ভব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে গত দু বছরে সরষে চাষ কত বেড়েছে?

**শ্রী কমলকান্তি গুহ ঃ** প্রাথমিক হিসাব অনুযায়ী ১৯৭৯-৮০ সালে ৫ লক্ষ হেক্টর জমির মধ্যে ১ লক্ষ ৬২ হাজার হেক্টর জমিতে সরষে চাষ হয়েছে। গত বছর সরষে জন্মেছিল ৪৬৭৮০ টন। আমরা এবার আশা করছি এটা বেড়ে ৭৪ হাজার টনের মত হবে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে ডিজেলের অভাবে সারা উত্তর বঙ্গে গমের চাষ নষ্ট হয়ে যাচ্ছে এবং এ সম্বন্ধে সরকার কোন ব্যবস্থা করেছেন কিনা?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** শুধু উত্তরবঙ্গ কেন ডিজেলের অভাবে সারা পশ্চিমবঙ্গে চাষের ক্ষতি হচ্ছে। আমাদের যা ডিজেল দেবার কথা তা আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পাচ্ছি না এবং যেটুকু পাচ্ছি তা আনার জন্য যে রেক বা ওয়াগন পাবার দরকার তাও পাচ্ছি না।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি পাচ্ছি না বলে চুপ করে থাকবেন, না আপনাদের তরফ থেকে কিছু করা হচ্ছে সেটা জানাবেন?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমরা চেষ্টা করছি এবং পশ্চিমবাংলার কোন মাটিতে পাওয়া যায় তার জন্য চিন্তা করছি।

### Increase of price of essential commodities

*4. (Admitted question No. *82.) **Shri RAJANI KANTA DOLOI :** Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) Whether it is a fact that the prices of essential commodities have progressively increased during the past three years ; and

(b) if so—

(i) what is the percentage of annual increase in prices of those commodities during the past three years ; and

(ii) what action the Government has taken to arrest the rise in prices of those commodities ?

**Shri Sudhin Kumar :** (A) Yes

(B) (i) The consumer price indices number for Calcutta during the

years 1976-77, 1977-78 and 1978-79 (July to June) were 297, 320 and 331 respectively, the base year being 1960.

The percentage of increase over 1976-77 level is –

1977-78 : 7.7 per cent.

1978-79 : 11.4 per cent.

These figures are based on the bulletins published by the Reserve Bank of India.

(ii) Government is trying to combat the price rise principally by expanding the public distribution system and also by adoption of regulatory measures in respect of distribution of some essential commodities, and also by taking legal measures.

**শ্রী রজনী কান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৭৭-৭৮তে ৭৭ পারসেন্ট এবং ১৯৭৮-৭৯তে ১১৪ পারসেন্ট ইনক্রিজ করেছে। এই ইনক্রিজের কারণ কি?

**শ্রী সুধীন কুমার ঃ** কারণ বিবিধ এবং তার মধ্যে প্রধানতঃ সেন্ট্রাল ফিসকেল পলিসি।

**শ্রী রজনী কান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে ডিস্ট্রিবিউশান সিসটেমকে আপনারা বাড়াচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে এটাকে কি ভাবে বাড়াচ্ছেন জানাবেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** অধিকতর বস্তু এসেনসিয়াল কমোডিটিজ কর্পোরেশানের মাধ্যমে সংগ্রহ করে এবং তার মাধ্যমে নির্দিষ্ট দামে বিতরণ করে।

**শ্রী রজনী কান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এসেনসিয়াল কমোডিটিজ এ্যাক্ট অনুযায়ী আপনারা কি ধরনের ব্যবস্থা করেছেন যে সমস্ত হোরডারস, ব্লাকমার্কেটিয়ারস আছে তাদের বিরুদ্ধে আপনারা কোন এ্যাকশান নিয়েছেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** এনফোর্সমেন্ট ব্রাঞ্চ তদন্ত করার পরে যাদের বিরুদ্ধে অভিযোগ প্রমানিত হবে তাদের আদালতে অভিযুক্ত করেন।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে পশ্চিমবঙ্গ সরকার এসেনসিয়াল কমোডিটিজ বলতে কোন কোন আইটেমকে ধরেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** আইটেমের যদি বিস্তৃত হিসাব চান তাহলে নোটিশ দেবেন বলে দেব।

### রাষ্ট্রীয় পরিবহনে রুট সংখ্যা বৃদ্ধি

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** স্বরাষ্ট্র (পরিবহন) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা রাষ্ট্রীয় পরিবহণ বর্তমানে কতগুলি রুটে দূরপাল্লার বাস চালান; এবং

(খ) উক্ত রুট-সংখ্যা বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী মহঃ আমিন ঃ**

(ক) বর্তমানে ৩৭টা রুটে কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন দূরপাল্লা বাস চালান।

(খ) হ্যাঁ। কলিকাতা বাদুড়িয়া এবং কলিকাতা লালগোলা রুট শীঘ্রই চালু করার পরিকল্পনা কলিকাতা রাষ্ট্রীয় পরিবহন কর্পোরেশনের আছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই যে ৩৭ টি রুটে দূরপাল্লার বাস চলে, এই বাসের সংখ্যা কত?

**শ্রী মহঃ আমীন ঃ** সেটা আর একটা নোটিশ দিলে জানিয়ে দেব।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে গ্রামাঞ্চলে বিশেষ করে মফঃস্বলে বিভিন্ন বাস কোম্পানী নানা রকম কারণে তাদের রুটের বাসগুলি চালায় না। এই সমস্ত বাস রুটগুলি সরকার রাষ্ট্রায়ত্ব করবেন কি?

[1-20 – 1-30 P.M.]

**শ্রী মহঃ আমিন ঃ** সবগুলো ন্যাশনালাইজেশন করার কোন পরিকল্পনা নেই। তবে এটা ঠিক যে বিভিন্ন জায়গায় যাত্রীদের অসুবিধা হচ্ছে। আমরা ধীরে ধীরে এই অসুবিধা দূর করার দিকে অগ্রসর হবো।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কলকাতা নরঘাট বাস রুটে বাস খুব কম চলে। মাত্র একটি বাস সেখানে চলে। সেখানে আরও দু তিনটি বাস বাড়াবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** যদি প্রয়োজন হয়, নিশ্চয়ই বিবেচনা করা হবে।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** হলদিয়া বন্দরে যাবার জন্য আরও বাস বাড়াবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী মহঃ আমিন ঃ** হলদিয়া বন্দরে যাবার জন্য আমরা একটা ষ্টীমার সার্ভিস চালু করার কথা ভাবছি। ষ্টীমার সার্ভিস চালু হলে রুটটা খুব ছোট হয়ে যাবে এবং এ' রুটের সার্ভিসটা তার ফলে ইমপ্রুভ করবে।

**শ্রী হরিপদ জানা ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে কলকাতা নরঘাটের রুটে যদি প্রয়োজন হয় তাহলে বাস বাড়াবেন, কি ভাবে তার পরিমাপ করা যাবে বলবেন কি?

**শ্রী মহঃ আমিন ঃ** মাননীয় সদস্যরা লিখলে—তাঁরা চিঠি দেবেন, তারপর আমরা সার্ভে করে দেখবো।

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** মন্ত্রী মহাশয় বললেন যে দুটি রুটে বাস দেবার ব্যবস্থা করছেন। আপনারা কি গত তিন বছরের মধ্যে টোটাল এই দুটি রুটেই বাস দেবার পরিকল্পনা নিয়েছেন?

**শ্রী মহঃ আমিন ঃ** গত তিন বছরের মধ্যে অনেকগুলো রুটেই বাস দেওয়া হয়েছে।

সেটা যদি জানতে চান তাহলে নোটিশ দিতে হবে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** যে সমস্ত দূর পাল্লার বাস আছে, সেই সব বাসে স্থানীয় বাসের মতই বসার ব্যবস্থা করা হয়েছে। এই বসার ব্যবস্থার পরিবর্ত্তন করার কথা চিন্তা করছেন কি? যেমন টুরিস্ট কোচে থাকে?

**শ্রী মহঃ আমিন :** দূর পাল্লার বাসে অর্ডিনারী বাসের তুলনায় ভাল বসার ব্যবস্থা আছে, যাত্রীরা যাতে আরামে যেতে পারেন। যদি কোন ক্ষেত্রে তার ব্যতিক্রম ঘটে থাকে তাহলে জানাবেন, নিশ্চয়ই বিবেচনা করবো।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন, দূর পাল্লার বাসগুলোতে জানালার কাঁচ থাকে না, ফলে খুব অসুবিধা হয়, সেই গুলোর দিকে দৃষ্টি দেবেন কি?

**শ্রী মহঃ আমিন :** নিশ্চয়ই দৃষ্টি দেওয়া হবে।

*6—Held over

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পীকার :** আমি আজ শ্রী দেব প্রসাদ সরকারের কাছ হতে একটি শ্রী প্রবোধ চন্দ্র সিংহ, শ্রী হরিপদ ভারতী, শ্রী বলাই লাল দাস মহাপাত্র, শ্রী জন্মেজয় ওঝা, শ্রী বিনয় বন্দ্যোপাধ্যায়, শ্রী হরিপদ জানা ও শ্রী শশবিন্দু বেরার কাছ হতে একটি, শ্রী রজনী কান্ত দোলুই এর কাছ হইতে একটি, শ্রী কিরণময় নন্দর কাছ থেকে একটি সর্ব সমেত চারটি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম দ্বিতীয় ও চতুর্থ প্রস্তাবে শ্রী দেব প্রসাদ সরকার, শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ও অন্যান্যরা এবং একটি কিরণময় নন্দ কেন্দ্রীয় সরকার কর্তৃক নয়টি রাজ্য অকংগ্রেসী মন্ত্রী সভা ও বিধানসভা বাতিল করার সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। যেহেতু রাজ্য সরকারের এই ব্যাপারে কোন এক্তিয়ার নেই তাই এই বিষয়ে মুলতুবী প্রস্তাব আনা যায় না। আমি তাই এই তিনটি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। তৃতীয় প্রস্তাবে শ্রী রজনী কান্ত দোলুই মহাশয় বিগত লোকসভা নির্বাচনে পশ্চিমবঙ্গে ব্যাপক কারচুপির অভিযোগ তুলে সে সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। বিষয়টি নির্বাচন কমিশনের এবং নির্বাচনী আদালতের এক্তিয়ার ভুক্ত। তাই এই প্রস্তাবে আমি অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যরা ইচ্ছা করলে প্রস্তাবের সংশোধিত অংশগুলো পড়তে পারেন।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হ'ল—

কেন্দ্রীয় সরকার সম্প্রতি নয়টি অ-কংগ্রেসী(ই) সরকারকে তাহাদের নির্দিষ্ট শাসন মেয়াদ অতিক্রান্ত হওয়ার পূর্বেই ভাঙ্গিয়া দিয়াছেন এবং বিধানসভাগুলি বাতিল করিয়া দিয়াছেন। যে পরিস্থিতিতে এবং যেভাবে কেন্দ্রীয় সরকার এই কাজ করিয়াছেন, তাহাতে ইহা ভারতীয় সংবিধানের যুক্তরাষ্ট্রীয় কাঠামোর উপর এক বিরাট আঘাত হানিয়াছে এবং স্বৈরতান্ত্রিক ক্ষমতা প্রতিষ্ঠার প্রবণতাকে প্রকট করিয়াছে। সারা ভারতের গণতন্ত্রে বিশ্বাসী মানুষ তাই আজ

উদ্বিগ্ন। এমতাবস্থায়, দেশে যাহাতে গণতান্ত্রিক রীতিনীতি ও সাংবিধানিক অধিকার প্রতিষ্ঠিত থাকে এবং নাগরিকদের অধিকার খর্ব না হয়, সে বিষয়ে আলোচনার জন্য অদ্যকার এই সভা তার নির্দিষ্ট কর্মসূচী মুলতুবী রাখিতেছে।

(সেভারেল মেম্বারস রোস্ টু স্পিক)

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হ'ল—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, "বিগত লোকসভা নির্বাচনের ফলাফলের পরিপ্রেক্ষিতে অ-কংগ্রেসী(ই) মন্ত্রী সভা ও বিধান সভাগুলি তার জনগণের ইচ্ছাকে প্রতিফলিত করছে না" এই অজুহাত তুলে কেন্দ্রীয় সরকার উত্তর-প্রদেশ, বিহার, তামিলনাডু, মহারাষ্ট্র, মধ্যপ্রদেশ, উড়িষ্যা, রাজস্থান, পাঞ্জাব ও গুজরাট এই নয়টি রাজ্যের মন্ত্রীসভা ও বিধানসভা ভেঙে ফেলে দিয়ে এক চরম অ-গণতান্ত্রিক পদক্ষেপ গ্রহণ করলেন। অতীতের জনতা সরকারের পদাঙ্ক অনুসরণ করে বর্তমান কেন্দ্রীয় কংগ্রেসী(ই) মন্ত্রী সভার এই পদক্ষেপ আমাদের দেশের সংসদীয় গনতন্ত্রের অবশিষ্ট বলতে যা কিছু ছিল তাকেও নিশ্চিহ্ন করে দিতে সাহায্য করল। এই সভা কেন্দ্রীয় সরকারের এই অগণতান্ত্রিক ও জনস্বার্থ বিরোধী কাজের তীব্র নিন্দা করছে।

**Shri Rajani Kanta Doloi** : Mr. Speaker, Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public impotance and of recent ocurrence viz.

'Serious resentment is prevailing in West Bengal at the fact that the political parties which constitute the present Government in the State, despite having lost faith, trust and confidence of the people have managed to win some seats in the Lok Saoha Elections held recently in the State, through various unfair means such as manipulation of voters' list by large scale deletion of the name of genuine voters, inclusion of fictitious ghost voters, corrupt practices, physical torture of political workers, misuse of administrative machinery of the State to serve political interest of the ruling party, flagrant violation of the provisions of the Reprsentation of Peoples Act and the rules framed thereunder.

As a result, the electoral results of the Lok Sabha Election do not reflect the wishes of the people in West Bengal.

[1-30 – 1-40 P.M.]

**শ্রী গোপাল বসু** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৫ সালে ২৫ শে জুন গভীর রাত্রে ভারতবর্ষে গণতন্ত্রের উপর এক চরম আঘাত এসেছিল। তারপর স্বৈরতন্ত্রের আবির্ভাব ঘটেছিল আর ১৭ ফেব্রুয়ারীর গভীর-রাত্রে ৯ টি রাজ্যের আইন-সভাগুলিকে অ-গণতান্ত্রিক ভাবে ভেঙ্গে দিয়ে আর একবার স্বৈরতন্ত্রের আবির্ভাব ঘটলো। সুতরাং এই গুরুত্বপূর্ণ বিষয়ের উপর

আমি দাবী করছি—এই সভায় একদিন আলোচনার জন্য দিন স্থির হোক এবং ট্রেজারী বেঞ্চের পক্ষ থেকে ঘোষণা করুন এই গুরুত্বপূর্ণ বিষয়ের উপর একদিন বিধান সভায় পূর্ণাঙ্গ আলোচনা হবে। আমি এই দাবী ট্রেজারী বেঞ্চের কাছে করছি।

**মিঃ স্পীকার ঃ** আমি বলেছি এ্যাডজোর্নমেন্ট মোসানে এই প্রস্তাব আসতে পারে না এবং সেটা আমি কেবল পড়তে অ্যালাউ করেছি আর এ্যাসেম্বলীর আইন দেখে আপনারা যদি প্রস্তাব দেন তাহলে আমি দেখবো যে সেটা আসতে পারে কিনা। যাই হোক, এখন দৃষ্টি আকর্ষণী। আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি যথা,

১। সুন্দরবনের পিয়ালী নদীতে লঞ্চ ও নৌকা দুর্ঘটনা—**শ্রী রজনী কান্ত দোলুই**

২। বিগত লোকসভার অন্তবর্তী নির্বাচনে রিগিং—**শ্রী রজনী কান্ত দোলুই**

৩। পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার অবনতি—**শ্রী রজনী কান্ত দোলুই**

৪। আসামের ঘটনায় মুখ্যমন্ত্রীর সহিত প্রধানমন্ত্রীর ও অন্যান্যের আলোচনার বিষয়বস্তু —**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস।**

৫। আলু চাষীদের আলুর উপযুক্ত মূল্য পাওয়ার সরকারী ব্যবস্থা—**শ্রী নানুরাম রায়।**

৬। Continuous lockout of powerloom and processing mills —**Shri Gour Chandra Kundu.**

৭। Attack on police at Chetla—**Shri Janmejay Ojha.**

৮। Scarcity of Diesel—**Shri Rajani Kanta Doloi.**

৯। গঙ্গার ভাঙ্গনে জঙ্গীপুর মহাকুমা শহরের অংশ বিশেষ নদী গর্ভে বিলীন হওয়ার আশঙ্কা—**শ্রী অমলেন্দ্র রায়।**

আমি শ্রী অমলেন্দ্র রায় কর্তৃক আনীত ৯ নং প্রস্তাবটি গ্রহণ করছি। মাননীয় সেচ মন্ত্রী মহাশয় কবে নাগাদ ষ্টেটমেন্ট দেবেন বলে দিন।

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** নেকস্ট উইকে আমি এই ব্যাপারে স্টেটমেন্ট দেবো।

**মিঃ স্পীকার ঃ** কবে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** শুক্রবার ২৯শে ফেব্রুয়ারী।

**শ্রী নিখিল দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এ্যাডজোর্নমেন্ট মোশনটা গ্রহণ করেন নি, কিন্তু আপনার মাধ্যমে—মন্ত্রী মন্ডলীর দায়িত্বশীল সদস্য যাঁরা রয়েছেন তাঁদের দৃষ্টি আকর্ষণ করছি। এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার সারা ভারতবর্ষে নয়টি বিধানসভা ভেঙ্গে দেওয়া হয়েছে, আমরা সেইজন্য একটা আলোচনার দাবী করছি। একটা আলোচনা এই বিধানসভায় হবে এবং মন্ত্রী সভার সদস্যরা আমাদের এ্যাসিওর করুন যে আলোচনাটা হবে, তাহলে আমরা খুশি হই ওঁরা আমাদের বলুন যে আলোচনাটা হবে।

(গোলমাল)

**মিঃ স্পীকার ঃ** প্রশ্নের আকারে ম্যাটার টা একজন বলুন, আমি এ্যালাউ করছি, প্রস্তাবাকারে হোক। এ্যাসেম্বলীর নিয়মাবলী অনুযায়ী যা দেবেন তা বিবেচনা করব। একাধিক সদস্য যদি উঠে উঠে বলতে থাকেন তাহলে আমি কি করতে পারি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী ঃ** বিধান সভার নিয়মাবলী অনুযায়ী একটা প্রস্তাব সরকারের তরফ থেকে আনা হবে এবং সেটা আলোচনা করা হবে।

(গোলমাল)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কিছু বলতে চাই। আপনি একটা বিষয়েরও মুলতুবী প্রস্তাব গ্রহণ করেন নি, কিন্তু আপনি যে রকম প্রচ্ছন্ন ভাবে রেজলিউশন করলেন তাতে আমরা বুঝতে পারছি না যে এটা গণতান্ত্রিক পদ্ধতিতে হচ্ছে কিনা? এই সরকারের যাঁরা এখানে বসে আছেন তাঁরা একটা রেজলিউশন নিয়ে আসবেন গভর্ণমেন্টের তরফ থেকে। তাঁদের অনেক এম. এল. এ. আছেন যাঁরা এটাকে সমর্থন করবেন। এই বামফ্রন্ট সরকারের মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয় গণতন্ত্রকে হত্যা করে অন্য প্রস্তাবাকারে নিয়ে আসবেন, এটা আপনি করতে দেবেন না, এটা করলে আমরা বুঝব যে গণতন্ত্রের সমাধি হচ্ছে।

**মিঃ স্পীকার ঃ** পয়েন্ট অফ অর্ডারটা শুধু বলুন, আপনার ব্যাখ্যা পরে দেবেন। অনেক সময় আছে।

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে আমি মাননীয় মুখ্যমন্ত্রী ও সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে ডিজেলের সঙ্কট। সারা পশ্চিমবঙ্গে ডিজেলের অভাব আছে, ও কেরোসিনের অভাব আছে। কিন্তু উত্তরবঙ্গের সমস্যাটা আর একটু অন্য ভাবে দেখা দিয়েছে। উত্তরবঙ্গের ডিজেল আসে আসাম থেকে। আসামে বিচ্ছিন্নতাবাদীরা দাবী করছে যে আসামের তেল আসামেই থাকবে, বাইরে যাবে না। স্যার, পশ্চিমবঙ্গের কয়লা যদি পশ্চিমবঙ্গে থাকে, মহারাষ্ট্রের তুলো যদি মহারাষ্ট্রে থাকে, পাঞ্জাবের গম যদি পাঞ্জাবের বাইরে না যায় তাহলে তো সবই অচল হয়ে যায়। এই ডিজেলের জন্য উত্তরবঙ্গের বাস, মিনিবাস, গ্যাসটারবাইন, বিশ্ববিদ্যালয়ের কাজ কর্ম, কৃষির কাজ কর্ম সব বন্ধ হবার জোগাড় হয়েছে। তাই আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি তাঁরা যেন কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্ত্তা বলেন যাতে আসামের দরজাটা খোলে এবং উত্তরবঙ্গের স্বাভাবিকভাবে কাজ কর্ম হয়।

[1-40 – 1-50 P.M.]

**শ্রী ননী কর ঃ** স্যার আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। কাগজে দেখলাম আমার নির্বাচন কেন্দ্রে কংগ্রেস (আই) এর সম্পাদক নজরুল ইসলামকে পাওয়া যাচ্ছে না। এ বিষয়ে আমি একটা চিঠি পড়ে শোনাচ্ছি। চিঠিটি লিখেছেন কাদের শেখের স্ত্রী সেবাবাতন বিবি—ইংরাজী ২৭.১.৮০ তারিখ রবিবার ভোররাতে আমি আমার ঘরের দক্ষিণদিকে

আম বাগানে পায়খানায় যাই। অনুমান ৪টা, পায়খানা শেষে পানি খরচ করিয়া উঠিয়া পড়ি। ঠিক সেই সময়ে দাঁতাড়ী গ্রামের কাজী আবদুর রসিদের পুত্র ও দাঁতাড়ী প্রাইমারী বিদ্যালয়ের সহ শিক্ষক কাজী নজরুল ইসলাম আমার পিছন হইতে আমাকে আচমকা জড়াইয়া ধরে ও বল-পূর্বক ধর্ষণ করিবার চেষ্টা করে। এই সময় পাশের রাস্তা দিয়া ১। নুর আলি মন্ডল, ২। এনহান মন্ডল, ৩। আবদুল হামিদ মাছ ধরিয়া ফিরিয়া আসিতেছিল। তাহারা উহাকে হাতে হাতে ধরিয়া ফেলে, তাহাদের চিৎকারে আমার স্বামী আব্দুল কাদের শেখ ও গ্রামের লোকেরা সেখানে জমা হয়। এ' সময় হৈ চৈ এর মধ্যে নজরুল পালাইয়া যায়। এক্ষণে নিরুপায় হইয়া স্বামীকে সাথে লইয়া হাবড়া থানায় পুলিশের নিকট কেস করা হয়। কেস নং ৬৩, তাং ২৭.১.৮০। এ' কেসের তদন্ত কালে পুলিশের ভূমিকায় আমি বিস্মিত ও আতঙ্কিত। কারণ পুলিশ উক্ত আসামী পক্ষের সহিত যোগাযোগ রক্ষা করিয়া চলিতেছে।

এক্ষণে হুজুরের কাছে আমার অনুরোধ এই বিষয়ে পূর্ণ তদন্ত করিয়া চরিত্রহীন লম্পটের বিহিত ব্যবস্থা করিয়া বাধিত করিবেন। আপনার কাছে আমি এই দরখাস্তটা দিচ্ছি। আমি আশা করি সরকার এই জিনিষ বন্ধ করবেন।

**শ্রী মহঃ আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মালদা লোকসভা নির্বাচনের পর সেখান থেকে কংগ্রেস (আই) নেতা এ. বি. এ. গনি. গান চৌধুরী-র বিজয় উল্লাসকে কেন্দ্র করে তাঁর দলের নেতা এবং কর্মীরা মালদা জেলায় কালিয়াচক, রতুয়া, গাজোল, ইত্যাদি জায়গায় হিংসাত্মক কাজ চালাচ্ছে। গত ২৪.১ তারিখে কংগ্রেস (আই) নেতা কালিয়াচকের খালতিপুরে অনেক বাড়ী লুঠ করেছে এবং তাদের প্রায় ৭০ টি পরিবার এর উপর আক্রমণ চালিয়েছে। ৩১ তারিখে সেখানে কমরেড সোনাউল্লাকে ছুরিকাঘাত করে এবং তার বাড়ী আক্রমণ করে। তাকে রক্তাত অবস্থায় হাসপাতালে ভর্তি করা হয়েছে। ঐ তারিখে কংগ্রেস (আই) নেতা সোলেমানের নেতৃত্বে একটি গুন্ডা বাহিনী নওদা পাড়া ও নয়াগ্রাম আক্রমণ করে এবং সেখানকার ধনসম্পত্তি লুঠ করে এবং আজিজুর রহমনের বাড়ীর ৫ জনকে ছোরা দিয়ে আঘাত করে হত্যা করে। ১০.১ তারিখে কংগ্রেস সমর্থকরা সেখানকার রাজকুমার টৌকা গ্রাম আক্রমণ করে এবং সেখানকার গরীব কৃষক সোনা মাহাতোকে হত্যা করে এবং তার ভাইকে গুরুতর ভাবে জখম করছে। ঠিক একই ভাবে রতুয়া থানার চান্দমনি কুমার গঞ্জ, মালোকারা ইত্যাদি গ্রামে তারা আমাদের সমর্থকদের বাড়ী ঘর ভেঙ্গেছে ও খুন জখম করেছে এবং পঞ্চায়েত সমিতির সদস্যদের প্রধান, উপ-প্রধানদের উপর জোর জুলুম করছে। বর্গাদারদের জমি জোর করে নিয়ে নিচ্ছে। কংগ্রেস (আই) দের হিংসাত্মক কার্যকলাপ এই সব বন্ধ করার জন্য মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, তিনি এই সব জায়গায় পুলিশী প্রশাসন জোরদার করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** স্যার, বিষ্ণুপুরে একটি নূতন হাসপাতাল হচ্ছে আমাদের প্রভাস রায় মহাশয় সেই হাসপাতাল করছেন। সেখানে একটা সাইনবোর্ড টাঙ্গানো আছে সেটা একটা নীচু জমি। এফ. এফ. সির টাকা দিয়ে সেই হাসপাতাল করার নামে টাকা তছরূপ হচ্ছে। আমি সংবাদ পেয়েছি প্রভাস বাবু বিভিন্ন ব্যবসাদারদের কাছ থেকে এই বাবদে ৪ লক্ষ টাকা চাঁদা আদায় করেছেন। তিনি ৬৭ সাল থেকে এই হাসপাতাল করবার চেষ্টা

দেখিয়ে হাসপাতাল করবার জন্য যে চেষ্টা হচ্ছে সেটা বন্ধ করুন এবং এই ভাবে একজন মন্ত্রী তাঁর ক্ষমতার অপব্যবহার যেন না করেন সেটাও লক্ষ্য করুন।

**শ্রী রজনী কান্ত দলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলার আইন শৃঙ্খলার একেবারে শেষ হয়ে গেছে। গত বছর সেপ্টেম্বর মাস থেকে ১৫ই ফেব্রুয়ারী পর্যন্ত পশ্চিমবঙ্গে সি. পি. এম নেতারা কংগ্রেস (আই) এর ২১৭ জন কর্মীকে নিহত করেছে। গত ১৫ তারিখে কেশপুর দোগাছা গ্রামে আমাদের একজন সমর্থককে সি. পি. এম. ভোজালি দিয়ে মেরেছে। চেতলা, বর্ধমানের মত সেখানে তারা থানা আক্রমণ করছে লুঠ পাট করছে। পুলিশের উপরও আক্রমণ করছে। সি. পি. এম. এর এই গুন্ডামির বিরুদ্ধে কোন পুলিশ প্রোটেকসান পাওয়া যাচ্ছে না। সেখানে কোন এ্যডমিনিস্ট্রেশান আছে বলে মনে হচ্ছে না। আপনার মাধ্যমে তাই মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে অবিলম্বে পুলিশী এ্যাকসান ও এ্যডমিনিস্ট্রেটিভ এ্যাকসান যাতে নেওয়া হয়—যাতে নাকি এই সমস্ত খুন খারাপি বন্ধ হয়।

**শ্রী নানু রাম রায় ঃ** স্যার, এই সরকারের পরিচালনাধীনে শ্যালো ডিপ টিউবওয়েল এবং ডি. ভি. সি থেকে জল না পাওয়ায় বোরো চাষের খুব ক্ষতি হয়েছে এবং তার ফলে দ্রব্যমূল্য বৃদ্ধি হয়েছে। এই বিষয়ে নিশ্চয়ই সরকার অবিলম্বে দৃষ্টি দেবেন।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আসাম প্রসঙ্গে সরকারের বিশেষ করে মুখ্যমন্ত্রীর যথেষ্ট বলিষ্ঠ দৃষ্টিভঙ্গির পরিচয় আমরা পেয়েছি। সেখানকার বাঙ্গালী এবং বাইরের মানুষের উপর যে নিপীড়ন চলছে সে সম্বন্ধে আমাদের এই বিধান সভায় একদিন আলোচনা করবার সুযোগ যেন দেওয়া হয় এই আশা আমরা করছি।

[1-50 – 2-00 P.M.]

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলা কৃষি প্রধান জেলা এবং এখানে এ পর্যন্ত সেচের যে ব্যবস্থা হয়েছে তার পরিমাণ হচ্ছে ২৮ পার্সেন্ট। এখানে কিছু ডিপ টিউবওয়েল, আর. এল. আই এবং কিছু শ্যালো টিউবওয়েল আছে। সম্প্রতি সরকার থেকে একটা আদেশ জারী করা হয়েছে যে নদীয়া জেলায় আর নতুন করে কোন শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল বসবে না। এর ফলে আমরা লক্ষ্য করেছি নদীয়া জেলা কো-অপারেটিভ ল্যাড মর্টগেজ ব্যাঙ্ক ১৪ শো টিউবওয়েল বসাবার জন্য এগিয়ে গিয়েছিল এবং ডিপ টিউবওয়েল অনেক জায়গায় বসাবার জন্য এগিয়ে যাচ্ছিল, সমস্ত স্কীমগুলি বাধা প্রাপ্ত হচ্ছে। আমি সরকারের কাছে অনুরোধ করছি এই সম্বন্ধে ভাল করে তদন্ত হওয়া দরকার। ওয়াটার বোর্ড ভাল করে সার্ভে করে তদন্ত করে তবে এই সম্বন্ধে সিদ্ধান্তে আসা দরকার। কিন্তু ইতিপূর্বে যে শ্যালো, ডিপ টিউবওয়েল বসাবার সিদ্ধান্ত হয়েছে সেগুলি বসাবার ব্যাপারে ওয়াটার বোর্ড থেকে আপত্তি না করতে আবেদন করছি ও ইতিমধ্যে সরকারের তরফ থেকে যে আদেশ দেওয়া হয়েছে সেই আদেশ প্রত্যাহার করা হোক এই আবেদন রাখছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ

শিক্ষা মন্ত্রী শম্ভু ঘোষ মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় বাজপুর মিলনী মহাবিদ্যালয়ে যে অবস্থান ধর্মঘট কয়েক দিন ধরে চলছে সেটা বোধ হয় আমরণ অনশনে কনভার্ট করে যাবে। ছাত্র সংসদের জেনারেল সেক্রেটারী আমাকে যে পত্র দিয়েছেন সেই পত্রটা হচ্ছে এই—

To

The Minister-in-charge of Education,

College and University.

Sir,

With due respect I beg to state that the Union members and the students in general of Bajpur Milani Mahavidyalaya have undertaken a programme to launch a stay-in-strike in front of the Principal's office chamber on the following demands which have long been trempled down by the college authorities on and from 18.2.1980 at 11 A.M. :

1. Starting of honours Classes in Mathematics, Physics, Bengali, History and Economics ;
2. Starting of Boy's and Girl's Hostels ,
3. Extension of College Building ;
4. Electrification of College Hostels ;
5. Starting of Biology and Botany Classes at the Degree level ; and
6. Extension of College Library.

এই সমস্ত বিভিন্ন দাবীর ভিত্তিতে তাঁরা অনশন করছেন। এটা তাঁদের দীর্ঘ দিনের দাবী, সেগুলি পূরণ হয়নি, তার ফলে সেখানকার ছেলেরা একটা সাংঘাতিক অবস্থার সৃষ্টি করেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষা মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন তাড়াতাড়ি এই বিষয়ে একটা বিহিত ব্যবস্থা করেন।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সরবরাহ মন্ত্রী এবং কৃষি মন্ত্রীর বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করতে চাই। উত্তরবঙ্গে সামগ্রিকভাবে, বিশেষতঃ মালদহ জেলার গ্রাম বাংলায় গত একমাস ধরে কোন ডিজেল সরবরাহ করা হচ্ছে না। ফলে সমস্ত গম এবং বোরো চাষ নষ্ট হতে চলেছে। যেটুকু ডিজেল মৌড়িগ্রাম থেকে পাঠান হচ্ছে সেটা শহরে লরী এবং বাস চালাবার জন্য ব্যবহার করা হচ্ছে, গ্রামের চাষীদের কাছে কোন ডিজেল পৌছাচ্ছে না। এই অবস্থা যদি চলতে থাকে তাহলে সমস্ত রবি ক্রপ নষ্ট হবে আজকে কৃষি মন্ত্রী যেভাবে তাচ্ছিল্য সহকারে জবাব দিলেন প্রশ্নোত্তরের সময় সেটা

খুব দুঃখজনক। এই ফসলগুলির রক্ষা করার দায়িত্ব সরকারের। সরকার যদি তাচ্ছিল্যভাবে এই সমস্যাকে উড়িয়ে দেন তাহলে চাষের ক্ষতি হবে এবং তাতে দেশের ক্ষতি হবে এবং এজন্য চাষীরা কৃষি লোন পরিশোধ করতে পারবে না এবং আগামীবার দেশে দুর্ভিক্ষ হবে। আমি কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি উত্তর বঙ্গের গ্রাম বাংলায় ফসল যাতে নষ্ট না হয় তারজন্য তিনি যেন তাড়াতাড়ি ডিজেল সরবরাহের ব্যবস্থা করেন।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় এবং বিশেষ করে এই কোলকাতা শহরে মিনি বাস-এর যে অবস্থা হয়েছে তাতে দেখছি সাধারণ মানুষের দুঃখ এবং দুর্গতির সীমা নেই। আজকে মানুষ যেভাবে মিনি বাস-এ দাঁড়িয়ে যাচ্ছে তাতে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে আমি তাঁকে অনুরোধ করব মিনি বাস-এর ভাড়া আপনি কমিয়ে দিন এবং সঙ্গে ডি-লাক্স বাস-এর কথাও বলব যে, সেখানেও মানুষ যেভাবে দাঁড়িয়ে যাচ্ছে তাতে ওই বাস-এর ভাড়াও আপনি কমিয়ে দিন। মানুষকে যদি এই সমস্ত বাস-এ দাঁড়িয়েই যেতে হয় তাহলে ভাড়া কমিয়ে দিন। মানুষ যে এইভাবে মিনিবাস-এ দাঁড়িয়ে যেতে বাধ্য হচ্ছে তাতে মিনিবাসওয়ালারা বলছে, আমাদের বাস কমিয়ে দিয়েছে। মিনিবাস-এর ক্ষেত্রে দেখছি তারা ঠিকভাবে লোকদের নামায় না, কাকে মারবে, কি করবে সেটা তারাই জানে। তারা ট্রাফিক রুল মানে না, কোন নিয়ম কানুন মানে না। কাজেই আমি অনুরোধ করব সরকারী বাস-এ এবং মিনিবাস-এ যদি মানুষকে এই ভাবে দাঁড়িয়েই যেতে হয় তাহলে তাদের ভাড়া কমিয়ে সাধারণ বাস-এর মত করুন। এই সমস্ত বাস-এ মানুষ যে বেশি পয়সা দেয় তার কারণ হচ্ছে তারা কমফোর্ট চায়, ভাল ভাবে যাবে এটা চায়। কিন্তু সেক্ষেত্রে এই যখন অবস্থা তখন আমি অনুরোধ করব মিনিবাস-এর ক্ষেত্রে একটা নিয়ম চালু করুন, তাদের ভাড়া কমিয়ে দিন এবং সেগুলি সাধারণ বাস-এর মত প্লাই করুন।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত বন্যার সময় যে সমস্ত প্রাথমিক বিদ্যালয় ধ্বংস হয়েছে সেই সমস্ত ধ্বংস প্রাপ্ত বিদ্যালয় পুনর্নির্মাণের জন্য আমাদের এলাকায় প্রতিটি বিদ্যালয়ের জন্য ১৪ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে। কিন্তু দুঃখের সঙ্গে বলছি পঞ্চায়েত সমিতি সেই ১৪ হাজার টাকার পরিবর্তে ১০ হাজার টাকা দিচ্ছে—বাকী টাকা কোথায় কিভাবে খরচা হচ্ছে আমরা তা জানিনা। মহিষগোট উচ্চ প্রাথমিক বিদ্যালয়ের ক্ষেত্রে ১৪ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে এবং সেই চেক নম্বর হচ্ছে ১৭৬১২৩ এবং গত ২০.৮.৭৯ তারিখে সেই চেক ড্র করেছেন অঞ্চল প্রধান। কিন্তু দেখা যাচ্ছে সেখানে আজ পর্যন্ত তারা মাত্র ৭ হাজার টাকা নিয়েছে এবং সেই টাকা নেওয়া সত্ত্বেও সেখানে তারা গৃহ নির্মাণ করছে না। কেন তারা গৃহ নির্মাণ করছে না সেটা তদন্ত করতে গেলে কোন উত্তর পাওয়া যাচ্ছে না। আমি জানতে চাই এটা কি দুর্নীতি নয়? মহিষাদল এক নম্বর ব্লকে এবং অন্যান্য ব্লকে গেলে দেখা যাবে তারা ১০ হাজার টাকা দিচ্ছে ওই ১৪ হাজার টাকার পরিবর্তে—অর্থাৎ ৪ হাজার টাকা তারা দিচ্ছে না। একজন মেম্বার হিসেবে আমি যখন এই ঘটনা মিটিং-এ উত্থাপন করেছিলাম তখন আমাকে বলা হল, আমরা যা

ইচ্ছে করব। তারপর আমি যখন বললাম এই ঘটনা আমি বিধান সভায় তুলব তখন আমাকে বলা হল, হ্যাঁ, আপনি তুলুন। কাজেই আমি অনুরোধ করছি আপনারা এই সমস্ত দুর্নীতি দূর করবার ব্যবস্থা করুন।

[2-00 – 2-10 P.M.]

**শ্রী কৃষ্ণধন হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, লোকসভা নির্বাচনের পরে বিভিন্ন জায়গাতে কংগ্রেসী (ই)-রা যেভাবে হামলা চালাচ্ছে সি. পি. এম.-র উপরে তার একটা নমুনা দিচ্ছি। ২৪ পরগনার কুলটি থানায় বেলপুকুর গ্রাম পঞ্চায়েতের প্রধান ইয়াকুব মোল্লার উপরে কংগ্রেস (ই)-র ভাড়াটিয়া গুন্ডারা গত ২৫শে মার্চ শনিবার সন্ধ্যা সাড়ে সাতটার সময় খুব ধারালো অস্ত্র দিয়ে তাকে কুপিয়ে কুপিয়ে মারার চেষ্টা করে। আমাদের লোকজনরা তাড়া করাতে তারা পালিয়ে যায়। এখন এইভাবে কংগ্রেস (ই)-রা আমাদের এলাকাতে সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করছে। আইন শৃঙ্খলার মিথ্যা অজুহাত দিয়ে তারা নিজেরাই আইন শৃঙ্খলার অবনতি করার চেষ্টা করছে। এখন তিনি হাসপাতালে রয়েছেন এবং এই এলাকাতে পুলিশি তৎপরতা চলছে। আমরা মনে করি যে বিচ্ছিন্ন ভাবে তারা সারা দেশে এইভাবে একটা আইন শৃঙ্খলার অবনতি করার চেষ্টা করছে, নিজেরাই ভাড়াটিয়া গুন্ডা দিয়ে আক্রমণ তৈরি করছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুরের কেলেঘাই নদীকে বলা হতো সরো অব মিদনাপুর, কেলেঘাই জল নিকাশীর পরে লোকে কিছু সস্তির নিঃশ্বাস ত্যাগ করেছিল কিন্তু এখন দেখা যাচ্ছে কেলেঘাই-এর একটা গুরুত্বপূর্ণ জায়গা নাংগলকাটাতে প্রচুর পলি জমে যাবার ফলে সেখানে জল নিকাশের খুব অসুবিধা হচ্ছে এবং ভবিষ্যতে বন্যা হওয়ার সম্ভাবনা খুব প্রকট হয়ে উঠেছে এবং এর ফলে পটাশপুর, ভগবানপুর, এবং কাঁথি মহকুমার আরো বিস্তীর্ণ এলাকা, মেদিনীপুর জেলার সদর এবং লালনগড় প্লাবিত হয়ে যেতে পারে। এই পলি তুলে দেবার জন্য আমি অনুরোধ করছি। পলি জমে গিয়ে সেখানে বন্যার বিপদ দেখা দিয়েছে এবং বন্যা হবে। সেইজন্য আমি অনুরোধ করবো এই পলি তোলার ব্যবস্থা করবেন।

## Message regarding Ratification on Constitution Forty-fifth Amendment Bill, 1980

**Mr. Speaker :-** আমি এইবার সচিব মহাশয়কে ১৮১ নিয়ম অনুযায়ী মেসেজটি পড়তে বলছি।

**The Secretary (Shri P. K. Ghosh) :** Sir, I beg to report that a Message has been received from the Rajya Sabha for ratification of the amendments to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1980, as passed by the Houses of Parliament.

Sir, I lay the Massage on the Table.

## LAYING OF ORDINANCES

### The West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Ordinance. 1979

**Dr. Ashok Mitra** : Sir, with your permision, I beg to lay the West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Ordinance, 1979 (West Bengal Ordinance No. XI of 1979), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1979

**Dr. Ashok Mitra** : Sir, I beg to lay the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1979 (West Bengal Ordinance No. XII of 1979), under Article 213(2)(a), of the Constitution of India.

### The Jadavpur University (Temporary Supersession) Ordinance, 1979

**Dr. Ashok Mitra** : Sir, with your permision, I beg to lay the Jadavpur University (Temporary Supersession) ordinance, 1979 (West Bengal Ordinance No. XIII of 1979). under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1979

**Shri Nani Bhattacharya** : Sir, I beg to lay the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) ordinance, 1979 (West Bengal Ordinance No. XIV of 1979), under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Comprehensive Area Development (Amendment) Ordinance, 1979

**Shri Kamal Kanti Guha** : Sir I beg to lay the West Bengal Comprehensive Area Development (Amendment) Ordinance, 1979 (West Bengal Ordinance No. XV of 1979), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Burdwan University (Temporary Supersession) (Amendment) Ordinance, 1980

**Dr. Ashok Mitra :** Sir, with yours permision, I beg to lay the Burdwan University (Temporary Supersession) (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. I of 1980), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Kalyani University (Temporary Supersession) (Amendment) Ordinance, 1980

**Dr. Ashok Mitra :** Sir, with your permision, I beg to lay the Kalyani University (Temporary Supersession) (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No II of 1980), under Article 213(2)(a) of the Constitution of India.

### The North Bengal University (Temporary Supersession) (Amendment) Ordinance, 1980

**Dr. Ashok Mitra :** Sir, with your permision, I beg to lay the North Bengal University (Temporary Supersession) (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No III of 1980), under Article 213(2)(a) of the Constitution of India.

### The Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1980

**Dr. Ashok Mitra :** Sir, I beg to lay the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. IV of 1980), under Article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF REPORTS

### The Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for 1977-78

**Shri Sudhin Kumar :** Sir I beg to lay the Fourth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Limited for the year 1977-78.

### The Annual Report of the West Bengal Mineral Development and Trading Corporation Limited for 1978-79

**Dr. Kanailal Bhattacharya :** Sir, I beg to lay the Sixth Annual Report of the West Bengal Mineral Development and Trading Corpora-

tion Limited for the year 1978-79

**The Audit Report on the West Bengal Financial Corporation for the year ended 31st March, 1978**

**Dr. Ashok Mitra :** Sir, with your permision, I beg to lay the Audit Report on the West Bengal Financial Corporation for the year ended 31st March, 1978.

## LAYING OF RULES

**Shri Debabrata Bandopadhyay :** Sir, I beg to lay—

(i) The West Bengal Gram Panchayat (Members Fixed Travelling Allowance) Rules, 1979, published under notification No 16012 Panch., dated 17th August, 1979 ; and

(ii) Amendments to the West Bengal Panchayat (Constitution) Rules, 1975, published under notification No. 6352-Panch., dated 17th April, 1979 and No. 16765-Panch, dated 31st August, 1979, respectively

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[2-10 – 2-20 P.M.]

**শ্রী হরিপদ ভারতী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদীয় গণতন্ত্রের এতাবতকালের যে মূল্যবোধ বস্তুতঃ পক্ষে নীলামে চড়েছে। ভিন্ন ভিন্ন ক্ষেত্রে বিভিন্ন দাম দিয়ে যখন সব কেনাবেচা চলছে এবং একটা সম্পূর্ণ অনিশ্চিত রাজনৈতিক পরিস্থিতির মধ্যে আমরা দিনাতিপাত করছি, তখন আমরা কেউ নিশ্চিত নই এই বিধানসভায় যে রাজাপাল মহাশয়ের ভাষণের উপর আমরা বিতর্কের সূচনা করছি, এই রাজাপাল মহাশয়, এই ভাষণের উপর আলোচনা সমাপ্ত হওয়া পর্যন্ত বর্ত্তমান রাজ্যে থাকবেন, না কি কোন অদৃশ্য কোন স্থানান্তরের নোটিশ পাবেন এখান থেকে চলে যাবার জন্য এবং যে সরকারের প্রতিনিধিরূপে তিনি এখানে বক্তব্য রেখেছেন, সেই সরকার অন্যত্র কোথাও বদলী হবেন কিনা, আমরা কেউ জানিনা। আমরা জানিনা যে বিধানসভার প্রকোষ্ঠে রাজাপাল মহোদয় ভাষণ রেখেছেন, এই বক্তব্য সমাপ্ত হওয়া পর্যন্ত এই বিধানসভা থাকবে কিনা, বদল হয়ে যাবে কিনা। এমনি একটা অস্থির পরিবেশের মাঝখানে চিরাচরিত নিয়মানুসারে রাজ্যপাল মহোদয়ের ভাষণ এবং তার উপর বিতর্ক অনুষ্ঠানকে আমি কিভাবে গ্রহণ করবো, আমি ব্যক্তিগতভাবে জানিনা। তাই আজকের ভাষণ স্বাভাবতঃই অনেক দ্বিধা এবং সংকোচের সঙ্গে আপনার সামনে উপস্থিত করছি। মাননীয় রাজ্যপাল মহোদয় স্বভাবতঃই বাজেট প্রসঙ্গে তাঁর বক্তব্য রাখতে পারেন, বিগত নির্বাচনের কথাও তিনি আমাদের বলেছেন। নির্বাচনে জনগণ তাঁর সরকারকে বিপুল ভাবে

সমর্থন করেছেন, সে কথাও তিনি বলেছেন এবং এই সমর্থনের পরিপ্রেক্ষিতে সরকারের নীতিগুলিকে জনগণ গ্রহণ করেছেন, সমর্থনও করেছেন, সে কথাও তিনি বলেছেন। অবশ্য তাঁর এই দাবী সম্পূর্ণভাবে অস্বীকার করার কোন কারণ নাই। এ সত্য আমি স্বীকার করি যে, পশ্চিম বাংলায় বিগত লোকসভা নির্বাচনে বামপন্থী বন্ধুরা বিপুল ভেটে জয়ী হয়েছেন। তাঁরা যদি সমর্থন দাবী করেন, সেই দাবীকে অস্বীকার করার অন্ততঃপক্ষে কোন কারণ আছে বলে আমি মনে করি না। নিঃসন্দেহে তাঁরা আত্মপ্রসাদ লাভ করতে পারেন। একথা বলি যে নির্বাচনে যে রাষ্ট্রীয় যজ্ঞের অশ্বমেধ ঘোড়া সারা ভারতবর্ষে উত্তাল বেগে ছুটে চলেছে, নিঃসন্দেহে পশ্চিমবঙ্গে সরকার পক্ষের মানুষেরা সেই ঘোড়ার গতি রোধ করেছে এবং নিঃসন্দেহে সেই গতি রোধের মাধ্যমে তাঁরা এখানে প্রমাণ করেছে যে তাঁদের সমর্থন আছে। কিন্তু সঙ্গে সঙ্গে যদি দেখতাম যে তাঁদের বিরুদ্ধে কোন অভিযোগ নেই, নির্বাচন সষ্ঠুভাবে সম্পন্ন হয়েছে, বৈধভাবে শান্তিপূর্ণ ভাবে হয়েছে, এমন কথা যদি বলতে পারতাম, বলার যুক্তি সঙ্গত কারণ থাকত, তাহলে আমি আরও আনন্দিত হতাম এবং সরকার পক্ষের বিজয়কে আন্তরিক অভিনন্দন জানাতাম। কিন্তু দুঃখের সঙ্গে বলছি, তাঁরা হয়ত রিগিং করেননি, হয়ত প্রকাশ্যে অবৈধ নির্বাচনের ব্যবস্থা করেননি, হয়ত অপারেশনের ছুরিটা চালাবার সময়, আনাড়ীর মত হাত চালাননি, কিন্তু বৈজ্ঞানিক যে ভোটারলিস্ট তাঁরা তৈরী করে ছিলেন, যার উপর দাঁড়িয়ে তাঁরা নির্বাচন করেছেন, তার সম্বন্ধে বলবার, কোন বক্তব্য রাখার সুযোগ নাই, এমন কথা নিশ্চয়ই রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বলবার কোন যুক্তিসঙ্গত কারণ নেই। কারণ একথা সত্য যে, যে ভোটার লিস্টের ভিত্তি করে তাঁরা ভোট পেয়েছেন, জনগণের সমর্থনের কথা বলছেন, এই ভোটাররা জনগণেব একটা বিরাট অংশ থেকে, জননী জঠর থেকে ভূমিষ্ঠ হয়নি, আপনাদের দলীয় স্তরে সৃষ্ট হয়েছে। তাতে কোন সন্দেহ নাই এবং সেই মানুষগুলিকে দিয়ে আপনারা ভোট দেওয়াতে চেয়েছেন, সঙ্গে সঙ্গে একথাও সত্য অনেক নাবালককে রাতারাতি সাবালক করে ফেলেছেন, ১২/১৩ বছরের মানুষদেব ভোটার করেছেন এবং তাদের ভোটের মধ্যে আপনারা জনসমর্থন খুঁজেছেন, সেকথাও সত্য। তার উপর একথা বলতে আমি বাধ্য, আমার অভিজ্ঞতার ভিতর দিয়ে আমি বলবো শেষ পর্যন্ত ফাইনাল যে ভোটার লিস্ট আপনারা আমাদের কাছে দিয়েছেন, প্রার্থীদের কাছে দিয়েছেন, শেষ পর্যন্ত সেই ভোটার লিস্ট অনুসারে ভোট হয়নি। কারণ আমরা বুথে বুথে ঘুরেছি পোলিং অফিসাররা যে ভোটার লিস্ট আমাদের তুলে দিয়েছে, সেই ভোটার লিস্টের মধ্যে সম্পূর্ণ ভাবে কাটাকুটি করে, লাল কালি চালিয়ে ভিন্ন একটা ভোটার লিস্ট তৈরী করা হয়েছে। সেই কালি চালাল কে, বাদ দিল কে, কোন নিয়মে, কেনই বা দিল, তার কোন জবাব কোথাও পেলাম না। অর্থাৎ ভোটার লিস্টের মধ্যে কারসাজি ছিল এই কথা বলে যদি অভিযোগ করি, সেই অভিযোগকে খন্ডন করার কোন যুক্তি আপনাদের নাই।

তবুও আমি বলছি, এই ভোটার লিস্টের পরিপ্রেক্ষিতে আপনাদের জয়কে আমি ছোট করে দেখতে চাই না, আপনাদের জনসমর্থনকে নিন্দা করতে চাই না, আপনাদের জয়কে অভিনন্দন জানাতে চাই, তথাপি বলব, ভোটার লিস্ট সুষ্ঠু করে, সঙ্গত করে, নিয়ম মাফিক করে, সকলের গোচরে এনে যদি আপনারা জয়ী হতেন তাহলে সেই জয়কে আরো অধিক আনন্দের সঙ্গে আমরা অভিনন্দন জানাতে পারতাম, কিন্তু আমরা তা পারি নি। এই ভোটার লিস্টের পরিপ্রেক্ষিতে বিজয়ের মধ্যে দিয়ে আপনারা একটি কথা বলেছেন, রাজ্যপালের

ভাষণের মধ্যেও সে কথার অভিব্যক্তি পাওয়া গিয়েছে যে এই ভোটার লিস্টের মাধ্যমে যে ভোট সেই ভোটের মাধ্যমে নাকি আপনাদের সমস্ত কার্যক্রম সমস্ত নিয়মকানুন, শাসন ব্যবস্থাকে সমর্থন জানিয়েছেন জনগণ। যদি তাই হয় তাহলে আমি মনে করবো, আপনারা বলতে চান, লোকসভার নির্বাচনের ইস্যু আর বিধানসভার নির্বাচনের ইস্যু এক, এই দুয়ের মধ্যে কোন তফাৎ নেই। অতএব লোকসভার নির্বাচনে যদি আপনারা ভোট পান তাহলে তার দ্বারা প্রমাণ হয়ে যাবে যে বিধানসভায় আপনারা যে কার্য পরিচালনা করেন, রাজ্যসরকার হিসাবে আপনারা যা করেন তা জনসাধারণ সমর্থন করেন। কিন্তু তা নিশ্চয় নয়। আজকে তারই যুক্তিতে অনেক বিধানসভা বাতিল হয়ে গেল, সংবিধান পদদলিত হ'ল যে লোকসভার নির্বাচনের ভোট যেহেতু প্রমাণ করে যে সেখানকার রাজ্য সরকারী দল ভোট পান নি অতএব তাদের বিধান সভায় থাকবার, রাজ্য সরকার পরিচালনা করবার অধিকার নেই। নৈতিক বা রাজনৈতিক কোন অধিকারই নেই। এই যুক্তি যদি হয়— অবশ্য পুরানো দিনের কথা এই বিধান সভায় বলা যায়। ১৯৬৭ সালের নির্বাচনের কথা নিশ্চয় আপনারা স্মরণ করতে পারবেন। সেদিনকার নির্বাচনে কেন্দ্রে কংগ্রেসী সরকার ছিল কিন্তু প্রায় সমস্ত ভারতবর্ষের রাজ্য সরকারই অকংগ্রেসী সরকার জনসমর্থনের দ্বারা, ভোটের দ্বারা প্রতিষ্ঠিত হয়েছিল। সেখানে জনগণ রাজ্য সরকার গঠনের সময় এই সমস্ত অকংগ্রেসী দলকেই সমর্থন করেছিল। তা করেছিল বলে তদানিন্তন কংগ্রেসী কেন্দ্রীয় সরকার কিন্তু পদত্যাগ করতে চান নি, কোন কারণও খুঁজে পান নি। জনমত যে তাঁদের বিরুদ্ধে গিয়েছে এই সমস্ত কোন যুক্তিই তাঁরা স্বীকার করেন নি। তাই আমাদের যুক্তিগুলি স্থির করার সময় ভাবা দরকার যে বিধানসভার নির্বাচন আর লোকসভার নির্বাচন এর মধ্যে আদর্শগত, মূলগত, লক্ষ্যগত কোন পার্থক্য আছে, না নেই। যদি না থাকে তাহলে নিশ্চয় রাজ্যপালের ভাষণ যুক্তিযুক্ত, আমি সে সম্বন্ধে কিছু বলব না। কিন্তু দুঃখের সঙ্গে আরো একটি কথা রাজ্যপালের ভাষণ থেকে আমি আপনাদের সামনে রাখতে চাইবো। রাজ্যপাল মহাশয় তার ভাষণে এই নির্বাচনের কথা বলতে বলতে এ' জনতা সরকার ১৯৭৭ সালে যা প্রতিষ্ঠিত হয়েছিল—তার নাম করে বলেন নি—সেই সরকার বেশিদিন টেঁকে নি, তার সংবিধান সম্মত পরমায়ু সে লাভ করতে পারে নি একথা বলেছেন। পরমায়ু সে লাভ করে নি তা তো জানা কথা, তা করে নি তাই তো নির্বাচন হয়েছে কিন্তু কেন সংবিধান সম্মত পরমায়ু সে লাভ করে নি তার কথাও নিঃসন্দেহে আজকে চিন্তা করবার কারণ আছে। আজকে আমাদের বামপন্থী বন্ধুরা, যাঁরা সরকার পরিচালনা করছেন, যার প্রতিভূরূপে রাজ্যপাল এই ভাষণ রেখেছেন এবং যে ভাষণের পরিপ্রেক্ষিতে আমরা জনতা পার্টির পক্ষ থেকে আমাদের বক্তব্য রাখবার জন্য দাঁড়িয়েছে তাঁদের কাছে আমি জিজ্ঞাসা করি বিবেকের কাছে তাঁরা নিঃসন্দেহে জবাবদিহি করবেন, না করবেন না যে জনতা সরকারের অকাল পতনের জন্য কেবলমাত্র দলত্যাগ দায়ী, না তাঁদেরও কোন ভূমিকা ছিল। তাঁরা যদি সেদিন ভিন্ন দৃষ্টিভঙ্গীর পরিচয় দিতেন, তারা যদি সেদিন জনতা সরকারকে তার সম্পূর্ণ পরমায়ু দেবার জন্য প্রস্তুত থাকতেন তাহলে বোধ করি আজকে ভিন্ন দৃশ্য দেখা যেত। আজকে হয়ত কাউকে আর্তনাদ করতে হ'ত না যে স্বৈরতন্ত্র মাথাচাড়া দিয়ে উঠেছে, বলা যেত না, গণতন্ত্র বিপন্ন হয়েছে। কিন্তু তা তো আমরা দেখিনি। অতএব আজকে সেই নীতির কথা ভাববেন, তা ভাববার অবকাশ আছে বলে আমি ব্যক্তিগত ভাবে মনে করি এবং আমি সেকথাই আপনাদের কাছে বলব। মাননীয় রাজ্যপাল

মহাশয় তাঁর ভাষণে এই পরিবর্তিত পরিবেশে নির্বাচন এবং কেন্দ্র, রাজ্য সম্পর্কের কথা আবার বলেছেন। তিনি তাঁর সরকারের পক্ষ থেকে তাঁর বক্তব্য রেখেছেন যে কেন্দ্র রাজ্যের সম্পর্কের পুনর্বিন্যাস হওয়া প্রয়োজন।

[2-20 – 2-30 P.M.]

নিঃসন্দেহে তাঁর সেই বক্তব্যকে আমরা সম্পূর্ণ ভাবে সমর্থন করি, অতীতেও করেছি। আজকে পরিবর্তিত পরিবেশের সাথে, এই নির্বাচনের পরিপেরিক্ষিতে নয়, সমস্ত রাজনৈতিক পরিবেশের মধ্য দিয়ে সত্যই আমাদের সামনে এটা প্রকট যে যুক্ত রাষ্ট্রীয় কাঠামোকে মর্যাদা দিতে হবে, কেন্দ্ররাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস করতে হবে এবং যে দাবী রাজ্যপাল তাঁর সরকারের প্রতিনিধিরূপে করেছেন যে অধিক অর্থ, অধিক ক্ষমতা রাজ্যের হাতে দিতে হবে, তাতে আমাদের কোন আপত্তি নেই এবং তাঁর কথাকে আমরা সম্পূর্ণভাবে সমর্থন করি। ভারতবর্ষের ভিন্ন ভিন্ন দলীয় সহবস্থান যদি আমাদের কাম্য হয়, যদি আমরা এক দলীয় শাসন চালাতে না চাই, আমরা যদি না চাই স্বৈরতন্ত্রী শক্তি মাথা তুলে দাঁড়াক, কেন্দ্র রাজ্য সর্বত্রই একই দলের সরকার, একই নেতৃত্বাধীন সরকার পরিচালিত হবে—এইটা যদি আমরা না চাই—আমরা যদি চাই সমস্ত দলের অধিকার থাকবে, গণতান্ত্রিক অধিকার থাকবে জনগণের সামনে গিয়ে উপস্থিত হয়ে তাদের বক্তব্য রাখবার, তাদের আদর্শ ব্যাখ্যা করবার এবং তার মধ্য দিয়ে সমস্ত দলের সরকার ভিন্ন ভিন্ন রাজ্যে হতে পারে, যেমন আমাদের ভারতবর্ষে নানা ভাষা, নানা সংস্কৃতি, নানা রকম চিন্তা, নানা ধর্মের সম্মেলন আছে, তেমনি বিভিন্ন দল তারা যদি পারেন জনমত সমর্থন সংগ্রহ করতে তাহলে তারা নিশ্চয় ভিন্ন ভিন্ন রাজ্যে ভিন্ন ভিন্ন সরকার পরিচালিত করতে পারেন। কিন্তু তারা অকংগ্রেসী সরকার বলে আজকে যদি কেন্দ্রীয় কংগ্রেস(ই) সরকার তাদের বাতিল করে দিতে চান, যদি কোন কোন অজুহাত যুক্তি দিয়ে তাদের সম্পূর্ণ ভাবে বাতিল করে আবার তার দলের সরকার প্রতিষ্ঠার পথ প্রশস্ত করেন তাহলে আমি মনে করি গণতন্ত্র বিপন্ন হবে, আমাদের সাংবিধানিক অধিকার পদদলিত হবে, ভারতবর্ষের সংহতি বিপন্ন হবে। কাজেই নিঃসন্দেহে রাজ্যপালের এই বক্তব্যের সঙ্গে আমরা সম্পূর্ণ একমত। কিন্তু অতীতেও বহুবার এই বিধানসভা-কক্ষে বলেছি, আজ আবার বলি যে, কখন কখন কৃতি যদি কিছু লাভ করেন, সুকৃতি যদি অর্জন করেন, সাফল্য অর্জন করেন তার জন্য তখন রাজ্যসরকার দাবী করেন এই সাফল্যটুকু আমাদের, আর ব্যর্থতাটুকু, অসাফল্যটুকু তার দায় দায়িত্ব কেন্দ্রীয় সরকারের ঘাড়ে রেখে যদি অধিক অর্থের কথা বলেন বা সাংবিধানিক সীমাবদ্ধতার কথা শোনান তাহলে নিশ্চয় তা সুস্থ সৎ রাজনীতির পরিচায়ক নয়। যেমন গত নির্বাচনে আমরা দেখেছি বামপন্থী বন্ধুরা ভোটারদের কাছে গেছে। কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প, ফুড ফর ওয়ার্ক স্কীম—এই স্কীমের সমস্ত কৃতিত্বটুকু তারা দাবী করেছেন, জনগণের কাছে এর জন্য তারা ভোট চেয়েছেন। গ্রামে গ্রামে গিয়ে মানুষকে বুঝিয়েছেন যে যদি আমাদের জয়ী না করেন, যদি আমাদের ভোট না দেন তাহলে কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প বানচাল হয়ে যবে। তারা এই কথা বহু স্থানে বলেছেন। কিন্তু কই তখন তো তারা স্মরণ করেন নি এই ফুড ফর ওয়ার্ক স্কীম এটা আমাদের নয়, এটা কেন্দ্রের জনতা সরকারের স্কীম—কই এই কথা তো বলেন নি? কাজেই কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস করবেন, অধিক ক্ষমতা চাইবেন, অধিক অর্থ চাইবেন, আর কেন্দ্রের কাছে যখন কোন ঋণ স্বীকারের

আবশ্যকতা দেখা দেবে তখন নিজেরা অনায়াসে কেন্দ্রকে অস্বীকার করে সমস্ত কৃতিত্বটুকু গ্রহণ করবেন, এটা কিন্তু ঠিক নয়। অতএব আমরা নিশ্চয় বলব সমস্ত সম্পর্ক-এর পুনর্বিন্যাস হোক। কিন্তু শুধু সৎ ও বাস্তব সম্মত রাজনীতির উপর দাঁড়িয়ে এই সমস্যার সমাধান করতে চাইবেন। মুনাফা লোটবার মানসিকতা বেশি দিন মানুষ বরদাস্ত করেন না, এটা আমাদের ভাল করে বোঝা দরকার। আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে নিত্য প্রয়োজনীয় দ্রব্যমূল্য বৃদ্ধির কথা আছে। চাল চিনি কেরসিন প্রভৃতি বস্তু একটা জাতীয় নীতির ভিত্তিতে কেন্দ্র থেকে নিয়ন্ত্রণ ও সরবরাহের কথা রাজ্যপাল ঘোষণা করেছেন। আমরা তাঁর সঙ্গে একমত, এতে কারও কোনও দ্বিমত নাই। এটা সত্যই একটা জাতীয় নীতির দ্বারা পরিচালিত হওয়া উচিত এবং কেন্দ্র তার নিশ্চয় করতে পারেন। যদি বন্টন ব্যবস্থা নিরপেক্ষ হয় সমস্ত রাজ্যগুলি সমান সুযোগ পায় তাহলে নিশ্চয় তার মধ্য দিয়ে একটা সমস্যা সমাধান হতে পারে। একথা বলা বাহুল্য যদি এমন ভাবে নিত্য প্রয়োজনীয় দ্রব্য এমন ভাবে বাড়তে থাকে তাহলে যত ব্যবস্থা করুন না কেন যত ভাতাই দিন না কেন কোন ফল হবে না। আপনারা ভাতার পর ভাতা বাড়াচ্ছেন, মাগ্গীভাতা বাড়াচ্ছেন, বেকার ভাতা বাড়িয়েছেন তার সঙ্গে সঙ্গে বিধবা ভাতা, আবার হয়তো সধবা ভাতাও করবেন। কিন্তু যত রকম ভাতাই করুন না কেন, আর যত ভাতাই বাড়ান না কেন নিত্য প্রয়োজনীয় দ্রব্যের যদি এমন করে মূল্য বৃদ্ধি হতে থাকে তাহলে কোন ভাতা দিয়ে এই সমস্যার সমাধান করতে পারবেন না। মূল্যমানকে স্থিতিশীল করতে হবে ক্রমাগত তাকে কমিয়ে দেবার ব্যবস্থা আজকে নিশ্চয় গ্রহণ করতে হবে। নির্বাচন প্রাক্কালে ইন্দিরা গান্ধীর দল যখন জয়ী হয়েছিল তখন সংবাদ পত্র থেকে আরম্ভ করে চারিদিকে এমন ধরনের একটা মনোভাব সৃষ্টি হয়ে গেল যে মাননীয়া ইন্দিরা গান্ধী আসছেন তিনি প্রধান মন্ত্রী হবেন অতএব সব জিনিসের দাম কমে যাবে এবং সংবাদ পত্রেও আমরা দেখেছি দাম সব কমে যাচ্ছে। কিন্তু আজ তিনি প্রধান মন্ত্রী হয়েছেন বর্তমানে শাসন ভার গ্রহণ করেছেন—কিন্তু সত্য সত্যিই কি জিনিস পত্রের দাম কমছে? না, ক্রমাগত দাম বেড়েই চলেছে। আজকে চিনির অবস্থা দেখলে সেই রবীন্দ্র নাথের গানের কথা মনে পড়ে যায়। "আমি চিনি গো চিনি ওগো বিদেশীনি"। এই পরিস্থিতি আজকে দাঁড়িয়েছে। আজকে এই প্রশ্ন জনতা পার্টির নয়, ইন্দিরা গান্ধীর নয়, মাননীয় সাত্তার সাহেবের কথা নয় কিন্তু একথা অবশ্যই ঠিক যে দেশের কোটি কোটি মানুষগুলো তারা তাদের নিত্য প্রয়োজনীয় দ্রব্য ক্রয় করতে পারছে না। তার দাম তাদের ক্ষমতার পুরোপুরি বাইরে চলে যাচ্ছে। আজকে তা নিয়ন্ত্রণ করতে হবে এবং তার সমস্ত রকম ব্যবস্থা করবার জন্য কেন্দ্রকে বাস্তবানুগ নিয়ন্ত্রণ ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং তা করা সম্ভব। এই প্রসঙ্গে মাননীয় রাজ্যপাল একটি বিষয়ের প্রতি ইঙ্গিত দিয়েছেন—কিন্তু তিনি স্পষ্ট করে বলেন নি তা জানি না। তিনি বলেছেন এই যে সমস্ত অসাধু ব্যবসায়ী মুনাফাখোর, যারা দাম বাড়িয়ে দেয় সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসের, তাদের বিনা বিচারে আটক আইন নয় এই যে সমস্ত আইন রয়েছে এই সব আইন যদি ভালভাবে প্রয়োগ করা যায় তাহলে তার মধ্য দিয়ে এই জিনিসের মোকাবিলা করতে পারেন। এখানেও আমরা রাজ্যপালের বিরোধিতা করতে চাই না। কারণ বিনা বিচারে মানুষকে আটক করে রাখা এটা জনতা পার্টি সমর্থন করে না। কারণ বিনা বিচারে আটক আইনের ইতিহাস আমরা আমাদের অভিজ্ঞতা দিয়ে দেখেছি। মিসা আইন সমাজ বিরোধীদের আটক করার জন্য তৈরী হোল। কিন্তু দেখা গেল সে আইন রাজনৈতিক কর্মীদের উপর

প্রয়োগ হোল। তা দিয়ে রাজনৈতিক উদ্দেশ্য সাধিত হোল। সমাজ বিরোধীদের সংযত করবার কোন প্রচেষ্টা সেই আইন দিয়ে তেমন হয় নি। কাজেই অসাধু ব্যবসায়ী বিচারহীন ভাবে আটকে থাকুক এটা আমরা চাই না। কারণ সেখানে ভয়ের এবং আশঙ্কা করবার যথেষ্ট কারণ আছে। আমরা মনে করি মানুষের গণতান্ত্রিক অধিকার এতে বিপন্ন হবে। রাজ্যপাল মহাশয়ের বক্তৃতার মধ্যে এটা একটা ইঙ্গিত হলেও এটা আমরা সমর্থন করি। কিন্তু একটা কথা নিঃসন্দেহে বলতে পারি যে সমস্ত অসাধু ব্যবসায়ী আছে, মুনাফাখোর আছে যারা দাম বাড়িয়ে দেবার চক্রান্ত করছে জিনিস পত্র বাইরে পাঠিয়ে দেবার চক্রান্ত করছে আজ পর্যন্ত বামপন্থী বন্ধুরা কয় জনের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছেন।

[2-30 – 2-40 P.M.]

একজন অসাধু ব্যবসায়ীর বিরুদ্ধে এই যে সমস্ত বর্তমান আইন আছে তার কোন ব্যবহার করেছেন? করেন নি। কোথাও প্রয়োজনীয় যে সব ব্যবস্থা আছে তা নেবেন না। বর্তমান আইনে সম্ভব বলবেন, তার সুযোগ নেবেন না, আটক আইন তার বিরুদ্ধে বলবেন—এই দুয়ের মাঝখানে আপোষ হয় না। এই আইন হয় প্রয়োগ করুন তাদের গ্রেপ্তার করুন, তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করুন এবং দেখান যে হ্যাঁ, এই আইন প্রয়োগ করতে পারি, আটক আইনের আবশ্যকতা নেই। কিন্তু তাও করবেন না, এও করবেন না। এই দুয়ের মাঝখানে নিশ্চয়ই কোন আপোষ হয় না। রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে আইন শৃঙ্খলার কথা বলেছেন আইন শৃঙ্খলার সম্পূর্ণ ভাবে সন্তোষ জনক অপরাধ নিয়ন্ত্রনাধীন ইত্যাদি অনেক কথা বলেছেন। আমি বিশদ বলবো না, বলবার অবকাশ এখানে নেই। যদি রাজ্যপালের ভাষণগুলিকে সমর্থন করতে পারতাম, ঘটনা যদি রাজ্যপালের ভাষণকে সমর্থন করতো তাহলে আমি খুশী হতাম। কিন্তু এমন দিন আমি কখনও খুঁজে পাইনি—যদি না প্রাত্যহিক সংবাদ পত্রে অজস্র আইন শৃঙ্খলার বিপর্যয়ের কাহিনী আমাদের সামনে না আনতো। প্রতিদিন অজস্র রাহাজানী, ডাকাতি, খুন কত রকম ঘটনার কথা আমরা শুনি। আজকে কাগজে পড়লাম পুলিশ অফিসার বলছেন, এজরা থানাতে যে ঘটনা ঘটেছে সেই ঘটনার দায়িত্ব আমাদের বামপন্থী বন্ধুদের উপর পুলিশ দিয়েছে। মাননীয় পুলিশ মন্ত্রীর অধীনে পুলিশ অফিসার তারই দলের বিরুদ্ধে এই অভিযোগ এনেছেন। অতএব সব উড়িয়ে দেওয়া যাবে না। কোর্টে দাঁড়িয়ে ধর্ষিতা নারী সেই সমস্ত অপরাধীদের চিনতে পারছে কিন্তু সনাক্ত করতে সাহস পাচ্ছে না। এই হচ্ছে রাজনৈতিক পরিস্থিতি। আই. জি'র গাড়ী চুরি হয়ে যায় এবং সেই গাড়ীতে করে যুবকরা রিভলবার নিয়ে গিয়ে ডাকাতি করে। আই. জি'র গাড়িতে করে ডাকাত চলে যায় পুলিশ তাদের ধরতে পারে না, পুলিশ তাদের বাধা দিতে পারে না। কালকে যদি শুনি যে মুখ্যমন্ত্রীর গাড়ি চুরি হয়ে গেছে গ্যারেজ থেকে এবং সেই গাড়ি নিয়ে গিয়ে ডাকাতি হয়েছে, খুন হয়েছে তাহলে বিস্মিত হব না। এই যে অবস্থা, এই অবস্থার প্রতিকার করুন। আমি নিশ্চয়ই এই ভিত্তিতে আইন শৃঙ্খলার কারণে এই সরকারের পতন ঘটাবার, এই বিধানসভা বাতিল করবার জন্য যারা ক্ষেত্র প্রস্তুত করতে চাচ্ছেন তাদের সমর্থনের জন্য বক্তব্য রাখছি না। আমার বক্তব্য আপনাদের কাছে শুধু সমর্থনের জন্য নয়। আমার বক্তব্য হচ্ছে সরকারের কাছে যে এর পরিবর্তন করুন, শান্তি ফিরিয়ে আনুন, মানুষকে আশ্বস্ত করুন, মানুষকে নিরাপত্তা প্রদান করুন। আইন শৃঙ্খলার সত্যি সত্যি অবনতি ঘটেছে এটা স্বীকার করে তার

প্রয়োজনীয় উন্নতির জন্য তৎপর হন। নতুবা শুধু কথা বলে বা আমাদের পরিসংখ্যান বিশারদ সরকারী পক্ষের বন্ধু অশোকবাবু একটার পর একটা পরিসংখ্যান দাখীল করে বোঝাবেন যে অন্যান্য সকল রাজ্যের থেকে এখানে খুনের সংখ্যা অনেক কম, ডাকাতির সংখ্যা অনেক কম, ধর্ষণের সংখ্যা অনেক কম, অতএব আইন শৃঙ্খলা সব রাজ্য থেকে এখানে ভাল। আমি সেই পরিসংখ্যানের মধ্যে যাব না, তুলনা করতেও যাব না—এর চেয়ে অন্য কোন রাজ্যে নিকৃষ্ট আইন শৃঙ্খলার পরিস্থিতি—এই সংবাদ আমাকে আশ্বস্ত করে না, আনন্দিত করে না, আমাকে তৃপ্তি দেয় না। আমি পশ্চিমবাংলার মানুষ, পশ্চিমবাংলার একজন বিধান সভার সদস্য রূপে আমি নিশ্চয়ই আপনার কাছে এই দাবী উপস্থাপিত করবো যে অন্য রাজ্যে যা ঘটে ঘটুক পশ্চিমবাংলাকে সুস্থ করুন, শান্তিপূর্ণ করুন, মানুষের গণতান্ত্রিক অধিকারকে সুরক্ষিত করুন। তা না হলে শুধু আইন শৃঙ্খলা ভাল এই দাবী করে মানুষকে বিভ্রান্ত করে লাভ নেই। এই আইন শৃঙ্খলা পরিস্থিতির মধ্যে রাজ্যপাল তাঁর ভাষণে একটা আত্মতৃপ্তি প্রকাশ করেছেন যা নিঃসন্দেহে বাস্তব সম্মত বলে মনে করি। সঙ্গত কারণেই বলেছেন, এখানে অন্য রাজ্যের, প্রতিবেশি রাজ্যের দিকে দৃষ্টিপাত করে তিনি বলেছেন যে পশ্চিমবাংলায় কোন দাঙ্গা, ভাষাগত দাঙ্গা হচ্ছে না, সেই অশান্তি নেই, অন্যান্য রাজ্যের দিকে দৃষ্টিপাত করে বলেছেন পশ্চিমবাংলায় হরিজন, অবহেলিত তফসিলী ভাইবোনেদের উপর অত্যাচার হচ্ছে না। তিনি আরও বলেছেন যে সম্প্রদায়গত দাঙ্গা পশ্চিমবাংলায় উল্লেখযোগ্য নয়। যদি কিছু কোথাও ঘটে থাকে আমার পুলিশ তৎক্ষনাৎ তার ব্যবস্থা করেছেন। আমি এখানে রাজ্যপালের ভাষণের বিরুদ্ধে কোন বক্তব্য রাখতে চাইবো না। আসামে যা ঘটেছে, মেঘালয়ে যা ঘটেছে, এমন ঘটনা পশ্চিমবাংলায় নিশ্চয়ই ঘটবে না এবং সেই ঘটনার প্রতিক্রিয়ার এখানে কোন হিংসাশ্রয়ী রূপ অশান্ত রূপ নেয়নি এই কথা সত্য। কাজেই এ সম্পর্কে নিশ্চয়ই রাজ্যপাল আত্মতুষ্টি লাভ করতে পারেন। কিন্তু তার জন্য সরকার যতটুকু দায়ী, আমি মনে করি পশ্চিমবঙ্গের মানসিকতা, পশ্চিমবাংলার ঐতিহ্য, পশ্চিমবাংলার পরম্পরতার জন্য অনেক বেশি দায়ী। কারণ আমাদের দেশে হরিজন সমস্যা কোনও দিন ছিল বলে আমার জানা নেই। হরিজনদের উপর অত্যাচার তাই এখানে ঘটে না, পশ্চিমবাংলায় ঘটতে পারে না তেমন করে, যেমন অন্যান্য রাজ্যে ঘটে। জাত পাত আমাদের দেশে নেই। পশ্চিমবাংলার সেই ঐতিহ্যের জন্য, সেই মানসিকতার জন্য আমরা নিঃসন্দেহে সকলে গর্বিত। আমার সরকার গর্ব বোধ করুন আপত্তি নেই কিন্তু এর কৃতিত্ব সবটুকু তাঁরা দাবী করলে সত্যের অপলাপ হবে এই কথাটুকু বলতে চাইবো। কিন্তু আমি জানি না এই বিধান সভায় আসামের এই দাঙ্গা সম্বন্ধে বাঙ্গালী খেদা সম্পর্কে, বাংলা ভাষা ভাষী মানুষের উপর এই অত্যাচার সম্পর্কে তেমন কোন বক্তব্য কেউ রাখতে পারছেন কি না, পারবেন কি না। কিন্তু আমরা কত কাল শুধু এ' ভাবে একটা কথার কথা বলে সংখ্যালঘু ভাষীদের উপর অত্যাচার হচ্ছে এই কথাগুলো বলে ভাষাগত ভাবে সংখ্যালঘু মানুষের উপর নির্যাতন হচ্ছে এই কথাগুলো শুধু বলে যাবো আমরা প্রাদেশিকতা চাই না, সংকীর্ণতা চাই না, একটি মাত্র ভাষায় কথা বলা নিশ্চয়ই চাই না, মাতৃভাষা সম্বন্ধে যত গৌরব আমাদের থাক, তথাপি মাতৃভাষা ছাড়া অন্য ভাষার প্রতি কোন বিরূপ মনোভাব পোষণ করা নিশ্চয়ই আমাদের কর্ত্তব্য নয়, আমরা তা চাইও না। কিন্তু বাংলা ভাষা বলি বলে একটি রাজ্যের মানুষ যদি অত্যাচারিত হয়—এই কটা কথা আজকে এসেছে 'বিদেশী' এই কথাটা নুতন ভাবে আমদানি করা হয়েছে। অতীতে

আমরা বাঙ্গালী খেদা আন্দোলন দেখেছি, আজকে তার নূতন এডিশন বেরিয়েছে, বিদেশী হঠাও আন্দোলন। আসলে সেই বাংলা ভাষাভাষী মানুষের উপর অত্যাচার, বাঙ্গালী খেদা আন্দোলন, এই চলছে। এর বিরুদ্ধে নিশ্চয়ই প্রতিবাদ করা প্রয়োজন। প্রয়োজন শুধু বাঙ্গালীর জন্য নয়, বাংলা ভাষার জন্য নয়, বাংলা ভাষা কারোর পৃষ্ঠপোষকতার প্রতীক্ষা করে না, এই সত্য সর্বজন বিদিত। কিন্তু প্রয়োজন আসামের জন্য, মেঘালয়ের জন্য, সারা ভারতবর্ষের সংহতির জন্য। এখানে নানা ভাষা ভাষী মানুষ নানা ধর্মাবলম্বী মানুষ, নানা সংস্কৃতি সম্পন্ন মানুষ পাশাপাশি থাকে। বিভেদের মধ্যে আমাদের মিলন মহান, এই হচ্ছে ভারতবর্ষের আদর্শ। আজ যদি কোথাও একটি ভাষাভাষী মানুষের উপর অত্যাচার চলে, সেখান থেকে তাদের বিতাড়িত হতে হয় তাদের মাতৃভাষার জন্য তাহলে ভারতবর্ষের সংহতি কিন্তু বিপন্ন হবে। শুধু আসামের সীমান্তের মধ্যে এই মামলার নিস্পত্তি হবে না, এই সমস্যার সমাধান ভারতবর্ষের অন্য প্রান্তেও খুঁজতে হবে। অতএব যাঁরা চান ভারত ভারতবর্ষ থাক, তাঁদের সংহতি অক্ষুন্ন থাক নিঃসন্দেহে এর প্রতিবাদ তাঁরা করবেন, সংকোচ দেখাবেন না। রাজনীতির কথা ভেবে, ভোটের কথা ভেবে সত্য কথা বলতে দ্বিধাগ্রস্থ হবেন না, এই কথাই আমি বলবো। এই বিধানসভার সদস্য রূপে কেন্দ্রীয় সরকারের কাছে এখান থেকে আমার আবেদন, আমার দাবী পৌঁছে দিতে চাইবো, ওখানে যে অত্যাচার হচ্ছে তার সঙ্গে যদি কেন্দ্রীয় সরকার আপোষ করেন, আসামের মানুষের ভোট পাবার জন্য, দলের শক্তি বৃদ্ধির জন্য যদি এমনি ভাবে বাঙ্গালীর উপর অত্যাচারকে তারা প্রশ্রয় দেন, অবহেলা করেন, তাহলে নিঃসন্দেহে ভাবীকালে অনেক রক্তাক্ত ইতিহাস-এর সৃষ্টি করতে পারবে, তার দায় দায়িত্ব আজকের কেন্দ্রীয় সরকার কখনও এড়িয়ে যেতে পারবে না। একথা আমি বলে যাব আজকে আমার এই বক্তৃতার মধ্যে দিয়ে।

[2-40 – 2-50 P.M.]

আমাদের সামনে বড় সমস্যা হচ্ছে—বিধান সভায় অবশ্য সেই সমস্যার স্বরূপ বোঝা যায় না, কিন্তু বিধান সভায় আসবার আগে প্রত্যেকে নিশ্চয়ই আজকে সকালেও সেই সমস্যার কিছু অভিজ্ঞতা-লাভ করেছেন, প্রতি দিন করেন, মাসের পর মাস করছেন—বিদ্যুৎ সংকট। লোড্ শেডিং প্রতি দিন হচ্ছে, ক্রমাগত বাড়ছে, ঘন্টার পর ঘন্টা হচ্ছে এবং এই লোড্ শেডিং-এর জন্য নিঃসন্দেহে সরকার উদ্বিগ্ন রাজ্যপালের ভাষণের মধ্যে তার ইঙ্গিত আছে। মাননীয় বিদ্যুৎ মন্ত্রী পাঁচটি গ্যাস টারবাইন বসিয়েছেন এবং আরো অনেক চেষ্টা করছেন যাতে বিদ্যুৎ সংকটের সমাধান হতে পারে, বিদ্যুৎ সংকটের তীব্রতাটুকু অন্তত কমিয়ে আনতে পারেন। কিন্তু প্রশ্ন হচ্ছে গ্যাস টারবাইন তো পাঁচটি বসল, এক এক করে কল-কব্জাও মেরামত হচ্ছে, কিন্তু তথাপি লোড্ শেডিং-এর বহর প্রতি দিন বাড়ছে, কমছে না। লোড্ শেডিং-এর বহর বাড়বে, গ্যাস টারবাইনের সংখ্যাও বাড়বে, তার জন্য টাকার অঙ্কও বাড়বে, ব্যয় বরাদ্দের দাবীও স্বীকৃতি হবে। তাহলে এই অবস্থা থেকে কবে মুক্ত হব? ১৯৮২/৮৩ সালে নাকি কমবে। সুপার থার্মাল প্লান্ট ফারাক্কায় তৈরী হলে নাকি এই সংকট আর থাকবে না। কিন্তু তত দিন পর্যন্ত এই সরকার যদি থাকেন! সেটা আলাদা কথা, কিন্তু নিঃসন্দেহে বিদ্যুৎ মন্ত্রী গ্যাস টারবাইন তৈরী করে চেষ্টা করছেন, তাঁর চেষ্টাকে আমি সাধুবাদ দেব। কিন্তু তাঁর সমস্ত চেষ্টা সত্বেও আমাদের লোড্ শেডিং বেড়ে যাবে, অথচ মজার কথা

এই যে, ইলেকট্রিক-এর বিল ক্রমশঃ বেড়ে যাবে। ইলেকট্রিসিটি পাচ্ছি না, অথচ বিল অসম্ভব রকমের বেড়ে যাচ্ছে। মিটার রিডিং হয় না, মিটার রিডিং কি ভাবে করেন জানিনা, শুনেছি এ্যাভারেজ কষে বিল পাঠানো হচ্ছে। এ্যাভারেজ কষে কষে ৩২ টাকার বিল কি করে ১৩২ টাকা হয়, কোন্ এ্যাভারেজে হয় তা আমার জানা নেই, কিন্তু হচ্ছে। আবার বিল দিলেও বলছে, বিল পাঠান, বিল দেননি, টাকা না হলে লাইন কেটে দেব। আবার বিল নিয়ে কমপ্লেন করলে বলেন, আগে বিলের টাকা দিয়ে যান তারপর আবার আসবেন। এই ভাবে টাকার পর টাকা দিয়ে যাচ্ছি, অথচ বিদ্যুৎ পাচ্ছি না। মিটার রিডার হিসাবে কোনো লোকের সাক্ষাৎ পাই না, কখনো কখনো বিল পাই এবং মাশুল হিসাবে বেশি বেশি টাকার অঙ্ক বহন করতে হয়, এই আমাদের অবস্থা। এদিকে একটু চেষ্টা করুন। শ্রমিকদের কল্যাণ করবেন ইত্যাদি অনেক কথা বলছেন, বোনাসের কথা বলছেন, নানারকম সুযোগ সুবিধার কথা বলছেন। অথচ বিদ্যুৎ নেই, কল-কারখানা চলছে না, উৎপাদন ব্যাহত। তাহলে কি ম্যাজিক দিয়ে শ্রমিকদের কল্যাণ করবেন? কিভাবে করবেন, সেই ব্যবস্থার কথা একটু ভাবুন। সেই কথা না ভেবে শুধু শুধু এই বক্তব্য রেখে লাভ হয় না, আমি সেকথা আপনাদের বলতে চাই।

রাজ্যপাল পুনর্বাসন, বন্যা, খরার কথা, কথা প্রসঙ্গে বলেছেন, তাদের ব্যয় বরাদ্দের কথা বলেছেন, কত টাকা ব্যয় করেছেন বলেছেন। আমরা এতে খুবই আনন্দিত এবং উপকৃত। সেই সমস্ত অভিযোগ, দলবাজীর অভিযোগ আনব না, আনবার আবশ্যকতাও নেই, একই অভিযোগের পুনরাবৃত্তি বছর বছর করে সময় নষ্ট করে লাভ নেই। কিন্তু আমি বলতে চাই যে, সমস্ত করেছেন, কিন্তু হিসাবটা এখনো করেননি। যখন আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রী মোরারজী দেশাই, জনতা পার্টীর প্রধানমন্ত্রী হিসাবে হিসাব চেয়েছিলেন তখন আপনারা উষ্মা প্রকাশ করেছিলেন, বলেছিলেন হিসাব কিসের; হিসাব দেন নি। কিন্তু আজকে কেউ হিসাব চাননি, কিন্তু চাইতে পারেন নতুন কর্ত্রী, তাই তার ভয়ে হিসাব তৈরী করতে শুরু করেছেন এবং মন্ত্রী মন্ডলী বসে সিদ্ধান্ত নিয়েছেন যে, এটা করতে হবে এবং ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটদের নির্দেশ দেওয়া হয়েছে, হিসাব তৈরী ক'র। কাগজে হাওড়ার ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট শ্রীমতী লীনা চক্রবর্তীর কথা পড়েছি, আমি তার মধ্যে যাব না। কিন্তু এই যে রেডিমেড হিসাব তৈরী করা—ওয়াছেল মোল্লার পোষাকের মতন রেডিমেড মাস্টার রোল তৈরী করা—এটা কি ভাল? এতে করে কি সরকারের মর্যাদা বাড়বে? নিশ্চয়ই নয়। আপনারা মর্যাদা যাতে পান সেই রকম মাস্টার রোল তৈরী করুন তাতে করে আমি খুশী হবো, আনন্দিত হবো। টাকা ব্যয় করলে তার একটা হিসাব থাকা চাই এটাই তো নিয়ম। রাজ্যপাল বলেছেন আমার সরকার প্রতিজ্ঞাবদ্ধ যে, সমস্ত প্রশাসন থেকে দূর্নীতি দূর করে দেবেন, দূর্নীতি-মুক্ত প্রশাসন পশ্চিমবাংলার মানুষকে দেবেন—এই কথাটা শেষের দিকে বলেছেন কিন্তু মাস্টার রোল যদি রেডিমেড হয় তাহলে দূর্নীতি দূর করবেন কিভাবে? আপনারা তো বলেছিলেন যে সমস্ত নিয়োগ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে করবো। আপনারা এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে গুরুত্ব দিতে চেয়েছেন দূর্নীতি-মুক্ত প্রশাসনকে উপস্থিত করবার জন্য। এবারে রাজ্যপাল বলেছেন প্রতিটি সাব-ডিভিসনে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কারখানা গড়তে হবে কিন্তু তথাপি এই সমস্ত এক্সচেঞ্জের মাধ্যমে কতজনের চাকুরী হয়? এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে সরকারী অফিসাররা

নিয়োগ করেন এবং আপনারা করেন। কাজেই আমার প্রশ্ন, আমার এই কথাগুলি শুনে আপনারা উত্তেজিত হবেন না বরং লজ্জা-বোধ করুন, কারণ এই ঘটনাগুলি ঘটেছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে উপেক্ষা করে আর এখানে অসত্য বলে চেঁচাচ্ছেন? আমার বন্ধু প্রশান্ত শূর মহাশয় এখানে বসে আছেন। তিনি প্রশ্নোত্তরের সময়ে এখানে বলেছিলেন ১ হাজার ক্যাজুয়াল এমপ্লয়মেন্ট তিনি দিয়েছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বাদ দিয়ে। এগুলি কোন পন্থায় দিয়েছেন? দেওয়ার প্রয়োজন ছিল না একথা আমি বলছি না, প্রশান্তবাবু অন্যায়ভাবে দিয়েছেন তাও বলছি না, নিজের লোকদের দিয়েছেন এই অভিযোগও আনছি না শুধু বলছি ১ হাজার লোককে নিয়েছেন এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম না নিয়ে এই প্রশ্নটি আমি রাখতে চাই। বেকার ভাতা দিচ্ছেন, দিন। আরো ৮০ হাজার বেকারকে বেকার ভাতা দেবেন। আমাদের অবশ্য দুর্ভাগ্য যে রাজ্যপাল ভাষণে এই কথাটি আমরা শুনলাম অথচ এই ঘোষণাটি রাজ্যপালের ভাষণের আগে সংবাদপত্র মারফত আমরা শুনেছি যে আরোও ৮০ হাজার বেকারকে বেকার-ভাতা দেওয়া হচ্ছে। এর আগে আপনারা ২ লাখ কত হাজারের মতন দিয়েছেন আরোও ৮০ হাজারের মতন বেকারকে দিচ্ছেন। ভাল কথা, আমরা এর প্রতিবাদ করছি না, এর আগেই আমরা সমর্থন জানিয়েছি। কিন্তু প্রশ্ন, বছরের পর বছর বেকার-ভাতা দিয়ে যাবেন—বিধবা ভাতার মতন কটা বেকারের আপনারা চাকুরী দিয়েছেন? কতজন মানুষ চাকরী পেয়েছেন? এর হিসাবটা দিতে পারবেন কি? আপনারা চিরকাল বেকার-ভাতা দেবেন, ক্যাডার পুষবেন—এটাই কি বক্তব্য? এই কথাটা কি আমাদের বুঝতে হবে? আমি বলবো এইভাবে ৫০ টাকা দিয়ে চিরকালের জন্য কর্মক্ষম করে যুব-শক্তিকে বিপর্যস্থ করবেন না, আপনাদের কাছে এই আমার আবেদন। আমি আর একটি কথা বলতে চাই সেটা হচ্ছে, স্বাস্থ্য বিভাগ সম্বন্ধে রাজ্যপাল একটি কথা বলেছেন যে, তাঁর সরকার প্রতিষেধক ব্যবস্থার প্রতি অগ্রাধিকার দিয়েছেন, পানীয় জল যাতে সকলে পান তার ব্যবস্থা করেছেন। ভাল কথা, প্রতিষেধক ব্যবস্থা তো দরকার, পানীয় জলেরও দরকার, নিঃসন্দেহে তারজন্য সাধুবাদ দেবো কিন্তু আমার প্রশ্ন হলো, প্রতিষেধক ব্যবস্থা তো করলেন কিন্তু অসুস্থ রোগী যারা হাসপাতালে রয়েছেন তাদের জন্য কি ব্যবস্থা করেছেন?

[2-50 – 3-00 P.M.]

এমনকি আপনাদের সরকারী হাসপাতালগুলি চলেছে, কিভাবে সেখানে রোগীদের ব্যবস্থা করা হচ্ছে, কিভাবে চিকিৎসকরা হাসপাতালগুলির সঙ্গে যুক্ত থেকেও রোগীদের সঙ্গে কিরকম ব্যবহার করেন তা দেখেছেন। সেখানে সমস্ত রোগীরা অবহেলিত হয়ে যায়। নার্সিংহোমের মাধ্যমে তাঁরা টাকার অঙ্ক লুটছেন অথচ আপনাদের দিক থেকে কোন ব্যবস্থা নেওয়া হয়নি। গরীব মানুষের জন্যই হাসপাতাল, কিন্তু সেখানে সরকার পক্ষের বন্ধুদের সার্টিফিকেট ছাড়া, রেকমেনডেসন ছাড়া গরীব সাধারণ রোগী যেতে পারে না। এই রকম ব্যবস্থা দাঁড়িয়েছে অথচ নামে হাসপাতাল। স্বাস্থ্যমন্ত্রী মহাশয় এখানে নেই, একটি হাসপাতাল আছে যার নাম মেয় হাসপাতাল। এই হাসপাতাল সাধারণ গরীব, মুটেমজুরের জন্য। সাধারণ মানুষের জন্য যা তৈরী করা হয়েছিল সেই প্রাচীন হাসপাতাল সরকারী অনুদান পেত। তখনকার যখন ফ্রন্ট সরকার ছিল তখন স্বাস্থ্যমন্ত্রী তাদের লিখেছিলেন আমি এটাকে টেকওভার করে সরকারী

নিয়ন্ত্রনাধীনে নিয়ে আসব। অর্থাৎ সরকার পরিচালনা করবে। কিন্তু সেই সরকার গেল, এখানকার সরকারের স্বাস্থ্য মন্ত্রী ননী বাবু আছেন কিন্তু এখন তারা সরকারী অনুদান পায় না। সরকারী অনুদান পায় না বলে আজকে চার মাস সেখানকার কর্মচারীরা বেতন পায় না। হাসপাতাল আছে, বড় বড় যন্ত্রপাতি আছে, সুন্দর অপারেশন থিয়েটারে সমস্ত সরঞ্জাম আছে, বড় বড় ডক্টর আছেন কিন্তু রোগীদের চিকিৎসার ব্যবস্থা নেই। এমপ্লয়ীবা মাইনে পায় না চার মাস, এই ব্যবস্থা কি চলবে? গরীবের কথা বলেন, কিন্তু গরীব মানুষের জন্য যে হাসপাতাল সেই হাসপাতালের ব্যবস্থা করবেন এটাই আমি আশা করব। আর একটা কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আমার ভাষণ শেষ করব। বিধানসভায় আগের অধিবেশন থেকে শুনছি দেশে এক হাজার প্রাইমারী স্কুল করা হবে, রাজ্যপালের ভাষণের মধ্যেও তা শুনেছি। ১৯৮০-৮১ সালে ১২০০ প্রাইমারী স্কুল ওঁরা তৈরী করবেন। হাজার, বারশো, দেড়হাজার প্রাইমারী স্কুল তৈরী হবে শুনছি, কিন্তু ৩ বছর হতে চলল একটা প্রাইমারী স্কুল কি করতে পেরেছেন? প্রাইমারী স্কুল করবেন এটাই তো আমরা চাই। শিক্ষার উন্নতি করুন, গ্রামে গ্রামে শিক্ষার ব্যবস্থা করুন, কিন্তু শুধু কথা বলবেন না, হাজার বারশোর অঙ্ক শোনাবেন না, কিছু করুন, করলে অভিনন্দন জানাব, নিঃসন্দেহে আমাদের বক্তৃতার মধ্যে দিয়ে প্রশংসা করব। অনেক কথা বলেছেন রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে, সড়কের কথা, সেতুর কথা। কিন্তু মাননীয় আমীন সাহেব সড়ক, সেতুর উপর দিয়ে যা যাবে সেই বাস, পরিবহনের ব্যবস্থার কি করেছেন? আজও হাজার হাজার মানুষ অফিস টাইমে ও অফিস থেকে ফেরবার সময় কাতার দিয়ে লোকে দাঁড়িয়ে থাকে তবু স্টেটবাসের দেখা মেলেনা, যদিও মেলে সম্পূর্ণ তা ভর্তি। লাকসারী বাস ছাড়ছেন গরীবের জন্য? সাধারণ বাস নেই, সড়ক, সেতুর উপর দিয়ে যা যাবে তার দিকে একটু দৃষ্টি দিন। আমার বক্তব্যকে আর দীর্ঘায়িত না করে আজকে রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণভাবে সমর্থন করতে পারলে ভাল হোতো, কিন্তু কিছু কিছু বিষয়ের জন্য রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ সমর্থন করা আমার পক্ষে সম্ভব হল না। ভবিষ্যতে যদি এইগুলির ব্যবস্থা নেন তাহলে আমরা রাজ্যপালের ভাষণকে পুরোপুরি ভাবে সমর্থনের জন্য প্রস্তুত থাকব।

**ডাঃ জয়নাল আবেদিন ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, আমাদের এ্যামেন্ডমেন্ট গুলো কোথায়?

**মিঃ স্পীকার ঃ** এ্যামেন্ডমেন্ট তো মুভ হয়েছে, রিসেসের পর এগুলি দিয়ে দেব।

[3-00 – 3-10 P.M.]

**শ্রী গোপাল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর ভবানী বাবু যে প্রস্তাব এনেছেন আমি তা সমর্থন করছি। রাজ্যপালের ভাষণে কতকগুলি নীতি নির্ধারক বিষয় উপস্থিত হয়েছে এবং সাফল্যের দাবীগুলি খুব সংক্ষেপে বলা হয়েছে। যা গত ১ বছরে হয়েছে তার সমস্তগুলি সেখানে নেই এবং সাড়ম্বরে সাফল্যগুলি তুলবার চেষ্টাও করা হয় নি। এটাই হচ্ছে এই সরকারের বিশেষত্ব। কারণ সাফল্যগুলি আপামর জনসাধারণ দেখছে। এই নির্বাচন সম্পর্কে রাজ্যপালের ভাষণের উপর কিছু কিছু প্রতিবাদ হয়েছে। বৃটিশ

আমলে এবং তারপর অনেক নির্বাচন হয়েছে কিন্তু এবারের লোকসভার নির্বাচনের মত সেগুলি কি সুষ্ঠু ও শান্তিপূর্ণ ভাবে হয়েছিলো? এর আগের নির্বাচনে মানুষ ভোট দিতে পারে নি। আর এবারের নির্বাচনে যারা কোন সময়ে ভোট দিতে আসতো না তারা ঘন্টার পর ঘন্টা দাঁড়িয়ে থেকে ভোট দিয়েছে—কারণ তাঁরা জেনেছে যে কোন বিপদ নেই। এই অবস্থা এই সরকারই সৃষ্টি করতে পেরেছে এবং এবারের ভোট যে অবাধ এবং নির্বিঘ্নে হয়েছে সে কথা সকলে বলেছেন। কিন্তু যখনই রেজাল্ট বের হতে আরম্ভ করলো তখনই কেউ কেউ বলতে আরম্ভ করলেন এই নির্বাচনে কারচুপি রিগিং ইত্যাদি দেখা গিয়েছিলো। হরিপদ বাবু এর মধ্যে আবার কিছু বৈজ্ঞানিক পন্থা দেখলেন। এটা ঠিক যে লোকসভা এবং বিধান সভা—মিউনিসিপ্যালিটি বা পঞ্চায়েত নির্বাচন এক নয়। আমি তাঁকে বলবো এখানকার সরকার একটা বিকল্প ব্যবস্থা নিয়ে চলছেন। অর্থাৎ কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা আমরা বলেছি, অপারেশান বর্গা, পঞ্চায়েত ব্যবস্থা সম্পর্কে আমরা বলেছি এবং এই গুলি আমরা সারা ভারতবর্ষে ছড়িয়ে দেবার জন্য আমরা আমাদের প্রতিনিধি পাঠিয়েছি। মানুষরাও সেই ভাবে আমাদের ডাকে সাড়া দিয়েছে। কাজেই রাজ্যপাল যদি বলে থাকেন যে নূতন ভাবে এই সরকারের নীতি মানুষ সমর্থন করেছে তাহলে কি অন্যায় হলো? যদিও বিধান সভার নির্বাচনের সঙ্গে লোকসভার নির্বাচনের কোন সম্পর্ক নেই। তবুও ত্রিপুরা ও পশ্চিমবাংলায় যে ইসুগুলি উঠে ছিলো সেই ইসুগুলি সম্পর্কে মানুষ তাদের মতামত দিয়েছে। এই বিষয়টা বোঝবার জন্য আমি তাঁকে বলবো। ভোটার লিস্টে যে ভুল ছিলো না তা নয়। ভুল ইউ. পি., বিহার ও মহারাষ্ট্রেও ছিলো। দিল্লীতে রাজেশ্বর দযালের মত একজন লোকের নাম ও তাঁর পরিবারের লোকের নাম ভোটার লিস্টে ছিলো না। তাহলে কি বলবেন যে সেখানে রিগিং হয়েছে? এখানে জগদীশ দাশ নিজের এবং পরিবারের নাম পর্যন্ত ছিলো না। কিন্তু যখন ভোটার লিস্ট রিভিসান হয়েছিলো সেই সময় যদি না ঘুমিয়ে থেকে চেষ্টা করা হতো তাহলে এই ভাবে নাম বাদ যেত না। সংবাদপত্রে যে জিনিষ বের হয় সেই জিনিষকে অবলম্বন করে যদি বিচার করা হয় তাহলে ভুল হবে। দীনেশ মজুমদারের বরাহনগরের জ্যোতি নগরে তাঁর বাড়ি সেখানে তাঁর নামের পর ৩০০টি নাম বের হলো। খবরের কাগজে বের হলো দীনেশ বাবুর বাড়ীর ২ খানা ঘরে ৩০০ জন লোক কি ভাবে থাকলো সেটা আমরা অনুসন্ধান করে দেখলাম। দিল্লী এবং কলকাতায় নির্বাচন কমিশনের লোক গিয়ে দেখলো। দীনেশ বাবুর বাড়ী শেষ নম্বর কিন্তু তার পরেও যে বাড়ীগুলি হয়েছে তার একটারও নম্বর নেই। ঘটনাচক্রে দীনেশ বাবুর বাড়ী শেষ নম্বর বলেই এই জিনিষ হয়েছে। এটা বোঝা সত্ত্বেও কাগজ গুলো যে অপপ্রচার করেছিলো তা তারা সংশোধন করলেন না। এই ভোটার লিস্টে ভোট হয়েছে। পশ্চিমবঙ্গকে দোষারোপ কর, গিভ দি ডগ এ ব্যাড নেম, অন্যান্য জায়গায় যেমন করা হয়েছে এখানে তেমনি কর। কিন্তু এই ভোটার লিস্টে নির্বাচিত হয়ে মন্ত্রী হয়ে তড়পাতে আটকায়নি। কিন্তু এই ভোটার লিস্ট সম্পর্কে ক্যানার্ড ছড়িয়ে ষড়যন্ত্র করে এই সরকারকে কি করে অপদস্ত করা যায়, তারজন্য ব্যবস্থা গ্রহণ করা যায় এই তো হল এঁদের গণতন্ত্র। তারপর ল এন্ড অর্ডারের কথা উঠেছে। ল এ্যান্ড অর্ডারের প্রশ্নে এর আগেরকার কেন্দ্রে জনতা সরকারের যে তথ্য সেই তথ্য দিয়ে দেখিয়েছিলাম যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে ল এ্যান্ড অর্ডারের যে অবস্থা তা ভারতবর্ষের জন্য কোথাও এত

ভাল নয়। কিন্তু তার জন্য কি ভাল? আমি ভাল বলব না। কিন্তু তুলনামূলক ভাবে অন্য যে কোন রাজ্য থেকে পশ্চিমবঙ্গে ল এ্যান্ড অর্ডারের অবস্থা অনেক ভাল। আইন-শৃঙ্খলার প্রশ্ন রাজ্যপালের ভাষণে তোলা আছে, হরিপদ বাবু সেটা উল্লেখ করেননি। কতকগুলি সামাজিক অভিশাপ থেকে যে অপরাধ প্রবণতা দেখা দেয় তা থেকে ল এ্যান্ড অর্ডারের প্রশ্নটাকে বাদ দেওয়া যায় না। সেই অপরাধ প্রবণতা সমাজ থেকে দূর না হলে ল এ্যান্ড অর্ডারকে আইডিয়াল ল এ্যান্ড অর্ডারে নিয়ে যাওয়া যায় না। সেই দিক থেকে বিচার করলে পশ্চিমবঙ্গের ল এ্যান্ড অর্ডার আইডিয়াল নয়। কিন্তু সরকার চেষ্টা করছেন এটাকে কতটা ভাল করা যায়। কিন্তু ভাল করার উপায় আছে কি এটা হরিপদ বাবুকে জিজ্ঞাসা করি? ল এ্যান্ড অর্ডারকে ভেঙ্গে দেওয়া, তাকে বিপন্ন করার জন্য একটা ষড়যন্ত্র পশ্চিমবঙ্গে চলছে না কি প্রথম থেকে? বামফ্রন্ট সরকার যাঁদের জন্য কাজ করছেন তাঁরা হচ্ছেন নিপীড়িত, দলিত, বঞ্চিত মানুষ। তাঁদের জন্য যদি কিছু করা হয় তাহলে বিত্তশালী যারা, যারা বঞ্চনার মধ্য থেকে সংগ্রহ করে নেয়, তারা সেটা বরদাস্ত করে না। সুতরাং তাঁরা সেটাকে প্রতিরোধ করেন, ল এ্যান্ড অর্ডারের কোয়েশ্চেনকে সেই ভাবে নিয়ে আসেন, এই ফান্ডামেন্টাল কথাটা নিশ্চয়ই হরিপদ বাবু জানেন। তবে তিনি বক্তৃতা যখন দেন তখন সেটা ভুলে যান। সুতরাং জোতদারের কাছে যেটা ল এ্যান্ড অর্ডার সেটা হচ্ছে জমির ফসল জোর করে তুলে নেওয়া, কৃষক যে নাকি ফসল রোয় সে যখন তার ন্যায্য পাওনা দাবী করে তখন জোতদার তার ভাগ না দিয়ে ল এ্যান্ড অর্ডাব-এর প্রশ্নে চিৎকার করে এবং তার সঙ্গে সমস্ত কাগজপত্র এবং তার অনুরাগীরা চিৎকার শুরু করে দেয যে ল এ্যান্ড অর্ডার গেল গেল। হরিপদ বাবু কি তাঁদের সঙ্গে সুর মেলাবেন? এর আগে পশ্চিমবাংলায় ল এ্যান্ড অর্ডার দেখেছি, ১৭ শো লোক গণতান্ত্রিক আন্দোলনে নিহত হয়েছেন। তখন যাঁরা আজকে ল এ্যান্ড অর্ডারের কথা বলেন তাঁরা কিন্তু বলেননি যে ল এ্যান্ড অর্ডার বিপন্ন হয়েছে। কাশীপুরে মাস মার্ডার হয়েছে, তখন ল এ্যান্ড অর্ডারের যাঁরা অধিকর্তা তাঁরা বলেননি ল এ্যান্ড অর্ডার বিপন্ন হয়েছে। বারাসাতে নারী নির্যাতন হয়েছে, তখন এঁরা বলেননি ল এ্যান্ড অর্ডার ছিল না। তখন ওঁদের কাছে ওটাই ছিল ল এ্যান্ড অর্ডার।

[3-10 – 3-20 P.M.]

সেটা কি আজকে আছে? না, সেটা নেই। তার আমূল পরিবর্তন হয়েছে। কিন্তু তবুও আপনি দেখুন এই লোকসভা নির্বাচনের আগে ফসল তোলার সময় ২৮ জন লোক নিহত হল। তারা কারা? তারা হচ্ছে ক্ষেত মজুর এবং ভাগচাষী। এই যে লোকগুলো নিহত হল তার কারণ হচ্ছে সেটা ছিল ফসল তোলার সময়। হরিপদ বাবুকে বলছি, আপনাদের ৯টি রাজ্য গেছে। (এ ভয়েস্ ঃ ওঁদের ৯টি রাজ্য নয়) গণতন্ত্রের ৯টি রাজ্য গেছে। ওই যে ভাগচাষী এবং ক্ষেতমজুররা নিহত হল তাদের বিবোধ ছিল জমির মালিক এবং জোতদারদের সঙ্গে এবং তার ফলে তারা সকলেই মার্ডারড হল। আমার একথা শুনলে সাত্তার সাহেব হয়ত ক্ষেপে যাবেন, কিন্তু আমাকে এসব কথা বলতেই হবে। এক্ষেত্রেও ল এ্যান্ড অর্ডারের প্রশ্ন জড়িয়ে আছে এবং এইসব ঘটনা ঘটেছে। সেদিন আপনারা রাজ্যপালের সামনে বললেন

এখানে ল এ্যান্ড অর্ডার নেই। কিন্তু আজ পর্যন্ত আপনারা কোন লিস্ট দেননি এবং দিতেও পারবেননা এটা আমরা জানি। আপনারা চিফ মিনিস্টারকেও কোন লিস্ট দিতে পারেননি। প্রশ্ন হল আপনারা দেবেন কি করে? আমরা দেখেছি এই রাজ্যে যখন সিদ্ধার্থশঙ্কর রায় চিফ মিনিস্টার ছিলেন তখন কংগ্রেসের ১৩০ জন লোক মারা গেছে। চন্ডী মিত্র এম. এল. এ. সহ ওঁদের ১৩০ জন লোক মারা গেছে সেই সময়। এই যে মারা গেছে তার সবই দেখছি দলীয় সংঘর্ষ। আমাদের লোক তো মেরেছেই, নিজেরাও নিজেদের মেরেছে। যা হোক, ওই ভাবে ২৮ জন লোককে মেরেছে এবং ইতিমধ্যে আরও কয়েক জনকে মেরেছে এবং সমস্ত ঘটনা গুলোই হচ্ছে সুপরিকল্পিত। স্যার, এঁদের ল এ্যান্ড অর্ডারের প্রশ্ন এখানেই তুলতেই হবে কারণ এই ল এ্যান্ড অর্ডাবের প্রশ্নই হল ইন্দিরা কংগ্রেসের মূলধন। আমরা জানি ১৯৫৮ সালে কেরালা গভর্ণমেন্টকে ভেঙ্গে দেওয়া হয়েছিল ওই 'বিমোচন সমিতির' নাম করে এবং সেই সময় কংগ্রেসের সভানেত্রী ছিলেন ইন্দিরা গান্ধী। এঁরা জেলের ভেতরে লোকদের মেরেছে এবং তার সংখ্যা হল ৭৯ জন। এঁরা নারী নির্যাতন, নারী ধর্ষণ এই ঘটনাগুলো ওভারলুক করেছে এবং আইডিয়াল ল এ্যান্ড অর্ডারের কথা বলেছে। কিন্তু আপনারা কি জানেন যে, ১৯৭৬ সালের সেপ্টেম্বর এবং অক্টোবর মাসে ৩৬টি নারী নির্যাতনের ঘটনা ঘটেছিল? সত্যবাবু আর কথা বলবেন না, সোনারপুরের ঘটনা এখনো জ্বল জ্বল করছে। কাজেই এই ঘটনা চলছে। ল এ্যান্ড অর্ডারের কথা এতক্ষণ তো বললেন, আসাম, মেঘালয়ে কোথায় ল এ্যান্ড অর্ডার? আমাদেব প্রধান মন্ত্রী নারায়নপুরে যেতে পারলেন যেখানে অনুন্নত সম্প্রদায়ের উপর অত্যাচার হয়েছে, ইউ. পি.-তে একটা প্রাদেশিক সরকার আছে, সেখানকার ল এ্যান্ড অর্ডারের দায়িত্ব সেখানকার সরকারের তাদেব ডিঙ্গিয়ে তিনি গেলেন অথচ আসামে যেতে উনি সময় পেলেন না যেখানে এখন সীমাবদ্ধ গভর্ণরস রুল। ল এ্যান্ড অর্ডারের কোশ্চেন যদি দেখেন, হরিপদ বাবু বললেন, চাপড়াতে দাঙ্গা হয়েছিল, তার পিছনে কে ছিল তা আপনারা জানেন, সেই দাঙ্গা ৪ দিনের মধ্যে বন্ধ করে দেওয়া হয়েছিল। ল এ্যান্ড অর্ডার এইটা। সংখ্যালঘু সম্প্রদায়কে আমরা বাঁচিয়েছি। দেগঙ্গা—বারাসাতে মুসলমানরা আমাদের ভোট দিয়েছে ঢেলে, সেটা কি এমনি এসেছে সেটা কাজের মধ্যে দিয়ে এসেছে। মানুষ অত বোকা নয়, মানুষ সব জানে, সব বোঝে। হরিপদ বাবু একটা কথা বলেছেন যে লোকসভা ভেঙ্গে গেলে রাজ্যপালের ভাষণে তা নিয়ে উল্লেখ করা হয়েছে। কিন্তু কারা ভাঙ্গলেন? উনি ইঙ্গিতে বললেন, উনি বড় ওঝা, হরিপদ বাবু শিরে সর্পাঘাত বাঁধিব কোথা, বাঁধার কোন জায়গা নেই, তা ভেঙ্গেছে অন্তর দ্বন্দে। তার জন্য যদি আমাদের কোন দায় দায়িত্ব থাকে সেটা অন্য কথা, তাঁরা নিজেরাই নিজেদের ভেঙ্গেছিল। কাজেই আজকে নূতন করে ভাববার সময় এসেছে। আমার অনেক কথা বলবার ছিল, পঞ্চায়েতের কথায় যেতে পারছি না কারণ আপনি বারবার লাল বাতি দেখাচ্ছেন, আমি শুধু এই টুকু বলবো ল এ্যান্ড অর্ডারের ব্যাপারে স্কুল কলেজের দিকে তাকিয়ে দেখুন দেশকে তাঁরা কোথায় নিয়ে গিয়েছিলেন, হরিপদ বাবু শিক্ষাবিদ, কোথায় নিয়ে গিয়েছিলেন স্কুল কলেজকে? সেখানে শিক্ষা ছিল না, কোন পরীক্ষা হতো না, তাদের কোন আদর্শ ছিল না, নীতি ছিল না, একটা ভ্রষ্টাচার তৈরি হয়েছিল, সেই জায়গায় একটা পরীক্ষা দেবার মত আবহাওয়ার সৃষ্টি হয়েছে। ১৯৭৪-৭৫-৭৬ সালে পশ্চিমবাংলায় কোন মেডিক্যাল ছাত্র পাশ করেনি। কাজেই ল এ্যান্ড অর্ডারের কথা আপনারা বলবেন? হরিপদ বাবু পশ্চিমবঙ্গে এত শৃঙ্খলাবদ্ধ লেখাপড়া আগে ছিল কি?

ছিল না। কাজেই বামপন্থী সরকার আর কিছু না করুক এই নবজাগরণ নিয়ে এসেছে শিক্ষার ক্ষেত্রে, একটা জেনারেশন গ্যাপ বন্ধ করে আদর্শ স্থাপন করেছে। কাজেই ল এ্যান্ড অর্ডার যদি পশ্চিমবঙ্গ সরকার নাও করে থাকে তবুও মাত্র এই একটা কারণে তারা সমর্থন যোগ্য যে দেশের মধ্যে তারা একটা নবজাগরণ নিয়ে এসেছে।

[3-20 – 4-00 P.M ]

কৃষক, মধ্যবিত্ত, শ্রমিক—সকল শ্রেণীর মানুষের মধ্যে একটা নূতন উৎসাহ-উদ্দীপনা তারা জাগিয়ে দিয়েছে এবং তাই দেখেই এরা আতঙ্কিত। তাদের ব্যাপার-স্যাপার দেখে মনে হয় তারা চিন্তা করছেন এই সরকারকে ভাঙ্গার জন্য। কিন্তু আমি বলে দিই এত সহজ নয়। যারা এই সরকারকে বসিয়েছে, অগণিত সংগ্রামী মানুষ, গণতন্ত্র প্রিয় মানুষ তারা এই সরকারকে রক্ষা করবে। ভারতবর্ষের রাজনৈতিক গগনে যে ধূমকেতুর উদয় হয়েছে, যে স্বৈরাচারী শক্তি আবার মাথাচাড়া দিয়ে উঠেছে, আমি আবেদন করবো, স্বৈরাচার বিরোধী, গণতন্ত্র প্রিয় যে যেখানে আছেন, ঐক্যবদ্ধ হোন, সংঘবদ্ধ হোন। আমি আহ্বান জানাই হরিপদ বাবুকেও তিনি চিন্তা করুন, ভাবুন, এই যে নূতন করে বিপদ এসেছে, সে সম্পর্কে। আগেরবার বিপদের সময় জয়প্রকাশ নারায়ণ সারা ভারতকে একত্রিত করেছিলেন এবং করে ঐক্যবদ্ধ আন্দোলনে নেমেছিলেন, সেই ভাবে গণ জাগরণ করে যেতে হবে এবং এই বিপদ আমাদের রুখতেই হবে। কে কাকে বঙ্গোপসাগরে ফেলে দেবে? তিন-চারবার কংগ্রেসকে নিক্ষেপ করা হয়েছে ডাস্টবিনে। প্রয়োজন হলে আবার তাকে সেই ভাবে ফেলা হবে। মাথা তুলতে দেওয়া হবে না। গণতন্ত্রকে রক্ষা করবেই এই স্বৈরাচারীশক্তি বিরোধী পশ্চিমবাংলা। এই কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

(At this stage the House was adjourned till 4 P.M.)

[4-00 – 4-10 P.M.]

**(after adjournment)**

**শ্রী ভোলানাথ সেন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসে আসার পর থেকে অনেকক্ষণ ধরে শুনছিলাম যে ৯টি রাজ্যের বিধানসভা ভেঙ্গে দেওয়াটা অগণতান্ত্রিক কাজ হয়েছে। কারা বলছিলেন একথা? ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গ বিধানসভা ভেঙ্গে দেবার পর যাঁরা এসেছেন তাঁরাই আজকে বলছেন, বিধানসভা ভেঙ্গে দেওয়াটা অগণতান্ত্রিক কাজ হয়েছে। স্যার, আমার বেশ মনে পড়ে জ্যোতিবাবু তখন গগনফাটা চিৎকার করে বলেছিলেন, 'এই সরকারের আর ক্ষমতায় থাকার অধিকার নেই, সুতরাং নতুন করে নির্বাচন করা দরকার।' সেই নতুন করে নির্বাচন করার জন্য জনতা সরকারকে তিনি ধন্যবাদও দিয়েছিলেন। এঁরা তাঁদেরই কৃপায় চরণ সিং-এর চরণ ধরে এসে আজও আছেন যদিও চরণ সিং চলে গিয়েছেন। আর তাঁরাই আজকে চিৎকার করছেন এই বলে যে কেন এই অগণতান্ত্রিক কাজ করা হ'ল। আমি আপনাদের বলি, ভালভাবে কাজ করুন, জনগণের কাজ করুন ভয় পাবার কিছু নেই। ভয় পাবেন না। স্যার, আমরা শুনেছিলাম, নির্বাচন নাকি অবাধ হয়েছে। অবাধ নির্বাচন নিশ্চয় হয়েছে এবং এক একজন লোক অবাধে ১৫/২০/৩০/৪০ টি ভোটও দিয়েছে।

কেউ কখনও বাধা দেয়নি। কাজেই অবাধ নির্বাচন নিশ্চয় হয়েছে। অবাধ নির্বাচন শুরু করলেন এ' পার্টির নেতারা। যখন এনুমারেটারদের এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হ'ল তখন সেই এনুমারেটারদের কাজ করতে দেওয়া হ'ল না। সেখানে তার পরিবর্তে দলীয় লোকদের এনুমারেটার করা হ'ল যাতে প্রথম থেকেই ভোটার লিস্টে অবাধ নির্বাচনের সুযোগ দিয়ে এক একজনকে দিয়ে ১০/১২ টি করে ভোট দেওয়ানো যায়। স্যার, যে ভোটার লিস্ট তৈরী হল তা হবার পর আমরা দেখতে পেলাম ৪৫ লক্ষ ভোটার বাড়ানো হল। ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সাল এই দু বছরেব মধ্যে ৪৫ লক্ষ ভোটার বাড়ানো হল এবং সুপার ক্যাবিনেটের চেয়ারম্যান চিৎকার করে বললেন যে, 'আমি কথা দিচ্ছি, ৪১টি সিটে আমরা জিতবো। আমরা যে জিতবো তার কারণ, আমরা জনগণের অভিমতের উপর নির্ভর করি না, আমরা নির্ভর করি আমাদের সৃষ্ট যে ভূতের ভোট তার উপরে সুতরাং ৪১ টি সিটে আমরা জিততে পারবো।' স্যার, একমাত্র ভগবান আর বামফ্রন্টের যিনি মনিব তিনি ছাড়া এটা কেউ জানতেন না।

(ভয়েস ঃ- সবাই এটা জানতেন)

আমরা জানতাম না। আমরা খালি জানতাম ৪৫ লক্ষ ভোটার যোগ করা হয়েছে। সেখানে হ'ল কি? এক এক জায়গায় ৭ লক্ষ ভোটার, ৬ লক্ষের উপর ভোট পড়লো। এক এক জায়গায় মানুষ ঢুকতে পারে না সেখানে সন্ধ্যা সাতটা পর্যন্ত ভোট চললো। এক এক জায়গায় প্রিসাইডিং অফিসারের হাতে একটি তালিকা, আর ক্যানডিডেটের এজেন্টের হাতে অন্য তালিকা, এও আমরা দেখেছি। শুধু তাই নয়, পশ্চিমবঙ্গ সরকার একটি একজিবিসন করলেন। কোথায়? রাইটার্স বিলডিংসে। রুচিবিহীন, কুৎসিত সমস্ত ছবি দিয়ে তারা একজিবিসন করলেন, শুধু শহরের চারিদিকে নয়, রাইটার্স বিলডিংসের মধ্যে। ১১ই জানুয়ারী, ১৯৮০ সনের 'পশ্চিমবঙ্গ পত্রিকায় ৫৫৫ পাতা থেকে ৫৫৭ পাতা অবধি সেই ছবিগুলি ছাপা হল—কালো হাত, খুন, জখম, খুনী ইন্দিরার কালো হাত, যুবরাজ অনেককিছু ইলেকসান হয়ে যাবার পরে আপনারা যারা এই পশ্চিমবঙ্গ পত্রিকা পেয়েছেন তারা দেখবেন এই ছবিগুলি আর নেই। এই ছবিগুলি ভয়ে তুলে নেওয়া হয়েছে এবং আমার কাছে যেটা পোষ্টে আসে তার মধ্যে এই চার পাতা নেই, অথচ যেটা আমি প্রথমে পেয়েছিলাম তার মধ্যে এই চার পাতা ছবি ছাপা আছে, রাইটার্স বিলডিংসে একজিবিসন হচ্ছে। এত ভীতু হয়ে গেলেন যখন দেখলেন সত্যি সত্যি ইন্দিরা গান্ধী ক্ষমতাসীন হয়েছেন মানুষের আশীর্বাদের ফলে, তখন সঙ্গে সঙ্গে চার পাতা নষ্ট হল। আমি প্রশ্ন করতে চাই, আমাদের টাকায় সরকার কি অধিকারে দলবাজী করেছেন পশ্চিমবঙ্গ পত্রিকায়? সরকার কোন অধিকারে এবং সিডিউল্ড ৭-এর কোন অধিকারে আমাদের টাকা খরচ করেছেন? তারা মারুতি কমিশনের রিপোর্ট ছাপালেন ডিসেম্বর মাসে। ১ লক্ষ বাংলায় আর ১০ হাজার কপি ইংরাজীতে ছাপলেন, আমি যতদূর দেখেছি। কোন সাংবিধানিক অধিকারে ইলেকসানের ঠিক আগে এই জিনিস ছাপা হয়েছিল? যে রিপোর্ট পার্লামেন্টে পর্যন্ত প্লেস হয়নি, কোন অধিকারে সরকারী পয়সায় এই ছবি ছাপা হয়েছিল? হ্যান্ড পোস্টার দেওয়া হয়েছিল স্বৈরতন্ত্র ও সাম্প্রদায়িকতা দেশের শত্রু—কোন্ অধিকারে এটা দেওয়া হয়েছিল? জ্যোতিবাবু এবং প্রমোদবাবুর ভাগ্য ভাল যে আপনাদের মত চীৎকার করার কিছু লোক ওদের এখানে আছে বুঝে না বুঝে। আমি জানতে

চাই কোন্ অধিকারে এই সব রুচিবিহীন ছবি ছাপানো হয়েছিল এবং বিলি করা হয়েছিল ইলেকসানের সময় সরকারী খরচে?

[4-10 – 4-20 P.M.]

আমি জানতে চাই কোন অধিকারে যখন রাজনৈতিক নির্বাচন হয় সরকার সেই নির্বাচনে নেমে পড়ে। আইনের কোন অধিকারে সরকার এটা করেন। কোন অধিকারে প্যামপ্লেট ছাপান, পোস্টার ছাপান কোন অধিকারে ইলেকসনের ফিল্ম তোলা হয়? এই সরকার হচ্ছে দরিদ্রতম মানুষের সরকার। এদিকে নূনের দাম করে দিলেন ৮০ পয়সা, ১২ আনা সেলস ট্যাক্স করে দিয়ে আর সেই টাকা দিয়ে আপনারা দলবাজী করবেন? এই সব দরিদ্র মানুষ যে টাকা দিয়েছে ওঁদের দলবাজী করবার জন্য? ওঁদের কি সেই অধিকার আছে? সংবিধান সৃষ্টি হয়েছে সবাইয়ের জন্য, এই সবই সংবিধানের অনুষ্ঠান, এই সমস্ত অ্যাসেম্বলী এ সবই সংবিধানের অনুষ্ঠান। কিন্তু এই টাকা নিয়ে কেন দলবাজী করা হয়েছিল সেটা আমি জানতে চাই।

(এ ভয়েস ঃ- আপনারা কি করেছিলেন?)

আমরা এই রকম কুরুচিপূর্ণ কাজ কখনও করি নি। একমাত্র এই সরকার এই কাজ করছে। ফিল্ম দেখানো হোল কারণ সি. পি. এম-এর মিটিংয়ে লোক হয় না তাই এই ব্যবস্থা। এরা হিটলারকেও ছাড়িয়ে গেছে। উৎপল দত্ত কি কোটি পতি নয়? মিটিংয়ে নানা রকম যাত্রা থিয়েটার এই সব দেখানো হোল। উৎপল দত্ত টিকিট কেটে থিয়েটার দেখান। সেই টাকা কোন খাত থেকে দেওয়া হোল। জ্যোতিবাবুর মিটিংয়ে লোক হয় না তখন তো এই সব করতেই হবে। তাই দরিদ্র মানুষের টাকা সেখানে খরচ করা হোল। আপনারা যতই চীৎকার করুন সত্যকে ঢাকতে পারবেন না। আপনাদের তো যা বলবেন তাই আপনারা করবেন। যদি বলেন চীৎকার করতে তাহলে চীৎকার করবেন আবার যদি বলেন চুপ করে বসে থাকতে তাই আপনারা করবেন এ পরিচয় বহুবার আমরা পেয়েছি। জ্যোতিবাবু বলে অগণতান্ত্রিক। কিন্তু আমি প্রশ্ন করতে চাই মরিচঝাঁপিতে খবরের কাগজের প্রতিনিধিকে যেতে দেওয়া হয় নি বিধান সভার সদস্যদের যেতে দেওয়া হয় নি। এটা কি গণতান্ত্রিক? কনসেনট্রেসন ক্যাম্প করতে দেওয়া হোল না সেখানে। আবার তারাই বলছেন গণতন্ত্রের কথা তিনি বলছেন অবাধ নির্বাচনের কথা। একটা লোক বার বার ২০/৫০ বার ভোট দিয়েছে। আবার করপোরেশন ইলেকসন আসছে। এখন এম. এল. এ. ইলেকসনের সময় যে সংখ্যক ভোটার ছিল আজকে ১৮ বছর বয়স্ক নারী-পুরুষের ভোটাধিকার থাকা সত্বেও সেখানে ভোটার সংখ্যা কমে গেল। রাতারাতি কি করে কমলো, কি যাদুতে তা হোল তা বুঝতে পারছি না। করপোরেশন ইলেকসনে যাকে সেখানে অকমিউনিস্ট না যেতে পারে তার ব্যবস্থা তারই পথ প্রশস্ত করা হচ্ছে। বড় বাজারে যেখানে ওঁদের কেউ কোন দিন জিততে পারে নি সেখানে ওয়ার্ডের সংখ্যা কমিয়ে দেওয়া হোল আর যেখানে ওঁরা জিততে পারেন এ' টালিগঞ্জ ঢাকুরিয়াতে যেখানে লোক যেতে পারে না ওঁদের গুন্ডাদের জন্য সেখানে ওয়ার্ড বাড়িয়ে দেওয়া হোল। গণতন্ত্র হত্যা করার নানা উপায় আছে। আপনারা গণতন্ত্র হত্যা করতে পারেন। কিন্তু আপনারা গদিতে আছেন বলে ধরাকে সরা জ্ঞান করছেন। কিন্তু আপনাদের মালিক আপনাদের এ' নেতা তার বুক শুকিয়ে গিয়েছে। তাই ওঁরা পশ্চিমবঙ্গ পত্রিকার কয়েকটি ছবি কেটে ফেলে

দিয়ে বিলি করছেন।

তাই এঁরা ওভার ড্রাফ্ট ফেরৎ দেবার জন্য রাতারাতি টাকা ফেরত দিয়ে দেন। তাই এঁরা চীৎকার করছেন—আমরা সহযোগিতা করব, আমাদের মেরোনা, আমাদের তাড়িও না এত কান্না কেন? বরকত সাহেবকে দেখে চেয়ার ছেড়ে উঠে যাচ্ছেন, বলছেন—আমরা সহযোগিতা করবো, সহযোগিতা করবো, আমাদের তাড়িও না। বলছেন—পশ্চিমবঙ্গের সবাই আপনাদের ভোট দিয়েছে। কেন দিয়েছে? পিঁয়াজের দাম ৬ টাকা তাই ভোট দিয়েছে? আলুর দাম ১.৮০ টাকা সেজন্য ভোট দিয়েছে? নুনের দাম ৯০ পয়সা, সেজন্য ভোট দিয়েছে? চাকুরি একটাও হয়নি, দলীয় লোকদের ছাড়া, সেজন্য ভোট দিয়েছে? বিদ্যুৎ আসছেনা, সেজন্য ভোট দিয়েছে? আপনাদের কীর্তির জন্য ভোট দিয়েছে? সবাই সব বুঝতে পারে, আপনাদের দলের লোক বুঝতে পারে না। কত ঘটনা ঘটছে, তা সবাই জানে। আমরা প্রতিহিংসা চাই না। কিন্তু আমরা চাই—যে, আমাদের মত অনুসারে, কেন্দ্রীয় সরকারের মত অনুসারে আপনারা চলবেন, যদি চলেন তো বেঁচে থাকবেন এবং যদি না চলেন এবং তাদের সঙ্গে সহযোগিতা না করেন তো জনগণ আপনাদের সহ্য করবেনা, একথা বলে দিলাম, আপনাদের লোকেরা সহ্য করতে পারেন কিন্তু জনগণ সহ্য করবেন না। আপনাদের কীর্তি প্রমাণিত হয়ে যাচ্ছে। (নয়েজ) এগ্রিকালচারে টাকা খরচ হয় না। এডুকেশনে ডিপার্টমেন্টের পর ডিপার্টমেন্টে খরচ হয় নি, ডেভেলপমেন্ট প্রজেক্টে টাকা খরচ হয় না। এত বড় সরকার এত বড় সরকারী মেশিনারী, জ্যোতিবাবু তার উপরে আছেন, টাকা খরচ হয় না। কিন্তু আপনাদের ক্যাডাররা, আপনাদের কন্ট্রোলে আছে, প্রমোদবাবু আছেন, তাদের টাকার অভাব পড়ে। পঞ্চায়েতে টাকা খরচের অভাব নাই, ফ্লাডে টাকা খরচের অভাব নাই, অভাব হয় না খরায় টাকা খরচের, অভাব নাই যেখানে টাকার হিসাব নাই। কিন্তু যেখানে হিসাব চাই সেখানে খরচ হয় না। যেখানে হিসাব চাই না, দেওয়ার প্রয়োজন বোধ করেন না সেখানে খরচ হয়ে যায় সবার আগে। কেন, সেটা সবাই বুঝতে পারে। (সরকারী পক্ষের জনৈক সদস্য ঃ আপনি তার অংশ পেয়েছেন?) আপনি কি কিছু অংশ পেয়েছেন? নিশ্চয়ই আপনাদের বন্ধু বান্ধব অংশ পেয়েছে, তাই আপনার এত আপত্তি, কথা শুনতে আপত্তি। দেবব্রতবাবু বলেছেন হিসাব দিন, জ্যোতিবাবু বলেছেন হিসাব দিন, প্রমোদ দাশগুপ্ত মহাশয় বলছেন হিসাব দিন। অর্থাৎ হিসাব দেওয়া হয়নি। আপনারা হিসাব দিতে রাজী নন। আমাদের এখানে বিদ্যুতের অভাব, আমাদের এখানে কয়লার অভাব। এটা সবাই জানেন যে কয়লা কেন্দ্রীয় সরকার থেকে সাড়ে সাতটাকা করে পেয়েছেন, সেই কয়লা আমাদের পশ্চিমবাংলায় ১৫ টাকা করে বিক্রী হচ্ছে। অত্যন্ত জনদরদী সরকার কিনা, তাই এখানে পি ডি এ্যাক্ট চলবেনা, কালোবাজারীদের বিরুদ্ধে কোন কিছু করাও চলবে না। সাড়ে সাত টাকার কয়লা শতকরা একশত পারসেন্টের বেশি দরে বিক্রী হচ্ছে অকারণে, কোন এক্সপ্ল্যানেশন নাই, কোন কারণ দেখাবার তার জন্য প্রয়োজন নাই। কোন পি ডি এ্যাক্ট মানবেননা। এখানে বিদ্যুৎ পাওয়া যায় না, সারা ভারতবর্ষে এভারেজ প্রডাকশন যা এখানে তার চেয়ে কম প্রডাকশন। তাই এখানে বিদ্যুৎ পাওয়া যায় না, কলকারখানা বন্ধ। কিন্তু এই সরকার কাজ করছেন আর সবাই ওঁরা বলছেন, এই সরকারকে সাপোর্ট করছে। কলকারখানা বন্ধ, চাকুরি হয় না লোকের, একটাও নতুন কলকারখানা এখানে হয়নি। আমি আপনাদেরই একটা বই থেকে একটা জিনিস দেখাচ্ছি ডবলিউ ডি আই ডি সি-এর ছাপান বই, তাতে আছে স্ল্যাক সিমেন্ট আজ পর্যন্ত হয় নি।

[4-20 – 4-30 P.M.]

অশোকা সিমেন্ট কোম্পানী তারা ম্লাক সিমেন্ট কিনছে ইসকো থেকে এবং কিনে বেচে দিচ্ছে ডবলিউ. বি. আই. ডি. সিকে। ম্যালারিক এ্যানহাইড্রাইট কবে হবে ভগবান জানেন। টাংগসটেন ফিলামেন্টও কবে হবে ভগবান জানেন, আজও পর্যন্ত শুরু হয়নি। ওয়াচ ফ্যাক্টরী আন্ডার কনস্ট্রাকশান এটা কবে হবে জানি না। অটোমোবাইল টায়ারস এ্যান্ড টিউবস হবে না। অথচ বড় বড় বক্তৃতা দেওয়া হয়েছিল। শিপিং হবে না। এই সম্পর্কেও বড় বড় বক্তৃতা শুনেছিলাম। এ্যালয় স্টীল এ্যাবানডান্ড। (ভয়েস ঃ কোথা থেকে পড়ছেন?) এটা ডবলিউ বি আই. ডি. সি থেকে পড়ছি। এবারে হয়ত বলবেন, এটা কোথাকার বই। নিউজপ্রিন্ট আন্ডার নেগোসিয়েশান—আজও চলছে, হয় নি। কটন ইয়ার্ন ডিলাইসেনসড লাইসেন্স পাবার পর ডিলাইসেনসড, তাতেও কিছু হল না। সরকার বসে আছেন। পেট্রো কেমিক্যালস, হলদিয়ার রিপোর্ট দেবার কথা ছিল নভেম্বরে কিন্তু এখন তারা বলছেন যে মে মাসে রিপোর্ট দেবেন। লেটার অব ইনটেন্ট নিয়ে বসে আছেন, ব্যবসা হবে না। এই হল ডবলিউ বি আই. ডি. সি। তারা কি করছে? তারা ৮ কোটি টাকা ব্যাঙ্কে রেখে তার সুদটাকে প্রফিট হিসাবে দেখাচ্ছে। তারা ব্যবসায় খাটাবে না। আট কোটি টাকার উপর ন্যাশানালাইজড ব্যাঙ্কে রেখে তাদের সাহায্য করা হচ্ছে। সেই সুদের উপর লাভ। সেই সুদ না পেলে ১ কোটি টাকার উপর লোকসান হত। একটাও পাবলিক আন্ডার টেকিংস নেই যেটা লাভ করেছে। আমাদের সময়ে দুর্গাপুর প্রোজেক্ট লিমিটেডে ৪ কোটি টাকা লাভ হয়েছিল। কিন্তু আপনাদের সময়ে প্রত্যেকটিতে লোকসান। সব থেকে বেশি সংখ্যক ফ্যাক্টরী আমাদের দেশের ক্লোজড এ্যান্ড সিক। (শ্রী গোপাল বসু ঃ- কবে থেকে বলুন? আমাদের সময় হয়নি।) এই সরকার আসার পর সব চেয়ে কম উৎপাদন হয়েছে পশ্চিমবাংলায় ইলেকট্রিসিটি। অথচ এই রাজনীতির জন্য, এই স্টেট ইলেকট্রিসিটি বোর্ডকে ভাগ করা হয়েছে। কোন উন্নতি হবে না। একটা নূতন ইউনিয়ন করার জন্য। জেনারেশান একটা ভাগে হবে, আর ডিস্ট্রিবিউশান আর একটা ভাগে হচ্ছে এবং এটা কে করলেন? একজন এ্যাডমিনিস্টেটর-ডাইরেক্টর এ্যাপয়েন্ট করা হল। আপনারা শুনলে অবাক হয়ে যাবেন যে স্টেট প্লানিং বোর্ডের একজন মাত্র টেকনিক্যাল লোক আছেন, তিনি মিঃ এস. কে. বসু। সাত জনের জায়গায় ৬ জন আছে। আর একজন যিনি চেয়ারম্যান, দাস গুপ্ত, তাকে ১৯৭৭ সালে আনা হয়। তিনি ক্যাবাডে হাউসের ডিপলোমা হোল্ডার। তাকে আনা হয় এ্যাজ এ্যান এ্যাডমিনিস্ট্রেটর নট এ্যাজ এ টেকনিক্যাল ম্যান। আর একজন জ্যোতি বাবুর পরিচিত লোক এ্যাডমিনিস্ট্রেটরে এসেছিলেন। তিনি এসেই ভাগাভাগী আরম্ভ করেছেন। এখন ওর নাম বদলে দেওয়া হয়েছে। এখন বলা হয়েছে Electric Expert, সেই একই চেয়ারম্যান, যাকে দেওয়া হয়েছিল। আর দু'জন আই. এ. এস অফিসার আছেন। মুর্শেদ চলে গেলেন। মুর্শেদ থাকলেন না কেন? না, অশোক মিত্র অপমানিত হয়েছিলেন টাসক ফোর্সের ব্যাপারে। এখন এসেছেন ভার্মা। আর একজন ফাইন্যান্স সেক্রেটারী কুট্টি, আর একটা সিট খালি আছে। এই হচ্ছে আমাদের দেশের স্টেট প্লানিং বোর্ডের হর্তা কর্তা বিধাতা। এখানে কি হবে? খালি রাজনীতি, দলবাজী আর কি করে ইউনিয়ন ধ্বংস করবো। জ্যোতি বাবু প্রথম যখন মন্ত্রী হয়েছিলেন, তখন তিনি খুব গালাগাল দিয়েছিলেন, কংগ্রেস সব ধ্বংস করেছে, অমুক করেছে, তমুক করেছে। তখন একটু ইন্টারেস্ট দিয়েছিলাম, ভেবেছিলাম, উনি কিছু করবেন। কিন্তু জ্যোতি বাবু কতদিন দিল্লীতে গেছেন, কদিন প্ল্যান্ট

সম্পর্কে আলোচনা করেছেন বা কদিন প্ল্যান্টে গেছেন, হিসাব দিতে পারেন কি? এমনকি মিটিং-এ পর্যন্ত যেতেন না। যে কোন ব্যবসায়ীকে জিজ্ঞাসা করুন, তার ব্যবসা কি করে চলছে? সে কেন তার ব্যবসা এক্সপ্যান্ড করতে পারছে না, সে কেন ফ্যাক্টারী বসাতে পারছে না, প্রশ্ন করুন তাকে, সে বলবে ইলেকট্রিসিটির ক্ষমতা থাকা সত্ত্বেও অল ইন্ডিয়া এ্যাভারেজে, লোড শেডিং এর কোন সিসটেম নেই, যখন তখন ইলেকট্রিসিটি বন্ধ হয়ে যাচ্ছে। যাদের জেনারেটার কেনবার ক্ষমতা নেই, সাধারণ ব্যবসায়ী, তারা মার খাচ্ছে। সুতরাং নুতন কিছু হচ্ছে না। আইন শৃঙ্খলা সম্বন্ধে আর কি বলবো। অবশ্য যে দেশে জঙ্গলের রাজত্ব চলছে, সেই দেশে যে বাঘে ভেড়াকে খাবে, এটাই তো নিয়ম, সেখানে তো এটা বিশৃঙ্খলা নয়। সুতরাং এই ব্যাপারে আমরা হাল ছেড়ে দিয়েছি। প্রতিদিন কাগজে দেখছি নানা ঘটনার খবর। এক একটা স্কুলে দু তিনটে করে হেডমাস্টার। একটা একটা করে ইউনিভার্সিটিগুলো টেকেন ওভার হয়ে যাচ্ছে। কুটির শিল্প আমাদের এখানে নজরে পড়ে না। দু বছর আগে এ্যাপ্লিকেশন গ্রান্ট হয়েছে, সেই টাকা ডিসবার্স করার জন্য দুবছর লাগে। কারোর কোন ইচ্ছে নেই। একটা নুতন প্রজেক্ট পি. ডবলিউ. ডি. তে বলুন, সি. এম ডি. এ তে বলুন পাবেন না। হেল্‌থ ডিপার্টমেন্টের ব্যাপার দেখুন। আমরা হাসপাতালের বিল্ডিংগুলো করে গিয়েছিলাম, ডাক্তার আমরা এ্যাপয়েন্ট করেছিলাম, কিন্তু সেখানে ওষুধ পাবেন না। অপারেশন হচ্ছে, লোড শেডিং হয়ে গেল। অজ্ঞান না করেই সেলাই করা হচ্ছে, কারণ অজ্ঞান করবার মত অষুধ নেই। এই কি হাসপাতাল? শুধু ইমারত গড়ে গেলাম, হাসপাতাল হয়ে গেল? স্কুলে হান্ড্রেড অব প্রাইমারী টিচার্স এর নাম এমপ্যানেলমেন্ট করা হয়েছিল, এক হাজাব, না, ১২ শ স্কুল হবে শুনেছিলাম, একটাকেও চাকরি দেওয়া হচ্ছে না। ১৯৭৭ সাল থেকে এমপ্যানেল্ডেল্ড হয়ে রয়েছে, সেই সব পদ খালি পড়ে রয়েছে, কিন্তু তাদের ক্যাডার পাচ্ছে না বলে চাকরি দেওয়া যাচ্ছে না। আমার বক্তব্য হচ্ছে, যদি আপনারা ক্ষমতাসীন থাকতে চান আগামী দু বছর, তাহলে আইন মোতাবেক কাজ করুন, দেশে আইন শৃঙ্খলা, শান্তি ফিরিয়ে আনুন, সর্বোপরি আমাদের সরকারের যে নীতি, সেই নীতি পালন করে চলুন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-30 – 4-40 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে ভোলাবাবু ইলেকসন সংক্রান্ত আলোচনা করলেন,ভোটার লিস্ট, ভোট দিতে বাধা দেওয়া ইত্যাদির কথা বললেন এবং তিনি বললেন যে, সে সম্বন্ধে নাকি একটা কমিশন বসেছে। আমি শুধু জানতে চাইছি ব্যারিস্টার সাহেবের কাছে যে, উনি কি বলবেন যে, এ্যাকচুয়ালি কমিশন বসেছে কিনা এবং যদি বসে থাকে জুডিসিয়াল ডিসিসন পেন্ডিং অর নট্ এবং যদি পেন্ডিং হয়, তাহলে এই সমস্ত আলোচনা কি তিনি এখানে করতে পারেন?

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আপনি আপনার পয়েন্ট অফ্ অর্ডার রেইস করেছেন, অন্য কোনো সদস্যের কিছু বলবার নেই।

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্যার, অন এ পারসনাল একসপ্লানেসন, আমি বলেছি যদি কমিশন হয় তখন এর চেয়েও অনেক বেশি বলা হবে, যা বলা হয়েছে তা সত্য, সত্য ছাড়া

আর কিছু বলা হয়নি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** কমিশন হয়েছে কি?

**শ্রী ভোলানাথ সেন ঃ** হ'লে জানাবো।

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার কথা হলো রাজ্যপালের ভাষণের জন্য মহামান্য রাজ্যপাল মহোদয়কে আমাদের ধন্যবাদ জানাবার কথা। কিন্তু মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আপনার কাছে আমি একটু মার্জনা চেয়ে নিচ্ছি যে, আমি প্রলোভন সংবরণ করতে পারছি না। রাজ্যপালকে ধন্যবাদ জানাবার আগে আমার আর একজনকে ধন্যবাদ দিতে হবে যিনি এই বিধান সভায় রাজ্যপালের চেয়েও উৎকৃষ্ট ভাষণ দিয়েছেন, তিনি মাননীয় সদস্য শ্রী ভোলানাথ সেন। আমি এত সুন্দর ভাষণ দীর্ঘকাল শুনিনি, এই রকম অকপট সত্য ভাষণ একটু আগে তিনি একটি পোস্টার তুলে আপনাকে এবং আমাদের দেখালেন। তাতে কি আছে? তাতে আছে স্বৈরতন্ত্র এবং সাম্প্রদায়িকতা দেশের শত্রু অথচ এই পোস্টার দেখে বা পড়ে তিনি ব্যথিত হয়েছেন এবং তিনি স্বীকার করলেন যে, স্বৈরতন্ত্র এবং সাম্প্রদায়িকতাকে গাল দিলে তাঁদের গায়ে লাগে। এই সত্য কথাটি তিনি অকপটে স্বীকার করলেন বিধান সভায় সর্বসমক্ষে। কারণ তাঁরা স্বৈরতন্ত্র এবং সাম্প্রদায়িকতার পক্ষে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই রকম ভাষণ আমি অনেক-কাল শুনিনি। এ' পোস্টারটির কোথাও লেখা নেই ইন্দিরা গান্ধী স্বৈরতন্ত্রী। তা যদি থাকত তাহলে গায় লাগার অর্থ বুঝতে পারতাম, তাহলে গায় লাগত। ওটির কোথাও লেখা নেই কংগ্রেস (ই) স্বৈরতন্ত্রী, কোথাও লেখা নেই শ্রী ভোলনাথ সেন স্বৈরতন্ত্রী, যদি তা থাকত তাহলে তাঁদের গায় লাগতে পারত। কিন্তু শুধু লেখা আছে স্বৈরতন্ত্র এবং সাম্প্রদায়িকতা দেশের শত্রু। আর ভোলাবাবু মনে করলেন স্বৈরতন্ত্র এবং সাম্প্রদায়িকতা দেশের বন্ধু। এই জন্যই একথা আমরা জনসাধারণের কাছে বলেছি। এই যে অকপট ভাষণ দিলেন, এর জন্য আমি ভোলাবাবুকে ধন্যবাদ জানাচ্ছি। আমার কিন্তু দুঃখ হচ্ছিল ইন্দিরা কংগ্রেসের আর যাঁরা ছিলেন তাঁদের দিকে লক্ষ্য করে। ওঁর ভাষণ শুনে তাঁরা লজ্জা পাচ্ছিলেন, তাঁরা মাথা নীচু করে বসে ভাবছিলেন, একি করলাম, এ কাকে নেতা করলাম, উনি কি এখনো ঘোরে আছেন, আজ তো শিব রাত্রি নয়, ১৪ তারিখ তো হয়ে গেছে, তাহলে আজকে ভোলা-বাবার এই অবস্থা কেন? তাঁদের প্রতি আমার সমবেদনা আছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যখন মাননীয় সদস্য গোপাল বসু বক্তৃতা করছিলেন তখন আবদুস সাত্তার সাহেব এখানে উপস্থিত ছিলেন। গোপালবাবু যখন বলছিলেন নয়টি রাজ্যের মন্ত্রীসভা এবং বিধান-সভা ভেঙে দেওয়া হয়েছে—আবদুস সাত্তার একজন কংগ্রেসের প্রভাবশালী দায়িত্বশীল নেতা হয়ে তখন বললেন, এর পরে আপনাদের পালা। তারপর যখন আপনি লালবাতি জ্বাললেন, তখন তিনি বললেন আপনাদের লালবাতি জ্বলছে। আমরা জানি অস্ত্রে ধার দেওয়া হচ্ছে, শানান হচ্ছে, তার জন্য কয়েকটি মামলা সাজাতে হবে। সেই মামলার কথাই ভোলা বাবুর বক্তৃতার মধ্যে রয়েছে। কি কি মামলা? একটা হলো যে, লোকসভার নির্বাচন জাল জচ্চুরি, জালিয়াতিতে ভর্তি। আর ১৬ তারিখের কাগজে দেখলাম যেদিন আমাদের বিধানসভা বসল অর্থাৎ ১৫ তারিখে ময়দানে তাঁদের একজন প্রাদেশিক নেতা

বলেছেন পশ্চিমবঙ্গে অবাধ নির্বাচন হলে ৪১-টি আসনই ইন্দিরা কংগ্রেস জিততে পারত। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এমন রসিকতা আমি অনেক-কাল শুনিনি। খারাপ নির্বাচন হয়েছে এই অজুহাতে একটা কমিশন তৈরী হবে, সেই কমিশন সাজিয়ে গুছিয়ে বলবেন যে, পশ্চিমবঙ্গে দারুন খারাপ নির্বাচন হয়েছে, জাল নির্বাচন হয়েছে, সুতরাং সরকারকে ভেঙে দিতে হবে। আর কি? না, এখানে আইন-শৃঙ্খলা বলে কিছু নেই একেবারে জঙ্গলের রাজত্ব, প্রতি-দিন মানুষ খুন হচ্ছে, সাংঘাতিক কান্ড হচ্ছে। আমি সাত্তার সাহেব এবং তাঁর বন্ধুদের বলি আগুন নিয়ে খেলা করবেন না। এটা পশ্চিমবঙ্গ, আগুনে হাত দিলে হাত পুড়বেই পুড়বে—এটা জেনে রাখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কি অভিযোগ নির্বাচন নিয়ে, অভিযোগ হচ্ছে যে, ভোটার লিস্টে ভুল নাম আছে, অভিযোগ অনেক নাম কেটে দেওয়া হয়েছে, অভিযোগ যাদের বয়স হয় নি তাদের ভোটার তালিকায় নাম আছে। একথা কিন্তু আমরা আগে শুনিনি। রোটান্ডায় পশ্চিমবঙ্গের স্টেট ইলেকটোরেল অফিসাররা সমস্ত রাজনৈতিক প্রতিনিধিদের নিয়ে একটা মিটিং ডেকেছিলেন। সেই সভায় আমার দলের পক্ষ থেকে আমি ছিলাম। কই সেদিন তো ইন্দিরা কংগ্রেসের কেউই সেই মিটিং-এ যাননি? এটা আইন মোতাবেক ব্যাপার। নির্বাচনের আগে এই অভিযোগ ছিল না। আমি নির্বাচনের দিন বহু কেন্দ্রে ঘুরেছি কিন্তু কোন অভিযোগ পাইনি। এমনকি কংগ্রেসী স্বেচ্ছাসেবকরা পর্যন্ত সেদিন খারাপ নির্বাচন হয়েছে বলে বলেনি। এমনকি নির্বাচনের পর কাগজে কোথাও দেখলাম না যে নির্বাচন সর্ম্পকে কোন অভিযোগ। এই অভিযোগ শুরু হলো নির্বাচনে হেরে যাবার পর। এই আইন মোরারজী দেশাই সরকার কিম্বা চরণ সিং সরকার কিম্বা জ্যোতি বসু মহাশয় করেন নি। এই আইন হয়েছে জওহরলাল নেহেরু যখন প্রধান মন্ত্রী ছিলেন তখন থেকেই করা। সুতরাং নির্বাচনে যদি ভুল-ত্রুটি হয় তাহলে আপনারা আদালতে যান, মামলা করুন, মামলায় বাতিল হোক। অতীতে বিধান সভার সদস্য পদ লোকসভার সদস্যপদ চুরি-জোচ্চুরি করবার জন্য বাতিল হয়েছে। কিছুদিন আগে ইন্দিরা গান্ধীর লোকসভার সদস্যপদ বাতিল হয়ে গেলো দুর্নীতি করার জন্য। সুতরাং আইন তো আছে, যাই হোক না কেন। ভোলাবাবু যখন ঢুকলেন—আমি ভেবেছিলাম—আজকে বোধ হয় তিনি ভুরি-ভুরি অভিযোগ পেশ করবেন, কোথায় জালিয়াতি হয়েছে, কোথায় দুর্নীতি হয়েছে প্রভৃতি এত এত বস্তা পেশ করবেন। সেদিনও যখন রাজ্যপালের ভাষণ পেশ করা হলো তখন ভেবেছিলাম প্রচুর অভিযোগ পেশ করবেন। কিন্তু ১ মাসের মতন হয়ে গেলো কোথাও কিছু অভিযোগ দেখতে পাচ্ছি না, কাগজেও কিছু নেই। লোকসভার অধিবেশনে ৩ জন সদস্য গিয়েছেন পশ্চিমবঙ্গ থেকে ভেবেছিলাম প্রচুর তথ্য পেশ করবেন কিন্তু তথ্য দিতে পারেন নি। খালি বলে বেড়াচ্ছেন জাল-জোচ্চুরী, চুরি দারুন ব্যাপার হয়েছে। বিধান সভার অধিবেশন ২ মাসের মতন চলবে—আমি আপনাদের চ্যালেঞ্জ জানাচ্ছি সমস্ত তথ্য পেশ করুন কোথায় জাল-জোচ্চুরী হয়েছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি জাল-জোচ্চুরীর নির্বাচন কি রকমের। ১৯৭২ সালে আমরা দেখেছি বুথ দখল হয়ে গেলো, ভোটাররা ভোট দিতে গিয়ে দেখলো ভোট দেওয়া হয়ে গেছে। এমন জিনিস কোথাও হয়নি। বরং বিপরীত দিকে আমরা দেখেছি, এই নির্বাচন পশ্চিমবঙ্গে কেবল অবাধ এবং সুষ্ঠ হয়েছে তা নয়, এই নির্বাচনে সাম্প্রদায়িকতা প্রশ্রয় পায়নি, জাতি বৈষম্য প্রশ্রয় পায় নি, প্রাদেশিকতা প্রশ্রয় পায়নি, টাকার খেলা চলতে পারেনি, নির্বাচন যাকে বলে সেই জিনিস সম্ভব হয়েছে। কেরলে কি হয়েছে? ইন্দিরা গান্ধী সেখানে গিয়ে গুরু ভাইয়ের মন্দিরে পেন্নাম করেছে। আমাদের

বামপন্থী বন্ধুদের কাউকে কালীঘাটে গিয়ে পেন্নাম করতে হয়নি, গীর্জ্জায় যেতে হয়নি, মসজিদে যেতে হয়নি। প্রাদেশিকতার উর্দ্ধে নির্বাচন হয়েছে, সাম্প্রদায়িকতার উর্দ্ধে নির্বাচন হয়েছে। পশ্চিমবঙ্গ গর্ব বোধ করতে পারে সেখানে প্রকৃত গণতান্ত্রিকতার পথে নির্বাচন হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কথা উঠেছে আইন-শৃঙ্খলার ব্যাপার নিয়ে। একথা আমরা অস্বীকার করি না যে এখানে খুন হয়েছে রাহাজানি হয়েছে ধর্ষণ হয়েছে, চুরি ডাকাতি শেষ হয়ে গেছে। এতদিন ধরে যাদেরকে পোষা হয়েছে, যাদেরকে তৈরী করা হয়েছে তারা এই পশ্চিমবঙ্গেই রয়েছেন একথা আমরা অস্বীকার করি না। তথাপি এই ৩ বছরের রাজত্বে দেশের শান্তি-শৃঙ্খলা রয়েছে, নিরাপত্তা রয়েছে। এখনও দিল্লীর রাজপথে সন্ধ্যার পর নারীরা বেরুতে পারে না কিন্তু আমাদের এখানে এখনও মেয়েরা সিনেমার শেষ শো দেখে নিরাপদে বাড়ী ফেরে।

[4-40 – 4-50 P.M.]

এই জিনিস পশ্চিমবঙ্গে অসম্ভব। মাননীয় সদস্য শ্রী হরিপদ ভারতী মহাশয়ের সঙ্গে আমিও একমত যে শান্তি শৃঙ্খলায় ভারতের মধ্যে পশ্চিমবঙ্গ সবচেয়ে ভাল, অবশ্য তা বলে আত্মসন্তুষ্টির অবকাশ নেই আরও ভাল করতে হবে। নিশ্চয় করতে হবে। কিন্তু যদি কেউ একথা বলেন যে এখানে শান্তি শৃঙ্খলা নেই, তাহলে তিনি ইচ্ছাকৃত ভাবে একটা সঙ্কট সৃষ্টি করবার চেষ্টা করছেন। মাননীয় রাজ্যপাল বক্তৃতায় বলেছেন শান্তি শৃঙ্খলার অর্থটা কি? চিরকাল আমরা পুরনো কংগ্রেসের আমলে দেখেছি জোতদার গরীব কৃষককে মারবে বর্গাদারকে, ক্ষেতমজুরকে গুলী করে মারবে, কল-কারখানায়, চা-বাগানের শ্রমিকরা যদি আন্দোলন করে তো মালিক তাকে গুলী করে মারবে, পরীক্ষায় নকল করা হবে ছুরি হাতে ইনভিজিলেটরকে খুন করা হবে। সেটার নাম যদি শান্তি শৃঙ্খলা হয় তো সে জিনিস বন্ধ হয়েছে, সেই জিনিস চলবে না। আমরা জানি দিল্লীতে ইন্দিরা গান্ধী আসার সঙ্গে সঙ্গে বলছেন যে জোতদার, মালিক তোমরা ক্ষেতমজুরের, শ্রমিকের সবকিছু কেড়ে নাও, গোলমাল কর। উৎসাহ দেওয়া হচ্ছে সমাজ বিরোধীদের গোলমাল করার জন্য। নির্বাচন ৬ই জানুয়ারী শেষ হয়েছে, ১১ই জানুয়ারী তারিখে বিশ্ববিদ্যালয়ে, গত তিন বছর ধরে আমরা যে ছেলেগুলোকে দেখিনি, তারা এসে চীৎকার করছে পরীক্ষা পিছোও, ইন্দিরা গান্ধী জিন্দাবাদ, সঞ্জয় গান্ধী যুগ যুগ জিও, বি-কম পরীক্ষায় গ্রেস দিতে হবে, 'ল' পরীক্ষার কোয়েশ্চেন বলে দিতে হবে, পরীক্ষা বন্ধ করতে হবে। জেনে রাখুন আগুন নিয়ে খেলা করবেন না, আগুন লাগালে প্রতিবেশির ঘরই পোড়ে না তাতে নিজের ঘর ও পোড়ে। দেখে আসুন এই জিনিস ছাত্র পরিষদের ছেলেরা করেছে কিনা? এই তাঁদের শান্তি শৃঙ্খলা? আমি কংগ্রেসের বন্ধুদের বলছি অন্ধকারের এ' জীবদের উস্কানী দেবেন না, যে ফ্রাংকেনষ্টাইন আপনারা তৈরী করছেন তা ব্যুমেরাং হয়ে আপনাদেরই কাছে ফিরে আসবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় রাজ্যপালের ভাষণে কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা বলা হয়েছে। অত্যন্ত সঙ্গত ভাবেই বলা হয়েছে। কারণ আমরা কি দেখছি? পরশু দিন কি হয়েছে? সংবিধানের ৩৫৬ ধারা অনুযায়ী আমরা এর বিরোধীতা করছি, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বিরোধীতা করেছেন, সমস্ত পন্ডিত ব্যক্তিরাই বিরোধীতা করেছেন। ৩৫৬ ধারায় কি আছে? রাজ্যে যদি এমন পরিস্থিতির উদ্ভব হয় যে সংবিধানের শাসন চলছে না তাহলে রাষ্ট্রপতি বিধানসভা ভেঙ্গে দিতে পারেন। যে ৯টি রাজ্য

সরকার ভেঙ্গে দেওয়া হল কোথায় সংবিধান অনুযায়ী শাসন চলছিল না? কোথায় সংবিধান বিধি বহির্ভূত কাজ হয়েছে, ট্যাক্স আদায় বন্ধ হয়েছিল? কনস্টিটিউয়েন্ট এ্যাসেম্বলীর বক্তৃতা পড়ে দেখুন সেখানে অনেকে বলেছেন কেন্দ্রের হাতে সব ক্ষমতা ছেড়ে দেওয়া যায় না। ভারতবর্ষ নানা ভাষা, নানা বর্ণ, নানা সংস্কৃতির জায়গা। এখানে জোর করে কিছু করা যাবে না, তার জন্য কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রতিবিধান করতে হবে। কেউ কেউ মূল্য বৃদ্ধির কথা বলেছেন। নিশ্চয়ই মূল্যবৃদ্ধি চরম আকার ধারণ করেছে সাধারণ মানুষের জীবনে। এর সুরাহা করতে হবে। কিন্তু আজকে যেখানে সমস্ত আর্থিক ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের উপর মুদ্রা নিয়ন্ত্রণ ব্যবস্থা কেন্দ্রীয় সরকারের উপর সেখানে রাজ্য সরকার কি করতে পারেন? আজকে দেখলাম কেন্দ্রীয় বানিজ্য মন্ত্রী গতকাল স্বীকার করেছেন যে চিনির দাম যে বেড়েছে তার জন্য রাজ্য সরকার দায়ি নয়। ভোলা বাবু আলু, পিঁয়াজ ইত্যাদির কথা বললেন কিন্তু তিনি চিনির কথা বললেন না যার দাম ৬ টাকা হয়ে গেছে। মূল জিনিস—কেন্দ্রীয় সরকারের হাতে রাজ্য সরকার এই সমস্ত জিনিস করতে পারেন না—এই সব কথা আমি বাজেটের সময় আলোচনা করবো। নির্বাচনের সময় শুনলাম ডিজেলের দাম বাড়ছে কেন বামফ্রন্ট সরকার জবাব দাও। এটা কেন্দ্রের ব্যাপার এটার জবাব কেন্দ্র দেবেন। আসামের ব্যাপার বলতাম না কারণ আসাম সম্পর্কে আমরা পূর্ণ একটা আলোচনার দাবী রেখেছি। আশা করি সে সময় বলবার সুযোগ আমরা পাবো। হরিপদ বাবু এই সম্পর্কে কিছু বলেছেন। কিন্তু ইন্দিরা (কং) এর প্রতিনিধি রূপে যিনি বক্তৃতা করলেন তাঁর বক্তব্যের মধ্যে আসাম সম্পর্কে কোন কথা নেই, কারণ ইন্দিরা (কং) ই এ বিষয়ে উস্কানী দিচ্ছে—যার ফলে বাঙ্গালী ও অবাঙ্গালীরা সেখানে মার খাচ্ছে। তাঁদের প্রদেশ কংগ্রেস থেকেও এ বিষয় একটা প্রস্তাব গ্রহণ করা হয় নি। ইন্দিরা গান্ধীর নারায়নপুরে যাবার সময় হলো কিন্তু কামরূপ ও ধূলিয়ান গঞ্জে যাবার সময় হলো না কেন? ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গে বামফ্রন্টের হাওয়া আসামেও বইছে। তাকে থামাবার জন্য দেশী বিদেশী চক্রান্ত চলছে।

(নয়েজ)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, নির্মল বাবু বললেন আসামের ঘটনায় ইন্দিরা গান্ধীর দলের একটা চক্রান্ত আছে। এই কথা তাঁকে প্রমাণ করতে হবে।

**মিঃ ডেপুটী স্পীকার ঃ** আপনার সময়ে আপনি উত্তর দেবেন। —— আগে ওঁকে শেষ করতে দিন। —— (নয়েজ) আমি যখন দাঁড়িয়ে আছি তখন আপনি বসুন। আমি পরে আপনাকে সময় দেবো।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী নির্মল কুমার বসু ঃ** হরিপদ বাবু শিক্ষাবিদ হিসাবে অত্যন্ত শ্রদ্ধেয় ব্যক্তি তাঁর বক্তৃতা শুনে মনে হচ্ছিল যে তাঁর চিন্তার মধ্যে দ্বিধা আছে যার জন্য তিনি স্থির করতে পাচ্ছেন না কোন দিকে যাবেন। তিনি বুঝতে পাচ্ছেন গণতন্ত্রের উপর আঘাত আসছে। নির্বাচনে কারচুপির কথা বলতে গিয়ে তিনি কাদের সাহায্য করছেন এই কথা কি তিনি

একবার চিন্তা করেছেন? ভারতবর্ষে গণতন্ত্রকে রক্ষা করার ক্ষেত্রে তিনি আমাদের সঙ্গে চলবার চেষ্টা করুন। গোপাল বাবু যে কথা বলেছেন আমারও সেই কথা যে অন্ধকার নেমে আসছে সেই অন্ধকারের বিরুদ্ধে একসঙ্গে চলার চেষ্টা করুন। পশ্চিমবঙ্গে সরকার সাধারণ মানুষের জন্য যে সব ব্যবস্থা গ্রহণ করছেন তারই জন্য তাঁরা এই সরকারের পেছনে এসে দাঁড়িয়েছে। ১৯৭৭ সালের মার্চে লোকসভার নির্বাচন তারপর বিধান সভার নির্বাচন, তারপর ৭৮ এ পঞ্চায়েতের নির্বাচন প্রমাণ করেছে যে পশ্চিমবাংলার মানুষ এই সরকারের পিছনে। সুতরাং আইন শৃঙ্খলার কথা বলে নির্বাচনে কারসাজির কথা বলে এই সরকার ভাঙ্গার যদি চেষ্টা করা হয় তাহলে যে আগুন জ্বলবে সে দিকে আপনারা যাবেন না। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় নির্মল বাবু বক্তৃতা দেবার সময় বললেন যে ইন্দিরা (কং) এর উস্কানি আসামে আছে। আমি জানতাম তিনি নির্মল কিন্তু এখন জানলাম যে তিনি কুৎসিত। ইন্দিরা গান্ধী আসার অনেক আগে থেকে সেখানে দাঙ্গা হাঙ্গামা হচ্ছে। (গোলমাল)

**শ্রী রজনী কান্ত দলুই ঃ** অন এ পয়েন্ট অফ অর্ডার, নির্মল বাবুর মত একজন দায়িত্বশীল মেম্বার এই যে ইরেসপনসিবেল কথা বলবেন ভাবতে পারি নি এই কথা তাঁকে উইথড্র করতে হবে।

**মিঃ ডেপুটী স্পীকার ঃ** আপনার কোন পয়েন্ট অফ অর্ডার নেই।

**শ্রী গোপাল বসু ঃ** হাউসের কোন মেম্বার যদি কেউ কিছু বলেন তাহলে তার ক্লারিফিকেসানে কোন বক্তৃতা দেবার স্কোপ নেই। সত্য বাবু এই জিনিসটি করলেন। এই জিনিস কি হাউসে চলবে? এটা পয়েন্ট অফ অর্ডার না ডিস অর্ডার।

**মিঃ ডেপুটী স্পীকার ঃ** তিনি পারসোনাল এক্সপ্লানেসানে বলবেন বলে আমি তাঁকে ২ মিনিট সময় দিয়েছিলাম—পয়েন্ট অফ অর্ডার ছিলো না।

**শ্রী শচীন সেন ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার, আমি মাননীয় সরকার পক্ষের সদস্যদের কাছে অনুরোধ করব তাঁরা যেন এটা অনুধাবন করেন যে সত্যরঞ্জন বাপুলি এবং আরো কয়েকজন সদস্যের পরীক্ষা-নিরিক্ষা হচ্ছে কে কত গন্ডগোল করতে পারেন, তা হলে তাঁরা খাঁটি কংগ্রেস (ই) হতে পারবেন।

**শ্রী আবদুস সাত্তার ঃ** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। আমি আপনার রুলস ১৭ এর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। উনি যে সমস্ত বক্তৃতা করেছেন তার মধ্যে অনেক কিছু অবান্তর বলেছেন, সেটা উনি পয়েন্ট আউট করেছেন। যখন গভর্ণরের স্পীচের উপর, এ্যাড্রেসের উপর কোনো আলোচনা হয় তখন সেই আলোচনার স্কোপ কতটুকু সেটা রুলে বলা আছে। সেই স্কোপ হচ্ছে ......On such day or days or part of any day, the House shall be at liberty to discuss the matters referred to in such Address on a Motion of Thanks moved by a member and seconded by another member.

**শ্রী নির্মল কুমার বোস ঃ** আমি রাজ্যপালের ভাষণে যা আছে সেই সম্বন্ধে বলেছি।

**শ্রী আবদুস সাত্তার ঃ** রাজ্যপালের ভাষণে নেই এমন সব ম্যাটার রেফার করেছেন শ্রী নির্মল বোস রেফারড্ দোজ ম্যাটার্স ইন ভায়োলেশান অব রুল ১৭।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আপনি যে পয়েন্ট রেজ করেছেন সেটা যদি কনসিডার করতে হয় তা হলে ভোলা বাবুর সমস্ত স্পীচটা এ লাইটে কনসিডার করতে হবে। উনি ইলেকশান স্পীচ দিয়ে গেছেন। আমার ডিসক্রিসান আছে, আমি এ্যালাও করেছি। আমি একজন মেম্বারকে এই লিবার্টি দিয়েছি বলে অন্য মেম্বারকে দিতে হবে এমন কোন কথা নেই।

**শ্রী আবদুস সাত্তার ঃ** আপনার ডিসক্রিসান থাকতে পারে, কিন্তু রুল ১৭ কে ওভাররাইড করতে পারেন না।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমি ওভাররাইড করিনি, আমি মেম্বারকে লিবার্টি দিয়েছি, আপনি বসুন।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা চলছে সেই আলোচনায় ১৯৭৭, ১৯৭৮, ১৯৭৯ সাল নয়, ১৯৮০ সালে আমরা যদি চিন্তা করে দেখি তাহলে দেখব যে সেই ১৯৭৫ সালের যে অন্ধকার দিন সেই দিন আবার এখানে আসছে। আপনাদের ডান পাশে যারা বসে আছেন আজকে তাঁরা হাসছেন, স্ফূর্তি করছেন, সেদিন তাঁরা ইন্দিরা মায়ীর জয়গান করেছেন, আজকে বলছেন মা জননী আসছেন। সেই যে অন্ধকার দিন সেই অন্ধকার দিন আসছে, অন্ধকার দিন আনার সুযোগ চরণ সিং এনে দিয়েছেন। তাই যদি হয় তাহলে শান্ত ছেলের মত বসে থাকা উচিত। আপনারা অনেকে অনেকদিন মন্ত্রী ছিলেন, অনেকদিন বিধান সভায় এসেছেন, আমরা নতুন এসেছি, আপনাদের যে কীর্তি-কলাপ তা আমরা উপভোগ করেছি, তাতে আমাদের এই চিন্তা এসেছে যে এখানে আপনাদের স্থান হওয়া উচিত নয়। জনসাধারণ নির্বাচনে সেইজন্য ভোলা বাবুকে হারিয়েছে, তাই তাঁদের এত ক্ষোভ। আজকে সেই অন্ধকার দিনে নিশ্চয়ই আমাদের পরীক্ষা-নিরিক্ষার মাধ্যমে চিন্তা করতে হচ্ছে যে আজকে আমরা কোন পথ বেছে নেব। তাই আমরা মনে করি রাজ্যপালের যে ভাষণ হওয়া উচিত ছিল সেই ভাষণ শক্তভাবে হওয়া উচিত ছিল, সেটা আমি দেখছি না।

[5-00 – 5-10 P.M.]

আমাদের এখানে পদ্মজা নাইডু রাজ্যপাল থাকাকালীন আসামের নির্যাতনের বিরুদ্ধে তিনি যে ভূমিকা নিয়েছিলেন, যে বক্তব্য রেখেছিলেন এবং তারপর রাজাগোপাল আচার্য যে ভূমিকা নিয়েছিলেন, যে বক্তব্য রেখেছিলেন সেই রকম বক্তব্য যদি রাজ্যপাল রাখতেন তাহলে তাঁর ভাষণ আমি সমর্থন করতে পারতাম। যাহোক, এই ভাষণ সমর্থন করতে উঠে গ্রাম উন্নয়নের কথা যেটা ভাষণে বলা হয়েছে সে সম্বন্ধে আমি কিছু বলব। এই ব্যাপারে আমি মনে করি সমাজ কল্যাণ বিভাগের কার্যকলাপ কিছুটা ফাঁপিয়ে দেখান হয়েছে। এখানে বলা হয়েছে ২/৩ বছরে ৮টি জায়গায় অসহায় শিশুদের জন্য ব্যবস্থা করা হয়েছে। আমি মনে করি এটা খুব একটা বড় কাজ হয় নি। এক্ষেত্রে যদি ৮০টি হোত তাহলে বলতে পারতাম অনেক কাজ হয়েছে। অসহায় শিশুরা খেতে পাচ্ছে না, তারা শিক্ষা পাচ্ছে না তাদের থাকার কোন

ঘর নেই। রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন অসহায় শিশুদের জন্য বেলগাছিয়া, টিটাগড়, বাগনান, বিনয়পুর, আসানসোল, পোলবা, মাল (জলপাইগুড়ি) এবং বজবজে ব্যবস্থা করা হয়েছে। কিন্তু আমার বক্তব্য হচ্ছে ৮০টি জায়গায় কেন করা হল না? আমি দাবী করছি এবং রাজ্যপালের ভাষণের সমালোচনা করে বলছি এবারে যেন ৮০টির বেশি হয়। ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল তাতে দেখছি বন্যা বিধ্বস্ত ব্লকগুলিতে আবাস করবার জন্য কোন কেন্দ্র স্থাপন করা হয়নি। আগামী বাজেটে ৪টি কেন্দ্র খোলা হবে বলে রাজ্যপাল আশ্বাস দিয়েছেন। আমার বক্তব্য হচ্ছে ৮০টি যেন হয়। তারপর, সমাজ কল্যাণের কথা বলা হয়েছে সমিতির মাধ্যমে করা হবে। আমি তার সঙ্গে যুক্ত থেকে কাজ করবার চেষ্টা করেছি। কিন্তু দুঃখের সঙ্গে বলছি আমি এই ব্যাপারে ব্যর্থ হয়েছি। আমি এই ব্যাপার নিয়ে মন্ত্রীর সঙ্গে দেখা করেছি, অফিসারদের সঙ্গে কথা বলেছি, কিন্তু যেহেতু আমি জনতা দলের লোক, সরকার পক্ষের নয়, সেহেতু আমাকে কোন পাত্তা দেওয়া হয়নি। এই যে বৈষম্যমূলক মনোভাব এটা ত্যাগ করা উচিত। যেখানে নলকূপ নেই সেখানে অনুমোদন দিয়েছেন, ঋণ দিয়েছেন এটা স্বীকার করছি, কিন্তু যারা দীর্ঘদিন ধরে এই সমাজ কল্যাণের কাজ করছে তাদের কোন সুযোগ দেওয়া হয়নি। কাজেই আমি আজকে সমালোচনা করে বলছি তাদের সুযোগ দেওয়া হোক। তারপর, গ্রামীন পরিকল্পনার কথা বলা হয়েছে, কিন্তু স্বাস্থ্য বিভাগের কথা বলতে পারি তারা কিন্তু গ্রামের দিকটা এতটুকু লক্ষ্য করছেন না। আমার কেন্দ্রে যে সমস্ত প্রাথমিক হাসপাতাল রয়েছে, উপ-স্বাস্থ্যকেন্দ্র রয়েছে সেখানে ঘর তৈরী করবার জন্য এবং যে সমস্ত ঘরগুলো তৈরী হয়ে রয়েছে সেখানে যাতে হাসপাতাল চালু হয় তার জন্য গত ৩ বছর ধরে আমি মন্ত্রী মহাশয়কে বলে আসছি। কিন্তু দুঃখের সঙ্গে বলছি সেখানে ডাক্তার নেই, নার্স নেই এবং ঔষধ পত্রও নেই। ২ বছর হয়ে গেল ঘর তৈরী হয়েছে, কিন্তু চিকিৎসার কোন ব্যবস্থা করা হয়নি। তারপর, নলকূপের কথা বলছি, গ্রামের হাজার মানুষ, লক্ষ লক্ষ মানুষ পানীয় জল পাচ্ছে না। আমরা বাব বার টিউবয়েলের কথা বলেছি, কিন্তু সেকথা গ্রাহ্য করা হয়নি। একটি গ্রামে প্রায় ৫ হাজার লোক বাস করে অথচ সেখানে একটিও টিউবওয়েল নেই এই তথ্য দেওয়া সত্ত্বেও তার কোন সমাধান হয়নি। আজকে সেই জনস্বাস্থ্যের কথা ফলাও করে বলা হয়েছে যে অনেক কাজ হয়েছে, আমি বলছি কিছুই হয়নি। সেইগুলি যাতে হয় তারজন্য আমি সমালোচনা করছি। সেই জন্য আমি দাবি রাখছি এই গ্রামের মানুষের জন্য, যে গ্রামের মানুষের উপর নির্ভর করে এই সরকার চলছে, যাদের ভোটাধিকারের জন্য আপনারা প্রতিষ্ঠিত হয়েছেন, আজকে যাদের জন্য আপনারা উন্নয়ন প্রচেষ্টা চালাবেন বলছেন তাদের দিকে তাকাতে হবে, তাদের দিকে অর্থ বিনিয়োগ করতে হবে, তাদের দিকে অর্থ ঢেলে দিতে হবে, এই হচ্ছে আমার প্রথম কথা। আজকে এই কথা চরণ সিংও বলেছেন যে ৮০ পার্সেন্ট বরাদ্দ গ্রামকে দিতে হবে এবং যারা ৮০ পার্সেন্ট ভোগ করছেন শহরের বিত্তশালী লোক তাদের ২০ পার্সেন্ট দিতে হবে এবং এইজন্য চরণ সিং-এর সঙ্গে মুরারজী ভাই-এর দ্বন্দ হয়েছিল। এটা মতের দ্বন্দ, নীতির দ্বন্দ। হরিপদ বাবু আমাদের জনতা থেকে দলছুটের কথা বলেছেন, তিনি ভুলে যাচ্ছেন এটা দলছুট নয়, ন্যায়ের জন্য তিনি লড়াই করেছেন, নীতির জন্য তিনি লড়াই করেছেন। আমি নিশ্চিত ভাবে দৃঢ় কণ্ঠে আজকে ঘোষণা করবো যে ন্যায়ের জন্য, নীতির জন্য আমরা লড়াই করেছি। সেখানে ভুল করুক, ভাল করুক সেকথা নয়, আজকে যারা কৃষি ক্ষেত্রে আছে সেই কৃষকদের জন্য,

গ্রামের অবহেলিত মানুষের জন্য লড়াই করেছি এবং নিশ্চিতভাবে তাদের জন্য আমাদের লড়াই করতে হবে। আজকে সি. পি. এম.-এর বন্ধুদের সঙ্গে আমাদের দ্বন্দ নয়, তাদের মতের সঙ্গে মিল হলে নিশ্চয়ই আমরা তাদের কাছে আসবো। আমার কেন্দ্রের কথা বলছি যে আজকে আমাদের সি. পি. এম.-এর সঙ্গে কোন দ্বন্দ নেই, আমাদের দ্বন্দ হচ্ছে আজকে কংগ্রেসের সঙ্গে, আমার কনস্টিটিউয়েন্সি পাশে নন্দন বাগানে তারা ৭ জনকে খুন করেছে। সেখানে কংগ্রেসের সঙ্গে আমাদের লড়াই, কংগ্রেস সেখানে প্রকাশ্য দিবালোকে আমাদের লোককে খুন করেছে। ব্যর্থ হয়েছে এই সরকার তার কিছু করতে পারেনি। অভিযোগ করেছি, সরকারের কাছে একথা জানিয়েছি কিন্তু এই অভিযোগের বিচার করা হয়নি। কংগ্রেসের মত এরাও চুপ করে আছে। কংগ্রেসীরা খুন করছে, কংগ্রেসীরা লুঠপাট করছে কিন্তু এঁরা তাদের কিছুই করছেন না। জ্যোতি বাবু তো শুধু মুখ্যমন্ত্রী নন, তাঁর হাতে পুলিশ আছে, আমাদের গ্রামে আমি জানি নির্বাচনের সময় ইন্দিরা গান্ধীর হয়ে পুলিশ প্রচার করেছে। আমি এর প্রত্যক্ষ প্রমাণ দিতে পারি। এরা সবকারী কর্মচারী শুধু নয়, এক একজন পুলিশ অফিসার তারা কি করে ইন্দিরা গান্ধীর হয়ে নির্বাচনে প্রচার করতে পারে? তারা ইন্দিরাকে মা জননী বলেছে, মুক্তির সূর্য বলে প্রচার করেছে। আজকে একথা ভাবার দরকার আছে যে আজকে এই পুলিশ প্রশাসক কি করে দেশের শান্তি শৃঙ্খলা বজায় রাখবে। তারা রাখতে পারে না, তারা বিশৃঙ্খলা সৃষ্টি করতে চায়, বিশৃঙ্খলা সৃষ্টি করলে তাদের লাভ, কংগ্রেসের লাভ। সেইজন্য আজকে যদি আমরা এই পুলিশ প্রশাসনের বিরুদ্ধে কিছু বলি তাহলে যেহেতু আমরা বিরোধী পক্ষ সেইহেতু আমাদের বক্তব্য ছুড়ে ফেলে দেওয়া উচিত নয়, আমাদের বক্তব্যটা শুনে যদি ন্যায় হয় তাহলে সেটার প্রতিকার করা উচিত। সেইজন্য আমরা যে আবেদন নিবেদন করেছি তা আজকে দেবার দরকার আছে। কিন্তু তা হয়নি। সরোজ সেতুর ব্যাপার আপনারা জানেন, রাজ্যপালের ভাষণের মধ্যে আমাদের কেন্দ্রের একটা সেতু সম্পর্কে আপনারা সকলেই জানেন, এই নিয়ে অনেক হাসাহাসি হয়েছে, সেই নরঘাট সেতুতে ৪২ লক্ষ টাকা সরকারী কর্মচারীরা বরবাদ করে দিলো, সেই নরঘাট সেতুর ৪২ লক্ষ টাকা জলের তলায় চলে গেল, এই সেতুর কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। অন্যান্য সেতুর কথা আছে, কোনটা হয়ে গিয়েছে, কোনটা হবে, কোনটার পত্তন হচ্ছে, কিন্তু নরঘাট সেতুর কথা কিছু নেই। এই সেতুর সঙ্গে জড়িত আছে কলকাতা থেকে দীঘা পর্যন্ত এবং শুধু তাই নয় হলদিয়া উপনগরীর বাণিজ্য কেন্দ্র নির্ভর করছে এর উপর অথচ সেই নরঘাট সেতুর কথা এখানে উল্লেখ নেই। সেটা নেই, সেজন্য আমি অত্যন্ত দুঃখিত। সেটা সংশোধন করে যদি নেওয়া হয় তাহলে ভাল হয়। আমি অবশ্য সংশোধনী দিই নি, কিন্তু জন্মেজয় বাবু যেটা দিয়েছেন সেটা গ্রহণ করলে ভাল হয়।

[5-10 – 5-20 P.M.]

সর্বশেষ আসামের কথা। এটা নির্মলবাবুও বলেছেন। ১৯৭৩ সালে আসামে বাঙালীদের হত্যা করা হয়েছিল। তখন প্রধানমন্ত্রী ছিলেন ইন্দিরা গান্ধী। সেদিন সেখানে কিরকম অত্যাচার হয়েছিল সেটা সবাই জানেন। ১৯৬২ সালেও হয়েছিল বাঙালীদের উপর অত্যাচার। সেদিন এখানকার মুখ্যমন্ত্রী ছিলেন ডঃ বিধানচন্দ্র রায়। সেদিন আসামের মুখ্যমন্ত্রী ছিলেন শ্রী বিমলা প্রসাদ চালিহা। দুজনেই কংগ্রেসী। কিন্তু বাঙলার মুখ্যমন্ত্রী তেজী, বাঙালী পুরুষ সেদিন বিমান

বন্দরে রিপোটারদের সামনে বলেছিলেন যে প্রদেশে বাঙালী হত্যা করা হয়, সে প্রদেশের মুখ্যমন্ত্রীর সঙ্গে আমি ছবি তুলবো না। সেদিনকার যারা খবর রাখেন তারা নিশ্চয় জানেন। সেদিন পদ্মজা নাইডু বলেছিলেন যদি বাঙালী হত্যা বন্ধ না করা হয় তাহলে স্বাধীনতা দিবসের উৎসব বর্জন করবেন। সেসব কথা স্মরণ করিয়ে দিই জ্যোতিবাবুকে। যতক্ষণ না বাঙালী হত্যা বন্ধ না হয়, ততক্ষণ নিশ্চয় আসামের মুখ্যমন্ত্রীর সঙ্গে কথাবার্ত্তা বলা উচিত নয়। বাঙালীকে যদি বাঁচাতে চান, তাহলে বাঙালীকে জাগিয়ে তুলতে হবে। সেজন্য আজকে আন্দোলনের পথে নামতে হবে। উনি যদি আন্দোলন আরম্ভ করেন, তাহলে নিশ্চয়ই আমরা সে আন্দোলনকে সমর্থন করবো এবং আমরা তাঁর সাথে আছি। আমি গিয়েছিলাম ১৯৭৩ সালে হাটতে হাটতে আসাম পর্যন্ত এবং আসামের কারাগারে ছিলাম। তারপর আসামের মানুষ স্বস্তির নিঃশ্বাস ফেলেছিল। আমরা সেদিন মাত্র ২৫ জন গিয়েছিলাম এবং আমাদের এই ২৫ জনের জন্য সেদিন সাতশো থেকে এক হাজার পুলিশ মোতায়েন করেছিলো। যদি আন্দোলন করেন তাহলে আসামের এই নীচতা, শঠতা বন্ধ হয়ে যাবে। আজকে আসাম যদি বিপন্ন হয়, বাংলা বিপন্ন হবে, ভারতবর্ষ বিপন্ন হবে। এই মারামারি, কাঠাকাঠি বন্ধ করতে হবে। এখানে যদি বিহারী থাকতে পারে, গুজরাটি থাকতে পারে, মাদ্রাজী থাকতে পারে, তাহলে আসামে কেন বাঙালী থাকতে পারবে না, উড়িয়া থাকতে পারবে না। ভারতবর্ষ যদি একই রাষ্ট্র হয় তাহলে ইন্দিরা গান্ধী কি করে এই রকম কথা বলতে পারেন যে রকম কথা তিনি সম্প্রতি বলেছেন। সেইদিক থেকে সদস্যদের কাছে আমি বলবো, আমরা যেন দীপ্তকণ্ঠে এবং একমত হয়ে আমাদের কথা বলতে পারি যখন আসাম সম্পর্কে এখানে আলোচন হবে। এই কথা বলে আমি আবার রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নাথানিয়েল মুর্মু ঃ** মিঃ ডেপুটী স্পীকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আমাদের পরিষদীয় মন্ত্রী শ্রী ভবানী মুখার্জী যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন সেটা সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলবো। একটু আগে সাত্তার সাহেব, ভোলা সেন—এঁদের চেহারা দেখে আমার মেঘনাদ বধ কাব্যের দুটো লাইন মনে পড়ছে। আপনি জানেন, মেঘনাদ বধ কাব্যের আরম্ভ হচ্ছে, —

'সম্মুখ সমরে পড়ি

বীরচূড়ামণি, বীর বাহু চলি যবে গেলা যমপুরে।'

আর শেষ, 'সপ্ত দিবানিশি লঙ্কা কাঁদিলা বিষাদে।'

ভোলা সেন, আবদুস সাত্তার, রজনী দলুই—এঁদের বড় আশা ছিল, এম. পি. হবো। কারো কারো বা মনে আশা ছিল মন্ত্রী হবো কেন্দ্রে। কিন্তু সম্মুখ সমরে হেরে গিয়ে এই অবস্থা। ইন্দিরা কংগ্রেসে দুই দল—বরকত সাহেবের দল জিতে গেলেন, আর সাত্তার সাহেবের গ্রুপ হেরে গেলেন। তাই সাত্তার সাহেবরা সপ্ত দিবানিশি কান্না ভরে ছিলেন, বিষাদ মনে ছিলেন। তারপর এখানে এসেছেন। তাঁদের মনে খোঁচা লাগছে, বরকত সাহেব মন্ত্রী হলেন, আর আমি আবদুস সাত্তার হতে পারলাম না। ভোলা বাবু এই সেদিনও ইউ কংগ্রেসে ছিলেন। যিনি নির্বাচনের মাস খানেক কি দেড় মাস আগে রাতারাতি দল বদলান, যে কোন মুহূর্ত্তে দলপাল্টাতে পারেন, তাঁর কথা শুনবার ইচ্ছা হয় না। এ' তো ওখানে জয়নাল

আবেদিন সাহেব বসে আছেন, ন্যাশনাল কংগ্রেসের, উনি একা বসেছেন, নির্বাচনে হেরেছেন, তাও একাই আছেন। আজকে এখানে আইন শৃঙ্খলাব কথা তুলেছেন হরিপদ বাবু। রাজ্যপালের ভাষণ সম্পর্কে বলতে গিয়ে তিনি কটাক্ষ করেছেন, পশ্চিম বাংলায় নাকি ফুড ফর ওয়ারক হওয়ার জন্য বামপন্থীরা জয়যুক্ত হয়েছেন, আর এই ফুড ফর ওয়ারক স্কীম হচ্ছে কেন্দ্রীয় সরকারের, জনতা সরকারের। হরিপদ বাবু চিন্তা করে এটা পেয়েছেন, তিনি আর একটা বিষয়ও খুঁজে পেয়েছেন কিন্তু বলেননি! কেন্দ্রীয় সরকারতো শুধু পশ্চিমবাংলার জনাই এই ফুড ফর ওয়ারক স্কীম করেননি, করেছিলেন অন্যান্য প্রদেশের জনাই। এই স্কীমে কাজ হয়েছে বিহারে, ইউ. পি-তে, উড়িষ্যাতে, সেখানে তো জনতা সরকার ছিলো। এখানে না হয় ফুড ফর ওয়ারকের জন্য বামপন্থী হাওয়া উঠেছিল, এবং এজন্য বামপন্থী প্রার্থীরা জয়লাভ করেছিল, কিন্তু সেখানে জনতা পার্টির প্রার্থীরা কেন বিহারে, ইউ. পি-তে হেরে গেল? তিনি তো বিজ্ঞ লোক, তিনি এটা নিশ্চয়ই চিন্তা করেছেন। কেন হেরে গেল? কারণ হচ্ছে বিহারে ফুড ফর ওয়ারকে যে কাজগুলি হয়েছিল তাতে কাজের কাজ কিছুই হয়নি, সেখানে এখনও সামন্ত প্রথা রয়েছে, মোড়লী রয়েছে। তাই সম্পূর্ণ টাকাটা মেরে দিয়ে মিথ্যা মাস্টার রোল তৈরী করে, সেই টাকাটা আত্মসাৎ করেছিল। কিন্তু এখানে বামপন্থী শরিকরা যে কাজগুলি করেছে তার প্রত্যেকটি দ্বারা গরীব লোকেরা উপকৃত হয়েছে, তাই এখানে তারা বামপন্থী সরকারের পক্ষে রায় দিয়েছে।

ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় হরিপদ বাবু এবং মাননীয় ভোলা সেন মহাশয় তুলেছেন আইন-শৃঙ্খলার কথা। বলেছেন এখানে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা ভেঙে পড়েছে এবং তারই জন্য খুন খারাপি বেড়ে গিয়েছে। আমি এটা সম্পূর্ণ অস্বীকার করবো না যে এখানে কিছু কিছু খুন খারাপি হয়েছে এবং যতটা হয়েছে, আপনি ডেপুটি স্পীকার মহাশয় নিশ্চয় জানেন, এই খুন খারাপি ওঁদের নিজেদের শরিকে শরিকে লড়াইয়ের জনাই হয়েছে। ইন্দিরা কংগ্রেসের মধ্যে দুটি দল, বরকত সাহেব সুব্রতর এক দল, আর একটি হচ্ছে সাত্তার সাহেবের দল। এই দুই দলের মধ্যে খুন খারাপির জনাই কিছু লোক মারা গেছে। নির্বাচনের পরে এই দুই দলের মধ্যে মারামারির জন্য যে ৬ জন মারা গিয়েছে তার নাম পর্যন্ত আমি বলে দিতে পারি। অজিত পাঁজা মহাশয় প্রার্থী দিলেন, কিন্তু তাঁকে মারধোর করে ছিলেন কারা? সি. পি. এম. বা আর. এস. পি. দলের লোক নয়, নিজেরা নিজেরা মারামারি করে। তাঁরা নিজেরা এভাবে মারামারি করবেন আর বলবেন এখানে আইন শৃঙ্খলা ভেঙে পড়েছে। গ্রাম বাংলায় বন্যার সময় যে কাজ হয়েছে, সেই হিসাবের কথা ভোলাবাবু তুলেছেন। আমি জানি যে, হিসাব সব জায়গারই রয়েছে, বামফ্রন্ট সরকার সব হিসাব দিতে সমর্থ। কিন্তু গ্রাম বাংলার একটা জিনিস অস্বীকার করা যাচ্ছে না। সেটা হচ্ছে নির্বাচনের পরে সেখানে যে গ্রাম পঞ্চায়েত হয়েছে, তারা একাউন্ট্যান্সী বুঝে না। বি. কম বা কর্মাস পাশ করা তারা নয়, তারা হলতন্ত্রী কৃষক, ওরা হিসাব রাখলেও আইন মাফিক অডিটেড একাউন্টস-এর কাজ শিখতে কিছু সময় লাগছে এবং সেই সব জায়গায় ঠিক ঠাক করতে সময় লাগছে। ভোলা বাবু যে কোন জায়গায় খুঁজলে দেখতে পাবেন কেন্দ্রীয় সরকারের কাছে যে হিসাব দেওয়া হচ্ছে তাতে মাস্টার রোলে যে নামগুলি রয়েছে তা দেখলেই বুঝতে পারবেন যে প্রত্যেকটি হিসাব সত্য। বন্যার্থীদের সংখ্যা কত? এক কোটি পঁচাত্তর লক্ষ লোক বন্যায় প্লাবিত হয়েছে। ওঁরা আশা করেছিলেন এই সব লোকগুলি সেই এলাকা ছেড়ে শহর এলাকায় আসবে, কলকাতায়

আসবে, বর্ধমানে আসবে। এসে ফ্যান দাও, ফ্যান দাও বলে চীৎকার করবে আর ওঁরা এখানে আইন শৃঙ্খলার প্রশ্ন তুলবেন। কিন্তু স্যার, ওঁরা যা আশা করেছিলেন তা হলো না। বামফ্রন্ট সরকার এমন রিলিফের ব্যবস্থা করেছিলেন, পুনর্বাসনের ব্যবস্থা করেছিলেন যে একটা লোকও ফ্যান দাও ফ্যান দাও বলে চীৎকার করে নি। কলকাতায় আসেনি, বর্ধমানেও আসেনি, হুগলীতেও আসেনি, রেলওয়েতেও আসেনি, কোন জায়গায় আসেনি। গত দেড় বছরের মধ্যে তাদের পুনর্বাসন করেছেন।

[5-20 – 5-30 P.M.]

আমি অনেক কংগ্রেস (ই) নেতার মুখে শুনেছি, তারা বলেছেন বামফ্রন্ট সরকার একটি সত্যিকারের ভাল কাজ করেছেন, ম্যাজিকের মতন কাজ করেছেন, অসম্ভব কাজ করেছেন, সেটা হচ্ছে, এ' ১ কোটি ৭৫ লক্ষ বন্যার্ত মানুষকে তাঁরা বাঁচাতে পেরেছেন, তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে পেরেছেন। বাইরের কাগজগুলিও এর উচ্ছসিত প্রশংসা করেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণে বিস্তারিতভাবে এটার উল্লেখ নেই, সেখানে প্রত্যেকটি বিষয়েরই একটি করে আউট লাইন মোটামুটি ভাবে দেওয়া হয়েছে, তবে দফাওয়ারি আলোচনার সময় নিশ্চয় আমাদের মন্ত্রীরা সমস্ত তথ্য পেশ করবেন এবং তখন কংগ্রেসী নেতারা তার সমালোচনা করার সুযোগ পাবেন। তবে ইন্দিরা কংগ্রেস নেতারা দিল্লীর গদিতে ইন্দিরা আসার ফলে যদি মনে করে থাকেন যে পশ্চিমবাংলার ক্ষেত্রে একটা অনুকুল পরিবেশ তারা সৃষ্টি করতে পেরেছেন বামফ্রন্ট সরকারকে খতম করার জন্য তাহলে তারা ভুল করবেন। বরং উল্টে ওঁদের আমি খেয়াল করিয়ে দিতে চাই যে আগের যে যুক্তফ্রন্ট ভেঙ্গেছে তার কারণ সেটা যুক্তফ্রন্ট ছিল কিন্তু এবারে আছে বামফ্রন্ট সরকার। বামপন্থী দলগুলি দীর্ঘদিনের লড়াই-এর অভিজ্ঞতা দিয়ে বুঝেছে যে ভারতবর্ষে ধনবাদী শাসক সম্প্রদায়ের বিরুদ্ধে—ধনবাদী শাসকদল বলতে আমি কংগ্রেস, কংগ্রেস (ই), জনতা, লোকদল এদের বুঝি। এদের মধ্যে কেউ বা একটু গণতান্ত্রিক আবার কেউ বা স্বৈরাচারী কিন্তু মূলতঃ তারা ধনবাদী দল। তাদের একমাত্র বিকল্প শক্তি হচ্ছে, বাম গণতান্ত্রিক শক্তি। এই বাম গণতান্ত্রিক শক্তিকে যদি সারা ভারতবর্ষে সম্প্রসারিত করা যায় তাহলে ইন্দিরা কংগ্রেসের বিকল্প শক্তি হিসাবে সে একদিন ভারতবর্ষের রাষ্ট্রীয় ক্ষমতা কেড়ে নিতে পারবে। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পশ্চিমবাংলার কথা আজকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির খেটে খাওয়া মানুষেরা ভাবতে শুরু করেছে। পশ্চিমবাংলায় এবারে যে নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনের কিছুদিন পরে আমি বিহারে এবং উত্তরপ্রদেশের একটা অংশে গিয়েছিলাম। স্যার, সেখানকার লোকরা বলছেন, সারা ভারতবর্ষে ইন্দিরা গান্ধী জিতে গেলেন কিন্তু পশ্চিমবাংলায় কি হ'ল? তারা বলছেন, পশ্চিমবাংলার সরকার কি কাজ করেছেন—ওরা বলেন, লাল ঝান্ডা পার্টি—যার ফলে পশ্চিমবাংলায় সমস্ত সিটগুলো তারা পেলেন? তারা এই সমস্ত তথ্য জানবার জন্য আগ্রহ প্রকাশ করেন। আজকে আমরা যদি সেই সমস্ত তথ্যগুলি তাদের জানাতে পারি তাহলে এই তথাকথিত গণতান্ত্রিক দলগুলির আওতা থেকে খেটে খাওয়া মানুষগুলি বাঁচবে। একদিকে বাম গণতান্ত্রিক শক্তি এবং অন্য দিকে স্বৈরাচারী শক্তির মধ্যে যে শেষ লড়াই সেই শেষ লড়াই-এর দিকে ভারতবর্ষ আস্তে আস্তে এগিয়ে যাবে। সেই লড়াই-এ ওঁরা হয়ত বলবেন, আমরা জিতবো কিন্তু পৃথিবীর ইতিহাস পড়ে আমরা জানি যে যেখানে খেটে খাওয়া

মানুষরা সংঘবদ্ধ হয়ে লড়াই করেছে সেখানে রাজতন্ত্র বা ধনবাদী ব্যবস্থাকে উৎপাটন করে তারা সমাজবাদী রাষ্ট্র ব্যবস্থা কায়েম করেছে। স্যার, অনেকদিন আগে ভারতবর্ষের একজন মনীষী মহামতী গোখলে বলেছিলেন, What Bengal thinks today rest of India thinks tomorrow. It is the genius of her great men by which they made Bengal the foremost province of India. বাংলাদেশ যা আজকে ভাববে ভারতবর্ষ আগামীকাল তা ভাববে। এই যে বাম গণতান্ত্রিক সরকারের কথাটা যা আজকে পশ্চিমবাংলা ভেবেছে আগামীদিনে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলিকেও তাই ভাবতে হবে। আজ যে বাম গণতান্ত্রিক শক্তি পশ্চিমবাংলায় সুসংহত হচ্ছে আগামীদিনে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলিতেও তা হবে। সেই সুসংহত শক্তির সঙ্গে ইন্দিরা গান্ধীর নেতৃত্বেই হোক বা আর যার নেতৃত্বেই হোক যে পুঁজিবাদী শক্তি তার যে লড়াই বা সংঘর্ষ সেই সংঘর্ষে ভারতবর্ষের ইতিহাস নির্ধারিত হবে। আমি বিশ্বাস করি এবং আমার মতই বামফ্রন্টের সমস্ত কর্মী বিশ্বাস করেন সেই রায় আমাদের পক্ষেই থাকবে এবং ধনবাদী ইমারতকে চূর্ণ করে দিয়ে ভারতবর্ষ সমাজতান্ত্রিক বিজয়ের দিকে আস্তে আস্তে এগিয়ে যাবে। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আমার প্রতিক্রিয়া আমি এখানে রাখার চেষ্টা করব। প্রথম কথা হচ্ছে রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণের তৃতীয় অনুচ্ছেদে বলেছেন—"৮০ সালের লোকসভা নির্বাচনের মধ্য দিয়ে তার সরকারের নীতি এবং কাজ এটার উপর জনমত যাচাই করার সুযোগ এসে গেল এবং লোকসভা নির্বাচনের ফলাফল প্রমাণ করেছে যে বামফ্রন্ট সরকারের নীতি এবং কার্যকলাপ জনগণ সমর্থন করেছেন।" তিনি আরো বলেছেন—"এই নির্বাচন সুষ্ঠু এবং অবাধ হয়েছে"। এখানে আমার বক্তব্য হচ্ছে এই, বিগত লোকসভার যে নির্বাচন হয়ে গেল, এই নির্বাচনের ফলাফল সম্পর্কে সমগ্র দেশের মানুষ বিস্ময় প্রকাশ করেছেন। ফলাফল দেখে তারা বিস্মিত হয়েছেন এবং সমগ্র দেশের মানুষের কাছে এই নির্বাচনের ফলাফল একটা অপ্রত্যাশিত ব্যাপার। ভারতবর্ষের ক্ষেত্রে ঘটনা যেমন সত্য, পশ্চিমবাংলার এই নির্বাচনের ফলাফলও তেমনি এই রাজ্যের মানুষকে একটু বিস্মিত এবং অবিশ্বাসের উদ্রেক না করে পারে না। নির্বাচনোত্তর পরিস্থিতির মধ্যে যেটা অত্যন্ত লক্ষণীয় ব্যাপার সেটা হল এই, আজকে বিভিন্ন রাজনৈতিক মহল থেকে এই প্রশ্ন উঠেছে, এমন কি সাধারণ মানুষের মধ্য থেকেও প্রশ্ন উঠেছে এই নির্বাচনে ব্যাপক কারচুপি হয়েছে। আজকে প্রশ্ন উঠেছে একটা সামগ্রিক প্রশাসনিক কারচুপির মাধ্যমে জনগণের যে রায় মুছে ফেলে দিয়ে একটা কৃত্রিম নির্বাচনী ফলাফল দাঁড় করানো হয়েছে। ফলে আজকে সারা দেশের মানুষের মধ্যে এইরকম একটা প্রশ্ন দেখা দিয়েছে এই পরিস্থিতিতে নির্বাচন অবাধ এবং সুষ্ঠু হয়েছে বলে যে দাবী করা হয়েছে এটা শুধু অসংগতিপূর্ণ এবং বিভ্রান্তিকর নয়, আমি মনে করি এটা চরম নীতি বিগর্হিত কাজ এবং উদ্দেশ্য প্রণোদিত। এই কথা আপনারা স্বীকার করবেন—অনেকেই স্বীকার করেছেন যে ভোটার তালিকা প্রণয়ন করা থেকে শুরু করে নির্বাচন কার্য পরিচালনা করা পর্যন্ত সর্ব স্তরে যে ধরনের অগণতান্ত্রিক এবং অবৈধ পদ্ধতি নেওয়া হয়েছে এখানে, তা অতীতের সমস্ত নজীরকে ছাড়িয়ে গেছে। এই কথা কেউ অস্বীকার করবেন না যে ভোটার তালিকা থেকে লক্ষ লক্ষ

প্রকৃত ভোটারের নাম বাদ পড়েছে এবং এর সঙ্গে যুক্ত হয়েছে এই রকম অগণতান্ত্রিক অপ্রাপ্তবয়স্ক ভূয়ো ভোটারের নাম। ভোটার তালিকা প্রণয়নের ক্ষেত্রে যে কারচুপি সেটা এত ব্যাপক আকার নিয়েছিল—এই অভিযোগ বামফ্রন্ট-এর নেতৃবৃন্দ পর্যন্ত উড়িয়ে দিতে পারেন নি, যার জন্য তারা একটু ভেবে বলেছেন যে অল্প সময় ছিল বলেই ভুল ভ্রান্তি হতে পারে। কিন্তু রহস্য শুধু এখানেই নয়—কারচুপি যদি শুধুমাত্র এই ভোটার তালিকা প্রণয়নের ক্ষেত্রেই সীমাবদ্ধ থাকতো তাহলে একটা কথা ছিল। কিন্তু এখানে প্রমাণ পাওয়া গেছে কাবচুপি শুধুমাত্র ভোটার তালিকা প্রণয়নের ক্ষেত্রে সীমাবদ্ধ ছিল না, নির্বাচনের প্রতিটি স্তরে এই কারচুপির অসংখ্য দৃষ্টান্ত পাওয়া গেছে। ভোটের ফলাফল নিজেদের পক্ষে, নিজেদের অনুকুলে সুনিশ্চিত করবাব জন্য সমগ্র প্রশাসনিক কারচুপির ব্যবস্থা ছিল, যার অসংখা দৃষ্টান্ত জনসাধারণের হাতে মজুত রয়েছে। তা না হলে আপনারা একবার বিচার করে দেখুন ভোট গণনার সময় টেবিলে বহু অন্য এলাকার ব্যালট পেপার পাওয়া গেছে, বহু ভাঙ্গা ব্যালট বাক্স পাওয়া গেছে, অগনিত বাক্স যার তলা খোলা এবং সেখান থেকে নির্বিচারে ভোটারের ভোট পত্র বের করে নেওয়া হয়েছে। একটি ব্যালট বাক্স থেকে আর একটি বাক্সতে নির্বিচারে ভোটপত্র চালান দেওয়া হয়েছে।

[5-30 – 5-40 P.M ]

পাওয়া গেল এক কেন্দ্রের ভোট পত্র আর একটা কেন্দ্রে। এই রকম ভুরি ভুরি দৃষ্টান্ত নজীর আমাদের সামনে আছে যার কিছু কিছু সংবাদ পত্রে বেরিয়েছে। আপনারা যদি বলেন তাহলে নজীর হিসাবে বলছি এই কলকাতায় উত্তর পূর্ব কলকাতার ব্যালট পেপার দক্ষিণ কলকাতা কেন্দ্রে। নবদ্বীপের ব্যালট পেপার পাওয়া গেল কৃষ্ণনগরে। দক্ষিণ কলকাতার ২২ নং বুথের ৮০টি ছাপা মারা ব্যালট পেপার পাওয়া গেল ৩৩নং বুথে। কত হিসাব দেবো। এই রকম অগনিত দৃষ্টান্ত আছে। এ ছাড়া বহু ব্যালট পেপার পাওয়া গেল পথে প্রান্তরে পথে ঘাটে যেগুলি অর্ধ ছেঁড়া দগ্ধ অর্ধ দগ্ধ। এই রকম গোছা ব্যালট পেপার এবং তার কাউন্টার পার্ট রাস্তা থেকে পাওয়া গেছে যেগুলির সংবাদ আমাদের কাছে আছে। মথুরাপুর জয়নগরের দেবীপুরের রাস্তা থেকে পাওয়া গিয়েছে এবং সেগুলি সব ছাপ মারা। কাউন্টিং টেবিলে দেখা গেল প্রদত্ত ভোটার সংখ্যার সঙ্গে বাক্সতে যে ভোট পত্র পাওয়া যাচ্ছে তার সঙ্গে ব্যাপক গরমিল রয়েছে। মথুরাপুরের একটি বুথে দেবীপুরের ব্যালট পেপারের সঙ্গে গরমিল। তাতে ব্যালট বাক্স ভেঙ্গে যেটা দেখা গেল সেটা হচ্ছে যত সংখ্যক ভোট পত্র রয়েছে তার চেয়ে কম ভোটার। এই রকম বহু কম বেশি হওয়ার ঘটনা আমি দিতে পারি। মুর্শিদাবাদেব রিটার্নিং অফিসার নিজে ৪ঠা জানুয়াবীতে চিঠি দিয়ে লিখিত ভাবে বলছেন হাজার হাজার ডুপলিকেট ব্যালট পেপার পাওয়া গিয়েছে। এবং তার সঙ্গে মিসিং ব্যালট পেপারও পাওয়া গিয়েছে। তারপর যেখানে ব্যালট পেপার ছাপানো হয় বি. জি. প্রেসে সেখানকার নরম্যাল প্রাকটিস হচ্ছে ১০% ব্যালট পেপার বেশি ছাপানো হয়। কারণ অনেক সময় নষ্ট হয়ে যায় এদিক ওদিক হয়। কিন্তু সেখানে এবারে ৩০% ব্যালট পেপার ছাপানো হয়েছে। এই সমস্ত কার্য কলাপে যখন সাধারণ কর্মীরা বিরোধিতা করে তখন কো-অডিনেশন কমিটি কর্মী যারা ছিলেন তাদের দিয়ে এই কাজ করানো হয়েছে। একটা সামগ্রিক প্রশাসনিক কারচুপি করা হয়েছে। জ্যোতিবাবু, প্রমোদবাবু এবং বামফ্রন্টের নেতৃবৃন্দেরা বলছেন আগের

মত জবরদস্ত বুথ দখল তো হয় নি। ১৯৭২ সালে ৫১টি জবরদস্ত বুথ দখল হয়েছিল এব তাতে ২৮০টি সিট ছিল আর তার জনাই আমরা এই বিধানসভা বয়কট করেছিলাম। কিন্তু আজকে অত্যন্ত সুন্দরভাবে বৈজ্ঞানিক প্রথায় এই কারচুপি হয়েছে। জনসাধারণের দৃষ্টির অন্তরালে এই জিনিস করা হয়েছে যাতে লোকে বুঝতে না পারে। গতবার এই জিনিস হওয়ার জন্য আমরা সবাই মিলে এই বিধানসভা বয়কট করেছিলাম। কিন্তু আজকে ১৯৮০ সালে যে নজীর পাওয়া গেল যে এ্যানোম্যালিজ পাওয়া গিয়েছে সেটা আগের থেকে অনেক বেশি। আমরা দেখতে পাচ্ছি এবং জনসাধারণও দেখছে যে একটা সামগ্রিক প্রশাসনিক কারচুপি হয়েছে। অনেকে বলছেন এবং আজকে একথা উঠে গেছে যে একটা উচ্চ পর্যায়ের আমলা এবং কিছু কিছু পুলিশ বাহিনীকে নিয়ে একটা সামগ্রিক প্রশাসনিক কারচুপি করে নির্বাচনের ফলাফল বার করা হয়েছে। যেমন ঘটেছিল ১৯৭২ সালে শুধু মাত্র পশ্চিমবাংলার বিধানসভার নির্বাচনের ক্ষেত্রে। এবারে সর্বভারতীয় ক্ষেত্রে ঘটেছে এবং পশ্চিমবাংলায় স্বাভাবিক ভাবে ঘটেছে। তা না হলে আপনারা কি দিয়ে বিষয়গুলি বিচার করবেন? আমি প্রোবাবেল লজিকের ভিত্তিতে কতকগুলি সিদ্ধান্তে আসতে পারি। এই সমস্ত এভিডেন্স যা আপনাদের সামনে দিলাম অর্থাৎ ব্যালট পেপার পাওয়া। এক কেন্দ্রের ভোট পত্র অন্য কেন্দ্রে পাওয়া তাছাড়াও প্রোবাবেল লজিকের ভিত্তিতে ভাবুন। আজকে বামফ্রন্ট পশ্চিমবাংলায় যে ৪১টি সিটের নির্বাচন হয়েছিল তার মধ্যে ৩৭টিতে জিতেছে। যুক্তির খাতিরে যদি ধরে নিই যে জনসাধারণের মধ্যে এই সম্পর্কে কোন প্রশ্ন নেই যেটা ওরা বলছেন। প্রশ্ন যদি না থাকে তাহলে নির্বাচনের যে ফলাফল, জনগণ তো রায় দিয়ে পাঠিয়েছে? জনগণ যদি রায় দিয়ে পাঠিয়ে থাকে তাহলে জনগণের মধ্যে তার একটা অভিব্যক্তি থাকবে, জনগণের মধ্যে সেই উল্লাস, সেই আনন্দ লক্ষ্য করা যাবে, কিন্তু কোথায় সেই জিনিস? এমন কি আপনারা যখন ২০শে জানুয়ারী ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে সমাবেশ করলেন, সেই সমাবেশে আপনাদের সব থেকে কম গ্যাদারিং হয়েছিল। আপনাদের কর্মীদের পর্যন্ত বলতে হয়েছে যে বামফ্রন্টের মিটিংয়ে এত কম লোক কখনও হয়নি। তাহলে লোকের উৎসাহ কোথায়? অথচ ভেবে দেখুন যে ১৯৬৭ সালে, ১৯৭৯ সালের কথা। যেদিন নির্বাচনে জনগণের রায়ে যথার্থ ব্যালট পেপারের মাধ্যমে প্রতিফলিত হয়েছিল সেদিন জনগণের মধ্যে একটা বুকভরা অভিব্যক্তি, কি আনন্দ, একটা বাঁধ ভাঙ্গা স্রোতে মানুষ ফেটে পড়েছিল। সেদিন আমার মনে আছে, ১৯৬৯ সালে যুক্তফ্রন্ট মন্ত্রীসভা যখন শপথ নিতে এসেছিলেন তখন ১৪৪ ধারা তুলে দিতে হয়েছিল। লক্ষ লক্ষ মানুষ স্বতঃস্ফূর্ত ভাবে ছুটে এসেছিল, মানুষের মধ্যে একটা আনন্দ দেখা গিয়েছিল। আজকে বামফ্রন্ট সরকার এত ভোটে জিতে আসা সত্ত্বেও পিপল-এর মধ্যে তার কোন প্রতিক্রিয়া নেই। অথবা ভোটারদের মধ্যে তার কোন প্রতিক্রিয়া কোন নির্বাচন কেন্দ্রে আপনারা দেখেছেন। আর দ্বিতীয় কথা হচ্ছে, এই যে ৪১টি সিটের মধ্যে ৩৭টি সিটে বামফ্রন্ট জিতলো, এটা যদি যথার্থ নির্বাচনের ফলাফল হয় তাহলে বলতে হবে যে বামফ্রন্ট তার জনপ্রিয়তার দিক থেকে অতীতের সমস্ত নজিরকে ছাড়িয়ে গেছে। এই জনপ্রিয়তা কিসের ভিত্তিতে? এই বামফ্রন্ট সরকার ৩ বছরের জন্য যে ভাবে সরকার পরিচালনা করেছেন সেগুলি কি জনপ্রিয়তার নমুনা? প্রতিটি জনজীবনে আজকে জ্বলন্ত সমস্যা দেখা দিয়েছে। আজকে মূল্যবৃদ্ধির সমস্যা বলুন, আর যে কোন সমস্যাই বলুন প্রতিটি ক্ষেত্রে কি অবস্থার সৃষ্টি করেছে। প্রতিটি ক্ষেত্রে—খাদ্যদ্রব্য, নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম যেভাবে দ্রুত গতিতে বাড়ছে—আমাদের

খাদ্যমন্ত্রী একটা পপুলার স্টেটমেন্ট দিয়েছেন এবং তিনি দেখিয়েছেন যে গত তিন বছর কি ভাবে মূল্য বৃদ্ধি ঘটেছে এবং তার পারসেন্টেজ দিয়ে বলেছেন কনজিউমার প্রাইস ইনডেকস নং ১৯৭৬-৭৭-তে ২৯৭, ১৯৭৭-৭৮-তে ৩২০, ১৯৭৮-৭৯ তে ৩৩১ ছিল। এই ভাবে লাফিয়ে লাফিয়ে কনজিউমার প্রাইস বাড়ছে। আজকে যে বিদ্যুৎ সংকট সেটা অস্বীকার করতে পারবেন না। আজকে এটা কি একটা প্রোবলেম নয়? আজকে বিদ্যুৎ সঙ্কটের দরুন ছাত্রদের মধ্যে লেখাপড়া বন্ধ হতে চলেছে, হাসপাতালের চিকিৎসার অবস্থাও এ' রকম হয়েছে, ব্যবসা বাণিজ্য সমস্ত কিছু ডকে উঠবার অবস্থা হয়েছে। আজকে লোড শেডিং-এর সুযোগ নিয়ে লক আউট হচ্ছে, মালিকরা লক আউট করছে, তার ফলে লক্ষ লক্ষ মানুষ পথের ভিখারী হচ্ছে। আজকে বিদ্যুৎ সঙ্কট জনজীবনে এই রকম সমস্যার সৃষ্টি করেছে এটা অস্বীকার করতে পারেন? আপনারা যে শিক্ষানীতি নিয়েছেন, যে মারাত্মক শিক্ষানীতি নিয়েছেন, যে ভাবে শিক্ষা প্রতিষ্ঠানগুলি, স্কুল কলেজ, বিশ্ববিদ্যালয় ভেঙ্গে দিলেন তাতে তাদের স্বাধীকার হরণ করলেন। আপনারা যে ভাবে ইংরাজী ভাষা তুলে দিলেন তাতে শুধু বড়লোকদের ছেলে মেয়েদের ইংরাজী পড়বার সুযোগ দিলেন এবং অন্যান্যদের দ্বিতীয় শ্রেণীর নাগরিক হিসাবে পর্যবসিত করলেন। এই অবস্থার ফলে কি বামফ্রন্টের জনপ্রিয়তা হয়েছে?

[5-40 - 5-50 P.M.]

অথচ আপনারা যেভাবে প্রতিটি ঘটনা ঘটিয়েছেন—মরিচঝাঁপির উদবাস্তুদের পিটিয়ে হত্যা আপনারা করেছেন, কাশীপুরে উদ্বাস্তুদের আপনারা হত্যা করেছেন, মেডিকেল ছাত্রদের লাঠি পেটা করেছেন এবং সাম্প্রতিককালে ডক শ্রমিকদের আপনারা গুলি করে হত্যা করেছেন। আর ১৫ই জুন এবং ৩১শে আগষ্ট এস ইউ সি'র নেতৃত্বে পরিচালিত লক্ষ লক্ষ মানুষের যে গণ আইন অমান্য আন্দোলন, তার উপর যে ভাবে পুলিশী অত্যাচার চালিয়ে দমন করেছেন, এইগুলো কি জনপ্রিয়তা বৃদ্ধিতে সাহায্য করেছে? এ ছাড়া যে চরম সুবিধাবাদী নীতি আপনারা গ্রহণ করেছেন, যে কথা হরিপদ বাবু বলেছেন, ক্ষমতা লিপ্সার জন্য আপনারা কি করেছেন যে জনতা সরকারকে দু বছর ধরে বন্ধু সরকার বলেছেন, যখন দেখলেন যে প্রধানমন্ত্রী মোরারজী দেশাই-এর পা রাখার অবস্থা নেই, তখনই আপনারা তাঁর বিরোধিতা করেছেন এবং চরণ সিংকে সমর্থন জানিয়েছেন। যার ফলে পরোক্ষ ভাবে আপনারা ইন্দিরা গান্ধীকে ফিরিয়ে আনতে সাহায্য করেছেন, স্বৈরতন্ত্রকে পুনরুজ্জীবিত করতে সাহায্য করেছেন, এই কথা কি আপনারা কেউ অস্বীকার করতে পারেন? এই সমস্ত প্রশ্নগুলো নির্বাচনের সময় বিভিন্ন কেন্দ্রে কেন্দ্রে যখন আমরা জনসাধারণের কাছে তুলে ধরেছি, তখন আমরা অভূতপূর্ব সমর্থন পেয়েছি। আপনাদের দলের যারা সৎ নিষ্ঠাবান কর্মী, তারাও এই ঘটনাগুলো ভেবেছিল এবং আমাদের সমর্থনে এগিয়ে এসেছিল, তারা প্রতিবাদ জানিয়েছিল। এই নির্বাচন যে অবাধ এবং সুষ্ঠু হয়েছে বলে দাবী করেছেন, তার সঙ্গে কিন্তু ঘটনাগুলো সঙ্গতিপূর্ণ নয়, চরম নীতি বিগর্হিত কাজ আপনারা করেছেন এবং নির্বাচন হয়েছে অত্যন্ত ত্রুটিপূর্ণ ভাবে। সঙ্গে সঙ্গে এটা বোঝা দরকার, ইন্দিরা গান্ধী দুই তৃতীয়াংশ ভোটে জয়ী হয়েছেন, প্রতিটি নির্বাচনে কারচুপি হয়েছে কি না বুঝুন। নির্বাচনের আগে ইন্দিরা বলেছিলেন যে নির্বাচনে ব্যাপক কারচুপি হবে। ইন্দিরা গান্ধী পরে আবার বলেছিলেন যে তিনি ৩৫০টি সিট পাবেন। উনি যদি নির্বাচনের ফল সম্পর্কে এত নিঃসন্দেহ হবেন তাহলে দুটি কেন্দ্রে কেন তিনি প্রতিদ্বন্দ্বিতা

করবেন? এইগুলো ভাববার বিষয়। যদি তিনি এতই নিঃসন্দেহ হবেন তাহলে তিনি কেরলে মুসলিম লীগের সঙ্গে, মাদ্রাজে ডি. এম. কে'র সঙ্গে আঁতাত করতে বাধ্য হয়েছিলেন কেন? কেন জগজীবন রামকে নির্বাচনের প্রাক্কালে পাওয়ার জন্য চেষ্টা হয়েছিল? আসল বিষয়টা হচ্ছে এই, ভারতবর্ষের পুঁজিপতিদের সঙ্গে গত লোকসভার নির্বাচনে সর্বভারতীয় ভিত্তিতে একটা আঁতাত হয়েছিল। তারা ইন্দিরা গান্ধীর পিছনে তাদের সমর্থন জানিয়েছিল এবং পশ্চিমবাংলা, কেরালা ত্রিপুরাতে সি. পি. এমের নেতৃত্বাধীন তথাকথিত যে বামফ্রন্ট তাদের পিছনেও ভারতবর্ষের পুঁজিপতিদের সমর্থন ছিল। এই পুঁজিপতি শ্রেণীর আনুকুল্যে এবং ভারতবর্ষের উচ্চ পর্যায়ের ব্যুরোক্রাটদের, আমলাদের, পুলিশ বাহিনীর, সহযোগিতায় এবং সামগ্রিক ভাবে প্রশাসনিক কারচুপির মাধ্যমে এই নির্বাচনের ফল দাঁড়িয়েছে। এই হচ্ছে নির্বাচন সম্পর্কে আমার বক্তব্য। এটা বলার কারণ আছে, ইন্দিরা গান্ধী তাঁর ১১ বছরের রাজত্বে এবং জরুরী অবস্থার সময় পুঁজিপতিদের যে ভাবে সার্ভ করেছেন, স্বাভাবিক ভাবে তারা চেষ্টা করেছে ইন্দিরা গান্ধীকে যত শীঘ্র আনার জন্য। তারা দেখেছে যে, কংগ্রেস যেভাবে পুঁজিপতিদের স্বার্থ রক্ষা করেছে সি. পি. এম.-এর নেতৃত্বে বামফ্রন্ট সরকার তার থেকে কোনো অংশে কম যায় না। বিগত তিন বছর সরকার পরিচালনার মধ্যে দিয়ে তারা ভারতবর্ষে পুঁজিপতি শ্রেণীর আস্থা অর্জন করেছে। এই আস্থার ভিত্তিতেই বিগত লোক সভার নির্বাচনে ভাল ফল করেছে, সামগ্রিক প্রশাসনিক কারচুপির মাধ্যমে জনগণের রায়কে মুছে দিয়ে এক কৃত্রিম রায় দাঁড় করানো হয়েছে, এর সঙ্গে জনগণের কোনো সম্পর্ক নেই। এটা হচ্ছে প্রথম কথা। দ্বিতীয় কথা হচ্ছে এই ভাষণে মাননীয় রাজ্যপাল মহাশয় মূল্যবৃদ্ধি সম্পর্কে বলেছেন যে, মূল্য বৃদ্ধির ব্যাপারে একটা সামাজিক জাতীয় নীতির প্রয়োজন। নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধি প্রতিরোধ করার ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সহযোগিতায় একটি জাতীয় নীতি তৈরী হওয়া দরকার। ভাল কথা। কিন্তু আজ তিন বছর ধরে তো আমরা একথা শুনে আসছি। তথাপি বাস্তবে নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্য বৃদ্ধি রোধ করার ক্ষেত্রে রাজ্য সরকারের ন্যূনতম যেটুকু ভূমিকা তা কি তারা পালন করেছে? তাদের নীতি এবং কার্যাবলী এই মূল্য বৃদ্ধিকে আরো সাহায্য করেছে। সুতরাং আজকে এটা বিচার করতে হবে যে, এ বিষয়ে রাজ্য সরকারের ভূমিকা কি হবে আমরা দেখছি? ওঁরা বলতে পারেন যে, বিভিন্ন জিনিস বাইরে থেকে আসে, আমরা কি করব? কিন্তু যে জিনিসগুলি এই রাজ্যে পাওয়া যায়, তাদের দাম বাড়ে কেন? কেন চালের দাম বাড়ে? কেন তরিতরকারির দাম বাড়ে? কেন মাছের দাম বাড়ে? এ ছাড়াও যে সমস্ত জিনিস বাইরে থেকে আসে তার মধ্যেও সাড়ে সাত টাকার কয়লা কেন ১৫ টাকা হয়? কেন প্রাইস ম্যানিপুলেটরদের শায়েস্তা করা যায় না, কেন হোডারসদের শায়েস্তা করা যায় না? কেন যে দামে বিক্রি হওয়ার কথা, তার চেয়ে বেশি দামে বিক্রি হয়? কেন সিমেন্ট ব্ল্যাকে বিক্রি হচ্ছে? এটা তো আপনাদের চোখের সামনেই হচ্ছে, মেশিনারির সামনেই হচ্ছে। আপনারা বলছেন পি. ডি. এ্যাক্ট চান না। কিন্তু সেকথা এখানে আবার সাহস করে বলেন নি, যদি ইন্দিরা গান্ধী রেগে যান। যাই হোক প্রচ্ছন্ন-ভাবে বলেছেন পি. ডি. এ্যাক্টের প্রয়োজন নেই। নিশ্চয়ই নেই। পি. ডি. এ্যাক্ট, মিসা, এগুলি উঠে যাওয়া দরকার, কারণ এগুলি বাস্তবে পলিটিক্যাল অপোনেন্টের বিরুদ্ধেই প্রয়োগ হয়ে থাকে। কিন্তু আপনারা একথাও বলেছেন যে, যে আইন আছে সেই আইনের দ্বারাই মূল্য বৃদ্ধিকে প্রতিরোধ করা যায়, যদি তাকে কার্য্যকরী করার ইচ্ছে থাকে। তাহলে আজকে

কেন আপনারা এসেনসিয়াল কমোডিটিস এ্যাক্টের মধ্যে যে সমস্ত ব্যবস্থা আছে সেগুলির সাহায্য নিচ্ছেন না, মূল্য বৃদ্ধির বিরুদ্ধে ব্যবস্থা নিচ্ছেন না? আজকেই প্রশ্নোত্তরের সময় মাননীয় খাদ্যমন্ত্রীকে এই সমস্ত প্রাইস ম্যানিপুলেটরদের বিরুদ্ধে কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে জানতে চেয়ে প্রশ্ন করা হলে, তিনি শুধু উত্তরে বললেন যে, ব্যবস্থা নেওয়া হচ্ছে। তিনি কোনো পজিটিভ উত্তর দিতে পারলেন না। আপনারা বলুন যে, এতগুলি প্রাইস ম্যানিপুলেটরসকে ধরা হয়েছে, এতগুলি হোডারসকে ধরা হয়েছে। কিন্তু সে রকম কোনো উত্তর দিতে পারছেন না। অথচ বলছেন যে আমাদের সরকার গণতন্ত্র, ব্যক্তি-স্বাধীনতা ফিরিয়ে আনার চেষ্টা করছে। কিভাবে আপনারা গণতন্ত্র এবং ব্যক্তি-স্বাধীনতা ফিরিয়ে এনেছেন? সেটুকুও যদি পরিস্কার করে বলতেন তাহলেও না হয় বুঝতাম। গণতন্ত্র এবং ব্যক্তি স্বাধীনতা ফিরিয়ে আনার নামে অসহায় উদ্বাস্তুদের উপর বর্বর পুলিশী অত্যাচার চালিয়েছেন। গণতন্ত্র কি রকম ফিরিয়ে এনেছেন, না শ্রমিক, চাষী, মেহনতী মানুষের আন্দোলনকে পুলিশ দিয়ে ভেঙ্গে দিয়েছেন। গণতন্ত্র কি রকম ফিরিয়ে এনেছেন, না ছাত্রদের ন্যায়-সঙ্গত আন্দোলনকে পিটিয়ে দমন করেছেন। হাজার হাজার স্কুল কলেজ এবং বিশ্ববিদ্যালয় গুলির নির্বাচিত পরিচালন ব্যবস্থাকে ভেঙ্গে দিয়ে সেগুলিকে সরকারের কুক্ষিগত করে বলছেন গণতন্ত্র ফিরিয়ে দিয়েছেন। এসব অভিযোগ কি আজকে আপনারা অস্বীকার করতে পারেন? আপনারা মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের ওপর নারকীয় অত্যাচার চালিয়ে ছিলেন। আপনারা কি অস্বীকার করতে পারেন কাশীপুরের উদ্বাস্তুদের ওপর অত্যাচারের কথা? সাঁওতালদির শ্রমিকদেব ওপর বর্বরোচিত অত্যাচারের কথা কি আপনারা অস্বীকার করতে পারেন? বন্দর শ্রমিকদের ওপর অত্যাচারের কথা কি আপনারা অস্বীকার করতে পারেন? মেডিকেল ছাত্রদের উপর আপনারা যে অন্যায় করেছেন, সেকথা কি আপনারা অস্বীকার করতে পারেন? ১৫ই জুন এবং ৩১শে আগষ্ট এস ইউ. সি.-র লক্ষ লক্ষ মানুষের ওপর বর্বরোচিত পুলিশী আক্রমণের কথা কি আপনারা অস্বীকার করতে পারেন? সুতরাং গণতান্ত্রিক অধিকার আপনারা ফিরিয়ে আনেন নি। আমি এটা মানতে পারছি না। মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাঁর বহু বক্তব্যের সঙ্গে আমি একমত নই। সেইজন্য তাঁর এই বক্তব্য সমর্থন করতে পারলাম না।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী নবকুমার রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর কিছু বলার আগে আমি আপনাকে অনুরোধ করবো এই হাউসের দিকে একটু তাকিয়ে দেখুন, সদস্যরা কেমন মুখ থুবড়ে পড়ে আছে। মনে হচ্ছে বাড়ীর গৃহিনীরা তাড়িয়ে দিয়েছে আর আপনি এদেরকে আশ্রয় দিয়েছেন। ট্রেজারী বেঞ্চের কোন মন্ত্রীকে দেখতে পাচ্ছি না। একজন রাষ্ট্র মন্ত্রীকে দেখতে পাচ্ছি নিচের দিকে মুখ করে বসে রয়েছেন যাতে কেউ যেন তাঁকে দেখতে না পায়। আমি এম. এল. এ হোস্টেল থেকে যখন আসি তখনও দেখেছি ওনারা মাথা নিচু করে হাঁটছেন আর ভাবছেন কখন পড়ে যাবো। বিধানসভায় বসে রাজ্যপালের ভাষণের উপর আলোচনা শোনার আর ওদের ধৈর্য নেই। আপনারা এত ভাবছেন কেন? ভাববার কি আছে? আজকে যারা বক্তব্য রাখলেন তাঁদের প্রায়ই আমাদের উপর আক্রমণ করে বক্তব্য রেখেছে, কেন্দ্রীয় সরকারের উপর আক্রমণ করেছে, ব্যক্তিগত ভাবে ইন্দিরা গান্ধীকে আক্রমণ করেছে যা এই বিধানসভায় চলে না এবং বিধানসভার প্রসিডিংসে নেই। প্রশ্ন হলো কি, ৯টি রাজ্য

তো ভেঙ্গেছে, পশ্চিমবাংলা তো ভাঙ্গেনি, সুতরাং আপনাদের এত দুশ্চিন্তা কেন? বিগত লোকসভার নির্বাচনে ৪২টি আসনের মধ্যে ৩৭টি আসনে আপনাদের নির্বাচিত করেছে। এই সাহস যদি মনে থেকে থাকে তাহলে মুখে হাসি থাকা উচিত ছিল, ভয়ের কি আছে। কিন্তু আমি বলছি ভয় আপনাদের আছে। বিগত লোকসভার নির্বাচন যেভাবে করেছেন, যে রকম কায়দা-কানুন করেছেন তাতে করেই আপনাদের মনে সংকোচ এসে গেছে। আমি বলছি, আগামী বিধানসভার নির্বাচন যখন হবে তখন জনসাধারণ আপনাদের ছুড়ে ফেলে দেবে। রাজ্যপালের ভাষণে একটা জিনিষ লক্ষ্য হয়েছে সেটা হচ্ছে তিনি বলেছেন বিগত লোকসভার নির্বাচনে যেসব সরকারী কর্ম্মচারী অংশগ্রহণ করেছেন তাদের জন্য ধন্যবাদ জ্ঞাপন করেছেন। কেন করেছেন? রাজ্যপাল তাঁর বক্তব্যে যদি ধন্যবাদ জ্ঞাপন না করতেন তাহলে এই বাজেট অধিবেশনে আসতে আর হতো না। যেসব সরকারী কর্ম্মচারীরা ইলেকসান পরিচালনা করেছেন এবং তাঁরা যেসব কাজ করেছেন তার জন্য তাদের ধন্যবাদ না দিয়ে উপায় ছিল না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত লোকসভার নির্বাচন সম্বন্ধে কিছু ইতিহাস তুলে ধরতে চাই। বিগত লোকসভার নির্বাচনে দেখেছি যারা কো-অডিনেশন কমিটিকে সমর্থন করেন তারা কাজ পেয়েছেন ইলেকসন ক্যাম্পেনিং করার জন্য। যারা সমর্থন করে না তারা কাজ পায়নি। এমনও দেখা গেছে—আমি এই ব্যাপারে আমার এলাকার বি. ডি. ও., এস. ডি. ও. এবং ডি এমকে কমপ্লেন করেছি—ভোটাররা যখন বুথে ভোট দিতে আসছে তখন পোলিং অফিসাররা তাদেরকে বলছেন আপনারা কাস্তে-হাতুড়ীতে ভোট দিন। আমি যখন এই ব্যাপারে কমপ্লেন করলাম তখন পোলিং অফিসার বললো ওনার মাথা খারাপ।

আমি প্রতিবাদ করেছি এবং বি. ডি. ও এস ডি. ও.র কাছেও জানিয়েছি কিন্তু তার কোন প্রতিকার পাইনি। নির্বাচন হয়ে গেল, নির্বাচনে পশ্চিমবঙ্গের মানুষ সমর্থন করেছে কি করেনি, নির্বাচনে জয়লাভ করেছেন অফিসিয়ালি তা মেনে নিতে হবে। পক্ষান্তরে ৯টি রাজ্যে বিধানসভা ভেঙ্গে দেওয়া হয়েছে, কিন্তু পশ্চিমবঙ্গে তা কিছু করা হয় নি, তাহলে আপনাদের এত ভয়ের কারণ কি? আপনারা ভয় পাচ্ছেন কেন? দেখুন না, জনগণ যদি ভোট দিয়ে থাকেন আপনাদের প্রতি যদি জনগণের সহানুভুতি থাকে তাহলে আপনারা নিশ্চয়ই জিততে পারবেন। রাজ্যপালের ভাষণে আর একটা জিনিয লক্ষ্য করেছি তা হল এই দলের মূল লক্ষ্য নাকি বাক্ স্বাধীনতা। এ বিষয়ে আমার একটা ব্যক্তিগত অভিজ্ঞতার কথা বলছি। বিগত লোকসভা নির্বাচনের কিছুদিন আগে আমি একটা জনসভায় বক্তব্য রাখতে গিয়েছিলাম, সেখানে সি. পি. এম দলের লোকেরা আমাকে ২৪ ঘন্টা ঘেরাও করে রেখেছিল। থানা থেকে পুলিশ গিয়েও আমাকে রিকভার করতে পারে নি। তারা বলছিল যে সি. পি. এম. রা যদি ছেড়ে দিতে বলে তো আপনাকে ছেড়ে দিতে পারি। তারপর এস. ডি. ও. আমাকে উদ্ধার করেন, এবং আমাকে দিয়ে থানায় ডায়েরী করান। তারা আমার ড্রাইভারকে মেরে, আমার জিপগাড়ী ভেঙ্গে দেয়। কিন্তু পক্ষান্তরে আমি পরের দিন নোটিশ পাই যে তারা আমার এগেনস্টে কেস করেছে যে আমি তাদের ছয় খানা সাইকেল চুরি করেছি। অর্থাৎ ৩৭৯ কেস আমার এগেনস্টে দাঁড় করান হয়েছে। ১০৭ ধারা এবং ৩৭৯ কেস করা হয়েছে আমি নাকি শান্তি ভঙ্গ করেছি। সেইজন্য আমি আর কোন নির্বাচনী জনসভায় যেতে পারিনি। নির্বাচন হয়ে গেল এখন আমার বিরুদ্ধে শান্তি ভঙ্গের কেস রয়ে গেছে। যতদিন সি. পি. এম. থাকবে ততদিন আমার বিরুদ্ধে এ' কেস থাকবে। আমি চ্যালেঞ্জ করছি যাঁরা ডায়েরী করেছেন তাঁরা

একবার নামগুলো বলুন। ডায়েরীতে সাইকেল চুরির অভিযোগ আছে আমাকে জামিন দিতে হবে। এইভাবে ওঁরা মানুষের বাক স্বাধীনতা রক্ষা করছেন। ওঁদের আমলে মানুষে কি রকম বাক স্বাধীনতা ভোগ করছে এটা তার একটা নমুনা। আর একটা কথা ওঁরা সাধারণ মানুষের কাছে মিনিকীট বিলি করেছেন এস ডি ও, বি ডি ও'র মাধ্যমে রাজ্যপালের ভাষণের মধ্যেও তার উল্লেখ আছে। ওঁরা এমন এমন লোককে মিনিকীট বিলি করেছেন যাদের জমি নেই, যাতে সে মিনিকীট বিক্রি করে ওদের পার্টি ফান্ডে টাকা দিতে পারে, তার ব্যবস্থা করা হয়েছে। জি. আর. ও তাই—এমন লোককে জি. আর দেওয়া হয়েছে যে জি. আরের জিনিস বিক্রি করে পার্টি ফান্ডে ক্যাডার ফান্ডে টাকা দিতে পারে। কিছুদিন আগে জ্যোতিবাবুর একটা বক্তৃতা আমরা পড়েছি, তখন জনতা দল ভারতবর্ষের শাসনে ছিলেন। জ্যোতিবাবু তাঁদের কাছে আবেদন করে ছিলেন অধিক ক্ষমতার জন্য এবং হুঁশিয়ার বাণী দিয়েছিলেন যে অধিক ক্ষমতা না পেলে ইস্টার্ন জোন, আসাম, বিহার কাজ করবে না। জ্যোতি বাবুর কিছুদিন আগের বিবৃতির প্রতিফলন কিছুটা আসামে দেখতে পাচ্ছি।

[6-00 – 6-10 P.M ]

চরণ সিং এর সময় আসামের দাঙ্গা আরম্ভ হয়েছিলো যার সমাধান তাঁরা করতে পারতেন। বর্তমান কেন্দ্রীয় সরকার হবার পর আসামের সমস্যার সমাধান হতে চলেছে। গণতন্ত্রে যারা বিশ্বাস করেন তাঁদের এই কথা স্বীকার করতেই হবে। আজকে আপনারা বাঙ্গালীর জন্য কাঁদছেন কিন্তু কিছু দিন আগে কি হয়েছিলো? বিধানসভার সদস্য হিসাবে দন্ডকারণ্যে যাবার সৌভাগ্য আমার হয়েছিলো—সেখানে বাঙ্গালীদের উপর যে নির্যাতন হচ্ছিল সেটা আমি নিজে দেখেছি। তারা সর্বশান্ত হয়ে পশ্চিমবাংলায় এসেছিলো—কিন্তু যাবার সময় তারা প্রাণ নিয়ে যেতে পারি নি। অর্থাৎ অনেক মা তার ছেলেকে হারিয়েছে, অনেক ছেলে তার মাকে হারিয়েছে, ইত্যাদি। অথচ তাঁরাই আজকে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে অনেক কথা বলছেন। হরিপদ বাবু কোন সময় আজকে আমাদের এখানে সমালোচনা করলেন, কোন সময়ে আপনাদের সমালোচনা করলেন অর্থাৎ তিনি দ্বিমুখী নীতি গ্রহণ করেছেন। যাই হোক আজকে অনেক সঙ্গত কারণে আমার পক্ষে রাজ্যপালের ভাষণ সমর্থন করা সম্ভব হচ্ছে না বলে দুঃখিত।

## কার্য উপদেষ্টা কমিটির ৫০ তম প্রতিবেদন

**মিঃ স্পীকার :** আমি কার্য উপদেষ্টা কমিটির ৫০ তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটির অধিবেশন আজ ১৯শে ফেব্রুয়ারী ১৯৮০ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে।

এই বৈঠকে ২১শে ফেব্রুয়ারী ১৯৮০ তারিখের কার্যসূচীর পরিবর্তনের এবং ২১শে ফেব্রুয়ারী হইতে ২৭শে ফেব্রুয়ারী ১৯৮০ পর্যন্ত কার্যক্রম ও সময়সূচী নিম্নলিখিত ভাবে গ্রহণের সুপারিশ করেছে। আমি মুখ্য সচেতককে এই প্রস্তাব আনুষ্ঠানিক ভাবে পেশ করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী দীনেশ মজুমদার :** স্যার, বিধান সভার কার্য উপদেষ্টা কমিটির ৫০ তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য সভায় প্রস্তাব পেশ করছি।

Thursday, 22.2.80 ... Government resolution disapproving the undemocratic and authoritarian action of dissolution of nine State Assemblies by the Centre-Notice given by Shri Jyoti Basu.
....... 3 hrs.

Friday, 22.2.80 ...(i) Motion under rule 185 regarding construction of railway line from Eklakshmi Sta tion in Malda to Hili Town in West Dinajpur district (Notice given by Shri Ahindra Sarkar).
....... 1 hour.

(ii) Motion under rule 185 regarding construc tion of railway line connecting Bankura Mezia-Raniganj (Notice given by Shri Anil Mukherjee and Shri Aswini Raj).
....... 1 hour.

(iii) Motion under rule 185 regarding conversion of narrow gauge Railway-line from Purulia Station to Kotsila Station to Broad gauge line (Notice given by Shri Mahadev Mukherjee)
....... 1 hour

Monday, 25.2.80 ... Discussion on Governor's Address.
....... 4 hrs.

Tuesday, 26.2.80 ... Discussion on Governor's Address.
....... 4 hrs.

Friday, 27.2.80 ... Presentation of Budget Estimates of the Government of West Bengal for the year 1980-81.

**মিঃ স্পীকার :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব গ্রহণে কারুর আপত্তি নেই—অতএব প্রস্তাবটি গৃহীত হলো।

**শ্রী ভোলা সেন :** অন এ পয়েন্ট অফ ইনফরমেশান স্যার, র‍্যাটিফিকেসানের প্রশ্ন নিয়ে এই হাউসে এই উইকে কি আলোচনা হবে?

**শ্রী দীনেশ মজুমদার :** বাজেট অধিবেশনের মধ্যেই হবে।

**শ্রী জয়কেশ মুখার্জ্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমিই আজকের শেষ বক্তা। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে সমর্থন জানিয়ে আমি দু একটি কথা বলতে চাই। এখানে ভোলা বাবু উপস্থিত আছেন—সত্য বাবু ছিলেন। আমি তাঁদের সেই ৫ই জানুয়ারি হাওড়া স্টেশনে দিল্লী যাবার জন্য বসে থাকতে দেখেছিলাম, কিন্তু হঠাৎ কি কারণ জানি না—তাঁরা সে গাড়ি ফেল করেছেন না—উইদাউট টিকিটের জন্য তাঁদের ঘাড় ধাক্কা দিয়ে নামিয়ে দিয়েছে কি না—যার জন্য আজ তাঁরা এখানে উপস্থিত হয়েছেন। আশা করি তাঁরা নিশ্চযই সেটা বলবেন। এস. ইউ. সির যিনি বললেন সেই মাননীয় সদস্যকে আমি বলছি তাঁদের ১১জন প্রার্থীর তো সব কটা জমানত-ই বাজেয়াপ্ত হয়ে গেছে। তাঁরা দাঁড়িয়ে ছিলেন কেবল কংগ্রেস (আই) কে সমর্থন করবার জন্য আর ভোট ভাঙ্গাতে সাহায্য করবার জন্য। সেই জনাই তাঁরা ভোটার লিস্ট নিয়ে এত সব কথা বলছেন। গত অধিবেশনে যে ভাবে ভোটার লিস্ট তৈরি হয়েছে তা সংশোধন করবার জন্য আমি অনুরোধ করেছিলাম। আমি বলেছিলাম ভাল ভাবে সংশোধন না করলে ভোটার লিস্টে গলতি থাকবেই। তার কারণ এত অল্প সময়ের মধ্যে অল্প সংখ্যক সমস্ত অচেনা লোক নিয়ে যারা গ্রাম রাস্তা কিছুই চেনে না এবং সরকারি কর্মচারিদেব নিয়ে ভোটার লিস্ট তৈরি করা হলে তাতে গলতি থাকবেই। আমার এলাকাতে প্রায় ৩০ হাজার পরিবারের পরিচয় পত্র মাত্র ৪৭ জনকে দিয়ে করানো হয়েছিলো। কাজেই ভোটার লিস্টে স্বাভাবিক ভাবেই অনেক ভুল থাকবে সেটা সকলেই জানেন। আমি জানি আমাদের অনেক পঞ্চায়েতের প্রধান, উপপ্রধান, মেম্বার ইত্যাদি তাঁদের সব নাম বাদ পড়ে

[6-10 – 6-20 P.M.]

গিয়েছিল। তার পর অনেক কষ্টে সেই সব নাম তোলা সম্ভব হয়েছে। আমরা দেখেছি অনেক বাচ্চা ছেলের নাম ভোটার লিস্টে ছিল তার প্রতিবাদ করা হয়েছিল কিন্তু তা তখন গ্রাহ্য হয় নি। ভোটার লিস্টে ভুল থাকলে এর দায়িত্ব ইলেকশান কমিশনারের। ভোটার লিস্টের সম্বন্ধে অনেক কথা বলা হয়েছে তাঁর জন্য ইলেকশান কমিশনার লোক পাঠিয়ে ছিলেন সে সমস্ত লোকেরা এখানে এসেছিলেন এবং সমস্ত তদন্ত করে গেছেন। তাঁরা দেখেছেন অভিযোগ সত্য নয়। ভোটার লিস্ট আগেই সংশোধন হয়ে গেছে, ঠিকভাবে সংশোধন হয়েছে, এটা প্রমাণ হয়ে গেছে। তারপর ওঁরা যখন হেরে গেলেন তখন ভোটার লিস্টে কারচুপি, রিগিং ইত্যাদি সব কথা বলতে লাগলেন। ওঁদের সঙ্গে সঙ্গে আনন্দ বাজার গলা মেলাল, তার সঙ্গে এস. ইউ. সি বন্ধুরা দেখলেন আর কোথাও থৈ পাচ্ছি না, অতএব বিধানসভায় সমস্ত বক্তৃতা এই কথা দিয়ে শেষ কর, যেন এইটাই একমাত্র কথা ছিল, আর কোন কথা ছিল না। দুর্ভাগ্যের বিষয় তাঁরা কংগ্রেসকে সাহায্য করতে পারেননি, তাঁরা সব জায়গায় হেরে গেছেন। কারণ, পশ্চিমবঙ্গের মানুষ কংগ্রেসকে সহ্য করতে রাজী নন এটা প্রমাণ হয়ে গেছে। আরো কয়েকজন ফুড ফর ওয়ার্ক সম্বন্ধে বলেছেন, বিশেষ করে হরিপদ বাবু বলেছেন ওঁরা গম দিয়েছেন দিল্লী থেকে। দিয়েছেন তো, আমরা কোনদিন সেটা অস্বীকার করিনি। প্ল্যানিং কমিশন পর্যন্ত বলেছেন যে পশ্চিমবঙ্গে সবচেয়ে ভাল ফুড ফর ওয়ার্কের কাজ হয়েছে। আমাদের উদ্দেশ্য ছিল লোককে কাজ দেওয়া এবং জাতীয় সম্পদ সৃষ্টি করা। এটা একমাত্র পশ্চিমবঙ্গে হয়েছে, অন্য কোন জায়গায় হয়নি। এই ফুড ফর ওয়ার্কে পশ্চিমবঙ্গে রাস্তা-ঘাট, খাল কাটা

হয়েছে, বাঁধ হয়েছে, বিভিন্ন ধরনের কাজ করায় জাতীয় সম্পদের সৃষ্টি হয়েছে, যার জন্য সকলেই সুখ্যাতি করে গেছেন। আপনারা দেখবেন অপারেশান বর্গার ব্যাপারে সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইব কমিশনের যিনি চেয়ারম্যান ভোলা পাশওয়ান শাস্ত্রী তিনি আমাদের ওখানে গিয়েছিলেন। তিনি বললেন আপনারা পশ্চিমবঙ্গে কিভাবে অপারেশান বর্গার মারফত ভাগ চাষ রেকর্ড করাতে পারছেন, আমরা তো বিহারে পারিনি। আমাদের বিহারে যখনই কোন ভাগ চাষী জোতদারের বিরুদ্ধে কোন কিছু বলতে গেছেন তার পরের দিন তার লাস পড়ে গেছে। এখানে বর্গা রেকর্ড কি করে সম্ভব হল? আমরা বলেছি পুলিশের সাহায্যের দরকার নেই, আমরা কৃষকদের জমায়েত করেছি, যখনই কৃষকরা জমায়েত হয় তখনই জোতদাররা পালায়। আমরা ধান কাটি, ধান রুই জনসাধারণের সমর্থনে। এইভাবে আই. এল ও-তে পশ্চিমবঙ্গে কি ধরনের ভূমি ব্যবস্থার পরিবর্তন সাধারণ প্রচেষ্টা চলছে সেকথা তাদের জার্ণালে বলা হয়েছে। তাঁরা বলেছেন তাঁরা আসবেন পশ্চিমবঙ্গে, এই সম্বন্ধে তাঁরা তদন্ত করবেন। সুতরাং পশ্চিমবঙ্গ আজকে সারা পৃথিবীর দৃষ্টি আকর্ষণ করেছে, বিশেষ করে মেহনতী মানুষের অপারেশান বর্গা এবং ফুড ফর ওয়ার্ক এই দুটি কাজের মাধ্যমে। নিশ্চয়ই কেন্দ্রীয় সরকার গম দিয়েছেন, আমরা সে কথা অস্বীকার করি না তবে যোগান ঠিকমত হয়নি, অসুবিধা হয়েছে। কিন্তু কাজ চলেছে, এখনও আমরা অনেক জায়গায় ঠিকমত গমের যোগান পাচ্ছি না। আরো বেশি কাজ দরকার, বন্যার পরে খরা গেছে, খরার দরুন গ্রামের অবস্থা শোচনীয়, সেই অবস্থায় যদি আমরা আরো বেশি লোককে কাজ দিতে পারি তাহলে অনেক বেশি উপকার হতে পারে। এই যে বর্গাদার এদের জমির উপর যে অধিকার ছিল না তা নয়, সেটা প্রতিষ্ঠিত করবার জন্য যেমন অপারেশান বর্গা হয়েছে তেমনি এরা ঋণে ডুবে ছিল, এই ঋণে ডুবে থাকা মানুষদের বাঁচাবার জন্য তারা যাতে ব্যাঙ্ক থেকে ঋণ পেতে পারে তার জন্য বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। এটা পশ্চিমবঙ্গে একমাত্র সম্ভব হয়েছে।

স্যার, ঋণ দেবার ব্যাপারে আমরা বলেছিলাম যে, বেশি মানুষকে দিতে হবে, অর্থাৎ আমরা ৬০ হাজারের মত একটা সংখ্যা ঠিক করেছিলাম। কিন্তু দেখা গেল নানা রকম গাফিলতি হচ্ছে ব্যাঙ্কের তরফ থেকে। কিন্তু তা সত্ত্বেও আমরা দেখছি প্রায় ৫০ হাজার ভাগচাষী ঋণ পেয়েছে এবং তার মাধ্যমে তারা কাজ করতে পারছে। এগুলি কিন্তু অস্বীকার করবার উপায় নেই। আজকে গ্রামের মানুষ মহাজনদের হাত থেকে রেহাই পেয়েছে। ফুড ফর ওয়ার্ক যেটা চালু করা হয়েছে তার ফলে মানুষের মধ্যে বিপুল উৎসাহ এবং উদ্দীপনা দেখা দিয়েছে। জিনিসপত্রের দাম বৃদ্ধির কথা যেটা বলা হচ্ছে সেটাতো হবেই, ইনফ্লেসন তো হবেই। জিনিসপত্র যদি ঠিক ভাবে না পাঠায় তাহলে তার দাম তো বাড়বেই। কিন্তু তারজন্য কি পশ্চিমবঙ্গ সরকার দায়ী? আমি এই ব্যাপারে দু—একটা উদাহরণ দেব। চিনি দেবার কথা ছিল ডিসেম্বর, জানুয়ারী এবং ফেব্রুয়ারী এই ৩ কিস্তিতে ৫২ হাজার ১১৮ মেট্রিক টন, কিন্তু তারা দিয়েছে মাত্র ৮৪১ টন। তাঁরা কম চিনি সরবরাহ করবেন আর বাজারে দাম পড়ে যাবে এটা কি করে সম্ভব? ব্যবসায়ীদের হাতে জিনিস আসে কিন্তু সেগুলো রেল গোডাউনে পড়ে থাকে এবং তার ফলে জিনিসের দাম বাড়ে। পশ্চিমবাংলায় চালের দাম যে কম তার কারণ হচ্ছে আমরা এখানে কিছু গম এবং চাল রেশনে দিতে পেরেছি। এবছর বন্যা হয়েছে, খরা হয়েছে, কিন্তু তা সত্ত্বেও দেখবেন চালের দাম এখানে বাড়েনি। এর কারণ হচ্ছে যোগান ঠিকভাবে হয়েছে। কিন্তু চিনির ক্ষেত্রে যোগান ঠিক ভাবে দেওয়া হচ্ছেনা বলে তার দাম

বেড়েছে এবং বাড়ছে। রেপসিডের বরাদ্দ হয়েছিল ২৮ হাজার ২৯০ মেট্রিক টন, কিন্তু তারা দিয়েছে মাত্র ৫ হাজার ৪৪৮ মেট্রিক টন। এই যদি অবস্থা হয় তাহলে কি করে জিনিসের দাম কমবে? কেন্দ্রীয় সরকার যদি ঠিকমত জিনিসপত্র না দেয় তাহলে কি করে জিনিসের দাম কমবে? তারপর, সিমেন্ট ১৯৮০ সালে আমাদের পাওনা ছিল ১৩ লক্ষ ১৯ হাজার ৬২৫ মেট্রিক টন, কিন্তু আমাদের দেওয়া হয়েছে ১১ লক্ষ ৪২ হাজার ৭৬০ মেট্রিক টন। সিমেন্টের ক্ষেত্রে যে শুধু ঘাটতি হল তাই নয়, যার মাধ্যমে আসবে সেই রেলওয়ের দিক থেকেও কোন ব্যবস্থা নেই। এর ফলে আমরা দেখেছি মিউনিসিপ্যালিটি পঞ্চায়েত গুলো তাদের কাজ করতে পারছে না গভর্ণমেন্টে পি ডবলিউ ডি তাদের কাজকর্ম করতে পারছে না। মানুষের বাড়ীঘর তৈরী করা বন্ধ হয়ে গেল, রাজমিস্ত্রিরা কাজের অভাবে বসে রইল। আমাদের যদি প্রয়োজনীয় জিনিস ঠিকভাবে সরবরাহ করা হোত তাহলে এখানে জিনিসের দাম এই ভাবে বাড়তে পারত না।

[6-20 – 6-28 P.M.]

এর আগে দিল্লীতে যখন কংগ্রেস সরকার ছিল তখন পশ্চিমবাংলার মানুষ দেখেছে এবং তারপর যখন দিল্লীতে জনতা সরকার হল তখনও পশ্চিমবাংলার মানুষ দেখেছে 'ব্যবহারের' দিক থেকে পশ্চিমবঙ্গের কি অবস্থা। পশ্চিমবঙ্গের জনসংখ্যার অনুপাতে টাকার ব্যাপারে, সিমেন্টের ব্যাপারে, পশ্চিমবঙ্গের জনসংখ্যা যেখানে ৪ কোটি ৯৭ লক্ষ ৮৮ হাজার, গুজরাটে সেখানে ৩ কোটি ৬৯ হাজার জনসংখ্যা, সেখানে পশ্চিমবঙ্গকে দেওয়া হল ৩ লক্ষ ৫৭ হাজার ৫ শত মেট্রিক টন, আর গুজরাটের জনসংখ্যা যেখানে অনেক কম, সেখানে দেওয়া হল ৪ লক্ষ ১২ হাজার ৫ শত মেট্রিক টন। সুতরাং যেখানে জনসংখ্যার ভিত্তিতে দেওয়া হবে সেখানে যাদের জনসংখ্যা বেশি তাদের কম দেওয়া হচ্ছে আর যাদের জনসংখ্যা কম সেখানে বেশি দেওয়া হচ্ছে। স্বভাবতঃই যেখানে কম দেওয়া হবে সেখানে জিনিসের দাম বাড়তে বাধ্য এবং মানুষের জীবনে সঙ্কট নেমে আসতে বাধ্য। ডিজেলের ব্যাপারে যেখানে ৫০ হাজার লিটার দেবার কথা সেখানে কখনো দিচ্ছে ৪৫, কখনো ৪০, কখনো ৪৭, প্রত্যেকবার কম দিচ্ছে। এই ডিজেল না থাকলে বাস কি করে চলবে, মিনি বাস কি করে চলবে, গাড়ীঘোড়া কি করে চলবে, লরী কি করে চলবে, যার দরুণ এই সংকট আমাদের এখানে হাজির হয়েছে। এর কিছুটা প্রতিকার হতে পারে আমাদের উত্তরবঙ্গে যে পাঁচটি জেলা আছে, আজকে আসামের গোলমালের জন্য যা আসা বন্ধ হয়ে গিয়েছে, সেই গৌহাটি রিফাইনারি, ডিগবয় রিফাইনারি বনগাইগাঁও রিফাইনারি থেকে যদি ডিজেল আনার ব্যবস্থা করা হয়, কেরসিন তেল আনার ব্যবস্থা করা হয়, তাহলে কিছুটা সমস্যার সমাধান হতে পারে। কিন্তু সেখানে অধিকাংশ গ্রাম ও শহরে মানুষের উপরে অত্যাচার করা হচ্ছে, সেখানে সাংঘাতিক ভাবে বিচ্ছিন্নতাবাদী রোগ ঢুকে গিয়েছে। সেখানে ব্যাপকভাবে অত্যাচার করা হচ্ছে, মানুষের বাড়ীঘর পুড়িয়ে দেওয়া হচ্ছে, মানুষকে পুড়িয়ে মারা হচ্ছে, এই সমস্ত হচ্ছে এবং তারা বলছে যে আমাদের যে রাফাইনারি সেই রিফাইনারি থেকে আর কাউকে তেল দিতে পারবো না। এমন কি সেখান থেকে ত্রিপুরায় ডিজেল যেতো এবং ত্রিপুরা থেকে যেসব ট্যাংকার গিয়েছিল ডিজেল আনবার জন্য সেই সব ট্যাংকার ফেরত দেওয়া হয় তাহলে কংগ্রেস (ই) থেকে যে অভিযোগটা করা হল তারজন্য বামফ্রন্ট সরকার দায়ী নয়। তবুও এটা বলা হচ্ছে

কারণ এটা অস্বীকার করার উপায় নেই যে কংগ্রেস (ই) বরাবর এটা ভেঙ্গে দেবার চেষ্টা করছে। আপনারা সকলেই জানেন যে এই কংগ্রেস কেরল থেকে এই কাজ শুরু করে এবং ইতি মধ্যেই ৯টি রাজ্যকে ভেঙ্গে দিয়েছে। শুধু তাই নয় পশ্চিমবঙ্গের দিকেও তারা শকুনের মত তাকিয়ে আছে যে পশ্চিমবঙ্গ সরকারকে ভেঙ্গে দিতে হবে। প্রথমে এখানে মানুষের মধ্যে বিক্ষোভ সৃষ্টি কর এবং সৃষ্টি করে এই সরকারকে ভেঙ্গে দাও। আসাম ভারতবর্ষের একটা অংশ অথচ এই পশ্চিমবঙ্গের ব্যাপারে ভারতবর্ষের প্রধানমন্ত্রী তিনি সেখানে যাননি, সেই সমস্যার সমাধান করার চেষ্টা করেননি এবং এর বিরোধীতাও করছেন না। এই জিনিস-কে ছড়িয়ে দেওয়ার অর্থ হচ্ছে ভারতবর্ষকে ভেঙ্গে দেওয়া এবং এটা শুধু এখানেই টিকে থাকছে না, মেঘালয়েও এই জিনিস ঘটছে এবং সমস্ত পূর্বাঞ্চলে এটা ছড়িয়ে পড়ছে। এখানে সি আই. এ.-র চর, এখানে বিভিন্ন রকম আন্তর্জাতিক চরেরা ঘোরাফেরা করছে, পূর্বাঞ্চলকে ভারতবর্ষ থেকে বিচ্ছিন্ন করবার চেষ্টা করছে। ওখানে তারা একটা ঘাঁটি করার চেষ্টা করছে। যে ঘাঁটি করতে পারলে অন্যান্য দেশের সঙ্গে ভারতবর্ষের মানুষের বুকের উপর বসে তারা একটা সন্ত্রাস সৃষ্টি করতে পারে যাতে সাম্রাজাবাদ বিরোধী ভারতবর্ষের মানুষ মাথা তুলে না দাঁড়াতে পারে। এই রকম একটা জঘণ্য অবস্থার সৃষ্টি হচ্ছে। আর সেখানে ইন্দিরা গান্ধী যেতে পারেন না, সমাধান করতে পারেন না? এই সমস্ত জিনিস সেখানে চলছে। সেইজন্য বলছি কমরেড গোপাল বসু যেকথা বলেছেন সেই কথারই প্রতিধ্বনি করে, ইন্দিরা কংগ্রেসের যাঁরা আছেন তাঁদের চেতনা হবে বলে আমি বিশ্বাস করি না। কাবণ তাঁরা সব জেনে শুনে এইসব জিনিস করছেন। সেখানে আছেন, স্বৈরতন্ত্রকে সমর্থন করছেন, সাম্প্রদায়িকতাকে সমর্থন করছেন। কিন্তু অন্য পার্টির যাঁরা আছেন, লোকদলের যাঁরা আছেন, জনতা পার্টির যাঁরা আছেন, তাঁদের কাছে আবেদন করছি, শুধু বিরোধীতা করার জন্য বিরোধীতা করবেন না। জিনিসটা বুঝবার চেষ্টা করুন। আজকে ভারতবর্ষের পরিস্থিতি বুঝবার চেষ্টা করুন এবং এই পরিস্থিতিতে আপনারা আসুন এক সঙ্গে সমস্ত মানুষকে নিয়ে যারা স্বৈরতন্ত্র বিরোধী, সাম্প্রদায়িকতা বিরোধী সেই সমস্ত মানুষ আসুন এক সঙ্গে দাঁড়িয়ে এই যে বিপদ আমাদের সামনে এসেছে, সেই বিপদের বিরুদ্ধে সবাই কোমর বেঁধে দাঁড়িয়ে লড়াই করবো। এইজন্য আপনাদের সকলের কাছে আবেদন করছি।

আমি আবার রাজ্যপালের ভাষণকে আন্তরিকভাবে সমর্থন করছি এবং তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ-** সদস্যগণ, আমার একটা ছোট্ট ঘোষণা আছে। ২১.২.৮০ তারিখের নির্ধারিত প্রস্তাবটির উপর কোন সংশোধনী থাকিলে তাহা আগামীকাল বেলা দুটোর মধ্যে জমা দিতে হইবে।

সভার অধিবেশন আগামীকাল বুধবার ২০শে ফেব্রুয়ারি, ১৯৮০ তারিখে বেলা ১টা পর্যন্ত মুলতুবী থাকিল।

## ADJOURNMENT

The House was then adjourned at 6-28 p.m. till 1 p.m. on Wednesday, the 20th February, 1980 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 20th February, 1980 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 15 Ministers, 3 Ministers of State, and 169 Members.

[1-00 — 1-10 P.M.]

## Obituary Reference

### ক্লিফোর্ড হিক্স

**মিঃ স্পীকার ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার প্রাক্তন সদস্য ক্লিফোর্ড হিক্স গত শনিবার হৃদরোগে আক্রান্ত হয়ে বাঙ্গালোরে মারা গিয়েছেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৬৪ বছর। তিনি ১৯৫২ থেকে ১৯৭৪ পর্যন্ত ক্যালকাটা বয়েজ স্কুলের অধ্যক্ষ ছিলেন। বিদ্যালয়ের শৃঙ্খলা রক্ষার ব্যাপারে তাঁর বিশেষ সুনাম ছিল। ক্যালকাটা বয়েজ থেকে অবসর নেওয়ার পর তিনি কলকাতার জুলিয়ান স্কুলের প্রধান শিক্ষক হয়েছিলেন। তারপর বাঙ্গালোর যান এবং সেখানে বলডুইন স্কুল এবং সেন্ট মার্কস স্কুলে শিক্ষকতা করেন। ১৯৬৭ ও ১৯৬৯ সালে তিনি পশ্চিমবঙ্গ বিধানসভায় সদস্য মনোনীত হন। শিক্ষা সমস্যা নিয়ে বিধান সভায় তাঁর জ্ঞানগর্ভ বক্তৃতা বিশেষভাবে প্রশংসনীয়। তাঁর মৃত্যুতে দেশ একজন চিন্তাশীল ব্যক্তিত্বকে হারাল।

আমি বিধানসভার এই প্রয়াত সদস্যের প্রতি গভীর শ্রদ্ধা প্রদর্শন করছি এবং তাঁর শোক-সন্তপ্ত পরিবারবর্গকে আন্তরিক সমবেদনা জানাচ্ছি।

এখন আমি মাননীয় সদস্যদের অনুরোধ করব তাঁরা নিজ নিজ আসনে দু মিনিট দণ্ডায়মান হয়ে প্রয়াত সদস্যের স্মৃতির প্রতি শ্রদ্ধা প্রদর্শন করুন।

(মাননীয় সদস্যগণ দণ্ডায়মান হয়ে প্রয়াত সদস্যের প্রতি
দু মিনিট নীরবে শ্রদ্ধা প্রদর্শন করেন।)

ধন্যবাদ। বিধানসভার সচিব এই শোকবার্ত্তার প্রতিলিপি প্রয়াত সদস্যের পরিবারবর্গের কাছে পাঠিয়ে দেবেন।

**Mr Speaker :** We now take up questions.

## Starred Questions
## (to which oral answers were given)

*7 — held over.

### মরিচঝাঁপিতে ব্যাঘ্র সংরক্ষণ পরিকল্পনা

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪০।) **শ্রী নানুরাম রায় :** বন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মরিচঝাঁপিতে ব্যাঘ্র সংরক্ষণ পরিকল্পনা শুরু হয়েছে কি না; এবং

(খ) উত্তর 'হ্যাঁ' হইলে, কতগুলি ব্যাঘ্র সেখানে আছে?

**শ্রী পরিমল মিত্র :—**

(ক) মরিচঝাঁপিতে ব্যাঘ্র প্রকল্পের কাজ চলিতেছে।

(খ) সুন্দরবন ব্যাঘ্র প্রকল্প এলাকাভুক্ত ঝিলা ব্লকের একাংশ মরিচঝাঁপি নামে পরিচিত। উক্ত ঝিলা ব্লকে আনুমানিক ১৫টি বাঘ আছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ওখানে উদ্বাস্তুরা যখন ছিলেন তখন কি সব বাঘ ওখান থেকে চলে গিয়েছিল?

**শ্রী পরিমল মিত্র :** সে আমি বলতে পারবো না।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, উদ্বাস্তুদের তাড়ানোর মূল কারণ কি সেখানকার ব্যাঘ্র পরিকল্পনা?

**শ্রী পরিমল মিত্র :** এ প্রশ্ন ওঠে না। তবে আগে থেকেই ওটা ব্যাঘ্র প্রকল্প এলাকার মধ্যে ছিল।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, মরিচঝাঁপিতে এই পরিকল্পনার কাজ কবে থেকে শুরু হয়েছিল?

**শ্রী পরিমল মিত্র :** নোটিশ চাই। তবে আমার যতটা মনে আছে তা থেকে বলতে পারি, ১৯৬২ সাল থেকে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** ওখানে তো ব্যাঘ্র প্রকল্প অনেকদিন ধরেই ছিল। আমার জিজ্ঞাসা, মরিচঝাঁপিতে যে সমস্ত উদ্বাস্তুরা ছিলেন তাদের মধ্যে কতজন উদ্বাস্তু বাঘের পেটে গিয়েছিলেন?

**শ্রী পরিমল মিত্র ঃ** সেটা আমি জানি না, আমার কাছে সে রির্পোট নেই।

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই যে মরিচঝাঁপিতে উদ্বাস্তুদের পাঠানো হয়েছিল, সেখানে কি তাদের বাঘের মুখে ফেলবার জন্যই পাঠানো হয়েছিল?

**শ্রী পরিমল মিত্র ঃ** সেটা আমি বলতে পারবো না, যারা পাঠিয়েছিলেন তারাই সেটা বলতে পারেন।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মরিচঝাঁপিতে যখন উদ্বাস্তুরা ছিলেন তখন কি সেখানে বাঘ ছিল?

**শ্রী পরিমল মিত্র ঃ** সেটা আমি বলতে পারবো না। তবে আমি এটুকু বলতে পারি যে নিশ্চয় ছিল, না থাকলে তাড়িয়ে দেওয়া হয়েছিল।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বাঘ সংরক্ষণ প্রকল্প ইম্পলিমেন্ট করতে কোন অসুবিধার সম্মুখীন হচ্ছেন কিনা?

**মিঃ স্পীকার ঃ** এই অতিরিক্ত প্রশ্ন এই প্রশ্ন থেকে আসে না, আপনি এরজন্য আলাদা প্রশ্ন দিন।

## আপার কংসাবতী পরিকল্পনা

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬।) **শ্রী অচিন্ত্যকৃষ্ণ রায় ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আপার কংসাবতী পরিকল্পনাটি কার্যকরী না হওয়ার কারণগুলি কি কি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ—**

কেন্দ্রীয় অনুমোদন না পাওয়ায় প্রকল্পটির কাজ শুরু করা যাইতেছে না। এই অনুমোদন না পাওয়ার প্রধান কারণ, কংসাবতী অববাহিকার লোয়ার কংসাবতী প্রকল্প সমেত যে সব ছোট-বড় চালু সেচ প্রকল্প আছে, সেগুলির চাহিদা মিটাইয়া আপার কংসাবতী প্রকল্পের জন্য উপযুক্ত পরিমাণ জল পাওয়া যাইবে কিনা সে বিষয়ে কেন্দ্রীয় জল কমিশনের সন্দেহ দেখা দিয়াছে এবং সেই সন্দেহ নিরসনের জন্য কমিশনের নির্দেশ মত প্রকল্পটির সব দিক পুঙ্খানুপুঙ্খভাবে পুনরায় পরীক্ষা করিয়া দেখা হইতেছে। এই সব পরীক্ষা-নিরীক্ষা সমাপ্ত হইতে আরও কিছু সময় লাগিবে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনি যে বলছেন আরো কিছু সময় লাগবে, আমার প্রশ্ন, একটা টাইম লিমিট থাকবে তো, কবে তদন্ত শেষ হবে সেটা কি বলতে পারেন না?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** ১৯৭৬ সালে সি. ডব্লু. সি'র কাছে পাঠানো হয়েছে। পাঠাবার পর তারা আমাদের কাছে লিখে পাঠান, তারা যে সমস্ত পয়েন্ট রেজ করেছিলেন তার উত্তর দিয়েছি। উত্তর দেবার পর আবার তারা কতকগুলি প্রশ্ন করেন এবং তারও উত্তর গিয়েছে। ৯.১১.৭২ সালে, ২.১২.৭৬ সালে এবং শেষ উত্তর পাঠানো হয়েছে ২৪.৫.৭৯ তারিখে। এরপর তারা আমাদের কাছে কিছু পাঠান নি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আপনারা এটা পারসিউ করবেন কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** এ বিষয়ে আমাদের বর্তমানের যিনি কেন্দ্রীয় সেচমন্ত্রী, শ্রী এ. বি. এ. গণি খান চৌধুরী, তাঁর সঙ্গে আমার বিস্তৃত কথা হয়েছিল। তিনি আমাকে চিঠি দিয়েছেন। আমরা এটা পারসিউ করছি। সেই চিঠি আমার কাছে আছে, যদি দরকার হয় সেই চিঠি আমি পড়ে দিতে পারি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় সেই চিঠিটি এখানে পড়ে দেবেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** আমরা ৮ তারিখে ৬/৭টি বিষয় নিয়ে আলোচনা করেছি। তারপর তিনি বলেন, যে সব বিষয় আলোচনা হল সে সম্পর্কে আমাকে চিঠি পাঠাবেন, তারপর আমি আলোচনা করে দেখবো কি করতে পারি। আমি কংসাবতীর উপর যে চিঠিটা সেটা এখানে পড়ে দিচ্ছি।

Dear Shri Roy,

I have received your letter dated 11th February, 1980 regarding Upper Kangsabati Reservoir Scheme. I am asking the Central Water Commission to examine the proposal as early as possible. This will be done speedily.

কেন্দ্রীয় অনুমোদন না পাওয়ায় প্রকল্পটির কাজ শুরু করা যাইতেছে না। এই অনুমোদন না পাওয়ার প্রধান কারণ, কংসাবতী অববাহিকায় লোয়ার কংসাবতী প্রকল্পে প্রয়োজনীয় জল পাওয়া যাবে কিনা তা এখনও পর্যন্ত সঠিকভাবে নির্ণীত হয় নি। সেইজন্য এখনও পর্যন্ত সি. ডব্লু. সি কেন্দ্রীয় কমিটির কাছ থেকে তার অনুমোদন পাওয়া যায় নি। এখনও তদন্ত কার্য চলিতেছে। পাওয়া গেলে এ বিষয়ে বন্দোবস্ত গ্রহণ করা হইবে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** এই কংসাবতী প্রকল্প বামফ্রন্ট সরকার আসার আগে তিন তিনবার পরিবর্তিত হয়েছিল এবং কেন হয়েছিল সেটা আপনি উল্লেখ করেছেন বলেই আমি

বলছি তা না হলে বলতাম না। আমাদের এই সরকার হবার আগে থেকে জবাব দিয়েছেন। ওদের আমলে এই পরিকল্পনা তিন তিনবার পরিবর্তন করা হয়েছিল। কি কি কারণে এই পরিকল্পনা পরিবর্তন করা হয়েছিল সেটা জানাবেন কি?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** প্রধান কারণ হচ্ছে এই, সি. ডব্লিউ. সি. পরীক্ষা নিরীক্ষা করে দেখছেন বর্তমানে যেখানে কংসাবতী আছে সেই কংসাবতীর উপর আপার কংসাবতী আছে পুরুলিয়া এবং বাঁকুড়ায়। মেনলি পুরুলিয়ায় আপার কংসাবতী করলে বর্তমানে যেটা লোয়ার কংসাবতী রয়েছে তাতে প্রয়োজনীয় জল পাওয়া যাবে কি না বা কমে যাবে — বর্তমানে যে কংসাবতী আছে সেটা ভাল করে পরীক্ষা নিরীক্ষা করে তারা দেখে মনে করছেন এখুনি তড়িঘড়ি করে আবার কংসাবতী করা ঠিক হবে না। সেই জন্য আমরা বার বার লিখছি, তারাও বার বার এগজামিন করছেন, আমরাও করছি। এই অবস্থার জন্য দেরী হচ্ছে।

**শ্রী মনোরঞ্জন হাজরা ঃ** আপনার কাছে কি এই রকম কোন রেকর্ড আছে যে তিন তিনবারে কত শত কোটি টাকা ওখানে খরচ হয়েছে, যেটা জলে গেছে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় ঃ** বিভিন্ন পরীক্ষা নিরীক্ষার জন্য কিছু টাকা খরচ হয়েছে। তবে ১৯৭৬ সালে প্রথম এসটিমেট হয়েছিল ৮ কোটি ২৬ লক্ষ টাকা, পরে আবার সেটা বেড়ে ২২ কোটি টাকা হয়। শেষ যেটা হয়েছে সেটা ২৬ কোটি টাকা হয়েছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** স্যার, আমার ১০ নং প্রশ্নটা কি হল?

**মিঃ স্পীকার ঃ** মিনিস্টার আসেন নি, আর উত্তরও আসে নি, সেই জন্য আমি স্থগিতও বলতে পারছি না।

## বাঁকুড়া জেলার খনিজ সম্পদ

***১১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫৯।) শ্রী অনিল মুখার্জী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কয়লা ও অন্যান্য খনিজ সম্পদ পাওয়া গিয়াছে তাহা তোলার জন্য সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন; এবং

(খ) উক্ত কয়লা সরকারী পরিচালনায় তোলার ব্যবস্থা করা হইতেছে কিনা?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ—**

(ক) বাঁকুড়া জেলায় যে কয়লা পাওয়া গিয়াছে তাহা তোলার জন্য ভারত সরকারের সংস্থা 'ইস্টার্ণ কোল ফিল্ডস্ লিমিটেড' ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

কয়লা ছাড়া অন্যান্য খনিজ পদার্থ তোলার জন্য বেসরকারী মালিকানায় ইজারা দেওয়া আছে। সম্প্রতি চীনামাটি (China Clay) উত্তোলন ও শোধন করিবার পরিকল্পনা রাজ্য সরকারের ক্ষুদ্র ও কুটির শিল্প বিভাগ গ্রহণ করিয়াছেন।

(খ) হ্যাঁ।

**শ্রী অনিল মুখার্জী :** কয়লা যেটা পাওয়া গেছে সেই কয়লা উত্তোলন করার পরে বিভিন্ন জায়গায় সরবরাহ করার কোন ব্যবস্থা গভর্ণমেন্ট করেছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** প্রথম কথা হচ্ছে ইস্টার্ণ কোল্ড ফিল্ড কোম্পানী কালিদাসপুরে যে কয়লা খনির কাজ করছে তার জন্য তারা একটা রাস্তা করে দেবার কথা আমাদের বলেছিল এবং আমাদের পি. ডব্লিউ. ডিপার্টমেন্ট সেই রাস্তা করে দিয়ে বড় রাস্তার সঙ্গে যোগাযোগ করে দিয়েছে। কিন্তু এখানকার যে কয়লা সম্পদ আছে তার পূর্ণ সদ্‌ব্যবহার করতে গেলে রেল লাইনের প্রয়োজন। এই ব্যাপারে আমাদের সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারকে রাণীগঞ্জ থেকে বাঁকুড়া পর্যন্ত ৪৩ কিলোমিটারের একটি রেল লাইন করে দেবার জন্য অনুরোধ জানানো হয়েছিল। তাঁরা আমাদের সরকারের কাছ থেকে এই প্রোজেক্ট তৈরী করার জন্য যে খরচ হবে সেই খরচের টাকা চেয়েছিলেন। আমরা সেই টাকা দিয়ে দিয়েছি। সমীক্ষা হয়ে গিয়েছে এবং সেটা রেল দপ্তরে পড়ে আছে। আমি সেদিন দিল্লী গিয়েছিলাম এবং এ ব্যাপারে আমি তাগাদা দিয়ে এসেছি। এই রেল লাইন হলে ওখানকার কয়লা সম্পদের পূর্ণ সদ্‌ব্যবহার করা যাবে এবং বাঁকুড়ার চেহারা বদলে যাবে।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পশ্চিমবঙ্গ সরকার কেন্দ্রীয় সরকারকে টাকা দিয়েছে। তাহলে সার্ভে করার জন্য কত টাকা কেন্দ্রীয় সরকারকে দেওয়া হয়েছে এবং তার রিপোর্ট কি?

**ডঃ [illegible] ভট্টাচার্য :** এই টাকাটা কত সেটা আমার মনে নেই। তবে কয়েক লক্ষ টাকা হবে। এই প্রোজেক্ট তৈরী হয়ে গেছে। এখন কেন্দ্রীয় সরকার বিবেচনা করছেন যাতে একজিকিউট করা যায়।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে যখন কয়লা খনিগুলি জাতীয়করণ করা হয় তখন একটা আইন প্রণয়ন করা হয়েছিল এবং তাতে একথা ছিল যে যেগুলি আনইকনমিক এবং রেল লিঙ্ক নাই সেই কোল মাইনগুলি পশ্চিমবঙ্গ সরকার মালিক হিসাবে নিজে অথবা অপর কাউকে দিয়ে কয়লা উৎপাদন করতে পারবেন। এই রকম কয়লা খনি কি বাঁকুড়া জেলায় আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** এই রকম কয়লা খনি বাঁকুড়ায় আছে সত্য। কিন্তু মোটামুটিভাবে ই. সি. এল. ওয়ার্কআউট করছে এবং কয়লাও সরবরাহ করছে। কিন্তু বড় করে করতে গেলে রেল লাইনের প্রয়োজন। ই. সি. এল. ছোট ছোট বলে সেগুলি করছে। এ সম্বন্ধে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথাবার্তা চলছে। এখনও কিছু স্থির হয় নি।

**শ্রী সরল দেব :** বাঁকুড়া জেলায় কয়লা ছাড়া যেসব ওয়েলফর্ম কস্টলি মিনার‍্যাল পাওয়া গেছে কিনা সেটা মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এ সম্বন্ধে অনেক আগে থেকেই কাজ চলছে।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে থারম্যাল গ্রেডের মত উচ্চ মানের কয়লা এখানে পাওয়া গিয়েছে। এর পরিমাণ কত?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** নোটিশ চাই।

*12 — held over.

**দার্জিলিং ভ্রমণে বিদেশী পর্যটকদের উপর নিষেধাজ্ঞা**

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১।) **শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে বিদেশী পর্যটকদের দার্জিলিংয়ে যাওয়ার ক্ষেত্রে কোন নিষেধাজ্ঞা আছে; এবং

(খ) সত্য হইলে, কোন্ কোন্ ক্ষেত্রে সে নিষেধাজ্ঞা প্রযোজ্য?

**শ্রী পরিমল মিত্র ঃ—**

(ক) হ্যাঁ

(খ) যদি কোন বিদেশী পর্যটক

(১) দার্জিলিং যাইবার জন্য আকাশপথে কলিকাতা হইতে বাগডোগরা এবং বাগডোগরা হইতে কলিকাতা যাতায়াত না করিয়া অন্য কোন যানবাহনে বা উপায়ে কলিকাতা বা অন্য কোন স্থান হইতে দার্জিলিং যাতায়াত করেন এবং অথবা

(২) ১৫ দিনের বেশী দার্জিলিং-এ থাকিতে চাহেন

তাহা হইলে তাঁহার জন্য নিয়ন্ত্রিত এলাকায় প্রবেশের জন্য আইন মেতাবেক অনুমতি পত্রের প্রয়োজন হইবে।

যে সব পর্যটক উপরোক্ত শ্রেণীতে পড়েন না তাঁহাদের ক্ষেত্রে দার্জিলিং যাওয়ার সময় এবং দার্জিলিং হইতে ফিরিবার সময় বাগডোগরা চেকপোস্টে তাঁহাদের নিয়ন্ত্রিত এলাকায় প্রবেশ ও নিষ্ক্রমনের ঘটনা নথিভুক্ত করান বাধ্যতামূলক।

পর্যটন ছাড়া অন্য কোন উদ্দেশ্যে দার্জিলিং গমনের নিমিত্ত বিদেশীদের পক্ষে নিয়ন্ত্রিত এলাকায় প্রবেশের জন্য পূর্বাহ্নে অনুমতি পত্র গ্রহণ বাধ্যতামূলক।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে কোন কোন বিদেশীদের ক্ষেত্রে নিষেধাজ্ঞা আছে?

**শ্রী পরিমল মিত্র :** ভারতবর্ষের লোক না হলেই বিদেশী।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — যে আমাদের পশ্চিমবাংলার পর্যটন কেন্দ্র হচ্ছে দার্জিলিং। পশ্চিমবাংলার দার্জিলিং বাসীদের ক্ষেত্রে এই পর্যটন একটা আয়ের উৎস। সেদিক থেকে এই আয়ের উৎসকে বন্ধ করার কোন অভিপ্রায় নিয়ে এই নিষেধাজ্ঞা জারী করা হয়েছে কি না?

**শ্রী পরিমল মিত্র :** সেটা কেন্দ্রীয় সরকারকে জিজ্ঞাসা করতে হবে।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ব্যাচেলারদের যাওয়ার কোন বাধা নিষেধ আছে কি না?

**শ্রী পরিমল মিত্র :** এখানে ফরেনারস ব্যাচেলার এবং ম্যারেড উভয়ের ক্ষেত্রে একই আইন প্রযোজ্য।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই নিষেধাজ্ঞা জারী করার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করা হয়েছিল কি না?

**শ্রী পরিমল মিত্র :** হ্যাঁ করা হয়েছিল। আমি দু'বার লিখেছি এবং চীফ মিনিস্টার দু'বার লিখেছেন। আর গভর্ণমেন্ট তখন ১৯৭৭ সালে বদ্রীনাথ, কেদারনাথ, জোসিমঠ এবং লাদাক-এর যে রেস্ট্রিকশান ছিল সেটা উইথড্র করেছিলেন। দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার, পশ্চিম দিনাজপুর এবং মালদহ — এই পাঁচটি নর্থ বেঙ্গল ডিস্ট্রিক্ট-এ যেতে রেস্ট্রিকশান আছে। দার্জিলিং-এর রেস্ট্রিকশান ওঠাবার জন্য এবং এই সমস্ত জায়গার রেস্ট্রিকশান ওঠাবার জন্য আমরা কেন্দ্রীয় সরকারকে লিখেছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনারা এই যে চিঠি লিখেছেন তার কোন উত্তর কেন্দ্রীয় সরকার দিয়েছেন কি না?

**শ্রী পরিমল মিত্র :** কোন উত্তর দেন নি।

*14 — held over.

### দেশলাই কারখানা

***১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *২২।) **শ্রী জন্মেজয় ওঝা :** শিল্প এবং বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি বড় ও ছোট দেশলাই কারখানা আছে;

(খ) এর মধ্যে কতগুলি গ্রামাঞ্চলে অবস্থিত; এবং

(গ) এই শিল্পের সম্প্রসারণের জন্য কি ব্যবস্থা লওয়া হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ—**

(ক) পশ্চিমবঙ্গে ১টি মাত্র বড় দেশলাই কারখানা আছে। ছোট দেশলাই কারখানা সম্বন্ধে যাবতীয় তথ্য সংশ্লিষ্ট বিভাগ কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প দপ্তর হইতে সংগ্রহ করা যাইতে পারে।

(খ) উক্ত বৃহদায়তন শিল্পটি ২৪ পরগণা জেলার অন্তর্গত আলমবাজারে অবস্থিত।

(গ) কেন্দ্রীয় সরকারের বর্তমান শিল্পনীতি অনুসারে উক্ত বড় শিল্পটির সম্প্রসারণের কোন সুযোগ নাই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, আর বড় দেশলাই শিল্প নূতন করে স্থাপন করার চেষ্টা হচ্ছে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** কেন্দ্রীয় সরকার পার্মিশন দেবে না। সম্প্রসারণ বলুন আর দেশলাই শিল্পের কারখানা স্থাপনই বলুন এটা করতে হলে স্মল স্কেলে করতে পারে।

**শ্রী কিরণময় নন্দ ঃ** যে বড় প্রতিষ্ঠানটি আছে, তার নাম কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** উইমকো কোম্পানী।

**শ্রী কমল সরকার ঃ** যারা মনোপলি হাউস ম্যানুফাকচারার্স, তারা যদি কেউ ছোট ছোট কারখানা করে অনেকগুলো নাম দিয়ে, তার জন্য কোন বাধা নিষেধ আছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এটার সম্পর্কে কেন্দ্রীয় সরকার তার নীতি নির্ধারণ করবেন, সেটা মাল্টি ন্যাশানাল কি না তা দেখা হবে না। তারা ছোট শিল্প করতে চাইছে কি না, সেটা দেখা হবে। ছোট শিল্প করতে চাইলে তাদের নিশ্চয়ই দেওয়া হবে। প্রভাইডেড দে রিমেন উইদিন দি এফ. ই. আর. এ. এ্যাক্ট। এটা কেন্দ্রীয় সরকারের নীতি।

**শ্রী কমল সরকার ঃ** আমার প্রশ্ন হচ্ছে, ছোট ছোট অনেকগুলো কারখানা একই মনোপলি হাউস, এক বহুজাতিক প্রতিষ্ঠান তারা করছে, ভারতবর্ষের বিভিন্ন জায়গায়, বিশেষ করে গুজরাট, মহারাষ্ট্র প্রভৃতি জায়গায় এবং পশ্চিমবাংলায় তাদের বাহু বাড়ছে, এই সম্পর্কে তথ্যাদি দিয়ে এই রকম কোন নীতি নির্ধারণ করেছেন কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** এই সম্পর্কে নীতি নির্ধারণ করবে কেন্দ্রীয় সরকার। তবে আমাদের রাজ্যে এই রকম বাহু বিস্তারের কোন খবর আমার কাছে নেই।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র ঃ** বাংলাদেশের প্রয়োজন মেটানোর জন্য দেশলাই কোথা থেকে আনা হয়?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য ঃ** দক্ষিণাঞ্চল থেকে আনা হয়।

**শ্রী রজনীকান্ত দলুই :** স্মল স্কেল ইন্ডাস্ট্রির মাধ্যমে যদি দেশলাই করাখানা করতে চায়, তাহলেও কি সেন্ট্রাল গভর্ণমেন্টের পার্মিশন নিতে হবে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** আমাদের স্মল স্কেল ইন্ডাস্ট্রি পার্মিশন দেবেন।

**ঘাটাল মাস্টার প্ল্যানের অন্তর্গত জলার সংস্কার**

***১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *৫৩।) **শ্রী নানুরাম রায় :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ঘাটাল মাস্টার প্ল্যানের অন্তর্গত বালি, সাওড়া ও নকুন্ডাল অঞ্চলের দলকার জলা সংস্কারের পরিকল্পনা গ্রহণ করা হইয়াছে;

(খ) সত্য হইলে, উক্ত কার্যের জন্য কত টাকা খরচ হইবে; এবং

(গ) কত দিনে শেষ হইবে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :—**

(ক) এলাকাগুলি ঘাটাল মাস্টার প্ল্যানের অন্তর্গত নয়।

(খ) এ প্রশ্ন উঠে না।

(গ) এ প্রশ্নও উঠে না।

**শ্রী রজনীকান্ত দলুই :** ঘাটাল মাস্টার প্ল্যানের অন্তর্ভুক্ত যে তিনটি স্কীম রয়েছে, তার নামগুলো জানাবেন কি?

**মিঃ স্পীকার :** প্রশ্ন করা উচিত ছিল, কোন কোন স্কীম এর মধ্যে আছে।

**শ্রী রজনীকান্ত দলুই :** কোন কোন এলাকা নিয়ে ঘাটাল মাস্টার প্ল্যান তৈরী হয়েছে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** ঘাটাল মাস্টার প্ল্যানে আছে, ঘাটাল সাব ডিভিশন এবং তার সংলগ্ন দুটি থানা। আর আছে দাসপুর, ঘাটাল থানা সমগ্র এবং তার পার্শ্ববর্তী থানার আংশিক রয়েছে।

**শ্রী অজয় কুমার দে :** এই মাস্টার প্ল্যানের কাজ কবে আরম্ভ হয়েছে, এবং কবে শেষ হবে?

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** ঘাটাল মাস্টার প্ল্যান আমরা সি. ডব্লিউ. সি.-র কাছে পাঠিয়েছি। তারা অনুমোদন করে পাঠালে আমরা কাজ শুরু করতে পারবো। তার আগে করবার কোন নিয়ম নেই। এটা মোটামুটি ৭৫ কোটি টাকার এস্টিমেট হয়েছে টোটাল।

**শ্রী মনোরঞ্জন হাজরা :** ঘাটাল মাস্টার প্ল্যান সম্পর্কে ওখানকার জনসাধারণ কিছুই জানে না। সেই জন্য আমার অনুরোধ যাতে আপনার দপ্তর থেকে একটা ছোট পুস্তিকা বার করে বিধানসভার সদস্যদের মধ্যে বিতরণ করা হয়।

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** আচ্ছা, আমি ভেবে দেখবো।

*17 & 18—Held over.

### রুগ্ন শিল্পে ভরতুকি প্রদান

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *২০।) **শ্রী জন্মেজয় ওঝা :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের কতগুলি রুগ্ন ও দুর্বল শিল্পে গত আর্থিক বৎসরে ভরতুকি দেওয়া হয়েছিল ;

(খ) সত্য হইলে, —

(১) কত টাকা ভরতুকি দেওয়া হয়েছিল; এবং

(২) ভরতুকি দানের পর এর মধ্যে কতগুলি স্বয়ম্ভর হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :—**

(ক) না

(খ) প্রশ্ন উঠে না।

*20—Held over.

### কামারপুকুরে পর্যটন গৃহ নির্মাণ

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৯।) **শ্রী নানুরাম রায় :** পর্যটন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কামারপুকুরে (হুগলী জেলা) পর্যটকদের থাকবার জন্য কোনও গৃহ নির্মাণের পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে, (১) কতদিনে ঐ পরিকল্পনা শুরু, এবং (২) শেষ হইবে?

**শ্রী পরিমল মিত্র :—**

(ক) না

(খ) (১) (২) প্রশ্ন উঠে না।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী নানুরাম রায় :** কামারপুকুরে সারা বিশ্বের মানুষ আসে, সুতরাং মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, এখানে সরকারের কোন গৃহ নির্মাণের পরিকল্পনা আছে কি না?

**শ্রী পরিমল মিত্র :** না নেই।

**শ্রী রজনীকান্ত দলুই :** কামারপুকুরে ভারতবর্ষের বাইরে থেকেও লোকেরা আসে, এটা আপনার জানা আছে কি?

**শ্রী পরিমল মিত্র :** হ্যাঁ, আমার জানা আছে।

**শ্রী রজনীকান্ত দলুই :** তাহলে আপনি এখানে একটি গৃহ নির্মাণের জন্য কোনো পরিকল্পনা গ্রহণ করবেন কি?

**শ্রী পরিমল মিত্র :** মুস্কিল হচ্ছে ওখানে কোনো জমি পাওয়া যাচ্ছে না যেখানে করা যায়। আমি গত বছর ওখানে গিয়েছিলাম, ওখানে যে জমি আছে তা সমস্তই আশ্রমের জমি, আমি স্বামীজীর সঙ্গে দেখা করেছিলাম, তিনি আমাকে যে জমি দেখিয়েছিলেন সেখানে যদি করতে হয় তাহলে সেখানে জমি রেইসিং করতে ৪/৫ লক্ষ টাকা লাগবে। কিন্তু গত বছর আপনারা বাজেটে পাশ করে আমাকে যে পরিমাণ টাকা দিয়েছিলেন তা দিয়ে এটা করা সম্ভব নয়। ওখানে অনেক লোকে আসে বলে আমার এবিষয়ে ইচ্ছা ছিল, কিন্তু করতে পারি নি।

**শ্রী অজয় কুমার দে :** ওখানে আশ্রমের গেস্ট হাউস আছে এবং তার কাছেই আপনি পর্যটনাবাস করতে চান, একথা কি আপনি স্বামীজীকে বলেছিলেন?

**শ্রী পরিমল মিত্র :** যে সমস্ত গেস্ট হাউস আছে সেগুলি আশ্রমের। তাঁরা আমাদের আশ্রমের পাশে কোনো জায়গা দিতে রাজী হন নি। কিন্তু দূরে যে জায়গা আমাকে দেখিয়েছিলেন সে জায়গা তাঁদের আশ্রমের মধ্যে পড়ে না এবং সে জায়গা এবিষয়ে উপযুক্ত স্থান নয়।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, কামারপুকুরে জমি পাওয়া যায় নি। কিন্তু তার পাশেই জয়রামবাটি এবং সেটিও একটি তীর্থ ক্ষেত্র এবং সেখানেও অনেক মানুষ যান, সুতরাং সেখানে পর্যটনাবাস করা যায়, আপনি কি সে বিষয়ে কিছু চিন্তা করেছেন?

**শ্রী পরিমল মিত্র :** আমি সেখানেও গিয়েছিলাম। সেখানে একটি পুকুরের পাড়ে জমি দেখেছিলাম, কিন্তু স্বামীজী আমাকে বলেছিলেন যে, ওটি আনসেফ্ জায়গা।

**শ্রী নানুরাম রায় :** মহারাজ যে জমি দেখিয়েছিলেন সেই জমি মিশন থেকে কত দূরে?

**শ্রী পরিমল মিত্র :** আপনি ওখানে গিয়ে দেখবেন যে, গেস্ট হাউসের পিছনে একটি দীঘি আছে এবং সেই দীঘির পিছনে অনেক দূরে একটা জমি আছে এবং সেটা আশ্রমের জমি নয় সেটা এ্যাকুয়ার করতে হবে। যদিও সেই জমিতে গেস্ট হাউস করা যায়, কিন্তু কমার্শিয়াল লজ্ করা যায় না।

**শ্রী অজয় কুমার দে :** পি. ডব্লি. ডি.-র যে সমস্ত জমি আছে সেই জমিতে পি. ডব্লি. ডি.-র সঙ্গে যোগাযোগ করে করতে অসুবিধা কি?

**শ্রী পরিমল মিত্র :** মাননীয় সভ্যরা আমাকে এত প্রশ্ন করছেন, তাঁরা যদি আমাকে একটা জায়গা খুঁজে দেন তাহলে নিশ্চয়ই আমি এটা যাতে করা যায় তার জন্য চেষ্টা করব এবং সেটা করতে তাঁরা যদি আমাকে বাজেটে টাকা দেন তাহলে নিশ্চয়ই আমি সেটা করব।

**মিঃ স্পীকার :** এখন প্রশ্নোত্তর শেষ।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৩টি প্রশ্ন দিলাম তার একটিও উত্তর পেলাম না। দার্জিলিং ব্যাপারে যে প্রশ্ন করেছি তারও উত্তর পেলাম না।

**মিঃ স্পীকার :** ওটা কানাইবাবু দেখবেন।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** স্যার, ওটা যেহেতু দার্জিলিং-এর ব্যাপার সেহেতু সব জিনিস জানাবার জন্য ইতিমধ্যেই রেডিওগ্রাম করেছি।

## Adjournment Motion

**মিঃ স্পীকার :** এখন মুলতবী প্রস্তাব। আজ সর্বশ্রী রজনীকান্ত দলুই, সত্যরঞ্জন বাপুলী, কিরণময় নন্দ, ও নানুরাম রায় মহাশয়ের কাছ থেকে সর্বসমেত চারটি মুলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী দলুই ডিজেলের অপ্রতুলতা সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাব শ্রী বাপুলী রাজ্য সরকারের অগণতান্ত্রিক পদ্ধতি সম্পর্কে, তৃতীয় প্রস্তাবে শ্রী নন্দ আসামে সাম্প্রতিক তথাকথিত বিদেশী বিতাড়ণ সম্পর্কে এবং চতুর্থ প্রস্তাবে শ্রী রায় পশ্চিমবঙ্গে আলু উৎপাদকদের আর্থিক অবনতির বিষয়ে আলোচনা করতে চেয়েছেন। রাজ্যপালের ভাষণের ওপর যে আলোচনা বর্তমানে চলছে তাতে সদস্যরা এই প্রসঙ্গগুলি আলোচনা করবার যথেষ্ট সুযোগ পাবেন। তাই আমি উপরোক্ত চারটি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্যরা ইচ্ছা করলে মুলতবী প্রস্তাবের সংশোধিত অংশগুলো পড়তে পারেন।

**Shri Rajani Kanta Doloi :** This Assembly now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, black marketing in diesel in Kharagpur town in the district of Midnapur and in all over West Bengal is causing hardship to local transport operators and consumers. Despite regular supplies and availabilities of sufficient stock, owners of filling stations at Kharagpur and other places are refusing to supply diesel at a fixed price and insisting on payment of higher rates and are illegally selling diesel to selected customers at enhanced rates. This diesel is subsequently smuggled out from Kharagpur town stations there by causing artificial

*scarcity. Even the quota reserved for Govt. is sold in black market by the filling station owners at Kharagpur. There is clandestine sale of diesel in midnight by the filling stations at Kharagpur and at other* places of Bombay Road, Delhi Road, G. T. Road, etc.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন।

বিষয়টি হল — শ্রীমতী ইন্দিরা গান্ধী নির্বাচনে জয়লাভ করে তার দলসহ যে দিন থেকে জনগণের স্বার্থে ক্ষমতায় এলেন সেই দিন থেকে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার কেন্দ্রকে জনসাধারণের কাছে হেয় ও ছোট করার চেষ্টা শুরু করেছে। কেন্দ্রের উপর সমস্ত দায়-দায়িত্ব চাপিয়ে দিয়ে নিজেরা কালোবাজারি ও মুনাফাখোরদের সাহায্য করছে এবং নিজেদের অক্ষমতা ঢাকার জন্য নানাভাবে জনগণকে বিভ্রান্ত করছেন। কেন্দ্র ও রাজ্যের সম্পর্ক যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মাধ্যমে মজবুত না করে বামফ্রন্ট সরকার যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মূলে কুঠারাঘাত করছেন এবং গণতন্ত্রের পদ্ধতিতে কেন্দ্রকে দুর্বল করার চেষ্টা করছেন।

[1-40 — 1-50 P.M.]

**শ্রী কিরণময় নন্দ ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল —

অসমের কামরূপ, নলবাড়ি ও বড়পেটাতে বিদেশী বিতাড়নের নামে যেভাবে গণহত্যা সংঘটিত হলো এবং হাজার হাজার বাড়ী পুড়িয়ে দেওয়া হলো এবং কেন্দ্রীয় সরকার ঘটনাগুলিকে যেভাবে নীরব সমর্থন জানালেন তাতে করে যে কোন সভ্য মানুষই বিচলিত হবেন। বর্তমানে কেন্দ্র শাসনাধীন রাজ্য আসামে সাম্প্রতিক এই ঘটনাবলীর পর কেন্দ্রীয় সরকার তাঁর ব্যর্থতার দায়িত্ব এড়াতে পারেন না। উপরন্তু ঐ সমস্ত হঠকারীদের প্রশ্রয় দেওয়া হয়েছে 'তথাকথিত বিদেশীদের' বিতাড়ন এবং ত্রিপুরা ও পশ্চিমবাংলার প্রশাসন কর্তৃপক্ষের দেওয়া নাগরিকত্বের সার্টিফিকেট বাতিলের দাবি মেনে নেওয়ার মাধ্যমে। আসাম পরিদর্শনে প্রধানমন্ত্রীর কোন এক প্রতিনিধির পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে বিষোদ্‌গারের দ্বারা ঐ সমস্ত হঠকারীদের ধ্বংসাত্মক কার্যকলাপকে পরোক্ষ সমর্থন জানালেন। এমনকি গৌহাটি মেডিক্যাল কলেজ বাঙ্গালী ছাত্রদের পড়াশুনা পর্যন্ত বন্ধ করে দেওয়া হলো। এই জন্য পশ্চিমবাংলা থেকে সর্বদলীয় একটি প্রতিনিধিদল ওখানে পাঠান হোক প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য।

**শ্রী নানুরাম রায় ঃ** জনসাধারণের পক্ষে জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হল —

পশ্চিমবঙ্গে আলু উৎপাদকগণ বর্ত্তমানে খুব শোচনীয় অবস্থায় পড়েছেন। আলুর উৎপাদনে যে ব্যয় হয়েছে বর্ত্তমান আলুর বাজার মূল্যের সাথে তার কোন সংগতি নেই। ফলে আলু চাষীরা মার খাচ্ছে। পশ্চিমবঙ্গে বহু লোক আলু চাষের উপর সংসার নির্ভর করে। আলু চাষীদের এই অসুবিধার হাত থেকে রক্ষা করার জন্য প্রয়োজনীয় ন্যায্য দামে সরকারের পক্ষ থেকে আলু কেনার ও রক্ষণাবেক্ষণের ব্যবস্থা করা দরকার। এই পরিস্থিতিতে আলু চাষীদের আর্থিক ক্ষতির হাত থেকে রক্ষা করা প্রয়োজন।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** আমি আজ মোট ১০টি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি।

(1) ১৮.২.৮০ তারিখে হাওড়ার লাল বাড়ীতে এক সন্ন্যাসীর উপর হামলা — শ্রী শেখ ইমাজুদ্দীন,

(2) The incident at Gangadharpur (Panchala, Howrah) on 69 bus route — Shri Santosh kumar Das;

(3) Declaration of pay commission Report — Shri Saral Deb;

(4) Deteriorating law and order situation in West Bengal — Shri Rajani Kanta Doloi;

(5) Alleged corrupt practices of authorities in finalising order for import of components of Gas Turbines — Shri Rajani Kanta Doloi;

(6) Alleged corrupt practices in purchasing of Bus chairs for the State Transport undertakings — Shri Rajani Kanta Doloi;

(7) Black marketing of Diesel in Kharagpur town and hardship to transport operstors and consumers — Shri Rajani Kanta Doloi;

(8) Increase in the assets of the Minister and Minister of State of the present Government — Shri Rajani Kanta Doloi;

(9) Apprehension of ruling parties about promulgation of president Rule in the State — Shri Rajani Kanta Doloi; and

(10) হলদিয়া উন্নয়নের কাজে বাধা — শ্রী নানুরাম রায়।

The incident of Gangadharpur (Punchala, Howrah) on 69 Bus route ...

গঙ্গারামপুরের ঘটনাকে আমি মনোনীত করছি, এখন সংশ্লিষ্ট বিষয়ের মন্ত্রী মহাশয় বলুন এটার উত্তর কবে দেবেন।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ** জবাব দেব, ২৬ তারিখে।

## Mention Cases

**শ্রী সরল দেব ঃ** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমি পরিবহন মন্ত্রীর কাছে জানাচ্ছি যে বিগত বাজেট অধিবেশনে বারাসাত-শ্যামবাজার ৯৩ নম্বর রুটের বাস চালু করবেন বলে ঘোষণা করেছিলেন, এক বছর হয়ে গেল এখন সে ব্যবস্থা হল না, সেই জন্য জনগণের মধ্যে প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে বলা যায়। এইজন্য আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ দাবী করছি।

**শ্রী পতিত পাবন পাঠক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীরামপুর থেকে কলকাতা আসার জি. টি. রোড দিয়ে এক অসম্ভব ব্যাপার। গাড়ি করে আসতে গেলে আড়াই, তিন ঘন্টা লাগে। বাসের অবস্থা খুব খারাপ। ট্রেন প্রতি নিয়ত খুবই ডিস্টার্ব। নিয়মিত যে ভাবে জাম্প হচ্ছে ইতিপূর্বে তা হয় নি। এ বিষয়ে পুলিশ দেখেও দেখছে না। দু একজন সার্জেন এ দিক ওদিক ঘোরা ফেরা করে। ডিজেলের ব্যাপারে পুলিশ প্রকাশ্যে ঘুষ খাচ্ছে। যারা এই রাস্তা দিয়ে আসা যাওয়া করেন তারা জানেন যে কি অবস্থা। এ বিষয়ে দৃষ্টি দেবার জন্য সরকারকে অনুরোধ করছি। এই প্রসঙ্গে আর একটা কথা হলো। আমাদের ওখানে এক বছর আগে স্টেট বাস দেবার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও তা দেওয়া হয় নি। পাবলিক বাস ৫০টার জায়গায় ১০ খানা চলছে। এর ফলে যে দুর্ভোগ হচ্ছে সেটা অনুধাবন করবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী রাজ কুমার মন্ডল ঃ** স্যার, আপনার মাধ্যমে শ্রম মন্ত্রী মহাশয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ১৯৭৯ সালে পঞ্চায়েতি চটকলের শ্রমিক ধর্মঘট হবার জন্য একটা ত্রিপাক্ষিক চুক্তি হয়েছিল। কিন্তু এক বছর হয়ে গেল মালিক পক্ষ সেই চুক্তি কার্যকরী করছে না। এর ফলে শ্রমিকদের মধ্যে একটা অসন্তোষ দেখা দিয়েছে। মালিকরা যাতে চুক্তি কার্যকরী করেন তার জন্য শ্রমিকরা ডেপুটেশান করেছেন। সেই জন্য অনুরোধ করছি এই ত্রিপাক্ষিক চুক্তি মালিকরা যাতে কার্যকরী করেন তার ব্যবস্থা অবলম্বন করুন তা না হলে শ্রমিকদের মধ্যে অসন্তোষ ও অশান্তি দেখা দেবে।

**শ্রী সুনীল বসু রায় ঃ** স্যার, বর্ধমান জেলার গড়বানী থানার জামতাড়ায় বেঙ্গল রি ফ্যাক্টারি কারখানাটি ভাল ভাবে পরিচালনা না করার জন্য শ্রমিকরা নিয়মিত ভাবে বেতন পায় না। ৮, ১০, ১২ সপ্তাহ ধরে তারা কোন বেতন পাচ্ছে না এই শিল্প যাতে ভাল ভাবে পরিচালিত হয় এবং শ্রমিকরা যাতে ঠিক মতন বেতন পায় সে বিষয় ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করছি।

**শ্রী সমরেন্দ্র নাথ সান্যাল ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার বাংলাদেশ সীমান্তে করিমপুর থানার চর মেঘনা, পূর্ব কাঠারি পাড়া, রঘুনাথপুর, বালিয়া, সীসা, শিকারপুর ইত্যাদি গ্রামগুলিতে গত ২ মাস ধরে বাংলাদেশ থেকে আগত দুর্বৃত্তরা হানা দেওয়ায় কয়েকজন মানুষ নিহত হয়েছে এবং অসংখ্য গরু ছাগল চুরি গেছে। এ জন্য গ্রামবাসীরা অন্য জায়গায় চলে যাবে বলে ডি. এম. কে

জানিয়ে দিয়েছে। যাতে গ্রামবাসীরা অন্য জায়গায় চলে না যান তার জন্য মন্ত্রী সভাকে অনুরোধ করছি এবং সীমান্ত রক্ষার ব্যাপারটা কেন্দ্রীয় সরকারকে বলে তাঁদের সঙ্গে আলোচনার জন্য বলছি।

[1-50 — 2-00 P.M.]

**শ্রী কৃষ্ণদাস রায় :** স্যার, আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে মেদিনীপুর জেলার নয়নগড় ব্লকে ২টা স্বাস্থ্য কেন্দ্রে কোন ডাঃ নেই। একটা রাধানগর এইচ. পি. আর. একটা মক্রমপুর এইচ. সি.। পরেরটা আপনি উদ্বোধন করতে গিয়েছিলেন। ঐ এলাকার হাজার হাজার লোক বিনা চিকিৎসায় দিন কাটাচ্ছে। এই ব্যাপারে সেখানকার লোকের একটা দরখাস্ত আপনার মাধ্যমে আমি দিচ্ছি। রাধানগরে আড়াই বছর ধরে কোন ডাঃ বা স্টাফ নেই। এই দুই জায়গায় অবিলম্বে ডাঃ নিয়োগ করার জন্য স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খরাপীড়িত মেদিনীপুর জেলার বিভিন্ন এলাকায় সমুদ্রতীরবর্তী রামনগর ১ ও ২ নং ব্লকের ব্যাপক এলাকার ফসল গুরুতর ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। বি. ডি. ও. অফিস থেকে জানতে পারা গেল যে সেখানে ৬০/৭০ ভাগ ফসল নষ্ট হয়ে গেছে। কিন্তু সেখানকার এগ্রিকালচারাল অফিসার এক অবাস্তব রিপোর্ট দাখিল করেছেন যার প্রতিবাদ আমরা কাঁথি উন্নয়নের জন্য কো-অর্ডিনেশন কমিটির যে মিটিং হয়েছিল তাতে আমরা প্রতিবাদ করেছি। এই দুর্গত অঞ্চলে বকেয়া ঋণ আদায় করার জন্য সার্টিফিকেট জারী করা হচ্ছে। এজন্য জনসাধারণ সন্ত্রস্ত। আমি আশা করি এই বকেয়া আদায় বর্ত্তমান বৎসর স্থগিত রাখার আদেশ দেবেন এবং এই অঞ্চলকে খরা অঞ্চল বলে ঘোষণা করে সর্ব প্রকার সাহায্যের জন্য ও দুস্থ্যদের রক্ষার জন্য মন্ত্রী মহাশয়ের নিকট আবেদন করছি।

**মহঃ সোহরাব :** স্যার, আমি আপনার মাধ্যমে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল নির্মল বাবু বলেছিলেন শিক্ষা ব্যবস্থা খুব ভাল ভাবে চলছে। কিন্তু কি হচ্ছে সে বিষয়ে আমি বলছি। আপনারা জানেন যে ৫ম শ্রেণী পর্যন্ত বিনা খরচায় ছাত্রদের পাঠ্য পুস্তক দেবার কথা। আজ ফেব্রুয়ারী মাস শেষ হতে চললো কিন্তু আজ পর্যন্ত মাধ্যমিক স্কুল সেখানে ক্লাস ফাইভ আছে বা জুনিয়র বেসিক স্কুল সেখানে এই সমস্ত পাঠ্য পুস্তক দেওয়া হয় নি। আমি জানতে চাই কবে এই বই দেওয়া হবে।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার কথা উল্লেখ করবো। গতকাল আইন শৃঙ্খলার ব্যাপারে বলা হয়েছিল এবং আমি একটি ঘটনার কথা উল্লেখ করেছিলাম যে কিভাবে মানুষ খুন করা হচ্ছে, কিভাবে আক্রান্ত করা হচ্ছে। বিশেষ করে কংগ্রেস (আই) কর্মীরা কি ভাবে আক্রান্ত হচ্ছে। গতকাল বলেছিলাম কেশপুর ও দোগাছা গ্রামে আব্বাস আলিকে কুপিয়ে মারা হয়েছিল। ১৭ই ফেব্রুয়ারী কিংকর গ্রামে সরোজ দত্তকে কুপিয়ে মারা হয়েছে। তাঁর বৃদ্ধ মাতা — অবিবাহিত বোন আছে ও

ছেলে মেয়ে আছে। তার বয়স ২৬ বছর। তার ৪০ বিঘা জমিতে সে নিজেই চাষ করতো। তার জমিগুলি সব সি. পি. এম.রা জোর করে দখল করে নেয় এইজন্য যে কেস করে ইনজাংশনও পায়, সি. পি. এম.-এর লোকেরা বলে যে কেস তুলে না নিলে তোমার মাথা কেটে দেওয়া হবে। ১৫ই ফেব্রুয়ারী কলকাতা থেকে যখন সে বাড়ি ফিরছিল তখন ইলেকট্রিসিটি অফ করে তাকে কুপিয়ে কুপিয়ে মারা হয়। ১৬ তারিখে তাকে চন্দননগর হাসপাতালে নিয়ে যাওয়া হয় কিন্তু সেখানে কিছু না হওয়ায় ১৭ তারিখে তাকে পি. জিতে নিয়ে যাওয়া হয় সেখানে সে মারা যায়। তাঁর মৃত্যুর খবর পেয়ে সি. পি. এম.-এর লোকেরা খুব আনন্দ উৎসব করে।

এই ধরনের ঘটনা ঘটছে পশ্চিমবঙ্গের বিভিন্ন অঞ্চলে। আমরা মুখ্যমন্ত্রীকে বলেছি, আবার আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি দয়া করে তিনি যেন আইন-শৃঙ্খলা বজায় রাখেন এবং জঙ্গলের রাজত্ব যাতে কায়েম না হয় তার ব্যবস্থা তিনি যেন করেন।

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে আইন-শৃঙ্খলার অবনতির একটা দৃষ্টান্ত এই বিধানসভায় উপস্থাপিত করছি। এই সপ্তাহের গোড়ার দিকে পুরুলিয়া জেলার রঘুনাথপুর থানার মোহতা গ্রামের সাতকড়ি মুখার্জী নামে একজন কংগ্রেস আই'এর একটিভ মেম্বার এবং আমাদের বন্ধু সদস্য তাকে কিভাবে নৃশংস ভাবে হত্যা করা হয়েছে সেই কথাই বলছি। তাঁর বাড়ীতে গিয়ে তাঁকে হত্যা করা হয়েছে এবং তাঁর বাড়ীতে তাঁর যে বন্দুক ছিল সেটা কেড়ে নেওয়া হয়েছে। তাঁর বাড়ীতে টাকা পয়সা অলঙ্কার যা ছিল তা নিয়ে নেওয়া হয়েছে এবং তাঁকে হত্যা করা হয়েছে। এই সম্পর্কে থানায় ডাইরী করা হলে থানা সেই ভাবে ব্যবস্থা নেয় নি। তারা বলছে এর সঙ্গে সি. পি. আই. (এম) এর লোক জড়িত আছে, আমরা কিছু করতে পারব না। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে তদন্ত করে এর একটা সুব্যবস্থা করার জন্য অনুরোধ করছি এবং আর যাতে এই ধরনের ঘটনা না ঘটে সেই সম্বন্ধে সর্তক থাকার জন্য অনুরোধ করছি।

**শ্রী সন্তোষ কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আবার গতকাল ৬৯ বাস রুটে একই ঘটনা ঘটেছে। গতকাল কংগ্রেস (আই) এর আশ্রয়পুষ্ট কয়েকজন ব্যক্তি এবং গুন্ডা সেখানে নানা প্রকারের অশান্তি সৃষ্টি করে কালকে সারাদিন বাস বন্ধ করে রাখে এবং এর ফলে ওখানকার যাত্রী সাধারণকে অত্যন্ত দুর্ভোগের মধ্যে পড়তে হয়। প্রায় এই ধরনের ঘটনা ওখানে ঘটছে। ৬৯ বাস রুটের মালিকরা কয়েকদিন আগে কয়েকজন যাত্রীকে রাত্রিবেলা পাম্পে নিয়ে গিয়ে মারধোর করে। এর সব কিছুর মূলে আছে ওখানকার পলিটিক্যাল লীডার। তারা নামে পলিটিক্যাল লীডার কিন্তু আসলে কংগ্রেসী গুন্ডা। এই গুন্ডাদের জঘন্য কাজের আমরা তীব্র প্রতিবাদ করছি এবং আপনার মাধ্যমে আমি সরকারের কাছে এর প্রতিকার দাবী করছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে গতকাল আমাদের একটা মোশান ছিল, সেই মোশান সম্পর্কে বিভিন্ন কাগজে সংবাদ পরিবেশিত হয়েছে কিন্তু

সরকার পরিচালিত দৈনিক বসুমতী এমনভাবে এই সংবাদ পরিবেশিত করেছে যা আপনি নিশ্চয়ই আজকের বসুমতী পড়লে বুঝতে পারবেন। আমাদের জনতা পার্টির পক্ষ থেকে যে মোশান এসেছিল দৈনিক বসুমতীতে সেই বিষয়ের কোন উল্লেখ নেই, বরঞ্চ এমন একটি ধারণার সৃষ্টি করেছে যে এই মোশানে সরকার পক্ষের বক্তব্য থাকছে, আমাদের বক্তব্যের কোন উল্লেখ নেই। বিধানসভায় যা কিছু আলোচনা হবে সে সম্পর্কে কোন সংবাদপত্র যদি কোন সংবাদ পরিবেশন না করে না করুক কিন্তু কোন সংবাদপত্র যদি বিকৃত ভাবে সংবাদ পরিবেশন করে তা হলে তাতে বিধানসভার সদস্যদের অধিকার ভঙ্গ করা হয়। আপনার কাছে আবেদন করছি যেহেতু বসুমতী পত্রিকা বর্ত্তমান পশ্চিমবঙ্গ সরকারের অধীন সেজন্য তারা যাতে সভ্য ভাবে সংবাদ পরিবেশন করেন তার ব্যবস্থা যেন সরকার করেন।

[2-00 — 2-10 P.M.]

## Discussion on Governor's Address

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ — সূচক প্রস্তাব এসেছে তাতে আমি .........................

**শ্রী দেও প্রকাশ রাই :** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার এবং পয়েন্ট অব প্রিভিলেজ আছে। স্যার, ফাস্ট অব অল আমার বক্তব্য হচ্ছে এই এ্যাসেম্বলী চেম্বার খেলার মাঠ নয়। আজকের কোশ্চেন পেপারে দেখলাম ৩টি কোশ্চেন হেল্ড ওভার হয়েছে। স্টার্ড কোশ্চেন নং ১৮, এ্যাডমিটেড কোশ্চেন নং ১৬৬ স্ট্যান্ডস ইন দি নেম অব শ্রী রজনীকান্ত দলুই। দিস্ কোশ্চেন রিলেটস্ টু দি টি গার্ডেন অব দার্জিলিং হোয়েয়ার এ নাম্বার অব ওয়াকার্স হ্যাব বিন লেড অব অ্যাস এ রেজাল্ট অব সাচ ক্লোজার। স্যার, আমি দেখলাম এটাও হেল্ড ওভার হয়েছে। এটা একটা ইমপরট্যান্ট কোশ্চেন কারণ টি গার্ডেন বন্ধ হবার ফলে হাজার হাজার লোক ডায়িং অব স্টারভেসন এই অবস্থায় এসে পড়েছে। এটা নিয়ে ইন্ডাষ্ট্রিস্ মিনিস্টারের সঙ্গে কথা বলা হয়েছে এবং চিফ মিনিস্টার যখন আমাদের ওখানে গিয়েছিলেন তখন তাঁর কাছে আমরা একটা রিপ্রেজেনটেসন দিয়েছিলাম। চিফ মিনিস্টার আমাকে একটা চিঠি অবশ্য দিয়েছেন, কিন্তু দে আর নেভার সিটিং উইথ দি গার্ডেন প্রোপাইটর্স। দে আর নাইদার বায়িং দি গার্ডেনস নর টেকিং ওভার দি ম্যানেজমেন্ট।

**মিঃ স্পীকার :** ডাজ্ দি ম্যাটার কাম উইদিন দি গভর্ণর্স এ্যাড্রেস?

**শ্রী দেও প্রকাশ রাই :** মিঃ স্পীকার স্যার, আমি একটা সিরিয়াস্ জিনিস নিয়ে কথা বলছি, প্লিজ ডোন্ট টক।

**শ্রী কমল সরকার :** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার। মাননীয় সদস্য আপনাকে বলছেন, 'ডোন্ট টক'। আপনি এই ব্যাপারে রুলিং দিন।

**গোলমাল**

**শ্রী দেও প্রকাশ রাই :** আমি জানতে চাই ইন্ডাস্ট্রিস্ মিনিস্টারকে বলেছি, চিফ মিনিস্টারকে রিপ্রেজেনটেসন দিয়েছি, তারপর কি করে এই প্রশ্ন হেন্ড ওভার হল?

**মিঃ স্পীকার :** ইট হ্যাজ বিন হেন্ড ওভার বাই দি মিনিস্টার। আই স্যাল আস্ক দি চিফ মিনিস্টার টু লুক ইন টু দি ম্যাটার। নাউ ইউ প্লিজ সিট ডাউন।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপর মাননীয় সদস্য বলাইলাল দাস মহাপাত্র, মাননীয় সদস্য জন্মেজয় ওঝা, মাননীয় সদস্য বীরেন্দ্র কুমার মৈত্র, মাননীয় শশবিন্দু বেরা, যে সংশোধনী প্রস্তাব এনেছেন তার সমর্থনে আমি আমার বক্তব্য পেশ করছি। বিগত সাধারণ নির্বাচনের প্রেক্ষাপটে রাজ্যপাল বক্তৃতায় সূচনায় একটা কথা বলেছেন যে, ১৯৭৭ সালের পরিবর্তনের মতই বিশাল ও লক্ষণীয় বলে প্রতীয়মান হয়। সমাজ বিজ্ঞানের ছাত্ররা জানেন যে রাসেল বলেছেন চেঞ্জ ইজ ওয়ান থিং, প্রগ্রেস ইজ এ্যানাদার, চেঞ্জটা প্রগ্রেস ইনডিকেট করে না। এই সম্পর্কে এই কথা বলতে চাই যে চেঞ্জ ইজ সায়েন্টিফিক, প্রগ্রেস ইজ এথিক্যাল, এই নির্বাচনের মধ্যে দিয়ে যে পরিবর্তন এসেছে সেই পরিবর্তন ক্যাটাস্ট্রফিক চেঞ্জ, এ্যালারমিং চেঞ্জ। কাজেই বিশাল পরিবর্তন বলাটা অসমীচীন হয়েছে বলে মনে করি। আমি বিশ্বাস করি, আপনারা বলতে পারেন আপনাদের আসন সংখ্যা বেড়েছে ......

**শ্রী আব্দুস সাত্তার :** মিঃ স্পীকার, স্যার, আই রাইজ অন এ পয়েন্ট অব অর্ডার। স্যার, আমি কনস্টিটিউশনের আর্টিকেল ১৭৬ দেখতে বলছি। প্রথমতঃ এই সভা যেটা ডাকা হয়েছে, এই অধিবেশন "At the commencement of the first session after each general election to the Legislative Assembly and at the commencement of the first session of each year the Governor shall address the Legislative Assembly or, in the case of State having a Legislative Council, both Houses assembled together and inform the Legislature of the causes of its summons." সমস্ত আর্টিকেলের মধ্যে দেখা যাবে আমরা আমাদের বাজেট পাশ করানোর জন্য এই বাজেট সেসন ডাকছি, কিম্বা বিল পাশ করানোর জন্য ডাকছি ইত্যাদি এখানে রিজিন দিয়ে ডাকতে হবে। ... Now, Sir, If you kindly go through the Governor's Address you will find that there is no mention of the causes of the summons as to why it has been called — whether it is for passing the Budget or passing of Bills or what the Legislature will do — there is no mention in the Address. Now the members concerned will please go through the Address. অর্ডিনেন্স দিতে হবে। সুতরাং সেসন ডাকা হয়েছে সেখানে ম্যানডেটরি প্রভিশন আছে কি কি করতে পারেন। আর্টিকেল ১৭৬ আছে — Shall inform the Legislative of the Causes of its summons. আর্টিকেল ১৬৬ আছে, কনডাক্ট অব বিসনেস, তারপর আর্টিকেল ১৬৭ এ্যান্ড ১৬৮ এ বলা আছে লেজিসলেচার কি কি করতে পারে There is a provision in the Constitution. সুতরাং এই যে বলা হয়েছে — Inform the Lagislative of the causes of its summons. এই সেসন কেন ডেকেছেন — There is not a single word in the

address. একটা কথাও নেই এই সভা কেন ডাকা হয়েছে। সুতরাং আমি বলছি, যে, যে সভা ডাকা হয়েছে এবং এই Address in violation of art. 176 of the constitution. এখানে ডিসকাসসান চলতে পারে না, আইনতঃ ডিসকাসসান চলতে পারে না। আপনি দেখুন, আপনি দেখে যদি স্যাটিসফায়েড হন যে হ্যাঁ একটা সেনটেন্সও আছে যে বাজেট পাশ করার জন্য এই হাউস ডাকা হয়েছে, এই হাউস অর্ডিন্যান্স পাশ করাবার জন্য ডাকা হয়েছে, যদি এটা দেখাতে পারেন যে লেজিসলেচার এই কাজ করবে বলে ডাকা হয়েছে, তাহলে I shall be down to your ruling, your decesion. কিন্তু প্রশ্ন হচ্ছে যে লেজিসলেচার কি করতে পারে, সেখানে সেটা বলা আছে Acts. 196, 197, 198, 199, 200 and 201. That is with regard to the Legislative procedure. সেখানে গভর্ণর বলতে পারেন আমি এই এই করবো। কিন্তু তা তো বলা হয় নি। These articles have not been complied with. আপনি বলুন এটা সংবিধান বিরোধী কিনা? কারণ ম্যানডেটরী প্রভিসানস কমপ্লায়েড উইথ হয় নি। These are mandatary provision. এইটা সংবিধান বিরোধী। আমি বলবো এই আলোচনা সংবিধান অনুসারে চলতে পারে না। আরটিকেল ১৭৬ এটা ম্যানডেটরী প্রভিসান। কি কারণে হাউস ডাকা হয়েছে, এই কারণটা দেওয়া হয় নি। সেটা দেওয়া হয় নি। তাড়াহুড়া করে তাদের যে কুকীর্তি সেটা দেওয়া হয়েছে।

**শ্রী দেবরঞ্জন সেন ঃ** মিঃ স্পীকার স্যার, উনি যে কথাটা বললেন সে সম্পর্কে বলবো, রাজ্যপালের ভাষণের শুরুর ফাস্ট লাইন দেখুন, I have great pleasure in welcoming you to this session of the new year. I offer you may heartiest felicitation আর লাস্ট লাইনটা পড়ে দেখুন দয়া করে, "With these words I leave you to your deliberations and wish you all success." এই সেশানে তিনি ওয়েলকাম করছেন, আর ডেলিবারেসান করবার জন্য আমাদের আহ্বান জানিয়েছেন। This is complete.

[2-10 — 2-20 P.M.]

**Shri Bhola Nath Sen :** Mr Speaker, Sir, I beg your leave. Under the Constitution any legislature which is a creature of the constitution has got limited powers : (i) to pass laws; (ii) to pass resolutions; and (iii) to convert ordinances into Acts. Apart from that, there is no other power. Every power that you can see is in the rules of business. It is not for self-aggrandizement or self-advertisement or wishful thinking of the Executive that a Legislature has to be summoned. We are legislatures; we are primarily interested in making laws. There is not a single word that law will be passed, there is not a single word that the ordinances will be converted into laws, there is not a single word that there will be budget which will have to be placed before the friends. There is not a single word that any resolution will be taken up, there is not a single word that amendment of the constitution will be ratified.

There is nothing here except publicity, if I may use that expression. Executive can function inside the House and outside the House. Inside the House they are legislatures; they are not better than the honourable members.

Outside the House there is executive. Let them do whatever they are doing. We have nothing to say. As a member of the Legislature if I put in irrelevant questions certainly I would be in docks but we are primarily responsible to say that the House proceeds according to the constitution and the constitution demands that the Governor cannot call us for any and every other reason, whimsically or for other reasons. But the Governor has not called according to power as circumscribed by the constitution. The Governor can call only if he gives reasons and not otherwise. There have been uphill number of cases on this point even in Supreme Court. This speech cannot be considered as a speech within the constitution. I would request the Hon'ble speaker to request the Governor to amend the speech and make out a speech within the consitution, valid according to the constitution.

**শ্রী নির্মল কুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটু নিবেদন আছে।

**(Noise and Interruptions)**

**Shri Satya Ranjan Bapuli :** Sir, a point has been raised by Shri Abdus Sattar and it has been supported by Shri Bhola Nath Sen. You must consider first whether the Governor's Address is according to the constitution. If not, first of all you must give your ruling, otherwise the House cannot proceed.

**শ্রী হাসিম আব্দুল হালিম :** এখানে ওঁরা কি তুলছেন আমি বুঝতে পাচ্ছি না। বিজিনেস অব দি হাউস ইজ কন্ডাক্টেড বাই দি রুলস। ওঁরা কি কোন মোশন এনেছেন না কি কোন রেজিলিউশন আনতে চাচ্ছেন? রুলস ছাড়াতো হাউস ফাংশন করতে পারে না। কিন্তু একটা টেকনিক্যাল পয়েন্ট তুলেছেন বাট ফর হোয়াট পারপাস? ওঁরা বলছেন গভর্ণরের বক্তৃতা আইনের বা সংবিধান অনুযায়ী হয় নি। এটা বলতে গেলেও তো কোন মোশন মুভ করবেন বা কোন রেজিলিউশন চাইবেন যে গভর্ণরস্ স্পীচ ইজ নট ইন ফর্ম। এই রকম কোন ফরমে না করে তো এই বিষয়ে আলোচনা চলতে পারে না এবং সে রকম কোন প্রভিশনও নেই। এটা হল আমার ফার্স্ট পয়েন্ট। আমার সেকেন্ড পয়েন্ট হল — কনস্টিটিউশনের কথা বললেও তো মোশন আনতে হবে। যে কোন লোক যে কোন সময়ে উঠে দাঁড়িয়ে বলে দেবেন, এটা তো হতে পারে না, এই রকম প্রসিডিওরও নেই।

**গোলমাল**

এখানে কনস্টিটিউশনের আর্টিকেল ওয়ান সেভেন্টি সিক্স যদি দেখেন, মাননীয় সদস্য, মিঃ ভোলা সেন একজন বিখ্যাত আইনজীবী, উনাকে আমি আর্টিকেল ওয়ান সেভেন্টি সিক্স দেখতে বলছি .....

গোলমাল

সংবিধানে বলা হয়েছে —

At the commencement of the first session after each general election to the Legislative Assembly and at the commencement of the first session of each year, the Governor shall address the Legislative Assembly or, in the case of a State having a Legislative Council, both House assembled together and inform the Legislative of the causes of its summons.

এটাতো ঠিকই আছে। আমাদের গভর্ণর ফাস্ট সেসন অব দি ইয়ার বলেছেন —

..there is no dispute about it, the governor has summoned the House, sufficient notice has been given, time has been fixed and he has addressed the House.

তারপরে বলা আছে

...provision shall be made by the rules regulating the procedure of the House or either House for the allotment of time for discussion of the matters referred to in such address. ...

আপনারা রেজোলিউশন তুলুন। (বিরোধী পক্ষ থেকে জনৈক সদস্য ঃ আপনি ঠিক করে পড়ে দেখুন। ) কিছুই বাদ দিই নি।

গোলমাল

আইনটা জানেন না, যদি আইনটা পড়তেন তবে এই প্রশ্ন উঠত না। কোথায় কি কাণাঘুষো শুনে নাচতে লাগলেন সবাই, আমি পড়েছি, আপনারা পড়ুন।

[2-20 — 2-30 P.M.]

The meeting of the House shall be the cause. The Assembly has been summoned to discuss the affairs of the Government, to discuss the Bills that will be passed, to discuss the budget and all the things will be there.

কোন স্পেসিফিক কাজ দিতে হয় না, কোনদিন তার প্রয়োজন হয় না। তারপর গভর্ণর এ্যাড্রেস ঠিক হয়েছে কি না হয়েছে সেটা কে ঠিক করবেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আপনি জুডিসিয়াল মিনিস্টার, আপনি ফেয়ারলি বলুন।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** যেটা আইনে আছে, বইতে আছে আমি সেটা বলব, না সত্যরঞ্জন বাপুলী মহাশয় যেটা চান সেটা বলব? আমি আইনটাই ভারবেটিম পড়ছি। এখানে যে ভাবে ছাপা আছে আমি সেটাই পড়ছি। তবে আপনারা যদি বলেন এখানে ভুল ছাপা আছে, অন্য বইতে অন্য রকম ছাপা আছে তাহলে অবশ্য অন্য কথা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আপনি গভর্ণর এ্যাড্রেসটা পড়েছেন?

**শ্রী হাসিম আব্দুল হালিম :** হ্যাঁ, পড়েছি। গভর্নর অ্যাড্রেসে স্পেসিফিক রিজিন দিতে হবে তা আমি কোনদিন শুনি নি। এখন প্রশ্ন হচ্ছে, গভর্ণর ...

গোলমাল

আমার বক্তব্যটা আপনারা বলে দেবেন কি? সেটা তো শ্রীমতী ইন্দিরা গান্ধীর কাছে করতে হয়। উনি ঠিক করে দেবেন আর আপনারা বলবেন সেটা আমার কাছে করতে হয় না। যাই হোক, এখন গভর্ণর এ্যাড্রেস সংবিধান অনুযায়ী, আইন অনুযায়ী ঠিক হয়েছে, কি না হয়েছে, সামন্স ঠিক হয়েছে, কি না হয়েছে সেটা কে ঠিক করবেন?

(ভয়েসেস : — স্পীকার)

তাহলে স্পীকার ঠিক করবেন। স্পীকার ঠিক করে সামন্স দিয়েছেন, হাউস হচ্ছে, স্পীচ হচ্ছে, হাউস ফাংসান করছে।

He is presiding over the House. He has been giving notices to members. He has been adjourning the House.

(এ্যাট দিস স্টেজ শ্রী ভোলানাথ সেন রোজ টু স্পিক)

(গোলমাল)

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যরা, যাঁরা এই প্রশ্নটি তুলেছেন তাঁদের কাছে আমি কয়েকটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। স্যার, সাত্তার সাহেব, তিনি ১৯৭৪ সালে এই হাউসে ছিলেন, মিঃ সেনও ছিলেন, তাঁরা তখন মন্ত্রী ছিলেন, রাজত্ব চালিয়েছিলেন। এ্যাসেম্বলীতে গভর্ণরস স্পিচ পড়া হয়েছে, আমি নজির হিসাবে সেটা আপনার সামনে তুলে ধরছি। স্যার, ১৯৭৪ সালের ভ্যলিয়ুম নং ৫৬ নাম্বার ওয়ান, গভর্ণর এ্যাড্রেস গভর্ণর পড়ছেন। মিঃ স্পীকার ..... and Hon'ble members, I welcome you to this session of the new year and offer you my cordial greetings.

এই করে ১৯৭৪ সালের বাজেট সেশান হয়েছে। কনক্লুডিং লাইন্স সেখানে যা আছে তাতেও কোন রিজন নেই। আপনি দেখুন স্যার, কোথায় স্টেটমেন্ট অব রিজন্স সেখানে আছে এই বক্তৃতার মধ্যে। সুতরাং আমি বলব, মিঃ সেন তিনি একজন আইনজ্ঞ ব্যক্তি, তিনি এখান থেকে স্ক্রুটিনি করে স্পীকার মহাশয়ের সামনে নিয়ে গিয়ে দেখান যে এই ধরনের রিজিন সেখানে স্টেট করা ছিল, এখন এই হাউসের সামনে সেই রিজন নেই অতএব হাউসের প্রসিডিংস চলতে পারে না। সুতরাং যতক্ষণ না তা দেখাতে পারছেন ততক্ষণ — যেহেতু তাঁরা অলরেডি এ্যাকসেপ্ট করেছেন, তাঁরা জানেন, তাঁরা ছিলেন সেই সময়, তাঁদের সময়ের প্রসিডিংস রয়েছে, কনভেনসান অব দি হাউস সেটা আইন সম্মতভাবে গ্রহণ করা উচিত। স্যার, ওঁরা হাউসের কাজে অবস্ট্রাকসান করার জন্যই এটা করছেন।

**শ্রী ভোলানাথ সেন ঃ** আমাদের আইনমন্ত্রী আছেন, অনিলবাবুও আছেন, ওরা দুজন দুটি প্রশ্ন তুলেছেন, আমি তার জবাব দিতে চাই। আইনমন্ত্রী বলেছেন রেজলিউসান একটা আনা উচিত ছিল। আইনমন্ত্রীর এটা জানার কথা, যদি ইনিসিয়্যালি উইদাউট জুরিসডিকসান কোন কিছু হয় তাহলে কোন রেজলিউসানের দরকার নেই কনস্টিটিউসান অনুযায়ী। যদি কনস্টিটিউসান অনুসারে এটা হোললি উইদাউট জুরিসডিকসান হয় তাহলে রেজলিউসানের দরকার হয় না।

**মিঃ স্পীকার ঃ** এটা অলরেডি রেজ করা হয়েছে।

**শ্রী ভোলানাথ সেন ঃ** স্যার, ওর একটা জবাবের জন্য — is not called for because your house already raised and the matter is before the House. So, the point does not arise. He has raised the point to me.

**মিঃ স্পীকার ঃ** On point of procedure whether you are correct or not the matter has been raised.

**শ্রী ভোলানাথ সেন ঃ** রেজলিউসান আপনারা এনেছেন For thanking the Governor. That resolution is bad. You can not pass that resolution.

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় সদস্য সাত্তার সাহেব যে প্রশ্ন তুলেছেন তার উপর কিছু আলোচনা হয়েছে। আমাদের মাননীয় আইন মন্ত্রী বলেছেন, আমিও দু একটি কথা আপনার সামনে নিবেদন করতে চাই। প্রথম কথা হচ্ছে আমাদের সংবিধান মোতাবেক কাজ করতে হবে, সংবিধানে যা লেখা আছে সেই অনুযায়ী কাজ করতে হবে। সংবিধানের ১৭৪ ও ১৭৬ ধারায় দুটি কথা বলা হয়েছে। ১৭৪ ধারায় আছে, গভর্ণর স্যাল ফ্রম টাইম টু টাইম সামন দি হাউস, অর্থাৎ সামন করবেন, এখানে কোন কারণের কথা বলা নেই। ১৭৪ ধারায় সামন করার কথা, আর কোন কারণের কথা বলা নেই। সেই মত তিনি সামন করেছেন, আমরা এসেছি। তাতে কিন্তু কেউ জিজ্ঞাসা করেন নি সামন কেন করেছেন — কারণ, আমরা জানি কেন সামন করা হয়। এই সময় বাজেট পাশ করা হয় — আমরা জানি সামন কেন করা হয়, কি কাজ হয়। ১৭৬ ধারায় আছে তিনি কারণ বলবেন, এখানে কথা তোলা হয়েছে। আমরা জানি গভর্ণরের ভাষণের তিনটি অংশ — ডেলিবারেটিভ, একজিকিউটিভ, জুডিসিয়্যারি — এটা ডেলিবারেটিভ বডি, লেজিসলেটিভ

একজিকিউটিভ রাইটার্স বিল্ডিংসে আছে, আর জুডিসিয়্যারি হাইকোর্ট আছে এবং 'রাজ্যপাল ভাষণ দিয়ে শেষ কথা বলেছেন, উইথ দিজ ওয়ার্ডস আই লিভ ইট টু ইওর ডেলিবারেসানস। এটা ডেলিবারেটিভ বডি, এখানে আমরা ফুটবল খেলতে আসি নি। এটা রবীন্দ্র সদন নয়, এখানে আমরা গান বাজনা করতে আসি নি। আমরা এখানে এসেছি ফর ডেলিবারেসান। কারণ এটা ডেলিবারেটিভ বডি। উই হ্যাভ বিন ইলেকটেড টু দিস ডেলিবারেটিভ বডি। সুতরাং রাজ্যপাল ডেলিবারেট করতে আমাদের ডেকেছেন। সেখানে ডেলিবারেসান হচ্ছে আমাদের স্পেসিফিক ফাংসানস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৭৬ (২) ধারাটা দেখুন। সেখানে লেখা আছে, ... provision shall be made by the rules regulating the procedure of the House or either House for the allotment of time for discussion of the matter, referred to in such address ...

অর্থাৎ কি প্রভিসন তৈরী করা হবে — ঐ এ্যাড্রেসে যে বিষয়গুলি আছে তার আলোচনার জন্য — এই এ্যাড্রেসে যে বিষয়গুলি আছে সেটা আলোচনার জন্য রুলস, প্রসিডিওর করা আছে এবং সেই অনুযায়ী কাজ হচ্ছে। রাজ্যপাল ১৭৪ অনুযায়ী সামন করেছেন, ১৭৬ অনুযায়ী ভাষণ দিয়েছেন। আমাদের ডেলিবারেসান করতে বলেছেন। রুলস অনুযায়ী প্রসিডিওর লেড ডাউন করা হবে। সেই মত ভোলাবাবু করেছেন, আমরাও করেছি। সাত্তার সাহেব একটি পয়েন্ট তুলেছেন। আমি দু একটি কথা বলছি। স্যার, আপনি জানেন যে কোন সংবিধানের ব্যাপারে লিখিত অংশ একমাত্র অংশ নয়, কনভেনসানটাই বড়। অনিলবাবু একটি কনভেনসন তুলেছেন। আমরা বৃটিশ কনভেনসন ফলো করি। বছরের প্রথমে রাজ্যপালকে ভাষণ দিতে ডাকা হয়। রাজ্যপালের সেই ভাষণ হয়েছে।

(গোলমাল)

[2-30 — 4-00 P.M.] (including adjournment)

**মিঃ স্পীকার ঃ** আমার যতদূর মনে হয়েছে ওঁরা একটা ফর্ম চাচ্ছেন। কনস্টিটিউসনের মধ্যে লেখা আছে It must be the causes. To inform the Legislation of the causes of the summons. মানে গভর্ণরকে বলতে হবে — ... I have summoned. Therefore, these are the causes of the summon. That is what they are demanding. It has appeared to me — whatever you have said, I have heard — that you are demanding that there must be a form saying that these are the causes of the summon. I say, that is not the intention of the constitution and the practice in this House and the practices in other Houses. This is the expression and the conclusion that is made in this. 'With these words I leave you to your deliberation', and he has mentioned all the matters which are supposed to come before the House. That is the policy statement of the Government and therefore he has invited us. I think, it is the sufficient compliance of Article 176 of the constitution. Now I go for recess. We will meet at 4'O' clock.

**(Accordingly The House was adjourned till 4 P. M.)**

[4-00 — 4-10 P.M.]

(After Adjournment)

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, —

**মিঃ স্পীকার :** এখনও তো কেউ বলেনি। আপনি কার উপর পয়েন্ট অব অর্ডার তুলছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** বিজনেস এ্যাডভাইসরি কমিটি যে ডিসিশান নিয়েছে তার উপর।

**মিঃ স্পীকার :** কালকে তো অবজেকশান করতে পারতেন। এটা বিজনেস এ্যাডভাইসরি কমিটি ঠিক করেছে এবং তারপরে রিপোর্ট প্লেস করেছেন। এখন আই ক্যাননট এ্যালাউ দিস।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আপনি এই ব্যাপারে একটা হিয়ারিং দিন?

**মিঃ স্পীকার :** কিসের উপর হিয়ারিং দেব। এই রকম চলতে থাকলে সকলেই হিয়ারিং চাইবে। আই এ্যাম সরি। যদি কিছু বলার থাকে বিজনেস এ্যাডভাইসরি কমিটিতে যখন প্রস্তাব হয় তখন বলবেন। এই ভাবে বললে হবে না। আপনি বসুন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, গভর্ণর'স এ্যাড্রেস চলতে চলতে মুখ্যমন্ত্রী একটা রেজলিউশান আনবেন বলে সেটা বন্ধ থাকবে — এটা হতে পারে না। দিস ইজ নট প্রপার। এটাকে মডিফাই করা দরকার। গভর্ণর'স এ্যাড্রেস কনটিনিউ করুক, রেজলিউশান পরে হোক।

**মিঃ স্পীকার :** আমি আপনার কথা শুনেছি। দিস হ্যাজ বীন এ্যাডপটেড বাই দি হাউস। কাইন্ডলি টেক ইওর সিট।

**শ্রী সুনীতি চট্টরাজ :** এটা একটা নূতন নজির সৃষ্টি করছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** অন এ পয়েন্ট অব ইনফরমেশান, স্যার, আজকে ওয়েস্ট বেঙ্গল এমপ্লয়ীজ ফেডারেশান থেকে ২০ হাজার এমপ্লয়ী, সরকারী কর্মচারী তাদের অনেক দাবীদাওয়া নিয়ে এসেছেন। আমি কোন মিনিস্টারকে অনুরোধ করবো যে সাম অব দি মিনিস্টার মে গো এ্যান্ড মেক এ স্টেটমেন্ট। এটাই আপনার কাছে আমার পয়েন্ট অব ইনফরমেশান।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বক্তব্য রেখেছিলাম পরিবর্তনের সঙ্গে যখন কোন বিশেষণ যুক্ত হয় তখন পরিবর্তন প্রগতির দ্যোতক হয় কিনা সেই প্রশ্ন সমাজ বিজ্ঞানের ছাত্র হিসাবে রেখেছিলাম। কাজেই মাননীয় রাজ্যপাল মহোদয় একটা ক্যাটাসট্রোফিক, একটা এ্যালার্মিং চেঞ্জকে এখানে বিগ চেঞ্জ বলে আমার মনে হয় একটা অযৌক্তিক কাজ করেছেন। আমি মানুষের মূল্যবোধকে বিশ্বাস করি। আমি নেতাজী সুভাষ চন্দ্রের মত ভাবতে ইচ্ছা করি যে আমরা চির আশাবাদী হব। তাই সাময়িক মূল্যবোধের যে

অবক্ষয় ঘটেছে, সাময়িক যে বিপথগামী হয়েছে, ভারতবর্ষের জনসাধারণ সেটা সংশোধন করবে বলে বিশ্বাস করি। এটা সত্য যে জনতা পার্টিতে ট্রয়ের ঘোড়ার মত কিছু লোক ঢুকেছিল। দেশী, বিদেশী ষড়যন্ত্র পুরো মাত্রায় চলেছিল, তার ফলশ্রুতি হিসাবে আমরা কি দেখেছি? জনতা সরকার যখন ভাঙ্গলো তার আগে সারা ভারতে বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত দেওয়া হয়েছে। বিভিন্ন জায়গায় দাঙ্গা হাঙ্গামা, সন্ত্রাসের সৃষ্টি করা হয়েছে। তার মধ্যে বৈদেশিক ষড়যন্ত্রও রয়েছে, দেশী পুঁজিপতিদের স্বার্থও তার মধ্যে কাজ করেছে, আমরা সেটা বারবার বলেছি, এখনও সেটা বিশেষ করে বলতে চাই। ইন্দিরা গান্ধীর তার মধ্যে হাত ছিল, একজন লোকসভার সদস্য বলেছেন, সেটা আমরাও জানি। কিন্তু আমার দুঃখ হয়, তারা যখন নিজেদের বামপন্থী বলে পরিচয় দিচ্ছেন এবং গণতন্ত্রের কথা বলছেন, তারাও এই খেলাটা ধরতে পারলেন না। যখন জনতা সরকারের পতন ঘটানো হলো কেন্দ্রে, তখন আমি দিল্লীতে ছিলাম। সেই ৮/৯/৭৯ তারিখে সেন্ট্রাল হলে ছিলাম, সেখানে থেকে দেখেছি — আমি অন্ততঃ অনেক সি. পি. এম. সদস্যদের সঙ্গে কথা বলেছি, তাদের মানসিকতা সম্পর্কে সম্পূর্ণ অবহিত ছিলাম, তা সত্ত্বেও তারা সেই খেলায় সামিল হয়েছিলেন এবং একটা গণতান্ত্রিক সরকারকে বিদেশী এবং দেশী ষড়যন্ত্রের মাধ্যমে পতন ঘটানো হলো, আপনারা তাতে সম্মতি দিয়েছেন। ঠিক একই কান্ড করেছেন আসামে। আসামে এই খেলা আরম্ভ হয়েছে আরও অনেকদিন আগে থেকে। সি. আই. এ., কে. জি. বি'র খেলা অনেকদিন ধরে সেখানে চলছে, ইন্দিরা গান্ধীর খেলাও সেখানে অনেকদিন ধরে চলছে। গোলাপ বরবরার মন্ত্রীসভার পতন ঘটানোর জন্য তারা অনেক কারসাজী আরম্ভ করেছিলেন। আরও জেনে রাখুন গোলাপ বরবরা মন্ত্রীসভার বিরুদ্ধে যখন অনাস্থা প্রস্তাব মোশন আকারে আসে তখন সি. পি. এমের সব সদস্য দাঁড়ান নি। সি. পি. এম. এর একজন বাঙ্গালী সদস্যও সেদিন দাঁড়ান নি। ডেপুটি লিডার নুরুল হুদার জামা ধরে লিডার টেনেছেন তাও তিনি দাঁড়ান নি। আপনারা দলগত ভাবে সেই খেলায় সামিল হয়েছিলেন। আজকে সেই ভুলের মাসুল, শুধু আমরাই দেব না, আপনাদেরও দিতে হবে। আজকে আমি বিশ্বাস করি জাতীয় সার্বভৌমত্ব, সমাজতন্ত্র, গণতন্ত্র, ধর্মনিরপেক্ষতাকে এই ভাবে স্তিমিত করে রাখা যাবে না। আজকে আমরা ভারতবর্ষের সার্বভৌমত্বের উপর আঘাত এসেছে দেখছি। আজকে যে বিশাল পরিবর্তন দেখছি, এই বিশাল পরিবর্তনটা কি? একজন বিদেশী রাষ্ট্র প্রধান, রাষ্ট্র নায়ক, আমাদের দেশের মাটিতে বসে অন্য রাষ্ট্রকে চোখ রাঙ্গাচ্ছে, ধমক দিচ্ছে। পাকিস্তানের সঙ্গে আমাদের কোন বৈরী সম্পর্ক নেই, আমাদের সঙ্গে তাদের বন্ধুত্বপূর্ণ সম্পর্ক রয়েছে। আজকে সোভিয়েত পররাষ্ট্র মন্ত্রী গ্রোমিকো দিল্লীতে বসে চোখ রাঙ্গাচ্ছে পাকিস্তানের বিরুদ্ধে। আমাদের সঙ্গে পাকিস্তানের সম্পর্ক খারাপ করার প্রচেষ্টা হচ্ছে। ইন্দিরা গান্ধী সেটা নীরবে সহ্য করছেন। এটা ভাবতে পারেন? মোরারজী দেশাই প্রধানমন্ত্রী, অটল বিহারী বাজপেয়ী বিদেশ মন্ত্রী থাকা কালে এই ঘটনা কখনও ঘটতে পারতো? আমি মনে করি এটা সার্বভৌমত্বের উপর একটা আঘাত আনার উপক্রম হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে বিশাল পরিবর্তন বলে রাজ্যপাল যেটাকে অবিহিত করেছেন তাতে অনেক খেলা এখানে হয়েছে। কমলানন্দে আত্মহারা হয়ে ব্যক্তি সর্বস্ববাদ বনাম দলীয় সর্বস্ববাদকে নির্বাচনী লড়াইতে পর্যবসিত করার অনেক অপচেষ্টা হয়েছে। যেন এখানে গণতন্ত্রের কোন ব্যাপার নেই। ব্যক্তি সর্বস্ববাদ বনাম দলীয়

সর্বস্ববাদের লড়াই হচ্ছে। কাগজে কলমে প্রচার অনেক হয়েছে। প্রচারে আমরা অনেকবার হেরেছি। অতীতে ১৯৬২ সালে এবং তারও আগে আমার মনে আছে ১৯৬০ সালের একটা উপনির্বাচনে যখন আপনারা প্রগতিশীল এক জমিদারকে কমরেড বানিয়ে জিতিয়ে দিয়েছিলেন। আমাদের নির্যাতিত স্বাধীনতা কর্মী, যিনি সারা জীবন ধরে লড়াই করেছেন এবং অত্যন্ত শ্রমিক দরদী, তাঁকেও আপনারা প্রতিক্রিয়াশীল আখ্যা দিয়ে বিপুল ভোটে হারিয়ে দিয়েছেন। নাম অধীর ব্যানার্জী, তাঁকেও আপনারা জমিদার বীরেন রায়কে ভোট দিয়ে জিতিয়ে দিয়েছিলেন প্রগতিশীল আখ্যা দিয়ে। এখানে রবীন বাবু, নিরঞ্জন বাবু আছেন, তাঁরাও সেদিন সেই নির্বাচনে লড়াই করেছিলেন। প্রচারে হয়ত অনেক কিছু হয়ে যাবে, কিন্তু ইতিহাস একদিন তার বিচার করবে। কালের চাকাকে এভাবে ঘোরানো যায় না। তাই বলছিলাম যে, আজকে আমাদের কাছে সমস্যাটা হচ্ছে গণতন্ত্রের, যে গণতন্ত্রের জন্য জরুরী অবস্থার সময়ে অনেক মানুষ আত্মহুতি দিয়েছে এবং আমি বিশ্বাস করি বীরের রক্ত স্রোত মাতার অশ্রুধারা কখনো ধরার ধূলায় হারা হবে না। জনতা পার্টিতে বহু অন্তর্দ্বন্দ ছিল, সে কথা আমি স্বীকার করে নিচ্ছি, ট্রয়ের ঘোড়া কিছু ঢুকেছিল, তা সত্ত্বেও ভারতবর্ষের রাজনীতিতে যে নূতন গতিবেগ এসেছিল সেটা গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম হয়েছিল বলেই। যদিও তার মধ্যে ত্রুটি-বিচ্যুতি ছিল, তা সত্ত্বেও এটা হয়েছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে স্মরণ করিয়ে দেব যে, চার্চিলের কথা —

Democracy is the worst form of Government enjoys on the others.

[4-10 — 4-20 P.M.]

তাই আমরা বিচলিত হই যখন গণতান্ত্রিক কাঠামোর বিরুদ্ধে কেউ কোনো কথা বলে। এই মন্ত্রীসভার বিরুদ্ধে আমাদেরও অনেক কিছু বক্তব্য আছে এবং তার জন্য আমরা গণতান্ত্রিক আন্দোলন করব, দরকার হলে কারা-বরণ করব। কিন্তু অগণতান্ত্রিক ভাবে এই সরকারকে ভাঙা হলে আমরা নিশ্চয়ই তার বিরুদ্ধে দাঁড়াব। যে অগণতান্ত্রিক ভাবে ৯টি সরকারকে ভাঙা হয়েছে তার সঙ্গে কেউ কেউ জনতার আমলের সরকার ভাঙাকে জুড়ে দিচ্ছেন। জনতার আমলে কি কারণে ভাঙা হয়েছিল? যখন লোকসভার সমস্ত উল্লেখযোগ্য বিরোধী নেতাকে জেলে রেখে, বিধান সভার নামী নামী সদস্যদের জেলে রেখে তথাকথিত সংবিধান সংশোধন হয়েছিল — এমন ভাবে সংবিধান সংশোধন করা হয়েছিল যে, পার্লামেন্টে অটল বিহারী বাজপেয়ী ছিলেন না, পার্লামেন্টে মধু লিমায়ে ছিলেন না, পার্লামেন্টে মধু দন্ডবতে ছিলেন না, পার্লামেন্টে ছিলেন না সম্পাদক জ্যোতির্ময় বসুর মত নেতা। অর্থাৎ পার্লামেন্টে সেদিন প্রথম লাইনের কোনো বিরোধী নেতাই উপস্থিত ছিলেন না। যখন পার্লামেন্টের এই অবস্থা তখন সংবিধান লঙ্ঘন করে অগণতান্ত্রিক ভাবে লোকসভা এবং বিধানসভার আয়ু ৫ বছরের জায়গায় ৬ বছর করা হয়েছিল। সেই পার্লামেন্টের ম্যান্ডেট নিয়ে সংবিধান সংশোধনের জোরে রাজ্যে রাজ্যে অগণতান্ত্রিক কার্য চলেছিল। তাই তখন সেখানে নির্বাচন হয়েছিল জরুরী অবস্থায় এ্যাকসেসের ইস্যুতে। সেখানে নৈতিক কারণ ছিল। আজ কিন্তু হরিয়ানা এবং হিমাচল প্রদেশের সরকার ভাঙা হয় নি। আর যেখানে সুষ্ঠু প্রশাসন ছিল, রাজস্থান এবং গুজরাটে কেন ভাঙা হ'ল? আমি গর্ব করে বলতে পারি জনতা পার্টির যে কয়টি রাজ্য সরকারকে

ভেঙে দিয়েছেন তার মধ্যে এই দুটি সরকার এ্যাডাল্ট এডুকেশন থেকে আরম্ভ করে অর্থনীতিতে জন-জীবনে যে পরিবেশ এনেছিল তা সত্যিই গর্ব করে বলবার মত। এর জন্য আমরা গর্বিত। আজকে আমরা খুবই বিচলিত বোধ করি যখন দেখি নবদীক্ষিত কেউ কেউ চোখ রাঙান। আমি আগেই বলেছি যে, বামফ্রন্ট মন্ত্রীসভার বিরুদ্ধে আমাদের অনেক কিছু বলবার আছে, তাদের বিরুদ্ধে আন্দোলন করেছি, আরো করব। কিন্তু আমরা আশ্চর্য হয়ে দেখলাম কালকে নবদীক্ষিত কেউ কেউ চোখ রাঙিয়ে বললেন, আপনারা আমাদের কথা মেনে চলুন, না মানলে যেভাবে ওদের ভেঙে দিয়েছি সেভাবে আপনাদেরও ভেঙে দেব। এতে আমাদের উদ্বেগ হয়। আর একটা কথা বলেছেন যে, আমাদের নীতি মেনে চলুন। জ্যোতি বাবুর নেতৃত্বের মার্কসবাদী মন্ত্রীসভার সঙ্গে আমাদের মতের অনেক তফাত রয়েছে, কিন্তু আমরা কখনই বলব না যে, আপনাদের আমাদের নীতি মেনে চলতে হবে। তাঁরা তাঁদের নীতিতে চলবেন। নিশ্চয়ই ভোলা বাবুর নীতিতে জ্যোতি বাবু চলবেন না। এই যদি কথা হয় তাহলে আজকে যুক্ত রাষ্ট্রীয় ব্যবস্থার নিরাপত্তা কোথায়? ভারতবর্ষে যুক্ত রাষ্ট্রীয় কাঠামো থাকবে কিনা এই প্রশ্ন আজকে ভোলা বাবুর কণ্ঠ দিয়ে বেরিয়েছে। আর একটা কথা ভোলা বাবু বলেছেন যে, আজব আইন মেনে চলুন। ভোলা বাবু যদি বলতেন যে, সংবিধান অনুযায়ী যদি কাজ না করেন তাহলে এই মন্ত্রীসভা ভেঙে দেব, তাহলে আমরা তাঁকে সাধুবাদ জানাতাম। কিন্তু আজকে তিনি একজন আইনজ্ঞ হয়ে যেভাবে কথা বলছেন তাতে আমরা তাঁকে সমর্থন করতে পারছি না। এই প্রসঙ্গে আমি অত্যন্ত বিচলিত বোধ করছি। আমি একজন সাধারণ নাগরিক হিসাবে বিচলিত বোধ করি যেখানে আইনের অপব্যাখ্যা হয়। কালকে গোপাল বাবু যে বক্তব্য রেখেছেন তাতে করে আমি কিছু আপত্তির কারণ খুঁজে পাচ্ছি। আমি জানি — Law is the expression of the will of the people.

এটাই ফান্ডামেন্টাল কথা। কিন্তু যদি তাঁরা বলেন জোতদারদের জন্য এক আইন আর ভাগচাষীদের জন্য আর এক আইন, ল-এ্যন্ড অডার বলতে আপনারা যেটা বোঝেন আমরা সেটা বুঝি না। আমরা জোতদারদের কথা বলবো না। কৃষক সংগঠনের স্বার্থে আইন রচিত হোক এই কথা আমরা একশো বার বলবো কিন্তু দেশে আইন থাকবে। কোন ব্যক্তি বিশেষ বা কোন দল তাঁদের স্বার্থে আইন পরিচালনা করবেন, আইন তাঁর বা তাঁদের কথায় চলবে, আইন তাদের হাতে এসে যাবে এটা হতে পারে না। ১১ বছরের ইন্দিরা শাসন দেখেছি আর মার্কসবাদী কমিউনিস্ট পার্টির একই অবস্থা দেখছি। আপনারা আইন হাতে নেবেন না, আইন ব্যক্তির হাতে নেওয়ার জিনিস নয়। জনসাধারণের ইচ্ছাকে আইনের মধ্য দিয়ে প্রতিফলিত হবে এবং তা বিধানসভা, লোকসভা, সুপ্রীম কোর্ট এবং হাইকোর্টের মাধ্যমে রচিত হবে। কিন্তু আপনারা যা করছেন এতে বিপদজনক নজির সৃষ্টি করবেন। অত্যন্ত দুঃখজনক ব্যাপার হলো কালকে গোপাল বাবু এবং আরোও অন্যান্য বক্তারা বলেছেন এবং রাজ্যপালের ভাষণের মধ্যেও রয়েছে ক্রাইম ইজ আনডার কন্ট্রোল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের এই ভাষণের সঙ্গে একমত হতে পারছি না। পরশুদিন এই বিধানসভায় আসবার সময়ে গ্রোভ লেনে দেখে এসেছি — গোটা বস্তিতে কী ভয়াবহ অবস্থা। একজন সরকারী কর্মচারী যিনি কমল গুহর পারসোনাল স্টাফ — এই সন্ত্রাসের রাজত্বের মধ্যে বাস করছে। কালীঘাটের কাছে ঐ রাস্তায় প্রতি রাত্রে অনেক লোক এসে গোলমাল করছে এবং সেখানে রাস্তার মোড়ে

মদ বিক্রি করছে। আমাদের জনতা পার্টির সাধারণ সম্পাদক অধ্যাপক অশোক মুখার্জী, শ্রী দিলীপ চক্রবর্তী এবং আরোও বিশিষ্ট ব্যক্তিরা সেইসব জিনিস দেখেছেন। পরশুদিন আমাদের সহকর্মীর বাড়ীতে যিনি উলুবেড়িয়ায় থাকেন তাঁর বাড়ীতে সশস্ত্র ডাকাতি হয়েছে। প্রতিদিন এই ধরনের ঘটনা ঘটছে এবং তা দমন করতে পারছেন না। যদি সেই ডাকাতেরা যদি সেই গুন্ডারা রাজনৈতিকভাবে আশ্রয় পায় তাহলে তো কিছুই হবে না। কালীঘাটের যে ঘটনার কথা বললাম সেই ঘটনার সাথে যারা লিপ্ত আছে তারা রাজনৈতিক আশ্রয় পাচ্ছে। সেখানকার অনেক লোক আমাকে বলেছেন যে ঐ সমস্ত গুন্ডারা সি. পি. এমের প্রাক্তন কাউনসিলারের কাছে যায় এবং উনি তাদেরকে প্রটেকসান দিচ্ছেন। আমি খবর পেয়েছি একজন পুলিশ অফিসার লাঞ্ছিত হয়েছিলেন ঐ সমস্ত গুন্ডাদের হাতে এবং ঐ পুলিশ অফিসার তাদেরকে গ্রেপ্তার পর্যন্ত করতে পারেন নি, ছেড়ে দিতে হয়েছে। নিশ্চয়ই ওপর থেকে চাপ এসেছে। সুতরাং আপনারা যদি গুন্ডাদের আশ্রয় দেন তাহলে আইন-শৃঙ্খলার কোনদিনও উন্নতি হবে না। আজকে গ্রামে-গঞ্জে যে আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে তার মূল হচ্ছে আপনারা নিজেরা আইন লঙ্ঘন করছেন। আপনাদের নিরপেক্ষভাবে আইনের মাধ্যমে বিচার করতে হবে তাহলে আইনের শাসন দেশে থাকবে। ইন্দিরা গান্ধীর আমলে জরুরী অবস্থার সময়ে ক্রাইম কন্ট্রোল ছিল না। ৭ দিনের জন্য যখন আমি জেল থেকে ছাড়া পেলাম প্যারোলে তখন দেখলাম আমার সমস্ত জিনিস চুরি হয়ে গেছে। এই ধরনের ঘটনা ঘটেছে।

[4-20 — 4-30 P.M.]

অনেক সরকার পক্ষের লোক বললেন আমরা নাকি ভোটে হেরে গিয়ে কারচুপির কথা বলেছি, প্রতিটি পর্বে আমরা বলেছি লিখিত ডকুমেন্ট আমাদের আছে। এই এ্যাসেম্বলীতে যখন কাউনটিং হচ্ছিল উত্তর কলকাতার ব্যালট পেপার যখন দক্ষিণ কলকাতাতে পাওয়া গেল তখন আমি অধ্যাপক দিলীপ চক্রবর্ত্তীর ইলেকসন এজেন্ট হিসাবে লিখিতভাবে জানিয়েছি। আমরা টেলিগ্রাম পাঠিয়েছি সাকদেরকে অর্থাৎ চীপ ইলেকটোর‍্যাল অফিসার তাঁর কাছে এই ধরনের অনেক অভিযোগ পাঠিয়েছি। কত ঘটনা বলব, ভোটে কারচুপি কিভাবে হয়েছে? কালীঘাটের ক্রেম লেনে যে বস্তি আছে গোটা বস্তিকে বস্তি কারও ভোটার তালিকায় ভোটার হিসাবে নাম নেই। ওখানকার একজন প্রাক্তন কাউনসিলার মনে করেছিলেন যে ওরা কেউ সি. পি. এম. কে ভোট দেবে না। কাজেই এইসব অভিযোগ আমরা হেরে গিয়ে করছি না, আমরা প্রতিটি স্তরে যখন যেখানে অভিযোগ করা উচিত আমরা করেছি, অবশ্য আপনাদের জয়কে আমরা লঘু করে দেখছি না, তবে এটাতে আত্মহারা হবার কারণ নেই এই কথাটা বলছি।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আরেকটা প্রশ্ন রাজ্যপাল এনেছেন। সেন্ট্রাল স্টেট রিলেসনসিপ এর প্রশ্ন। অতীতে এই বিধানসভায় কেন্দ্র রাজ্য ক্ষমতার পুনর্বিন্যাসের কথা অনেক বলা হয়েছে, আমি নিজে কেন্দ্র রাজ্য ক্ষমতার পুনর্বিন্যাসের কথা বলেছি। আমাদের যুক্ত রাষ্ট্রীয় কাঠামোতে এটা হওয়া উচিত কিন্তু আপনাদের বাস্তবোচিত হতে হবে। কেন্দ্রে যে সরকার থাকবে তার চরিত্রের উপর কেন্দ্র-রাজ্য পুনর্বিন্যাসের কথা বলব না আমি আরেকটা

*বিষয়ের কথা বলছি, যদি ৭৫ ভাগ রাজস্ব নিয়ে নেওয়া হয় তাহলে মাত্র ২৫ ভাগ রাজস্ব* কেন্দ্রীয় সরকারের কিভাবে চলবে। ২০ ভাগ যদি প্রতিরক্ষা খাতে খরচ করা হয় তাহলে মাত্র ৫ ভাগে কি হবে, কেন্দ্রীয় সরকারের বাকী বিভাগের? এইভাবে অন্যায় দাবী করলে কেন্দ্র রাজ্য পুনর্বিন্যাস হবে না। রাইটার্স বিল্ডিংয়ে ক্ষমতা কুক্ষিগত করে রাখলে জনতা পুনর্বিন্যাস করে কি হবে? মাল্টি স্টোরিড বিল্ডিংয়ের উর্দ্ধে কর্পোরেশনকে না দিয়ে কুক্ষিগত করে রাখলে হবে না। ট্যাক্স বিল সম্বন্ধে বলছিলাম — ইট ইজ দি এক্সক্লুসিভ রাইটস অফ দি লোকাল সেলফ অর্গানাইজেসনস টু ট্যাক্স দি বিল্ডিংস। বোম্বে থেকে আরম্ভ করে প্রত্যেকটি কর্পোরেশনের দিকে তাকিয়ে দেখুন। তারা সোর্স অফ রেভিনিউ লোকাল সেলফ গভর্ণমেন্টকে দিয়ে দিচ্ছেন আর আপনারা সেগুলি একে একে হাতে নিয়ে নিচ্ছেন। একদিকে কর্পোরেশনের উপদেষ্টা কমিটি স্বায়ত্ব শাসনের কাজগুলিকে আরও প্রগতিশীল করতে চাইছেন আর আপনারা চাইছেন সমস্ত সরকারের হাতে নিয়ে নিতে। এইভাবে আপনারা আজকে ক্লোজ করতে চাইছেন, আপনাদের কি অধিকার থাকবে কেন্দ্র রাজ্য ক্ষমতার পুনর্বিন্যাসের কথা বলার? আপনারা রাজ্যপাল অধিকাংশ প্রতিশ্রুতি পালনের কথা বলেছেন — আপনারা বলেছেন ৩৬ দফা কর্মসূচীর অধিকাংশই নাকি কার্যে রূপায়িত হয়েছে। আমি বলছি অধিকাংশ প্রতিশ্রুতিই কাগজে কলমে রয়েছে বাস্তবে রূপায়িত হয় নি। আপনারা বলেছেন পানীয় জলের কথা, আপনারা গ্রামের দিকে কতটুকু পানীয় জলের ব্যবস্থা করতে পেরেছেন? কটা নূতন নলকূপ বসিয়েছেন। নূতন প্রকল্পের কথা রাতদিন দেখছি, সারা কলকাতায় আজ পানীয় জলের সঙ্কট। পানীয় জল সমস্যা সমাধানের জন্য কোন চেষ্টাই হয় নি। কর্পোরেশনে খোঁজ করলে জানা যায় যে পাইপ নেই। কেন্দ্রে জনতা সরকার ক্ষমতায় আসার পর এই সমস্যা সমাধানের যে প্রচেষ্টা তারা করেছিলেন তাতে আপনারা সায় দেন নি। মুখ্যমন্ত্রী এই বিধানসভায় প্রথমে বলেছিলেন যে আমরা এই সমস্যার সমাধান করবো কিন্তু তা তারা করতে পারেন নি। এই সমস্যা পশ্চিম বাংলায় ভীষণ ভাবে দেখা দিয়েছে — কৃষি ক্ষেত্রে নূতন গতিবেগ আনতে পারেন নি। যে সমস্ত সরকার ইন্দিরা গান্ধী ভেঙে দিলেন সেখানে কৃষি ক্ষেত্রে কতটা যুগান্তর তারা এনেছিলেন তা আপনারা দেখুন। কত শিল্প গ্রামে করেছেন তা আপনারা বলতে পারবেন না। আপনাদের এ্যাডাল্ট এডুকেসানে টাকা বছরের পর বছর ফেরত গেছে। বিহার, রাজস্থান গুজরাটে এ্যাডাল্ট এডুকেসানে কি কাজ হয়েছে সেটা তিন জন শিক্ষা মন্ত্রী গিয়ে দেখে আসুন। সিংভূম জেলায় কিছু কিছু এ্যাডাল্ট এডুকেসান সেন্টার আমি নিজে দেখে এসেছি। কিন্তু আপনারা কিছু করেন নি টাকা ফেরত গেছে। এ বিষয়ে কোন পরিকল্পনা আপনারা গ্রহণ করেন নি। গ্রামীণ পরিকল্পনা আপনারা গ্রহণ করেন নি। ডেভালাপমেন্টাল ওয়ার্কের উল্লেখযোগ্য কোন প্রকল্প আপনারা গ্রহণ করেন নি। আপনাদের ফিগারের মধ্যে দেখছি ১১৯২৩ জন ছেলেকে চাকরি দেওয়া হয়েছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে। এটা স্বীকার করলে দেখা যায় কি শোচনীয় ব্যর্থতা আপনাদের হয়েছে কর্মসংস্থানের ব্যাপারে। পশ্চিম বাংলায় গত ৩ বছরে বেকার সমস্যা কত তীব্র হয়েছে সেটা আমরা সকলে জানি। হায়ার সেকেন্ডারি বি এ পাশ ছেলেরা একটা বেয়ারার চাকরীর জন্য ঘুরে বেড়াচ্ছে। বড় বড় মাল্টি ন্যাশানাল ফার্মগুলি স্থায়ী কর্মচারী নিয়োগ করছে না। তারা ডে লেবারার সৃষ্টি করছে। সুতরাং কি অরাজক অবস্থা এই শিল্প সংস্থাগুলি সৃষ্টি করছে সেটা আপনারা দেখুন। শিল্প

ক্ষেত্রে লেটার অফ ইনডেন্ট — ব্যাঙের ছাতার মত দেওয়া হয়। কিন্তু এক একটা নূতন শিল্পে কত জন কর্মচারী নিয়োগ হলো তার হিসাব কোথায়? এই সব ভয়াবহ অবস্থার কথা আপনারা চিন্তা করুন এবং এই জন্যও গ্রামে ও শহরে ভয়াবহ বেকার সমস্যার সৃষ্টি হয়েছে। আপনারা এ বিষয়ে একটা বাস্তব পরিকল্পনা গ্রহণ করুন। পশ্চিম বাংলায় আজকে কোন ইন্ডাসট্রিয়াল ইনফাস্ট্রাকচার নেই। আপনারা একটা সাইকোলজিকাল ইনফাস্ট্রাকচার গড়ে তুলুন এবং পশ্চিম বাংলার ভবিষ্যত সম্পর্কে চিন্তা করুন। তারপর ইন্দিরা গান্ধী কালোবাজারিদের ধরার নাম করে যদি নিবর্ত্তন মূলক আইন পাশ করেন তাহলে আমরাও আপনাদের সঙ্গে তার নিন্দা করবো। কারণ আমরা জানি যে আমার মত সামান্য কর্মী থেকে আরম্ভ করে লোকনায়ক জয় প্রকাশজীকেও মিসায় গ্রেপ্তার করা হয়েছিল কাজেই একটা স্বৈরতন্ত্রী সরকার সেই ভাবেই যে এই আইনকে প্রয়োগ করবেন সেটা আমরা জানি। সুতরাং যে কোন কালা কানুনের আমরা বিরোধীতা করবো। আজকে জিনিসপত্রের দাম যে ভাবে বেড়ে চলেছে তার জন্য আপনারা এ্যাসেনসিয়াল কোমোডিটিস এ্যাক্ট প্রয়োগ করে কালোবাজারিদের গ্রেপ্তার করছেন না কেন? ঐ ধরনের কালা কানুন পশ্চিম বাংলায় না এনেও যে আইন আছে তা দিয়ে মজুতদার মুনাফাখোরদের আমরা রুখতে পারি। স্বাধীনতা আমার জন্মগত অধিকার এটা কার্টেল হলে আমরা তার প্রতিবাদ নিশ্চয়ই করবো।

[4-30 — 4-40 P.M.]

আমাদের দেশের সংবিধান যে সমস্ত স্বাধীনতা আমাকে দিয়েছে মানুষ হিসাবে আমি তা অর্জন করেছি। আমার এই জন্মগত অধিকার যদি কার্টেলমেন্ট হয় তাহলে আমি তার বিরুদ্ধে সংগ্রাম করবো। এ্যাডাল্ট এডুকেসানের কথা আমি বলেছি। কিন্তু প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে আজও নৈরাজ্যের পরিবেশ দূর হলো না। নূতন নূতন কত বিদ্যালয় হবে তা প্রতিশ্রুতি প্রতি বছর রাজ্যপালের ভাষণে থাকছে। কিন্তু যে বিদ্যালয়গুলি ভাল ভাবে চলছে সেগুলিকে আপনারা স্বীকৃতি দিচ্ছেন না। নূতন বিদ্যালয় স্থাপন করছেন না, প্রাথমিক শিক্ষকও তাই নিয়োগ হচ্ছে না। সামাজিক শিক্ষার কোন পরিকল্পনা আপনারা গ্রহণ করছেন না। স্ত্রী শিক্ষার ক্ষেত্রে, অনগ্রসর শ্রেণীর শিক্ষার ক্ষেত্রে যে সমস্ত সুযোগ সুবিধা আছে সেগুলি আপনারা প্রয়োগ করছেন না। টাকা পেয়েও কাজে লাগাতে পারছেন না যার ফলে কাগজে দেখলাম ২০০ কোটি টাকা ফেরত চলে গেছে। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রেও একটা নৈরাজ্যের পরিবেশ সৃষ্টি হয়েছে যার ফলে একটা স্কুলে ২ জন হেড মাস্টার রয়ে গেছেন। এই জিনিস সংশোধন করার চেষ্টা আমরা রাজ্যপালের ভাষণে দেখতে পেলাম না। উচ্চ শিক্ষার ক্ষেত্রে কি ভাবে কণ্ঠ রোধ করা হয়েছে তার কথা বলেছি। প্রতিটা বিশ্ববিদ্যালয়ের গণতান্ত্রিক অধিকার আপনারা কেড়ে নিয়েছেন। কলেজ সার্ভিস কমিশনের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে যে এটা নাকি গঠন করা হয়েছে। কিন্তু আমি জানতে চাই এই কলেজ সার্ভিস কমিশন কবে পূর্ণাঙ্গ ভাবে গঠন করা হবে। কলেজে শূণ্যপদ পূরণ না হওয়ার জন্য আমার মত হতভাগ্য শিক্ষকরা আর কতদিন এই ভাবে বেগার খাটবেন সেটা জানতে চাই। কলেজ সার্ভিস কমিশনের কোন রূপরেখা আমরা জানি না। অতএব এক্সপার্ট শিক্ষক নিয়োগ না করার ফলে

ভেকেন্সি ফিলাপ হচ্ছে না। এই কারণে শিক্ষার ক্ষেত্রে একটা সঙ্কট সৃষ্টি হয়েছে। বহু সেতুর কথা বলা হয়েছে কিন্তু কয়েকটা উল্লেখযোগ্য সেতুর কথা এখানে নেই। মহানন্দা নরঘাট সেতুর কথা আমাদের এ দিক থেকে অনেকে বলেছেন কিন্তু উলুবেড়িয়া ফুলেশ্বর সেতু সম্বন্ধে একটা প্রশ্ন করায় আমাকে লিখিত জবাবে বলা হয়েছে যে সেতুটি পূর্ত দপ্তরের — কিন্তু পূর্ত দপ্তরের কোন পরিকল্পনা আছে কি না তা পঞ্চায়েত দপ্তরের জানা নেই। ২ বছর ধরে তা ভাঙ্গা অবস্থায় পড়ে আছে। অর্থাৎ বিভিন্ন দপ্তরের মধ্যে কোন কো-অর্ডিনেসান নেই। আমি সমানে বলে আসছি সংশোধনী করার জন্য। এই বলে আমি চাই না কোন অগণতান্ত্রিক ব্যক্তি রাতের আঁধারে আপনাদের টুঁটি চেপে ধরুক। আমরা চাই গণতান্ত্রিক উপায়ে নির্বাচিত হয়ে আপনারা আপনাদের দায়িত্ব পালন করুন। এই বক্তব্য রেখে আমার বন্ধুরা জন্মেজয় ওঝা, বলাইলাল দাস মহাপাত্র, বীরেন মৈত্র এবং শশবিন্দু বেরা যে সংশোধনী প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নকুল চন্দ্র মাহাত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ১৫ই ফেব্রুয়ারী পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল এই বিধান সভায় যে ভাষণ রেখেছেন সেই ভাষণকে আমি সমর্থন জানাচ্ছি এবং শুধু সমর্থন নয়, অভিনন্দিত করছি। কেন না তিনি পশ্চিমবঙ্গের জনগণের যে আশা-আকাঙ্ক্ষা সেই আশা-আকাঙ্ক্ষাকে এবং অভিজ্ঞতার ভেতর দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ অতীত দিনগুলিতে যে সংগ্রাম করে এসেছে সেগুলিকে তিনি তাঁর ভাষণে তুলে ধরেছেন। স্যার, তিনি সঠিকভাবে ভারতবর্ষের বর্তমানে যে রাজনৈতিক পট পরিবর্তন সেই দিকে অঙ্গুলি নির্দেশ করেছেন এবং এই যে রাজনৈতিক মানচিত্রের পট পরিবর্তন এটা আজকে নিশ্চিতভাবে ভারতবর্ষের বিশেষ করে পশ্চিমবঙ্গের মত গণতান্ত্রিক রাজ্যে যেখানে মানুষের গণতান্ত্রিক চেতনা, গণতান্ত্রিক মূল্যবোধগুলি মানুষ আরো বেশী তুলে ধরতে চাইছেন, স্বাভাবিকভাবে তা রাজ্যপালের ভাষণে এসেছে। এজন্য আমরা গর্বিত। ১৯৭৭ সালের মার্চে নির্বাচনের পর গণতন্ত্র প্রসারিত হওয়ার যে সম্ভাবনা দেখা দিয়েছে, গণতন্ত্র যেভাবে এগোচ্ছিল, মাঝখানে ১৯৮০ সালে লোকসভা নির্বাচনে তার দিক পরিবর্তিত হয়েছে, ঘা খেয়েছে। আজকে গণতন্ত্রকে ঊর্ধে তুলে ধরার জন্য, তাকে প্রসারিত করার জন্য সারা ভারতবর্ষের মানুষের সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের মেহনতী সংগ্রামী মানুষের সংগ্রাম চালিয়ে যেতে হবে, স্বাভাবিকভাবে এই পরিবর্তনের ইঙ্গিত তিনি দিয়েছেন। তিনি যা দেন নি আমি তা বলতে চাই। এই নির্বাচনে পশ্চিমবঙ্গ, ত্রিপুরা এবং কেরালায় বাম এবং গণতান্ত্রিক শক্তির যে বিকাশ ঘটেছে, ত্রিপুরা এবং পশ্চিমবঙ্গের মেহনতী মানুষ পশ্চিমবঙ্গ এবং ত্রিপুরা সরকারের যে কল্যাণকামী কাজ সেই কাজগুলির সমর্থনে বিপুলভাবে এগিয়ে এসেছেন এই নির্বাচন থেকে তা পরিস্ফুট হয়েছে, এটা অস্বীকার করার উপায় নেই। আমাদের বিরোধী পক্ষের সদস্যরা বাইরে অনেক কিছু বলছেন, এটা কি তাঁদের মনের কথা? এটা কি ঘটনা? মোটেই নয়। গোটা ভারতবর্ষের জনগণ জানেন, শুধু ১৯৮০ সালের লোকসভা নির্বাচন নয়, ১৯৬৭, ১৯৭১, ১৯৭৭ সালের নির্বাচনগুলি যাঁরা দেখেছেন বিশ্লেষণ করেছেন তাঁরা নিশ্চয়ই একথা বলবেন না যে পশ্চিমবঙ্গের নির্বাচনে রিগিং হয়েছে। পশ্চিমবঙ্গে এত যে সুন্দর নির্বাচন হয়েছে তাকে আজকে যাঁরা বাইরে রিগিং ইত্যাদি নানা ধরনের কথা বলছেন, এই দিয়ে পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষের যে চেতনা, গণতন্ত্রের প্রতি তাঁদের যে মূল্যবোধ তাকে হেয়

করা যাবে না। এটা তাঁরা বুঝেছেন, কিন্তু তাঁদের নিজেদের নেতৃত্ব রাখতে হবে, সেইজন্য এই কথা বলছেন। এর আগে যতগুলি নির্বাচন হয়েছে, বামফ্রন্ট সরকারের পঞ্চায়েত নির্বাচন, লোকসভা নির্বাচন, এই নির্বাচনগুলি এত শান্তিপূর্ণভাবে, আইন-শৃঙ্খলা এত সঠিকভাবে পরিচালিত এর আগে কখনও হয় নি। এটা রাজ্যপাল সঠিকভাবে তুলে ধরেছেন তাঁর বক্তব্য। এই জন্য তাঁকে অভিনন্দিত করছি।

[4-40 — 4-50 P.M.]

মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপাল যে গণতান্ত্রিক মূল্যবোধের কথা বলেছেন সেই গণতান্ত্রিক মূলবোধকে পশ্চিমবাংলার মেহনতী মানুষ, গ্রামের মানুষ, খেটে খাওয়া মানুষ, বঞ্চিত মানুষ, পাহাড় জঙ্গলের বনজীবী মানুষ আজকে তুলে ধরেছে এবং আগামী দিনে তাকে আরও উঁচুতে তুলে ধরতে হবে। এই ব্যাপারে দেশের মানুষ এবং সরকারের দায়িত্ব রয়েছে এবং সেইভাবে আমাদের সংগ্রামকে বিকশিত করতে হবে এই দিকে রাজ্যপাল ইঙ্গিত দিয়েছেন। আমি এই কারণেও রাজ্যপালের ভাষণকে অভিনন্দিত করছি। মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমাদের বামফ্রন্ট সরকার তার ৩৬ দফা কর্মসূচীকে বাস্তবায়িত করবার জন্য যেভাবে কাজ করে চলেছেন সে সম্বন্ধে কিছু বলতে চাই। আজকে আমরা লক্ষ্য করছি গ্রাম-গঞ্জের মানুষ, তলাকার মানুষ, যুগ যুগ ধরে শোষিত, বঞ্চিত মানুষ যাদের উপর চলত শোষণ, নানা রকম অত্যাচার সেই মানুষগুলো আজকে জেগে উঠেছে। ওই নির্বাচনের সময় আমরা দেখেছি নির্বাচনকে কেন্দ্র করে দার্জিলিং থেকে শুরু করে সুন্দরবন এবং পুরুলিয়া থেকে শুরু করে পূর্বাঞ্চলের ২৪ পরগণা পর্যন্ত সমস্ত শ্রেণীর মানুষ, শোষিত, বঞ্চিত, লাঞ্ছিত মানুষ, গরীব চাষী, বর্গাদার এবং শ্রমিক শ্রেণী অত্যন্ত দুর্বার হয়ে উঠেছিল। সেই নির্বাচনে জনগণের উত্তাল তরঙ্গ দেখে বিরোধীপক্ষ আতঙ্কিত হয়ে ধুয়ো তুলন — রিগিং, রিগিং। কিন্তু আমি বলতে পারি এই রকম সুষ্ঠু নির্বাচন এর আগে কখনও হয় নি। ওঁরা বলবেন যাদের নাম বাদ গেছে সেই লোকগুলো নাকি ওঁদের লোক। কিন্তু আমি বলতে পারি বিভিন্ন জায়গাতে আমাদের শত শত ক্ষেতমজুর, শত শত গরীব চাষীর নাম বাদ গেছে। আমি দেখেছি আমাদের হাজার হাজার, লক্ষ লক্ষ সমর্থক এই নির্বাচনে ভোট দিতে পারে নি। পুরুলিয়া এবং বাঁকুড়া জেলার লোক খরার জন্য ভোট দিতে পারে নি। তবে একথা ঠিক যে, আগের তুলনায় গ্রামের মানুষ, মেহনতী মানুষ আজকে অনেক বেশী জাগ্রত হয়েছে। কোথাও হয়ত ভুল — ত্রুটি হতে পারে, কিন্তু বিরোধী দলের সদস্যরা সে কথাটা খুব বড় করে বলছেন। আমি তাঁদের বলি তাঁরা পরাজয়টা মেনে নিন, জনগণের রায় মেনে নিন, না হলে পশ্চিমবাংলার সংগ্রামী মানুষ আপনাদের ক্ষমা করবে না। অতীত দিনে মানুষ আপনাদের হাতে অনেক অত্যাচার সহ্য করেছে কাজেই এখন সেই ভুল ত্রুটি শুধরে নিন। তবে যদি মনে করে থাকেন এখনও গ্রামের সেই জমিদার, জোতদারদের দিয়ে ভাগ চাষীদের উপর অত্যাচার করবেন, জুলুম করবেন তাহলে বলব আপনারা ভুল করবেন। মনে রাখবেন পশ্চিমবাংলার মানুষ আজকে জেগে উঠেছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন বামফ্রন্ট সরকার ৩৬ দফা কর্মসূচীকে বাস্তবে রূপ দেবার জন্য এগিয়ে এসেছে। আজকে গ্রামাঞ্চলের

*মেহনতী মানুষ, বর্গাদার, ভাগচাষী এবং পাহাড় জঙ্গল বনজীবী মানুষ অনেক বেশী সচেতন হয়েছে। আমি এই কথা বলতে চাই মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন এই ৩৬ দফা* কর্মসূচী তাঁর সরকার, আমাদের বামফ্রন্টের সরকার সেইগুলিকে পূরণ করার জন্য এগিয়ে এসেছে। এই কাজগুলির দ্বারাই গ্রামাঞ্চলের মেহনতী মানুষ, ঐ বর্গাদার, ঐ ভাগচাষী, ঐ পাহাড় জঙ্গলের বনজীবী মানুষ, তারা উৎসাহিত, তারা সংগঠিত, আজ তারা আগের তুলনায় অনেক বেশী সচেতন এবং আজকে বিভিন্ন জায়গায় যেভাবে তারা এগিয়ে এসেছে তাতে আমি একথা বলতে পারি গুটি কয়েক লোক এনে আগের দিনের মত বিশৃঙ্খলা সৃষ্টি করা গ্রামাঞ্চলে অত সোজা নয়। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে তুলে ধরেছেন, ঐ আগের কংগ্রেস সরকারের মত নয় যে মুখে বলতেন আমরা বর্গাদারের ভাল করবো, বর্গাদারের হেন করবো, তেন করবো, আইন করবো, কিন্তু কাজে কোথায়ও কিছু নেই, মাননীয় রাজ্যপাল হিসাব করে দেখিয়ে দিয়েছেন এক বৎসরের মধ্যে আমরা ৭ লক্ষ ৭৩ হাজার বর্গাচাষীর রেকর্ড করিয়েছি, তিনি হিসাব করে দেখিয়ে দিয়েছেন যে এক বৎসরের মধ্যে ৫৫ হাজার ভাগচাষীকে লোন দেওয়া হয়েছে, হিসাব করে দেখিয়ে দিয়েছেন কত মিনিকিট ঐ ভাগচাষী, ঐ ছোট চাষী, তাদের মধ্যে বিলি করা হয়েছে। এটা শুধু কাগজ কলমের হিসাব নয়, এটা বাস্তব ঘটনা। এতগুলি আমরা ভাগ চাষীদের রেকর্ড করাতে পেরেছি, তাদের সাহায্য করতে পেরেছি, তাদের সংগঠন করতে পেরেছি, ফলে তারা সরকারী আইনের যে সুযোগ সেই সুযোগ নিতে পেরেছে। দীর্ঘদিন তাদের কায়দা ছিল, কংগ্রেস আমলে কায়দা ছিল, যে বর্গাদারদের সচেতন করার দরকার নেই, তাদের সংগঠিত করার দরকার নেই, আইন সম্পর্কে তাদের সজাগ করা, জানিয়ে দেওয়ার দরকার নেই, আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার তাই করেছে। জনগণের সাহায্য, জনগণের সহযোগিতা নিয়ে আইনকে প্রয়োগ করার চেষ্টা করেছেন। ল' এ্যান্ড অর্ডারকে এসট্যাবলিস করার এর চেয়ে বড় আর কোন উপায় নেই। জনগণের সহযোগিতা, জনগণের বেশী বেশী ইনভলভমেন্ট এই কর্মসূচীর সঙ্গে এটাই হচ্ছে তার সঠিক উপায়। এই পথেই আরো বেশী মানুষকে সচেতন করা যায়, আইনকে প্রয়োগ করা যায়, আইনকে আরো তুলে ধরা যায়। মাননীয় রাজ্যপাল সঠিকভাবেই বলেছেন যে এখানে ল' এ্যান্ড অর্ডার সিচুয়েশন অনেক উপরে। নিশ্চয়ই ভাল এবং এটাকে আরো ভাল করতে হবে। আমরা লক্ষ্য করছি বিরোধী দলগুলি বিভিন্ন জায়গায় পশ্চিম বাংলায় বিশৃঙ্খলা সৃষ্টি করার জন্য কিছু কিছু চেষ্টা করছে। আমরা লক্ষ্য করছি বিভিন্ন জায়গায় তারা, জনগণের মধ্যে যে শান্তি শৃঙ্খলা, যে সংগ্রাম, যে আন্দোলন, তাকে বিপথমুখী করার জন্য, তাকে ভেঙ্গে দেবার জন্য, তাকে বিভিন্ন পথে পরিচালিত করার জন্য, বিভিন্ন জায়গায় বিভিন্ন কৌশল নিয়েছে। মাননীয় রাজ্যপাল বলেছেন যে পশ্চিম বাংলায় সম্প্রীতি বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে, বিভিন্ন জাতির মধ্যে, বিভিন্ন ভাষাভাষীর মধ্যে যেভাবে আছে তা আর কোথায়ও নেই। এটা আরো তুলে ধরতে হবে। কিন্তু আমরা গ্রামের মধ্যে কি লক্ষ্য করছি, বিভিন্ন জায়গায় কি লক্ষ্য করছি? ঐ মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা এটা স্বীকার করবেন না এই বিধানসভায় কিন্তু আমি দেখিয়ে দেবো আপনাদের প্রাক্তন এম. এল. এ. এই সমস্ত লোক, জাতফাতের মিটিং করছে এবং এই জাতফাত করে জাতে জাতে বিভেদ, সম্প্রদায়ে সম্প্রদায়ে বিভেদ, এই সমস্ত ঘটনাগুলি ঘটাবার চেষ্টা করছে। আমার কাছে হ্যান্ডবিল আছে জাতফাতের মিটিং করছে

ওঁদের প্রাক্তন এম. এল. এ.-রা। এইসব করেও তাঁরা জেনে রাখুন, জাতপাতের মিটিং করে — এখানে যে সাম্প্রদায়িক সম্প্রীতি আছে, এখানে সমস্ত জাতিগুলি ঐক্যবদ্ধভাবে আছে, তাদের যে চেতনা বেড়েছে, শান্তিতে পাশাপাশি বসবাস করছে, সেই সব গরীব মানুষের মধ্যে সাম্প্রদায়িকতা ছড়াতে চাচ্ছেন তাতে তাঁরা সফল হবেন না, শত চিৎকার করলেও তাতে ফাটল ধরান যাবে না। মাননীয় স্পীকার মহাশয়, আমি এই কথা বলতে চাই যে, স্বাভাবিকভাবেই মাননীয় রাজ্যপাল এই ভারতবর্ষের যে রাষ্ট্র কাঠামো, এই ফেডারাল স্টেট, সেই ফেডারেল স্টেটের দিকে আমাদের দৃষ্টি তিনি নির্দেশ করেছেন। হ্যাঁ. তার দরকার আছে।

[4-50 — 5-00 P.M.]

উনি কি বললেন? কেন্দ্র-এর ক্ষমতা বেশি থাকা উচিত, রাজ্যের বেশি ক্ষমতা থাকা উচিত নয়, রাজ্যের বেশি অর্থ চাওয়া উচিত নয়। আমি অন্ততঃ এইটুকু বুঝেছি তাঁর কথা থেকে। আর দু দিন আগে রাজ্য সরকারের আইন সঙ্গত অধিকারের উপর দিল্লীর স্বৈরাচারী সরকার যে আঘাত হেনেছে সে সম্পর্কে তাঁদের দলেরই বিভিন্ন সরকারের মুখ্যমন্ত্রীরা যে বক্তব্য রেখেছেন, এরা কিন্তু অন্য রকম বলছেন। এদের বক্তব্যে কনট্রাডিকসান আছে, এরা একমত নয়। বাস্তব অবস্থা মাননীয় সদস্যরা বোঝবার চেষ্টা করবেন এইটুকু অনুরোধ করবো। রাজ্য-কেন্দ্র সম্পর্কে বামপন্থী শক্তিগুলি এবং পশ্চিমবঙ্গ সরকারের বক্তব্য হল, রাজ্যের হাতে বেশি ক্ষমতা, রাজ্যের হাতে বেশি অর্থ। এইগুলো বোঝার চেষ্টা করুন, জানার চেষ্টা করুন এবং এই পথেই ভারতবর্ষের গণতন্ত্রকে রক্ষা করা যাবে, ভারতবর্ষের স্বৈরতন্ত্রী শক্তির বিরুদ্ধে আঘাত হানা যাবে। আমি বলতে চাই, মিশা সম্পর্কে যে, লোকসভার প্রথম অধিবেশনে জনগণের জন্য কিছু করলেন না, কিন্তু মিশা আইন হল, বিনা বিচারে আটকের আইন হল। জনতা পার্টির মাননীয় সদস্য বললেন, কালোবাজারি, মুনাফাখোর এদের আটক করার কথা। আর কেন্দ্রের কোন কোন মন্ত্রী বলছেন রাজ্য সরকার যদি আটক না করেন তাহলে আমরা নিজেরাই আটক করবো। হ্যাঁ, সেই কথাই বলেছেন যে, রাজ্য সরকার যদি দিল্লীর নির্দেশমত বিনা বিচারে আটক না করেন তাহলে তারা নিজেই রাজ্যে আটক আইন প্রয়োগ করবে। এমনি সব ইঙ্গিত দিচ্ছেন কেন্দ্রীয় সরকার। আমরা পরিস্কার বলতে চাই, বর্তমানে যে আইন আছে তাতে ইচ্ছা করলে, শুভ বুদ্ধি সম্পন্ন মানুষ ইচ্ছে করলেই তাহলে তাতে কাজ করা যায়। এরা বলছেন, কালোবাজারি ধরবেন, কাকে ধরবেন? জনতা পার্টি করলেন কি, কন্ট্রোল তুলে দিলেন। কন্ট্রোল না থাকলে ধরবে কি বা কাকে ধরবে? কে সাদা, কে কালো — কাকে ধরবেন? কি করে ধরবেন? অতএব তাঁরা কি বলছেন বুঝি না। কালোবাজারি, মুনাফাখোর — এদের বিরুদ্ধে নিশ্চয়ই কঠোর ব্যবস্থা নিতে হবে। এই ব্যাপারে আমাদের সরকার একমত, আমরাও একমত। কিন্তু বিনা বিচারে আটক করা কি ঠিক? সরবরাহ করবেন না, উপযুক্ত ব্যবস্থা থাকবে না, যা প্রয়োজন সেই তুলনায় সরবরাহ থাকবে না, আর দু-চারজন লোক যারা চাঁদা দেবে না, ওদের পয়সা দেবে না, তাদের শুধু আটকে দেওয়া হবে? আমরা তা করবো না। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার জনগণের সরকার, ও পথে যাবে না। আমরা পরিস্কার ভাবে বলতে চাই, সরবরাহ দিল্লী থেকে করতে হবে। আমরা বিধানসভায় পুরানো দিনে প্রস্তাব নিয়েছি দশটা নিত্য প্রয়োজনীয় জিনিস কেন্দ্রীয় সরকারকে সরবরাহের

ব্যবস্থা করতে হবে। এইটা যাতে করেন সেই জন্য বারবার আমাদের মুখ্যমন্ত্রী দিল্লীতে গিয়েছেন, দিল্লীকে বোঝাবার চেষ্টা করেছেন, জনতা দলের প্রধানমন্ত্রী থেকে শুরু করে তাদের সকলকে বোঝাবার চেষ্টা করেছেন, আপনারা এইগুলো নায্য দরে, সস্তা দরে দেওয়ার ব্যবস্থা করুন। আমরা একমত জনগণ-এর সাহায্যে, জনগণকে ইনভলভড করে এর একটা সুষ্ঠু বিলি ব্যাবস্থা চেষ্টা করবো। না, তারা তা করেন নি। আমরা চাই, নিত্য প্রয়োজনীয় জিনিস-এর ব্যাপারে কেন্দ্রীয় সরকার দর বেঁধে দিন। তারা যদি প্রয়োজনের অনুপাতে সরবরাহ করেন তাহলে পশ্চিমবঙ্গ সরকার, বামপন্থী সরকার জনগণকে ইনভলভড করে জনগণের সাহায্য নিয়ে মানুষ-এর কাছে সে জিনিস পৌঁছে দেবার ব্যবস্থা করতে পারবে।

এই অবস্থায় পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার আছেন, তা রাজ্যপাল মহাশয় তাঁর বক্তব্যে তুলে ধরেছেন। আমি আজকে একথা পরিস্কার করে বলতে চাই যে পশ্চিম বাংলার বিভিন্ন জেলায় ড্রট সিচুয়েশন, খরা পরিস্থিতি চলেছে। পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার সেই খরা পরিস্থিতি মোকাবিলার জন্য সর্বচেষ্টা নিয়ে লড়ছেন, মাননীয় রাজ্যপাল মহাশয় তা উল্লেখ করেছেন এবং এই খরা পরিস্থিতি মোকাবিলা করার জন্য, চেষ্টা ও যত্ন নেবার জন্য মানুষের মধ্যে চেতনা জাগিয়ে তুলেছেন। কংগ্রেস আমলে আমরা কি দেখতাম? দেখতাম টি . আর. স্কীম হত এবং সেই স্কীমের নামে কোটি কোটি টাকা পাচার হয়ে যেত। তাতে পে মাস্টার বড় হত, ডিলাররা বড় হত এবং কাগজে কলমে দেখিয়ে দিত যে এত টাকা তাঁরা খরচ করলেন। কিন্তু এখন যান, গ্রামে-গঞ্জে গিয়ে দেখুন লেখাপড়া জানে না যে মানুষেরা, যারা মাটি কাটে, তাদের জিজ্ঞাসা করুন, গ্রাম পঞ্চায়েত আছে তাদের জিজ্ঞাসা করুন, কত গম আসছে, কত চাল আসছে, আপনাদের গ্রামে কত ম্যান ডে আছে, সেই সব চিন্তা করে সেখানে এই সব ভাগ করে দিচ্ছে এবং কিভাবে ভাগ হবে সেটা স্থির হচ্ছে। যারা জমিতে কাজ করে খায়, শরীর খাটিয়ে খায়, শারীরিক পরিশ্রম করে, সেই মেহনতী মানুষদের আজকে প্রাইওরিটি দেওয়া হচ্ছে। কারা আগে কাজ পাবে, কারা পরে পাবে, সেই ভেবে সব সেখানে ভাগ করে দেওয়া হচ্ছে। তারা বলছে আমরা পশ্চিমবঙ্গ সরকারের সীমিত ক্ষমতা বুঝি, এই সরকার সব দিতে পারবেন না সেটা বুঝি, কেন না কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আমাদের পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার সেইভাবে সাহায্য পাচ্ছেন না। কিন্তু একথা সত্য যে তারা বলছে — এই অবস্থায় সারা সপ্তাহ কাজ আমরা পাব তা আশা করি না কিন্তু সপ্তাহে যদি ২/৩ দিনও কাজ পাই, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সেই ভাবে কাজ দিতে পারেন, তাহলে আমরা কোন রকমে চালিয়ে নেব। কেন না আমরা এই পশ্চিম বাংলার সরকারের সীমাবদ্ধ আর্থিক ক্ষমতা বুঝি। যা আমরা পাচ্ছি তাই ভাগ করে আমরা বাঁচব। আজকে মানুষের মধ্যে এই জাগরণ লক্ষ্য করছি। পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকারের সমাজ কল্যাণ দপ্তরগুলি যে কাজ করছে তাতে যারা আধিয়ার, যারা ভাগচাষী, ক্ষেতমজুর, যারা খেটে খাওয়া মানুষ তাদের মধ্যে চেতনা বাড়ছে। আমি এখন যে কথা বলতে চাই যেটা হচ্ছে — বিধবাদের জন্য ব্যবস্থা। এখন কেন্দ্রে যে সরকার এসেছেন তাঁরা তো আগেও ১১ বছর ছিলেন, কিন্তু তাঁরা বিধবাদের জন্য কোন চিন্তা করেছেন বলে শুনি নি, কোন দিন করেন নি তাঁরা, কিন্তু আমাদের বর্তমান পশ্চিম বাংলা সরকার সীমাবদ্ধ আর্থিক ক্ষমতার মধ্যে অন্ততঃ বিধবাদের জন্য কিছু করা হবে, একথা কাগজে কলমে নয়, মুখে নয়, কার্যতঃ

করছেন, সেকথা মাননীয় রাজ্যপালের ভাষণে বলেছেন যে, তাদের জন্য সামান্য করার চেষ্টা করছেন। পশ্চিম বাংলার সরকার কি করতে যাচ্ছেন সেকথা মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে তুলে ধরেছেন। কৃষকদের ক্ষতিপূরণ কিভাবে করা যায়, দুস্থদের জন্য কি করা যায় সেটা সঠিকভাবে তুলে ধরেছেন। আজকে দেখতে পাচ্ছি এই সরকার শোষিত, লাঞ্ছিত, নিপীড়িত মানুষদের জন্য, সমস্ত তল্লাকার মানুষদের জন্য করার চেষ্টা করছেন। সেটা সাধারণ মানুষ অনুধাবন করছে এবং সেইভাবে তারা গ্রহণ করছে এবং তাই মানুষেরা তাদের সহযোগিতার হস্ত প্রসারিত করে দিচ্ছে, আর সেই সহযোগিতা নিয়ে পশ্চিম বাংলা সরকার এগিয়ে যাবার চেষ্টা করছেন। আজকে একথা বলা যায় যে পশ্চিম বাংলার গ্রামে-গঞ্জে, পশ্চিম বাংলার পাহাড়ে জঙ্গলে নানা জায়গায় যে মনুষেরা আছে, তারা এগিয়ে আসছে এসে এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যে চক্রান্ত চলছে তা রুখবার জন্য সংগঠিত হচ্ছে। এই যে চক্রান্ত হচ্ছে তা বিভিন্ন কাগজে, সংবাদপত্রে দেখতে পাচ্ছি। পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকারে যে বিভিন্ন পার্টি আছে, মার্কসবাদী পার্টি এবং অন্যান্য পার্টি তাদের বিরুদ্ধে নানা ধরনের চক্রান্ত শুরু করে দিয়েছে। আনন্দবাজারে লিখেছে গোপনে গোপনে হচ্ছে।

[5-00 — 5-10 P.M.]

আমি পরিস্কার ভাবে বলতে চাই যে আমরা পশ্চিম বাংলার সাধারণ মানুষের উপর নির্ভর করি। পশ্চিম বাংলার শোষিত, নিপীড়িত, বঞ্চিত মানুষদের উপর ভরসা করে আজকে একথা বলতে পারি যে পশ্চিম বাংলায় আগামী দিনে মানুষের বিরুদ্ধে যে চক্রান্ত হোক, গণতন্ত্রকে ধ্বংস করার জন্য যে চক্রান্তই করা হোক মানুষ তার মোকাবিলা করবে এবং মানুষের যে মূল্যবোধ তার উপরও যদি আঘাত আসে তাহলে পশ্চিম বাংলার মানুষ তারও মোকাবিলা করবার জন্য এগিয়ে আসবে। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে সমর্থন করে এবং বিরোধীদের বক্তব্যের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী আব্দুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে সরকার পক্ষ থেকে আমি সেই প্রস্তাবের বিরোধিতা করছি। বিরোধিতা করছি এই কারণে যে এই প্রস্তাবটা সম্পূর্ণ বে-আইনী, অবৈধ এবং সংবিধান বিরোধী। সংবিধানের ১৭৬ অনুচ্ছেদ অনুসারে এই বিধানসভা ডাকা হয়েছে। এই বিধানসভা ডাকার কারণ সেখানে উল্লেখ করতে হবে সেই বক্তব্যের মধ্যে যে কেন বিধানসভা ডাকা হয়েছে। অর্থাৎ যেমন বাজেটের ব্যাপার, আইন পাশ ইত্যাদি ইত্যাদি। কিন্তু সেখানে একটি কথাও নেই যে কেন এই বিধানসভা ডাকা হয়েছে। কিছুক্ষণ আগে এই যে সাংবিধানিক গোলমাল হয়েছে সেই প্রশ্ন এই সভায় তুলেছিলাম এবং আমার মনে হয় যে মাননীয় স্পীকার মহাশয়কেও এ ব্যাপারে আমরা সন্তুষ্ট করতে পেরেছি যে বিধানসভা যে ডাকা হয়েছে ১৭৬ ধারা অনুসারে সেটা সম্পূর্ণ বে-আইনী ভাবে ডাকা হয়েছে। তারপর যে কথাটি বলতে চাই সেটা হচ্ছে, গতকাল প্রথম দিন যখন এখানে আলোচনা শুরু হয় তখন ভারতবর্ষের ৯টি রাজ্যের বিধানসভা ভাঙ্গার ব্যাপারে জনতা থেকে

শুরু করে সি. পি. এম. দলের কিছু কিছু লোক দেখলাম উষ্মা প্রকাশ করলেন এই বলে যে এটা অগণতান্ত্রিক ভাবে ভেঙ্গে দেওয়া হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই প্রসঙ্গে আপনার দৃষ্টি আকর্ষণ করছি ১৯৭৭ সালের ১লা মে তারিখের স্টেটসম্যান পত্রিকার একটি সংবাদের প্রতি।

Assemblies in nine States dissolved. Arrangements to hold polls before monsoon.

তখন চরণ সিং কিন্তু লোকদলের নেতা ছিলেন না, চরণ সিং তখন জনতা দলের নেতা ছিলেন এবং স্বরাষ্ট্র মন্ত্রী ছিলেন। আজকে যাঁরা আমার বাঁ পাশে বসে আছেন তাঁরা তখন সবাই চরণ সিং-এর চেলা ছিলেন। তাতে বলা হয়েছিল, —

It said the ruling party could not secure a single seat in Punjab, Haryana, Himachal Pradesh, Uttar Pradesh and Bihar. Only one each out of 25 and 40 seats was secured in Rajasthan and Madhya Pradesh respectively, 3 out of 42 in West Bengal and 4 out of 21 in Orissa. As a result it could no longer be assumed that the Assembly and Council of Ministers in these States continued to reflect the views or wishes of the electorate.

আজকে এ্যাসেম্বলীতে যে বন্ধুরা চীৎকার করছেন তাদের আমি জিজ্ঞাসা করছি আপনারা সেদিন কেন সমর্থন করেছিলেন? সমর্থন কেবল জনতা করেন নি, সি. পি. এম. করেছেন, আর. এস. পি. করেছেন। সি. পি. এম. পার্টির সরোজ বাবু বলেছিলেন ভেঙ্গে দিতে হবে, ফরোয়ার্ড ব্লকের অশোক বাবু বলেছিলেন ভেঙ্গে দিতে হবে, আর. এস. পি.-র মাখন পাল বলেছিলেন ভেঙ্গে দিতে হবে। সুতরাং সেই সময় এরা বলেছিলেন এই নির্বাচনে দেখা যাচ্ছে কংগ্রেস হেরে গেছে, অতএব ভেঙ্গে দিতে হবে। সুতরাং আমার কথা হচ্ছে সেদিন যারা বলেছিলেন আজকে কেন সেই কথা বলছেন না? আপনাদের সাহস নেই? আজকে আপনারা কেন বলছেন ডেমোক্রাটিক ফাংসান ধ্বংস হয়ে যাচ্ছে ইত্যাদি ইত্যাদি? আমি বন্ধুদের বলছি এই বামফ্রন্ট সরকার আসার পরে ডেমোক্রাসি ধ্বংস করেন নি? ধ্বংস করেছিলেন কি ভাবে সেটা আমি এক এক করে দেখাচ্ছি। সমস্ত শিক্ষা প্রতিষ্ঠানগুলিকে ভেঙ্গে দিয়েছিলেন, মাধ্যমিক শিক্ষা পর্ষদকে ভেঙ্গে দিয়ে সেখানে আপনাদের নিজের দলের লোককে রেখেছেন। উচ্চ শিক্ষা সংসদকে ভেঙ্গে দিয়েছিলেন, ইউনিভার্সিটিকে ভেঙ্গে দিয়ে নিজের দলের লোকদের রেখে দিয়েছেন, পঞ্চায়েতকে ভেঙ্গে দিয়ে এ্যাডমিনিস্ট্রেটর রেখেছিলেন, হাই স্কুলগুলির ম্যানেজিং কমিটি ভেঙ্গে দিয়েছিলেন। এক একটি স্কুলে ২/৩টি হেড মাস্টার নিযুক্ত করেছিলেন নিজের দলের লোকদের। আপনারা আবার গণতন্ত্র, স্বৈরতন্ত্রের কথা বলেন — পৃথিবীতে যদি সব চেয়ে বড় স্বৈরতন্ত্রী কেউ থাকে তাহলে সে হচ্ছে কম্যুনিস্ট পার্টি (এম), আর. এস. পি.। পৃথিবীর বড় স্বৈরতন্ত্রী হল সি. পি. এম., আর. এস. পি., বামফ্রন্টের শরিক ফরোয়ার্ড ব্লককে আমরা বলছি না, যেহেতু তারা মাঝে মাঝে নেতাজীর নাম নেন। ওরা ভুল করে নেন, ওরা নেতাজীর ত্যাজ্য পুত্র, আসল পুত্র নন। তাই ওদের লেজুড় বৃত্তি করে নেতাজীর সব কিছু

খুইয়ে বাঁচাই হবে এখন তাদের বৃত্তি। সুতরাং ফরোয়ার্ড ব্লককে আমি বলছি এখানো সময় আছে ওদের লেজুড় বৃত্তি করবেন না, প্লিজ কাম টু ইওর কনসায়েন্স। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই হাউসে রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন সেই বক্তব্যের মধ্যে কতকগুলি বার্নিং ইসুজ জরুরী বিষয়ের উল্লেখ না থাকায় আমরা প্রথম দিন ওয়াক আউট করেছিলাম। তার মধ্যে একটি বিষয় যেটা আমাদের জনতা দলের সহকারী নেতা ভারতী মহাশয় সুন্দরভাবে বলেছেন সেটা হচ্ছে রিগিং-এর কথা।

[5-10 — 5-20 P.M.]

ভোট রিগিং কি সুন্দর কায়দায় করেছেন। সেই জন্য আমি জ্যোতি বাবুকে ধন্যবাদ জানাচ্ছি। তিনি তাঁর পুলিশের মাধ্যমে এবং তিনি যাঁকে চীফ ইলেকসন অফিসার করেছেন তার সহযোগিতায় যেভাবে তিনি ডুপলিকেট ব্যালট পেপার ছাপিয়েছেন তাতে দেখা যাচ্ছে যদি তাঁকে আমরা বলি সত্যিই তিনি একজন রিগিং মাস্টার তাহলে ভুল হবে না। এ ব্যাপারে তিনি পি. সি. সরকারকেও হার মানিয়ে দিয়েছেন। আমি তার একটা তথ্য এখানে দিচ্ছি এবং একটা হিসাবও এর সঙ্গে দিচ্ছি। আমার ভগবানগোলা যে কনস্টিটিয়েন্সি সেখানে ব্যালট পেপার প্রিসাইডিং অফিসারের সহি করা এবং তাতে সিল আছে সেই সব ব্যালট পেপার কমিউনিস্ট পার্টির কর্মীদের বাড়ীর আসে-পাশে পাওয়া গিয়েছে। কমিউনিস্ট পার্টির কর্মীদের রাত্রি বেলায় এই ব্যালট পেপার সাপ্লাই করা হয়েছিল আবার তার মধ্যে কিছু কিছু সিল ওনারাও ধরা পড়েছে। প্রিসাইডিং অফিসারের সইয়ের নকল আছে। এক জায়গায় দেখা গেল ২২৭৮০ ব্যালট পেপার ইস্যু করা হয়েছিল তার মধ্যে পাওয়া গেছে ২১৫৭৯ তাতে আবার প্রিসাইডিং অফিসারের সইও আছে। এগুলি অবশ্য সি. পি. এম-দের বাড়ীতেই পাওয়া গিয়েছে। তখন হিসাব মিলে গেল। এই সব জিনিস কাউন্টিং অফিসেই দেখতে পাওয়া গেছে। এই রকম শত শত হাজার হাজার ব্যালট পেপার রাস্তা ঘাটে আসে পাশে পাওয়া গিয়েছে। বসিরহাটে জেলে জাল ফেলতে গেছে সেখানে সেই জেলে মাছের পরিবর্তে প্রচুর ব্যালট বক্স পেয়েছে। এই ভাবে তারা কারচুপি করেছে। ছোট নাবালকদের নাম ঢুকিয়ে দিয়ে আসল নাম বাদ লাল কালি দিয়ে কেটে দিয়ে শুধু এরা খান্ত হন নি, এরা ব্যালট পেপার চুরি পর্যন্ত করেছে। কো-অর্ডিনেশন কমিটির যে সংস্থা আছে তাদের এক মাস আগে থেকে ট্রেনিং দেওয়া হয়েছিল যে কিভাবে কারচুপি করা হবে। আমরা কাউন্টিং অফিসে দেখেছি আমাদের কংগ্রেসের ৬০টি ব্যালট পেপার নিয়ে বান্ডিল করা হয়েছে আবার সি. পি. এমদের বেলায় ৪০টি ব্যালট পেপার নিয়ে ৫০-এর বান্ডিল করা হয়েছে। এই রকমভাবে তারা এই ভোটে কারচুপি করেছে। কাউন্টিং অফিসে কো-অর্ডিনেশন কমিটির লোক ছাড়া কাউকে ঢুকতে দেওয়া হয় নি — সেখানে এই সমস্ত কো-অর্ডিনেশন কমিটির লোককে ঢুকিয়ে দেওয়া হয়েছিল। তাই আজকে বামফ্রন্টের নেতা জ্যোতি বসু রিগিং মাস্টার বলে পরিচিত হয়েছেন।

এর একটা কারণ ছিল। এই যে রিগিং, এই যে কারচুপি, এই যে অন্যায়, এই গণতন্ত্রকে শেষ করতে চেয়েছেন এই বামফ্রন্ট সরকার তার প্রতিবাদ সেদিন আমরা

জানিয়েছিলাম। এই ব্যাপার রাজ্যপালের ভাষণে সেদিন ছিল না কাজেই সেদিন আমরা চলে গিয়েছিলাম। শুধু তাই নয়, আমি আপনাকে দেখাচ্ছি যে আমাদের রাজ্যের মহাপ্রভু শ্রী প্রমোদ দাসগুপ্ত কি কথা বলেছেন। তিনি রাজ্যের বিভিন্ন দপ্তরের কাজে ক্ষুব্ধ। স্যার, আমি প্রমোদ বাবুর কথাটা বলছি নিশ্চয়ই ওরা চুপ করে থাকবেন। সি. পি. এম.-এর মহাপ্রভু প্রমোদ বাবু কি বলেছেন সেটা একটু শুনুন। তিনি এই প্রসঙ্গে কতকগুলি উদাহরণ দিয়ে বলেছেন, সেদিন খবরের কাগজে দেখলাম যে বীরভূমে মাছের রোগ সারাবার জন্য একটা প্রকল্প শুরু হয়েছে। এটা তো অদ্ভুত রসিকতা। মাছের দেখা নেই অথচ মাছের রোগ সারাবার প্রকল্প করা হচ্ছে। তারপর বামফ্রন্ট কমিটির চেয়ারম্যান, তিনি স্বাস্থ্য দপ্তর সম্পর্কে বলেছেন যে হেলথ সেন্টার আছে কি নেই সেটা আমরা কিছুই বুঝতে পারছি না। এটা তো গেল একজন ফরোয়ার্ড ব্লক, আর একজন আর. এস. পি. সম্পর্কে। এরপর তিনি নিজেদের পার্টির মন্ত্রীর বিরুদ্ধে বলেছেন। অমৃতেন্দু মুখার্জীর দপ্তর সম্পর্কে বলেছেন যে জনসাধারণের ধৈর্যের সীমা-পরিসীমা নেই। তা না হলে তারা এত সহ্য করছে কি করে। সরকারী দুধে জল দেওয়া হবে সেটা না হয় মানুষ মেনে নিল কিন্তু মন্ত্রীরা কি এখনও বুঝতে পারে না যে দুধের মধ্যে পোকা, মাকড়, মশা ইত্যাদি পাওয়া যাচ্ছে। সুতরাং তাদেরই সি. পি. এম-এর মহাপ্রভু প্রমোদ দাসগুপ্ত যখন ক্ষুব্ধ তখন আজকে জ্যোতি বাবু যতই রাজ্যপালকে দিয়ে বলান তাতে কিছু হবে না। শুধু নাই নয়, স্বাস্থ্য দপ্তর সম্পর্কে যে কথা হয়েছে, আমিও বলছি যে নূতন হাসপাতাল যা করা হয়েছে কোথাও ডাক্তার নেই। আমি আমার জেলার কথা জানি, সেখানে নূতন হাসপাতাল হয়ে সেটা ওপেন হয়ে গেছে। রায়নগরে ৫টি রুরাল হসপিটাল আছে, আমার লালগোলায়, ইসলামপুরে সেখানে প্রাইমারী হেলথ সেন্টার হয়েছে কিন্তু আজ পর্যন্ত তিন বছরের মধ্যে একটিও ডাক্তার দেওয়া হয় নি। আজকে স্বাস্থ্য বিভাগ সম্পর্কে আপনারা সকলেই জানেন। যারা ডাক্তার তারা সমস্ত নার্সিং হোমের সঙ্গে বন্দোবস্ত করে নিয়েছে। গরীব মানুষের কোন চিকিৎসা হয় না, গরীব মানুষ সেখানে যেতে পারে না এবং গেলেও সেখানে চিকিৎসা হয় না। এই রকম একটা সাংঘাতিক অবস্থা, এই অবস্থা সম্পর্কে বামফ্রন্ট সরকার কোন চিন্তা করে নি। শুধু — তাই নয়, এর সঙ্গে ল এ্যান্ড অর্ডারের কথা বলা হয়েছে।

[5-20 — 5-30 P.M.]

ল এ্যান্ড অর্ডারের ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমি বলবো গত ২৩/১১ তারিখে সুরেন ঘোষ নবগ্রাম এলাকার — একটা জমিতে ইনজাংশন ছিল হাইকোর্ট থেকে, সেখানকার পঞ্চায়েত প্রধান তিন চারশো লোক নিয়ে ফলা, তীর, ধনুক নিয়ে সেখানে যায় এবং জোর করে ধান কাটে। সুরেন ঘোষ এবং আরও চার পাঁচজনও সেখানে যায়, তাদের হাতে কিছু ছিল না। তারা সুরেন ঘোষকে আক্রমণ করে। সুরেন ঘোষ অজিত ঘোষের বাড়িতে আশ্রয় নেয়। সেখানে দরজা ভেঙ্গে তাকে খুন করা হয় স্পটে। তার আত্মীয়রা যখন জানতে পারে যে তাকে খুন করা হচ্ছে, তখন তারা ছুটে যায় এবং তাদের পাল্টা আক্রমণ করে। এই আক্রমণের ফলে তাদের পক্ষেও খুন হয়। কিন্তু প্রশ্ন হচ্ছে, দু পক্ষেরই কেস হয়, এক পক্ষের, যেটা সি. পি. এম. পার্টির যারা খুন হলো, তার জন্য অনেক আসামী ধরা পড়েছে, অনেক জামিন হয়েছে। কিন্তু আজ পর্যন্ত সুরেন ঘোষের কেসে যাদের নাম এফ.

আই. আর. হয়ে আছে, — দিনের বেলায় খুন করার পরেও পুলিশ সেই সমস্ত আসামীকে ধরা তো দূরের কথা পুলিশ তাদের সহযোগিতায় মন্ত্রী মহাশয়দের মিটিং এর ব্যবস্থা করছেন। আজ পর্যন্ত কাউকে ধরা হয় নি। সপ্তপুরের একজন লোক আছে তাকে খুন করা হয়েছে এই মাসের প্রথম দিকে, নওদার গাজিমুর রহমনকে খুন করা হয়েছে, সেখানকার পত্রিকাতে দেখলাম, সে নাকি নকশাল। ধরে নিই, যদি সে নকশাল হয়, সেখানকার লোকই তো তাকে খুন করেছে, কিন্তু আজ পর্যন্ত কাউকে এ্যারেস্ট করা হয় নি। শুধু তাই নয়, আমার কাছে গোটা ২০ কেস আছে যেখানে খুন হয়েছে কিন্তু কাউকে এ্যারেস্ট করা হয় নি। যেখানে আজকে মামলা হচ্ছে, মকদ্দমা হচ্ছে, খুন হচ্ছে, লুঠ হচ্ছে, ডাকাতি হচ্ছে, এফ. আই. আর. করা হচ্ছে, অথচ পুলিশ কোন কেস নিচ্ছে না, তাহলে আমি কি বলবো, ল এ্যান্ড অর্ডার আছে? আজকে যদি কোন বাড়ি লুঠ হবার পর, সে যদি কেস করতে যায়, এবং বলে যে সি. পি. এম. এর লোকেরা আমার বাড়ি লুঠ করে নিয়েছে, থানা থেকে কোন ডায়েরী নেওয়া হচ্ছে না। তাহলে কি আমি বলবো, ল এ্যান্ড অর্ডার ঠিক আছে? শহরে যদি বলেন ঠিক আছে, আমি জানি না শহরে ঠিক থাকলো কি করে, মারামারি কাটাকাটি তো ঠিক হচ্ছে। তবে গ্রামের অবস্থা ভয়াবহ, সেখানে জঙ্গলের রাজত্ব বিরাজ করছে। সন্ত্রাস বিরাজ করছে, মানুষ নিরাপত্তা বোধ করছে না। মানুষ অসহায়, আজকে এস. পি. থেকে আরম্ভ করে ও. সি. পর্যন্ত — সুলতান সিং আমার জেলার এস. পি. থেকে আরম্ভ করে — আমি নাম করে বলছি, তিনি সমস্ত ও. সি.-দের মৌখিক অর্ডার দিয়েছেন যদি সি. পি. এম. এর বিরুদ্ধে কোন মকদ্দমা হয়, সেই মকদ্দমা প্রথমে নেবে না। যদি কোথাও মারাত্মক ঘটনা ঘটে সি. পি. এম. এর বিরুদ্ধে কোন মকদ্দমা হয়, তাকে সিম্পল ইনজিউরী করে সেই মামলা নাও। এই ভাবে আদেশ দেওয়া হচ্ছে। আমি গত পরশুদিন মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করেছি, বলেছি যে দু পক্ষে মারামারি হয়েছে, দুপক্ষই জখম হয়েছে কিন্তু এক পক্ষকে এ্যারেস্ট না করে, আমাদের পক্ষকে এ্যারেস্ট করা হলো। আমি এস. পি. কে বলেছিলাম এই রকম ডিসক্রিমিনেটেড এ্যাটিচুড কেন নেওয়া হচ্ছে? সেই অফিসার আমাকে চিঠি দিয়েছেন, সেই চিঠির ফটোস্ট্যাট কপি আমার কাছে আছে, অরিজিন্যালও আছে, তাতে সেই এস. পি. বলছেন, আমাকে রাত্রি ১১টার পর ফোন করবেন না। আমি ওখানকার এম. এল. এ., জনগণের প্রতিনিধি হিসাবে একজন প্রার্থী ছিলাম, আমি যখন বলছি যে এই রকম ভাবে একটা অন্যায় চলছে, আপনি দেখুন, তখন আমাকে বলছেন রাত্রি ১২টার সময় ফোন করবেন না। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলেছি, তিনি বলেছেন, আমাকে দেবেন, আমি নিশ্চয়ই দেখবো। আজকে রাউন্ড দি ক্লক তার ডিউটি আছে, সে কাজ করবে।

তিনি বলছেন, আমি এস. পি. আমাকে মিড-নাইটে ফোন করবেন না। এই রকম যদি হুমকি দেওয়া হয় তাহলেই বুঝুন কোথায় প্রশাসন আছে! আজকে প্রশাসন যন্ত্রকে দলীয় স্বার্থে ব্যবহার করছে এই সরকার। শুধু তাই নয় প্রশাসন যন্ত্রের দ্বারা ফুড ফর ওয়ার্কের গম চুরি করে সেই গম বিক্রি করে সেই টাকা নির্বাচনে ব্যয় করছে। ফুড ফর ওয়ার্কের গমের লক্ষ লক্ষ টাকা পঞ্চায়েতরা মেরেছে এবং তার কিছু কিছু ভাগ পার্টিকে দিয়েছে। আজকে এইভাবে ফুড ফর ওয়ার্ক নিয়ে দুর্নীতি চলছে, দলবাজী চলছে, সন্ত্রাস চলছে। একটু আগে চীফ হুইপ দীনেশ মজুমদার বলছিলেন, আমরা আর কত দিন আছি! তাঁর কথা শুনে

আমার মনে হচ্ছিল কাওয়ার্ডস ডাই মেনি টাইমস বিফোর দেয়ার ডেথ। তাই আজকে আইন-শৃঙ্খলার যে অবস্থা হয়েছে, গ্রামে যে সন্ত্রাস চলছে তাতে এদের আর এক মুহূর্তও থাকা উচিত নয়, কেন্দ্র যেভাবে অন্যান্য ৯টি জনতা সরকারকে ভেঙে দিয়েছে কেন্দ্রের উচিত হবে সেই ভাবে এই সরকারকেও ভেঙে দেওয়া। আর যে রায়ের কথা ওঁরা বলছেন সে রায় জনগণের রায় নয়, কারচুপির রায়। এই সভায় রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে সেই প্রস্তাব বেআইনী, সংবিধান বিরোধী সেই প্রস্তাবের আমি সম্পূর্ণ বিরোধিতা করছি। এই বলেই আমি বক্তব্য শেষ করছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় স্পীকার মহোদয়, গতকাল থেকে রাজ্যপালের বক্তৃতার ওপর আলোচনা শুরু হয়েছে। এই আলোচনা শুরু হয়েছে গত ১৫ তারিখ রাজ্যপাল যে ভাষণ এখানে দিয়েছিলেন সেই ভাষণকে ভিত্তি করে। তার আগে গোটা ভারতবর্ষে এবং সেই সঙ্গে সঙ্গে পশ্চিম বাংলায়ও সূর্য গ্রহণের একটা আবহাওয়া সৃষ্টি হয়েছিল। যা নিয়ে বহু গবেষণা হয়েছিল এবং যার কিছু সত্য এবং কিছু মিথ্যা প্রমাণিত হয়েছে। এই বলয় গ্রাসের ঘটনা আমরা ভারতবর্ষে তথা পশ্চিম বাংলায় অন্তত তিন বার এর পূর্বে লক্ষ্য করেছি। ১৮৯৮ খৃস্টাব্দের ২২ জানুয়ারী তারিখে যে বলয়গ্রাস হয়েছিল তার একটা বর্ণনা আমি পড়ে দেখছিলাম, তাতে লিখছে, "হঠাৎ করে সূর্যের তাপ কমে এলো, হঠাৎ করে অন্ধকার নেমে এলো এবং এই কলকাতা শহরের আসেপাশে শিয়ালরা ডেকে উঠেছিল"। এর পর যে বলয়গ্রাস হয়েছিল তার প্রত্যক্ষদর্শী হিসাবে একজন মন্তব্য করছেন যে, অন্ধকারে পাখীরা ওড়া-উড়ি করছিল ব্যস্ত ভাবে, আর এক সঙ্গে ডেকে উঠেছিল অনেকগুলি কুকুর। আর এবারের ১৬ই ফেব্রুয়ারীর বলয় গ্রাসের আগের দিন ১৫ই ফেব্রুয়ারী ঐ একই সময়ে, ঠিক তিনটে সাড়ে তিনটের সময়ে ঐ ধরনের একটা আওয়াজ এই হাউসে শুনেছিলাম। যখন রাজ্যপাল ভাষণ দিচ্ছিলেন তখন কিছু মানুষ চিৎকার শুরু করেছিল তাকে বাধা দেওয়ার জন্য।

[5-30 — 5-40 P.M.]

সেই গ্রহণ সম্পর্কে একটি পত্রিকা মন্তব্য করেছেন "আকাশের পূর্ণ গ্রাসের দিনক্ষণ করিয়া জ্যোতি বিজ্ঞানীরা যখন হয়রান গণৎকারেরা তখনও জানিতেন না এদেশের একটা বৃহত্তর ভাগের মাটিতে সংসদীয় প্রথার বলয় গ্রাস এত আসন্ন।" অর্থাৎ ৯টি রাজ্যের কথা বলা হয়েছে। রাজ্যপালের ভাষণের উপর আলোচনা হচ্ছে, গতকাল শ্রী হরিপদ ভারতী মহাশয় এবং আজকে জনতা পার্টির সন্দীপ দাসের আলোচনা শুনে শুনে মনে হয়েছিল রবীন্দ্রনাথ যদি বেঁচে থাকতেন তাহলে তিনি একথা কখনও লিখতেন না "হে মাধবী দ্বিধা কেন" তিনি লিখতেন, হে ভারতী দ্বিধা কেন। কালকে তিনি তাঁর বক্তৃতা যেভাবে শুরু করেছিলেন তাতে আমি বুঝে উঠতে পারলাম না যে তিনি রাজ্যপালের ভাষণকে সমর্থন করছেন কি করছেন না। আজকে সাত্তার সাহেবের বক্তৃতা শুনে মনে হলো তিনি রাস্তা খুঁজে পেতে চাচ্ছেন। উনি ফরওয়ার্ড ব্লকের বেঞ্চের দিকে আঙ্গুলি নির্দেশ করে বলছেন আপনাদের সরে যেতে হবে এবং এই প্রসঙ্গে বলছেন দেশে গণতন্ত্র নেই। আমি বলি গণতন্ত্র তো

আছে। সাত্তার সাহেব নির্বাচিত সদস্য এবং এই নির্বাচিত সদস্য হিসাবে দল পরিবর্তন করবার জন্য স্বাধীনতা এখনও আছে। মাত্র কিছুদিন আগে স্বৈরতন্ত্রী ইন্দিরা গান্ধীর যথেষ্ট সমালোচনা করেছেন আর আজকে তারই পন্থা অবলম্বন করছেন। এখানে গণতন্ত্র রয়েছে এবং এই গণতন্ত্র আর্জও আছে। তবে যে গণতন্ত্রের কথা আপনারা বলেন, যে গণতন্ত্রের মধ্য দিয়ে একচেটিয়া পুঁজিপতিদের আরোও বিকাশের এবং আরোও শক্তি-বৃদ্ধির সহযোগিতা আরোও করে দেওয়া যায় সেই ধরনের গণতন্ত্রের পৃষ্ঠপোষক হতে বামফ্রন্ট সরকার অস্বীকার করছে এবং সেই জন্যই ওদের উষ্মা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাত্তার সাহেব বলছেন রাজ্যপালের ভাষণ এটা সম্পূর্ণ নাকি অসাংবিধানিক এবং অন্যায় হয়েছে। ১৯৭৪ সালে যে ৫৬তম বিধানসভার অধিবেশন হয়েছিল সেই বিধানসভার অধিবেশনে (২৫শে ফেব্রুয়ারী তারিখে) এই বিধানসভার সদস্য শ্রী হরশঙ্কর ভট্টাচার্য মহাশয় — আজকে বিধানসভায় যে ঘটনা ঘটছে এবং অসাংবিধানিক বলে জবাব চাচ্ছেন — সেই প্রশ্ন তিনি তুলেছিলেন। সেদিনও এই কথা বলা হয়েছিল যে সংবিধানের ১৭৬ ধারা অনুসারে এই বিধানসভার উদ্দেশ্য এবং এই বিধানসভা ডাকার উদ্দেশ্য বর্ণনা করা হয় নি। একথা তিনি বলেছিলেন আর সেদিনকে এই পশ্চিম বাংলায় ভোটের কারচুপিতে যে সরকার তৈরী হয়েছিল তারই একজন অংশীদার হিসাবে পুরস্কৃত সদস্য ছিলেন আব্দুস সাত্তার সাহেব এবং তিনি মন্ত্রীও হয়েছিলেন। তিনি বলেছিলেন একটা জায়গায় ... Date fixed for discussion on Governor's Address, in consultation with the Leader of the House ...করতে হবে। একথা উনি বলেছিলেন আর আবার নূতন করে আজকে এই হাউসকে মিসলিড করবার চেষ্টা করছেন। তিনি আরোও বলেছেন রাজ্যপালের ভাষণে সমস্ত কিছু ডিটেলসে বলতে হবে এই রকম কোন বিধান নেই। ... Causes for Summoning a House...আমি তো বলেছি ডিটেলসে দেওয়া হয় নি। একথা তিনি বলেছেন। আজকে নূতন করে আবহাওয়া গরম করতে চাচ্ছেন আন-কনস্টিটিউশন্যাল বলে এবং ভোটের কারচুপির অভিযোগ তুলেছেন। আমি এই ব্যাপারে পয়েন্ট অফ অর্ডার তুলতে চেয়েছিলাম আপনি তুলতে দেন নি।

এই বিধানসভায় হয়েছে এই রকম ঘটনা। আলতা মাখান নতুবা এ্যাকসিডেন্টের রক্ত মাখা জামা এখানে দেখান হয়েছে, আপনার কাছে জমা দেওয়া হয়েছে। এখানে, এই হাউসে যে জিনিস দেওয়া হয় তা হচ্ছে হাউস প্রপার্টি। আমরা দীর্ঘকাল যাবৎ শুনছি ভোটের কারচুপির কথা। জাল ভোটপত্র নাকি এখানে ওখান থেকে দু-চারটি পাওয়া যাচ্ছে। তারপর বললেন কিছুক্ষণ আগে নাকি কয়েক হাজার সরকারী কর্মচারী মিছিল করে আসছেন, হতে পারে কর্মচারীরা হয়তো কিছু ভোটপত্র বাইরে দিয়েছেন। আমার বক্তব্য বিরোধীদল থেকে যাঁরা বাজার গরম করতে চাইছেন জানি না শুধুমাত্র বিরোধিতার জন্য বাজার গরম করছেন কিনা? অতীতে যখন জামা, বা দরখাস্ত আনা হোতো সেগুলি মাননীয় স্পীকার মহাশয়ের কাছে জমা দেওয়া হতো, একটু আগে জানি না সেগুলি ভোটপত্র কিনা একজন এখানে কতকগুলি কাগজ দেখালেন মাননীয় স্পীকার মহাশয়ের কাছে হাউসের সম্পত্তি দেখান হল কিন্তু জমা দেওয়া হল না। মাননীয় স্পীকার স্যার, আমি এই কথা বলছি যে রাজ্যপালের ভাষণে এইগুলি দেখান হয়। রাজ্যপালের ভাষণ হচ্ছে গত এক বছর সরকারের কাজ যা হয়েছে তার কিছুটা বর্ণনা থাকে আর আগামী এক বছরে সরকার কি কি করতে চাইছেন

তার বক্তব্য থাকে, তা নিয়ে আলোচনা হয়। একটু নিয়ম বর্হিভূত হলেও ঐ বেঞ্চ থেকে জনতা দলের দু-একজন সদস্য যা বলে গেলেন স্যার আমরা তাঁদের সমর্থন করি কিন্তু যদি নিয়ম অনুসারে যদি বিরোধিতার কারণে বিরোধিতা করা হয় তাহলে আমাদের বলবার কিছু থাকে না। রাজ্যপাল তাঁর ভাষণে যা বলেছেন তা ভাল করে পড়ে দেখুন, ভোটের কারচুপির সম্পর্কে কি বলেছেন — ৩নং অনুচ্ছেদে বলেছেন তা বলে অবশ্য আমি এটা বলতে চাই না যে আমার সরকার এই ক্ষেত্রে সর্বাঙ্গ সুন্দর কাজ করার দাবি করছেন। এই কথা বলেছেন রাজ্যপাল। এত দ্রুত নির্বাচন এসে গেল — যে সরকার কেন্দ্রে ৫ বছর থাকবার কথা পুঁজিপতিদের চক্রান্তে জনতা দলের ভিতরে অন্তর্দ্বন্দ্ব হল, পুঁজিপতিরা দেখল যদি মোরারজির প্রধান মন্ত্রিত্ব থাকে তাহলে সুবিধা হবে না তাই ইন্দিরা গান্ধীর শাসনে একচেটিয়া শোষণের সুবিধার জন্য পুঁজিপতিদের দারোয়ান সৃষ্টি করতে হবে, তাই এত দ্রুত নির্বাচন হল, এবং সেই দ্রুততার সঙ্গে ভোটার লিস্ট তৈরী করতে হয়েছে। কাজেই এরকম দু-চারটে ভুল হতে পারে। হিউম্যান এরার হতে পারে। ভোটার লিস্টে নাম বাদ পড়েছে, নাম তোলবার তো কোন ব্যবস্থা আপনারা করেন নি। ব্যবস্থা করবার তো বহু সুযোগ ছিল। কি করে করবেন, ঐ ভোলা বাবু অভিযোগ করেছেন কিন্তু ভোটার লিস্টটা সংশোধন করেন নি। কারণ ছিল, কেন না মা দয়াময়ী কার উপর কৃপা করবেন ভোলা বাবুর উপর না মিহির বাবুর উপর। সাত্তার সাহেব যিনি ৭০ হাজার ভোটে হেরে গিয়েছেন তিনিও অভিযোগ করছেন কারচুপি হয়েছে বলে। হরিপদ বাবু লোকসভায় দাঁড়িয়েছেন, বিধানসভায় দাঁড়িয়েছেন ওনার অভিজ্ঞতা আছে নির্বাচন সম্পর্কে। ওঁরা হয়তো প্রত্যেকে আশা করেছিলেন যদি ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসে তাহলে না হোক একটা মন্ত্রী হয়ে যেতে পারি।

[5-40 — 5-50 P.M.]

তাই আজকে তাঁরা এই কথা বলছেন যে এখানে কারচুপি হয়েছে। আমার অভিজ্ঞতা হচ্ছে যে আইন শৃঙ্খলার প্রশ্ন নিয়ে ৯টি রাজ্যকে ভেঙ্গে দেবার যে যুক্তি তাঁরা দিয়েছেন তারপরে কিন্তু ইন্দিরা গান্ধী উত্তর প্রদেশের নারায়ণগড়ে যেতে পারেন নি। অসমে দিনের পর দিন যেখানে রক্ত গঙ্গা বয়ে যাচ্ছে সেখানেও তিনি যেতে পারেন নি, বিহারে পরশ বিঘায় যে সাম্প্রদায়িক দাঙ্গার কথা বলা হয়েছে সেখানেও তিনি যেতে পারেন নি। মহারাষ্ট্রে সেখানে কি অন্যায় অত্যাচার হয়েছিল আইন শৃঙ্খলার কি অবনতি ঘটেছিল — নারায়ণপুর পরশবিঘা বিহার উত্তর প্রদেশে যে গোলমাল হয়েছিল তার চেয়ে বড় গোলমাল হচ্ছে আসামে যেখানে তিনি যেতে পারেন নি — বরং উস্কানি দিয়েছেন। তিনি বলেছেন আসাম রাজ্য থেকে যারা বিদেশী তাদের সেখান থেকে সরে যেতে হবে এবং প্রয়োজন হলে তাদের অন্য রাজ্যে পুর্নবাসনের ব্যবস্থা করতে হবে। কোথায় সে অন্য রাজ্য? অর্থাৎ আসাম থেকে বিতাড়িত বাঙ্গালীদের পশ্চিম বাংলায় আনা হবে। এর ফলে এই রাজ্যে সাম্প্রদায়িকতা — প্রাদেশিকতা বাড়াবার একটা চক্রান্ত তিনি করছেন। যে রাজ্যে আজকে শান্তি রয়েছে সেটা বিঘ্নিত তিনি করছেন। সন্দীপ বাবু তার বক্তৃতায় তিনি বললেন যে ৩ দিন আগে তিনি কালিঘাটে মদ বিক্রি করতে দেখলেন। আমি দায়িত্ব নিয়ে বলছি গত লোকসভা নির্বাচনের পর ভারতবর্ষে সমাজ বিরোধীদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী দিল্লীতে নির্বাচিত হবার পর তিনি তাঁদের

উস্কানী দিচ্ছেন এবং তারা মনে করছে যে সেই মাতালের রাজত্ব আবার ফিরে এসেছে। কাজেই আইন শৃঙ্খলার প্রশ্নে নিশ্চিত ভাবে বলতে পারি যে পশ্চিম বাংলা সরকারের এ বিষয়ে একটা বাড়তি দায়িত্ব আছে। সেই জন্য রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন পশ্চিম বাংলার মানুষ সাম্প্রদায়িকতা ও প্রাদেশিকতার বিরুদ্ধে বলে পশ্চিম বাংলায় এই সব জিনিস হয় না। তা সত্ত্বেও রাজ্যপালের ভাষণে স্বীকৃতি আছে যে পশ্চিম বাংলায় কোথাও যদি এতটুকু সাম্প্রদায়িক দাঙ্গা হয় তাহলে কঠোর পুলিশী ব্যবস্থা দ্বারা সেটা দমন করা হবে। নদীয়া জেলায় যে সাম্প্রদায়িক দাঙ্গা সৃষ্টি করা হয়েছিল তার দিকে লক্ষ্য রেখেই এই সব কথা বলা হয়েছে। কাজেই শুধুমাত্র রাজনৈতিক সচেতনতা নয় — শুধুমাত্র সৎ নাগরিকই নয়, সৎ ইচ্ছার মধ্যে একটা রাজ্যে শান্তি থাকবে তা নয় আমরা মনে করি পশ্চিম বাংলায় একটা গুরু দায়িত্ব এসেছে তা হলো প্রশাসনকে আরো শক্তিশালী করা যাতে সমাজ বিরোধীরা মাথা চাড়া দিতে না পারে। গত আড়াই বছর ধরে আমি উত্তর বাংলা থেকে দার্জিলিং মেল অথবা কামরূপ এক্সপ্রেসে আসা যাওয়া করছি। কিন্তু কোন দিনই উত্তর বাংলা থেকে স্মাগল হয়ে জিনিস আসছে তা আমি দেখি নি। কিন্তু এখন লক্ষ্য করছি প্রতি দিনই দার্জিলিং মেলের কমপার্টমেন্টের মধ্যে স্মাগল হয়ে জিনিস আসছে। যারা এই কাজ করছে তাদের ধারণা ছিল যে এই সরকার স্মাগলিংকে সমর্থন করবে না — কিন্তু এখন যে সমস্ত সমাজ বিরোধীরা বুঝেছে যে এ বিষয়ে পশ্চিম বাংলা সরকার যদি কিছু করতে চায় তাহলে এই সরকারকে ভেঙ্গে দেওয়া হবে।

আমরা জানি যে এই সরকার ভাঙ্গার জন্য তাঁদের কোন ছুতোর দরকার হবে না। আইনের প্রশ্ন যদি থাকতো তাহলে তিনি প্রথমে আসাম হয়তো বা উত্তর প্রদেশ, বিহারে যেতে পারতেন। কিন্তু তা তিনি যান নি। তা থেকেই বোঝা যায় যে রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এটা করা হয়েছে। এই উদ্দেশ্য হচ্ছে জনসাধারণকে দেখান যে যেখানে জনতা শাসন আছে সেখানেই সাম্প্রদায়িকতার চেহারা আছে। পশ্চিম বাংলা বা ত্রিপুরায় হাত দেন নি তার কারণ কেরলে সাম্প্রতিক নির্বাচন-এ তিনি সম্পূর্ণ ভাবে প্রত্যাখ্যাত হয়েছেন। তা যদি না হতো তাহলে তিনি কি করতেন তা সকলে অনুমান করুন। কিন্তু এই বিধান সভা যদি ভেঙ্গে দেওয়া হয় তাহলে জনসাধারণ তা সহ্য করবে না। রাজ্যপাল বলেছেন পশ্চিম বাংলার অন্যতম প্রয়োজনীয় জিনিস হচ্ছে বিদ্যুৎ। সেই জন্য ফরাক্কায় তাপ বিদ্যুৎ কেন্দ্র শুরু হয়েছে। এটাকে কার্যকরী করার ক্ষেত্রে প্রধান দায়িত্বে ছিলেন কেন্দ্রের জনতা সরকার এবং পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকার। আমাদের আশঙ্কা হচ্ছে যে কেন্দ্রের এই পরিবর্ত্তনের মধ্য দিয়ে ফরাক্কার কাজ না বন্ধ হয়ে যায়। পশ্চিম বাংলা থেকে যিনি মন্ত্রী হয়েছেন তিনি নির্বাচিত হবার পর এই ষড়যন্ত্র আরম্ভ করেছেন কি ভাবে এই সরকারকে বে-ইজ্জত করা যায়। আজকে ওঁদের নেতারা নানান কথা বলে পশ্চিম বাংলায় একটা অস্থির অবস্থার সৃষ্টি করতে চাইছেন। সে দিকে লক্ষ্য রেখে আমি বলবো রাজ্যপালের এই ভাষণ অত্যন্ত সুচিন্তিত ও সীমিত হয়েছে এবং এই সরকারের কাজ সম্পর্কে খুব বড় বড় কথা এখানে বলা হয় নি।

[5-50 — 6-00 P.M.]

কিন্তু একটা জিনিস আমি উল্লেখ করতে চাই সেটা হচ্ছে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছিলেন যে এই সরকার চলে ৩৬ দফা কর্মসূচী অনুসারে, এই ৩৬ দফা কর্মসূচীতে আমরা ঘোষণা করেছিলাম যে আমরা যদি ক্ষমতায় আসি তাহলে এই রাজ্যে ক্লাস ৮ পর্যন্ত বিনা বেতনে বিদ্যাশিক্ষার ব্যবস্থা করে দেব, সেই ৩৬ দফা যে প্রতিশ্রুতি কর্মসূচী তার থেকে আগ বাড়িয়ে আমরা বর্তমান বর্ষে ক্লাস ৮ পর্যন্ত সীমাবদ্ধ থাকি নি, ক্লাস ১০ পর্যন্ত করেছি। ভারতবর্ষের একমাত্র কাশ্মীরে এই ব্যবস্থা আছে। এই ব্যবস্থা কাশ্মীরে রাখবার জন্য দরাজ হাতে কেন্দ্রীয় সরকারকে টাকা দিতে হয়, কিন্তু পশ্চিমবঙ্গ সরকার সেই টাকা থেকে বঞ্চিত। কাজেই যেটুকু উল্লেখ করেছেন সেটা অত্যন্ত সীমাবদ্ধ সীমিতভাবে উল্লেখ করেছেন। রাজ্যপালের ভাষণে আমি একথা বলব পশ্চিমবঙ্গ সরকারের গত এক বছরের কাজকে পরিপূর্ণভাবে লিপিবদ্ধ করা হয় নি, মাত্র ১১ পাতার বিবৃতি দিয়ে আগামী দিনের শুধুমাত্র একটা পদক্ষেপ ঘোষণা করা হয়েছে। মিঃ স্পীকার, স্যার, আমি আর একটা বিষয়ে উল্লেখ করতে চাই সেটা হচ্ছে আমার মনে হয়েছে এই ভাষণে হয়ত বা একটু ছাপার ভুল আছে। তার সংশোধন কিভাবে করা উচিত সেটা আমার জানা নেই, কিন্তু আমি উল্লেখ করভে চাই, কেন না এটা রেকর্ড হিসাবে থাকবে। এই চলতি বছরে ৫ পৃষ্ঠায় উল্লেখ করা হয়েছে যে এশিয়ান দেশগুলি সম্পর্কে গবেষণা চালানোর উদ্দেশ্যে ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ স্থাপিত হয়েছে। আমার যেটুকু জানা আছে, যেটুকু কাগজপত্র দেখেছিলাম তার থেকে আমার যেটুকু মনে হচ্ছে এই ইনস্টিটিউটের নামকরণ করা হয়েছে এইভাবে যে নেতাজী ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ, কিন্তু এখানে উল্লেখ আছে ইনস্টিটিউট অব এশিয়ান স্টাডিজ। এটা ছাপার ভুল বলে আমার মনে হয়েছে। এর প্রয়োজনীয় সংশোধন করবার উপায় আমার জানা নেই, কিন্তু এটা সংশোধিত হওয়া উচিত। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক কুমার বসু :** মিঃ স্পীকার, স্যার, কিছুক্ষণ আগে সাত্তার সাহেব ব্যালট পেপার সম্বন্ধে যে বক্তৃতা দিয়েছেন আমরা দেখলাম ব্যালট পেপার নিয়ে তিনি আপনার কাছে গেলেন, আমরা জানতে চাই ব্যালট পেপার কি তিনি জমা দিয়েছেন?

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অব অর্ডার, স্যার। মাননীয় বিধান সভার সদস্য সাধারণতঃ দায়িত্বজ্ঞানহীন উক্তি করতে যিনি অভ্যস্ত আজকে তাঁর ভাষণে যে অপ্রাসঙ্গিক কথা বলেছেন আপনাকে অনুরোধ করছি সেই ভাষণকে এক্সপাঞ্জ করে দেওয়া হোক। উনি বলেছেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী আসামের ব্যাপারে উস্কানি দিয়েছেন। এটা ডাইরেক্ট এ্যাসপারসান। এই উক্তি করার অধিকার মেম্বারের আছে কিনা? দিস সুড বি এক্সপাঞ্জ, স্যার। আর একটা কথা বলছি সেটা হচ্ছে সমাজ বিরোধীদের পক্ষে দীপক সেনগুপ্ত ভারতের প্রধান মন্ত্রীকে সমাজ বিরোধীদের নেতা বলেছেন। আমার জানা ছিল এখনও ইন্দিরা গান্ধী ওদের কর্মী হিসাবে মেনে নেন নি, তাহলে তিনি কি করে সমাজ বিরোধী হলেন, সমাজ বিরোধীদের নেত্রীই বা কি করে হলেন?

[6-00 — 6-10 P.M.]

**श्री रविशंकर पान्डे** : माननीय अध्यक्ष महोदय, राज्यपाल महोदय की भाषण पर जो धन्यवाद प्रस्ताव लाया गया हो, मै उसका समर्थन करता हूँ। पहलीबात तो मै यह कहना चाहता हूँ कि गत 15 फरवरी को प्रदर्शन करते हुए कंग्रेस (आई) के नेताओं ने कहा था कि अभी तो हम लोग शान्तिपूर्ण तरीके से प्रदर्शन कर रहे हैं किन्तु यदि हमारी बातें नही मानी गई तो हमलोग अशान्ति के मार्ग का अवलम्वन करेंगे। अशान्ति पैदा करना तो इनलोगों का पुराना हथकण्डा है। इन्हीं लोगो ने लोकनायक श्री जय प्रकाश नारायण के भाषण में अशान्ति मचाईथी। और वंगाल के लोगोंको इनका भाषण नहीं सुनने दिया था। पहले भी तानाशाही का साम्राज्य था फिर अव पुनः देश को जलाने के लिए इन्दिरा गांधी का आगमन हो गया है। अव तानाशाही की शक्तियाँ और भी भारी हो गई हैं। ये शक्तियां जव अशान्ति पैदा करती है तो वड़ा शर्म लगता है। गरीवी हटाओ का नाम लेकर अशान्ति पैदा करना इनका नित्य का कर्म हो गया है। अगर इनके हथ कण्डो मे देश को वचाया नही जायेगा तो देश वर्वाद हो जायेगा। महात्मा गान्धी का आदर्श विनष्ट होकर रह जायेगा। अतएव वंगाल की जनताको इंन्दिरा गान्धी से सावधान रहना होगा।

इन्दिरा गांन्धी ने योंहि विधान सभाओं को भंग कर दिया। जिनका कार्यकाल अभी लगभग ढाईवर्ष तक था। इस राज्य सरकार पर भी तलवार लटक रही है। कभी भी वार हो सकता है इसलिए यहाँ की सरकार को अभी से सावधान रहना चाहिए।

अध्यक्ष महोदय, अशान्ति चाहे जिसका भी हो-चाहे वह कंग्रेस (आइ) की हो, चाहे वह सी. पी. एम की हो, चाहे वह वालाजी देवरस की आर. एस. एस. पार्टी की हो. अशान्ति तो अशान्ति ही होती हैं। अशान्ति से देश वर्वाद हो जाता हैं, कोई लाभ नहीं होता है।

आज हमलोगों ने आर. एस. एस. जैसी साम्प्रदायिक पार्टी का परित्याग कर दिया है। इसी पार्टी के कारण ही जनता पार्टी का विघटन हुआ। वड़े दुख के साथ कहना पड़ता है कि इस पार्टी को लोगों ने मुहम्मद आली पार्क में श्री राजनारायण का सिर फोड़ा था और मुझे ऐसी मारी-मारी थी कि मेरी वाई आँख खराव हो गई। अव मैं इस आँख से देख भी नही सकता हूँ। मेरा दोष केवल यही था कि मैने क़ोभी एकता का सम्मेलन वुलाया था।

इन्दिरा गाँन्धी ने 1975 मे संविधान का संशोधन कर सोचा था कि मैं हिरण्यकस्यप की तरह राजत्व करुँगी। जैसे हिरण्य कस्यप ने सोचा था कि मै न तो रात को मरुँ–न दिन को मरुं। मुझे न तो पशु मार सके और न तो पुरूष मार सके। किन्तु उसका स्वाभिमान चूर्ण हो गया, उसी तरह इन्दिरा गान्धी का भी तानाशाही समाप्त हो गया। उनका संविधान संशोधन जो ६ वर्ष का था, वह पहले ही समाप्त हो गया। उनकी गद्दी भी चली गई। जनता पार्टी ने उनको अच्छा सवक शिक्षा दिया। चरण सिंह को जनता पार्टी से हटने के वाद इन्दिरा गान्धी ने चरण सिंह को आपना नेता माना। किन्तु चरण सिंह के गदी पर बैटने के वाद उनसे कहा कि हमारे विरुध्य मे जो भी मुकदमे हैं, उन्हे हटा लीजिए। किन्तु चरण सिंह ने साफ शव्दो से कह दिया कि जिन मुकदमों का विचार अदालत मे हो रहा है, उनका विचार अवश्य होगा। परिणाम यह हुआ कि इन्दिरा गाँन्धी ने गद्दारी की और उससे लाभ उठाकर गद्दी पर वैठे गई। और अब देश में तानशाही का राजत्व कायम कर रही हैं।

1971 में गरीवी हटायो का नारा देकर दिल्ली की गद्दी पर वैठ गई किन्तु दुरबीन लगाकर जव उन्होने देखा तो उनको देश

में कोई भी गरीव नहीं दिखाई पड़ा। अन्त में अपने बेटे संजय को मोटर का कारखना खुलवा दिया जब कारखाना नही चला तो सरकार चलाने का बन्दोवस्त कर दिया। युवा कंग्रेस का लीडर बनाकर कंग्रेस पार्टी में लाकर खड़ा कर दिया। उन्होने सोचा कि यदि इन्दिरा गान्धी की गद्दी कायम नहीं रहेंगी तो उनके लड़के की गद्दी कायम रहेगी। देश की उन्नति कैसे होगी? उनकी विघटनकारी शक्तियाँ पुनः उनके चारो ओर धिर गई हैं। आज सभी चारों ओर लूट-पाट, मार-पीट का आतंक फैला गया है। संजय युवक के नाम पर अपना प्रभाव बिस्तार करना चाहते हैं। इन्दिरा गाँन्धी की भी मन्शा है कि मेरे वाद मेरा बेटा संजय ही देश का प्रधान मंन्त्री बने। ऐसी अवस्था में वे देश की तरक्की कैसे कर सकती हैं? आज लोक सभा के चुनाव मे मात्र ४३ प्रतिशत वोट पाकर इन्दिरा गाँन्धी विजयोल्लाम के साथ गद्दी पर वैटी हैं। उनको इतना कम वोट मिलने के वाद भी दिल्ली की गद्दी मिल गई है। गद्दी मिलने के वाद ही उन्होंने इमजैन्सी के तानाशाही का परिचय दिया। ६ विधान सभाओं का जिनका कार्य-काल अभी 2-1/2 वर्ष के लगभग था खत्म कर दिया। उदाहरण दिया जाता है कि श्री चरण सिंह ने भी जनता राज्य में ऐसा ही किया था। किन्तु उन्होने तो मरी हुई विधान सभा को खतम किया था, जिनका कार्यकाल प्रायः समाप्त हो चुका था। इस तरह से अभी ही इन्दिरा गान्धी जनगण का गला दवा रही हैं। अपने तानशाह को पुनः प्रतिष्ठित करना चाहती हैं। मगर उन्हें याद रखना चाहिए कि उनके तानशाह का विरोध करने के लिए अव भी लोग देश में हैं। हम सभी को तानशाही प्रवृत्ति को रोकने के लिए एकट्टा हो जाना चाहिए। अन्यथा देश का भविष्य अंन्धकार में पड़ जायगा।

इन्दिरा गान्धी ने मजदूरों के वोनस की कटौती इमजेंन्सी

लगाकर कर दिया था और मालिकों प्रश्रय दे दिया था। उनका काम हो गया था कि मजदुरों की छँटाई करके अधिक से आधिक काम लिया जाया मगर जनता पार्टी के आने के वाद मजदूरों का वोनस फिर से चालू कराया गया। और मालिकों के अत्याचार को बन्द कराया गया।

आज जनतन्त्र की प्रगति पर कुठाराधात करने के लिए स्वार्थो तत्व गद्दी पर आकर बैठ गए हैं। कंग्रेस (आइ) अपने स्वार्थ सिद्धि के लिए सव काम कर रही है। इसका मुकावला करना होगा। ये लोग केवल देश के लोगों को गुमराह करना चाहते हैं। देश को गुमराह होने से हम सवों को वचाना होगा।

राज्यपाल ने अपने भाषण में सरकार के विगत वर्षो के कार्यावली की झलक दी हैं और आने वालो दिनों में सरकार को कार्य-क्रमों का उल्लेख किया है। यह वहुत अच्छी बात है किन्तु इसका पालन सत्ता और इमानदारी से करना चाहिए जिससे परिचय वंगाल की सरकार आदर्श सरकार के रूपमें जनता के सामने खड़ी हो सके। और इन्दिरा गाँन्धी के अत्याचार से पश्चिम वंगाल की जनता को वचाया जा सके।

एक वात की शिकायत मिली है की विगत चुनाव में कुछ गोलमाल हुआ है और कुछ लोगों को मताधिकार से वंचित रखा गया है। मेरा कहना यह हैं कि एक भी वालिक की मताधिकार से वंचित रखना जघन्य अपराध है। सवको अपने मताधिकार का प्रयोग करने का अधिकार मिलना चाहिए। आगामी चुनाव में—विधान सभा और कारपोरेशन के, सभी लोगो को वोट देने का अधिकार मिलना चाहिए। एक भी आदमी को वंचित नहीं करना चाहिए।

भ्रष्टाचार का साम्राज्य ६ वर्ष से चल रहा हैं। अफसराशही

का वोल-वाला भी चालू हैं। यही कारण है कि राजनीति स्वच्छ रूप से नही चल पाई। अफसरों ने अपने ढंग से मनमानी करके देश को चलाने का कार्य किया है।

उत्तर प्रदेश के नारायणपुर ग्राम में पुलिश अफसरों ने वहाँ कि जनता को बुरी तरह से पीटा, बुढ़ी को भी पीटा, औरतों के साथ कुत्सित व्यवहार किया। इन्दिरा गाँन्धी के राज्य मे यही देखने को मिलेगा। निरीह लोगों को गोली से मारा जायगा देश को वर्वादी के पथ पर ले जाया जायेगा। इसलिए हम लोगों को चाहिए कि हम चाहे जिस पार्टी के सदस्य क्यों न हों एक साथ मिलकर इन्दिरा गाँन्धी का बिरोध करे और उनकी शक्ति को और न वढ़ने दें।

श्री चरण सिंह ने जो देश की सबसे वड़ी विरोधी पार्टी के नेता हैं। इन्दिरा गान्धी के तानाशाह को रोकने के लिए सभी पार्टीयों को आमंन्तित किया है। मैं अनुरोध करूंगा कि पश्चिम वंगाल को मुख्य मन्त्री श्री ज्योति बसु भी एक साथ होकर इन्दिरा गाँन्धी के तानाशाह का मुकाबला करें। मैने सुना हैं कि आर. एस. पी और फरवार्ड व्लक सी. पी. आई. को एक साथ लेने को तैयार नहीं हैं। अगर यह वात सही है तो अपसी झगड़ों से इन्दिरा गाँन्धी को और अधिक वल मिलेगा! अतएव आपसी झगड़ों को मिटाकर एक साथ होकर सामना करने के लिए तैयार हो जाना चाहिए।

अन्त में मैं पुनः धन्यवाद प्रस्ताव का समर्थन करते हुए अपना भाषण समाप्त करता हूँ।

[6-10 — 6-20 P.M.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দু দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর আনীত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব নিয়ে যে বির্তক চলেছে তাতে লক্ষ্য করেছি বিরোধী পক্ষের বক্তব্যের মধ্যে কংগ্রেস (আই) থেকে শুরু করে জনতার সকলেই তাদের আক্রমণের কেন্দ্র বিন্দু নির্বাচনকে কেন্দ্র করে রেখেছেন। নির্বাচনে তারা পর্যুদস্ত হয়েছেন, সাধারণ মানুষ, খেটে খাওয়া মানুষ তাদের ছুঁড়ে ফেলে দিয়েছে, সেইটার বিপক্ষে যুক্তি দাঁড় করানোর জন্য তারা কদিন ধরে প্রাণপণ চেষ্টা করছেন যে এবার ভোটার তালিকায় ক্রুটি-বিচ্যুতি ছিল, ব্যাপক কারচুপি হয়েছে। বাস্তব অবস্থাটা তারা হাড়ে হাড়ে জানেন। মানুষ কিভাবে তাদের প্রত্যাখ্যান করেছে, সেকথা তারা জানেন। কিন্তু তারা একটা যুক্তি খাড়া করছেন, তার একটা কারণ আছে। তারা জানেন পশ্চিম বাংলায় বামফ্রন্টের নেতৃত্বে আড়াই বছরের শাসনকালে মধ্যবিত্ত মানুষ, নিম্ন মধ্যবিত্ত মানুষ, খেটে খাওয়া মানুষ, গরীব মানুষ তারা যেভাবে নিজেদের সংঘবদ্ধ করেছে, সংগঠিত করেছে, তাতে ওই সমস্ত বড় লোকদের দল তারা কখনই পশ্চিম বাংলায় ক্ষমতায় ফিরে আসতে পারবে না। এই বাস্তববোধ তাদের আছে বলেই নানা অজুহাত দিয়ে মানুষকে বিভ্রান্ত করবার চেষ্টা করছেন। আমি ভোটের ফলাফলের কয়েকটি তথ্য তুলে ধরতে চাই যা দিয়ে প্রমাণ হয়ে যাবে গ্রামাঞ্চলের কোন কোন অংশের মানুষ এবং শহরাঞ্চলের কোন কোন অংশের মানুষ বামফ্রন্টের পক্ষে ভোট দিয়েছে এবং কোন কোন অংশ বিপক্ষে দিয়েছে এবং তার কারণগুলো কি। আমরা জানি পশ্চিমবাংলায় আজ ৫ কোটি ২০ লক্ষ জনসংখ্যা। তার মধ্যে এই বছর ভোটের তালিকায় নাম ছিল প্রায় তিন কোটির উপরে। এই জনসংখ্যার শতকরা ৭৫.২৫ ভাগ গ্রামাঞ্চলের বাসিন্দা। এইবার দেখা গিয়েছে ভোটাররা ভোট দেবার অসীম আগ্রহে ভোট কেন্দ্রে গিয়েছিল এবং ভোট দিয়েছে। আমরা দেখেছি সমস্ত পশ্চিম বাংলা জুড়ে শতকরা ৬৬ ভাগ মানুষ ভোট দিয়েছে। এই ভোটের আর একটা লক্ষণীয় দিক হল, বামফ্রন্টকে ভোট দিয়েছে গ্রামাঞ্চলের ব্যাপক সাধারণ মানুষ। গ্রামাঞ্চল বামপন্থীদলগুলিকে ব্যাপকভাবে ভোট দিয়েছে, অন্য পক্ষে দেখেছি পূর্বতন নির্বাচনগুলি থেকে শহরাঞ্চলে বামপন্থী ভোট কমেছে।

গ্রামাঞ্চলের মানুষের ক্ষেত্রে বামফ্রন্টের পক্ষে ভোট পড়ল কেন একথা তাঁরা জানলেও স্বীকার করতে চান না। আমাদের বামফ্রন্টের গত দু বছরের কর্মসূচী গ্রামের গরীবদের পক্ষে কিভাবে কার্যকরী হয়েছে, আমি সে সম্পর্কে উল্লেখ করতে চাই। পশ্চিম বাংলার ধনতান্ত্রিক কৃষি অর্থনীতির বৈশিষ্ট্য হল, কৃষি ক্ষেত্রে বর্গা প্রথা থাকছে। আমরা যাঁরা মার্কসবাদ লেনিনবাদে বিশ্বাসী, আমরা জানি যে বর্গা প্রথা ধনতান্ত্রিক আর্থিক ব্যবস্থায় থাকতে পারে। এই বর্গাদাররা, জানেন গত দীর্ঘ ২৫/৩০ বছর ধরে কিভাবে জীবন যাপন করেছে, যারা ন্যূনতম দরিদ্র অবস্থায় বাস করে তাদের সংখ্যা হল ৩২ লক্ষ। এই ৩২ লক্ষ বর্গাদার এতদিন অধিকারচ্যুত ছিল, জমির উপর তাদের কোন অধিকারই ছিল না। গত ১৯৭৮ সালে যখন অপারেশন বর্গা শুরু হয়, তখন তারস্বরে বিভিন্ন জায়গা থেকে চীৎকার শুরু হয়েছে, সংবাদপত্র থেকে শুরু করে কংগ্রেস জনতা আর্তনাদ শুরু করে দিয়েছে। আমরা জানতাম এতে গ্রামের কল্যাণকর

কাজ করা হবে, তাই বামফ্রন্ট দৃঢ় পদক্ষেপে এগিয়ে গিয়েছেন। রাজ্যপাল মহাশয়ের ভাষণে একথা উল্লেখ আছে যে ৩২ লক্ষ বর্গাদারদের মধ্যে ৭ লক্ষ ৭৩ হাজার রেকর্ডভুক্ত হয়েছে এবং যে সমস্ত বর্গাদার এখনও রেকর্ডভুক্ত হয় নি তারাও আজকে বিপুলভাবে উৎসাহিত হয়েছে এই দেখে যে বামফ্রন্টের চেষ্টায় যে মানুষ মাটির উপর মাথার ঘাম পায়ে ফেলে ফসল ফলায়, উদয়াস্ত পরিশ্রম করে, সেই মানুষদের অধিকার প্রতিষ্ঠিত হচ্ছে। স্বভারতঃই এতে এই ৩২ লক্ষ বর্গাদার মানুষদের পরিবারের দুজন করেও যদি ভোটার থাকে তাহলে দেখা যাচ্ছে ৬৪ লক্ষ মানুষ বামফ্রন্টের পক্ষে ভোট দেবে এবং দিয়েছে। এইটাই হচ্ছে বাস্তব ঘটনা। আমি যে ঘটনা এখন আপনার সামনে উপস্থিত করতে চাই তা হচ্ছে — আমরা জানি যে পশ্চিম বাংলার গ্রামাঞ্চলে ক্ষেতমজুরের সংখ্যা ক্রমবর্ধমান, এই সংখ্যা ক্রমেই বেড়ে চলেছে। ১৯৭১ সালের হিসাব অনুযায়ী এই ক্রমবর্ধমান সংখ্যার ৪৪.৭৮ শতাংশ মেহনতী মজুরদের মজুরীর নিশ্চয়তা ছিল না। শিক্ষিত বেকারদের কথা বলা হয়, শিক্ষিত বেকার ছেলেদের কর্মসংস্থানের সমস্যার কথা আমরা জানি। কিন্তু গ্রামে কৃষি ক্ষেত্রে বিচ্ছিন্ন বেকারত্বের কথা আমরা ভাবি না, সেখানে বেকার মানুষগুলির দিকে কেউ তাকায় না। তারা মাঠে হা অন্ন, হা অন্ন করে, পেটে গামছা বেঁধে দিন কাটায়। আজকে গ্রামের ক্ষেত মজুরদের শতকরা ৪৪ জন মানুষের মধ্যে নূতন উদ্দীপনা এসেছে, বামফ্রন্ট নেতৃত্বের সঙ্গে তারা যুক্ত হয়েছে। ফলে সেই মেহনতী মানুষদের ভোট বামফ্রন্টের পক্ষে এসেছে। আপনি দেখেছেন রাজ্যপালের ভাষণে এটা উল্লেখ আছে যে বামফ্রন্টের আড়াই বছরের শাসনে ১১,২২,৫৭৬.৬৮ একর বেনামী জমি উদ্ধার হয়েছে। এটা জেনে রাখুন যে তার মধ্যে ১১,২২,৬৭৫ একর জমির মধ্যে ইতিমধ্যে বিলি ব্যবস্থা হয়েছে — ৬,১২,৫০৫.৩৮ একর জমি, এবং এগুলি গ্রামের ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি হয়েছে। খুব স্বাভাবিক ভাবেই গ্রামের ক্ষেতমজুর মেহনতী মানুষ বামফ্রন্টের পক্ষে দাঁড়িয়েছে এবং বামফ্রন্টের পক্ষে তারা কাজ করছে। এরা লেখাপড়া জানে না, শিক্ষার আলো পায় নি বটে কিন্তু এদের এই বোধ আছে তাদের পক্ষের লোক কারা এবং তাদের সেই আপনবোধ আছে। ফলে এই ক্ষেতমজুররা বামফ্রন্টকে ভোট দিয়েছে। স্পীকার মহাশয়, আপনি জানেন বিগত দু বছরে পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে সরকার বিভিন্ন দপ্তরের ভিতর দিয়ে ২০০ কোটি টাকা গ্রামঞ্চলে ব্যয় করা হয়েছে। পঞ্চায়েত-এর ভিতর দিয়ে এক দিকে গ্রামবাসীদের কল্যাণকর কাজ হয়েছে, অন্য দিকে পঞ্চায়েত কর্মসূচীর ভিতর দিয়ে গ্রামের ক্ষেতমজুর, অল্প জমির মালিক, প্রান্তিক চাষী যারা, তারা সকলেই কাজ পেয়েছে। সেই মানুষেরা তাই বামফ্রন্টকে আপন মনে করবে এবং সেজন্যই তারা বামফ্রন্টকে ভোট দেবে এবং দিয়েছে।

আপনি একথাটা জানেন। ওঁদের জানা না থাকতে পারে, কংগ্রেসীদের জানা না থাকতে পারে কিন্তু স্যার, আপনি সেকথাটা জানেন যে কৃষি ঋণ যেটা বরাদ্দ করা হচ্ছে, বিলি করা হচ্ছে বামফ্রন্ট সরকারের নেতৃত্বে সেখানে সেই কৃষি ঋণ বন্টনের ব্যাপারে কংগ্রেস আমলে আমরা দেখেছি এমন সব নির্দেশ থাকতো, সরকারী সার্কুলার থাকতো যাতে করে ঐ সম্পন্ন চাষীরা ছাড়া এটা আর কেউ পেতে পারতেন না। সেখানে বামফ্রন্ট যে নীতি গ্রহণ করেছেন তাতে বর্গাদার থেকে ক্ষেত মজুর, অল্প জমির চাষী ইত্যাদিরা এই ঋণ যাতে পেতে পারেন

সে ব্যবস্থা করা হয়েছে। অপর দিকে স্বল্পবিত্ত, প্রান্তিক চাষী, মাঝারি চাষী তাদের জমির খাজনা মকুব করা হয়েছে। তারপর আরো জানুন গ্রামের মানুষ কেন বামফ্রন্টের পক্ষে গিয়েছে। স্যার, পশ্চিম বাংলায় ৩৬ শতাংশ জমি সেচ এলাকাভুক্ত। বামফ্রন্ট সরকার ২।। বছরে ২।। লক্ষ একর জমিতে সেচের ব্যবস্থা করেছে। কাজেই এই অবস্থায় গ্রামবাংলার ক্ষুদ্র চাষী, মাঝারি চাষী তারা উৎসাহিত হবে না তো কে হবে? আজকে তারা মাঠে মাঠে সোনার ফসল ফলাচ্ছে। কাজেই তারা আজকে বামফ্রন্টকে ভোট দেবে না, তারা আজকে উৎসাহিত হবে না এ কি হতে পারে? গ্রামের মানুষ স্বতঃস্ফূর্ত ভাবে ভোট দিয়েছে। সেখানে ঐ দ্রব্য মূল্য বৃদ্ধি থেকে শুরু করে সমস্ত ধরনের বিভ্রান্তি, অপপ্রচারের বিরুদ্ধে লড়াই করে গ্রামের মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত, ক্ষুদ্র চাষী, ক্ষেত মজুর তারা সংঘবদ্ধ হয়ে বামফ্রন্টের পক্ষে দাঁড়িয়েছে এবং এটাই হচ্ছে বাস্তব ঘটনা, এটা আপনারা জেনে রাখুন। সাত্তার সাহেব সেকথা জানেন যে কি ভাবে মানুষ তাদের ছুঁড়ে ফেলে দিয়েছে, তাদের প্রত্যাখ্যান করেছে। এই প্রসঙ্গে আবার বলে রাখি যে কেন্দ্রে ইন্দিরাশাহী এসেছে বলে ওদের যে নৃত্য, যে উচ্ছ্বাস, ওরা যে মনে করছেন বামফ্রন্ট সরকারকে কোন অজুহাতে যদি পশ্চিম বাংলায় ভেঙ্গে দেওয়া যায় তাহলে ওরা আবার ক্ষমতায় আসবেন এবং ১৯৭২ সালের কারচুপির পুনরাবৃত্তি ঘটবে তাহলে জেনে রাখুন আজকে গ্রামের মানুষরা যে ভাবে সংঘবদ্ধ, ঐক্যবদ্ধ তাতে আর ঐ ছোট পাইপগান দিয়ে হবে না, রিভলভার দিয়েও হবে না। সেখানে চাষীর লাঠি আছে তাই দিয়ে তারা রুখবে। সেখানে যদি কারচুপির চেষ্টা করা হয়, সন্ত্রাস সৃষ্টি করার চেষ্টা করা হয় তাহলে তার মোকাবিলা গ্রামের মানুষ করবে, এই বাস্তব বোধটা তাদের মনে রাখা দরকার। নূতন করে ভোট হলেও লাভ হবে না। কোলকাতা শহরে সন্ত্রাস তৈরি করা সম্ভব। কোলকাতা শহরে মস্তানদের দিয়ে হাঙ্গামা করিয়ে কোলকাতার সাধারণ শান্তি প্রিয় মানুষদের ঘরে আটকে রাখা সম্ভব কিন্তু গ্রামবাংলার চাষীদের চিরকালের হাতিয়ার সেই বাঁশ আছে। আজকে হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ ঐক্যবদ্ধ, সেখানে ভোটের রাস্তাকে, গণতান্ত্রিক পরিবেশকে, ভোট দেবার মৌলিক অধিকারকে যদি বানচাল করার চেষ্টা করেন তাহলে মানুষ তার প্রতিরোধ করবে। ব্যালটের লড়াই যদি এরা বানচাল করতে চান তাহলে সেই লড়াই বুলেটের লড়াই-এ পরিণত হতে পারে। সমস্ত পূর্বাঞ্চলের বিপর্যস্ত অর্থনৈতিক অবস্থা, দিকে দিকে যে ক্ষোভ সেই ক্ষোভকে বামপন্থী প্রগতিশীল আন্দোলনের মাধ্যমে যদি রূপায়িত করা যায় এবং গণতান্ত্রিক বিধিব্যবস্থায় একটা বড়লোকী রাষ্ট্র ব্যবস্থার মধ্যে যে গণতান্ত্রিক অধিকারগুলি আমরা পেয়ে থাকি তাকে যদি ওরা কেড়ে নিতে চান তাহলে মানুষ দ্বিতীয় রাস্তা নেবে, সে অন্য পথ নিতে উদ্বুদ্ধ হবে। মাননীয় স্পীকার মহাশয়, সাত্তার সাহেব কিছু কিছু খুনের ঘটনা, মৃত্যুর ঘটনার কথা উল্লেখ করেছেন। আমরা বলি, খুন সে যে মানুষই হোন না কেন — সে সমাজবিরোধীই হোন বা যেই হোন — যে কোন খুনের ঘটনাই নিন্দার্হ, আমরা তার নিন্দা করি। তিনি যে সমস্ত ঘটনার কথা উল্লেখ করেছেন তারমধ্যে আমার এলাকায় একজন ডাকাত মারা গিয়েছে — গাজু রহমান — তার কথাও উল্লেখ করেছেন। আমরা দুঃখ প্রকাশ করি, আমরা বলি, সে ডাকাত হলেও তার বাঁচার অধিকার আছে। কিন্তু সঙ্গে সঙ্গে একথাটাও বলতে চাই যে মুর্শিদাবাদে আমার নির্বাচন কেন্দ্রে গিয়ে বলতে হবে সাত্তার সাহেবকে যে গাজু রহমান আমার পার্টির লোক। একথা বলার হিম্মত

সাত্তার সাহেবের আছে কিনা সেটা আমি তাঁর কাছে জানতে চাই। একথা তিনি বলতে পারবেন না, কারণ একথা বলতে গেলে মানুষের শ্রদ্ধা যেটুকু তাঁর প্রতি অবশিষ্ট আছে সেটুকুও আর থাকবে না।

[6-20 — 6-30 P.M.]

মানুষ এখন তাকে যে চোখে দেখে থাকে সেই দৃষ্টিভঙ্গী আজকে তার সম্বন্ধে পাল্টে যাবে, কোন লোকের পক্ষে এবং ও বাবা, এ ডাকাতদের পক্ষে কথা বলে, লুঠেদের পক্ষে কথা বলে, যারা সন্ত্রাস তৈরী করে তাদের পক্ষে কথা বলে। ১৯৭০/৭১ সালে একটি পরিবারকে এরা ক্ষতম করে দিয়েছিল। তার কোন বিচার হল না, সেই মানুষের পক্ষে কথা বলে। গ্রামের চৌকিদার আলি কদর তাদের খুন করেছিল যারা সেই ডাকাতদের পক্ষে উনি কথা বলেছেন। মুর্শিদাবাদ, নদীয়ার ঘটনা আমরা দেখেছি। আমি আগেই বলেছি প্রতিটি মৃত্যু মাত্রই দুঃখজনক। একটি ডাকাত মারা গেছে, কলকাতার খবরের কাগজে কংগ্রেস নেতারা এসে বিবৃতি দেন আমাদের ওখানে কর্মী খুন হয়ে গেছে, এই হচ্ছে ঘটনা এটা উনি জানেন। কাজেই এই কথা কলকাতায় বলবেন। উনি ভালভাবেই জানেন ভোটে হেরেছেন, পর্যুদস্ত হয়েছেন। মানুষ ওকে প্রত্যাখ্যান করেছেন এটা ভাল ভাবেই জানেন। কিন্তু কলকাতায় বিবৃতি দিচ্ছেন কারচুপি হয়েছে। নিজের নির্বাচন কেন্দ্রে হেরেছেন। এই কথা আজকে লুকিয়ে লাভ নেই বুকে হাত দিয়ে সমস্ত কংগ্রেসী বন্ধুরা জানেন মানুষ কিভাবে তাদের প্রত্যাখ্যান করলেন। কলকাতার সংবাদপত্রে ওরা এই সব বিবৃতি বলেন, প্রচার করেন। কিন্তু গ্রামের মানুষ শোনে, আর হাসে যে কি করে হবে — ভোট দিলাম বামফ্রন্টকে, ওরা বলেন কারচুপি হয়েছে। আমরা হাত তুলে ভোটে রাজি আছি। এতে সময় বেশী লাগবে। আপনারা নির্বাচন কমিশনকে বলুন না, গ্রামে গ্রামে হাত তুলে ভোটের ব্যবস্থা করুন, এতে আমরা রাজি আছি। হ্যাঁ, শহরাঞ্চলে ভোট আমাদের কমেছে। তার কারণ ভয়াবহ বেকার সমস্যা — পশ্চিম বাংলায় ২০ লক্ষ শিক্ষিত রেজিস্ট্রিভুক্ত বেকার আছে। কিন্তু এই কথা আপনারা জানেন দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ, পঞ্চম, ষষ্ঠ পরিকল্পনাকালে আমাদের কর্মসংস্থানের ক্ষেত্রে দৃষ্টিভঙ্গী অসম্পূর্ণ ছিল। আমরা জানি ধনবাদী অর্থনৈতিক ব্যবস্থা গড়ে তুলতে গেলে যে অর্থনৈতিক কর্মকান্ডের মধ্য দিয়ে ঐ শাসক শ্রেণী দীর্ঘ ৩০ বছর ধরে শাসন ব্যবস্থায় ছিলেন তারই জন্য হয়েছে। তারা সেই সুযোগ তৈরী করেন নি। কারণ ওরা কংগ্রেসের নামে টাটা, বিড়লা, বৃহৎ পুঁজিপতিদের সব দোস্ত ছিলেন। ওঁরা দীর্ঘ ৩০/৩২ বছর ধরে ওদেরই স্বার্থ রক্ষা করেছেন এবং আজকে তারা বলেন বামফ্রন্ট সরকারের হাতে যে সীমাবদ্ধ অর্থনৈতিক ক্ষমতা, সেই ক্ষমতার মধ্যেই বেকার সমস্যার সমাধান করতে হবে। আমরা বলি এই হতাশাগ্রস্ত শিক্ষিত যুবকদের হতাশা দূর করতে হবে। তাদের এক আদর্শে উদ্বুদ্ধ করে সমাজ পরিবর্তনের যে লড়াই সেই সংগ্রামে উদ্বুদ্ধ করতে হবে। আমরা স্পষ্ট করে সেই জন্য বলি বেকারত্ব-এর সমাধান বামফ্রন্ট সরকার করতে পারবে না। আমরা সেই রাজনৈতিক দীক্ষা যুবকদের মধ্যে দিতে চাই, তরুণদের মধ্যে দিতে চাই যে তরুণরা আগামী দিনে গণতান্ত্রিক শ্রেণী সংগ্রামের যে লড়াই সেই লড়াই-এ নেতৃত্ব দেবে। পরিশেষে আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করছি। আসাম প্রসঙ্গ অবশ্যই বলতে হয়। পশ্চিম বাংলার সর্বস্তরের সাধারণ মানুষ

তাদের যে বেদনা, যে ক্ষোভ, সেই ক্ষোভের কথা বলার অপেক্ষা রাখে — একটি দিন ধার্য হয়েছে, বিতর্ক হবে। আমাদের মুখ্যমন্ত্রী কমরেড জ্যোতি বসু তিনি অত্যন্ত বলিষ্ঠতার সঙ্গে, অত্যন্ত মানবিক দৃষ্টিকোণ থেকে এই পরিস্থিতি নিয়ে লড়াই করছেন। গোটা পরিস্থিতি নিয়ে পশ্চিম বাংলার সমস্ত মানুষের বক্তব্য, বেদনা, ক্ষোভ তাঁর কণ্ঠে ধ্বনিত হয়েছে। পশ্চিম বাংলার মানুষ এবং প্রবাসী বাঙালী তাঁকে আর্শীবাদ করছেন। আমরা পশ্চিম বাংলার বিধানসভার তরফ থেকে — পশ্চিম বাংলা মানুষের বহু রাজনৈতিক ঐতিহ্য আছে, বহু সংগ্রামের ঐতিহ্য আমরা বহন করছি স্বাধীনতা সংগ্রামের কাল থেকে স্বাধীন ভারতবর্ষের গণতান্ত্রিক লড়াই-এর বহু ঐতিহ্য বহন করছি, স্পষ্ট করে এই কথা বলে দিতে চাই প্রাদেশিকতা, সংকীর্ণতাবাদ ইত্যাদি এই সবের মধ্যে নেই — এই দৃষ্টিভঙ্গীর মধ্যে আমরা আচ্ছন্ন নই। কিন্তু আজকে সমস্ত ভারতবর্ষের মানুষের কাছে, ঐ দিল্লী-শাহী ইন্দিরা গান্ধীর কাছে স্পষ্ট করে বলে দিতে হবে যে ওখানে বাঙালী নির্যাতিত হবে — পার্টিসান, দেশ বিভাগের ফলে যে রক্ত যাদের উপর দিয়ে ঝরেছে, তারাই আজকে ছিন্নমূল হয়ে আসামে এসে বাস করছে, সেই মানুষ আজকে আবার বিতাড়িত হবে, লাঞ্ছিত হবে, তারা সেখানে বসবাসের অধিকার পাবে না? সংবিধানের প্রদত্ত যে মৌলিক অধিকার যে ভারতবর্ষের প্রতিটি নাগরিক ভারতবর্ষের প্রতিটি প্রান্তে বসবাস করতে পারবে তা থেকে মানুষ বঞ্চিত হবে একথা মেনে নেওয়া যায় না। সেই জন্য পশ্চিমবঙ্গের মানুষের তরফ থেকে সুস্পষ্ট করে দিতে হবে যে ভারতবর্ষ খন্ডিত হবার ফলে যে লক্ষ লক্ষ মানুষ যে বঞ্চিত মানুষ যদি বঞ্চিত হয় তাহলে তারা নিশ্চয় মাথা চাড়া দিয়ে উঠবে সোচ্চার হয়ে উঠবে এবং সমস্যা আরও জটিল হয়ে উঠবে। রাজ্যপালের ভাষণে একথা উল্লেখ থাকায় আমি আনন্দ প্রকাশ করছি। এর জন্য পশ্চিম বাংলার সমস্ত দলমত নির্বিশেষে ঐক্যবদ্ধ হয়ে এবং যে প্রস্তাব এখানে উত্থাপিত হবে সেটা ঐক্যবদ্ধভাবে পাশ হয় এটাই আমি আশা করি। ইতিপূর্বে কংগ্রেস আমলে এই ঘটনা বার বার ঘটেছে। আজও কংগ্রেস নেতারা সেই বাঙ্গালী নির্যাতিত বাঙ্গালী ভাষী সংখ্যালঘুদের উপর যারা অত্যাচার করে তাদের নেতৃত্ব দিচ্ছেন। কারণ কংগ্রেস-ই একটা সর্বভারতীয় দল তারা আজকে ভারতবর্ষকে নেতৃত্ব দিচ্ছেন তারা এই একটা ছোট আসামের মত রাষ্ট্রকে কিছু করতে পারছেন না এটা হতে পারে না। তাই দীপক সেনগুপ্ত আসামের ব্যাপারে ইন্দিরা গান্ধী উস্কানি দিচ্ছেন একথা বলে তিনি অন্যায় করেন নি। আজকে সেখানে ভাষাগত সংখ্যালঘুদের উপর যে অত্যাচার হচ্ছে সেটা বন্ধ করা দরকার। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী রেণুলিনা সুব্বা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে আমাকে সবচেয়ে শেষে বলতে দিয়েছেন কেন না আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করবো বলে। গভর্ণরের বক্তৃতায় লেখা আছে — In this State too it provided an opportunity to test public opinion, even though in an indirect manner, about the policies and performance of my Government. The electoral results in this State indicate that the political forces with constitute my Government continue to enjoy the trust of the people of this State and to receive their support. .....

তারপর আবার লেখা আছে — The election in this State was held in a free and fair atmosphere, and law and order was well-maintained .....

আমি এখানে বলবো এবারে অফিসিয়াল রিগিং হয়েছে। সারা পশ্চিম বাংলায় কি হয়েছে তা আমি বলতে পারবো না তবে দার্জিলিং জেলায় কি হোল তা আমি আপনাদের জানাই। পার্টিক্যুলার ইন হিল এরিয়াজ যে সমস্ত কো-অর্ডিনেশন কমিটি আছে তারা সব অফিসিয়াল রিগিং করেছে। ওনারা কি করেছেন? যে সব জেন্যুইন ভোটার ইন ট্রাইব্যাল সিডিউল কাষ্ট অর হরিজন তাদের নাম বাদ দিয়ে সেখানে সমস্ত অল্প বয়স্কদের নাম ঢোকানো হয়েছে। আমি একে অফিসিয়াল রিগিং ছাড়া আর কি বলতে পারি। আমার এরিয়ায় সি. পি. এম.-এর লোক কি করেছে? সমস্ত লোকের বাড়ীতে গিয়ে বলেছে যদি এখানে কংগ্রেস জেতে তাহলে আমরা তোমাদের মার্ডার করবো। সমস্ত পঞ্চায়েতে যেসব তোমাদের কাজ দিয়েছি সব বন্ধ করে দেবো। এই ঘটনার মত আর একটা ঘটনা আমি বলবো। একটা গোর্খা লীগ সাপোর্ট এলাকা আছে। সেখানে কংগ্রেস-আই ক্যান্ডিডেট দাঁড়িয়েছে এবং তার জন্য সেখানে খুব মারামারি হয়ে গেল। তার পর সি. পি. এম. সাপোর্টাররা বলল যদি কংগ্রেস-ই জেতে তাহলে তোমাদের মার্ডার করবো।

[6-30 — 6-40 P.M.]

দার্জিলিংয়ের চা বাগানের সেই রিপোর্ট আমি জ্যোতি বাবুকে দিয়েছি। উনি কি এ্যাকশান নিয়েছেন আমি জানি না। এখন দার্জিলিংয়ের চা বাগানে কি চলছে সেটা সকলেই জানেন। সেখানে কংগ্রেস (আই)-এর সাপোর্টারদের এ্যাটাক করা হচ্ছে। সেখানে সি. পি. এম.-এর ষড়যন্ত্র চলছে। তাই, আমি বলবো যে দার্জিলিং হিল এরিয়াতে ল এ্যান্ড অর্ডার নেই, সব শেষ হয়ে গেছে। অফিসিয়াল রিগিং হয়েছে। আমার এলাকাতে যত কংগ্রেস (আই), গোর্খা লীগ সাপোর্টার, ট্রাইবাল, হরিজন, সিডিউল কাস্ট আছে তাদের ভোটার লিস্ট থেকে বাদ দেওয়া হয়েছে। কাজেই আমি বলবো যে অফিসিয়াল রিগিং হয়েছে এবং অফিসিয়াল রিগিং করে এটা পশ্চিম বাংলায় এসেছে। আজকে সেন্টারে কি হল? আমি চাই একটা স্টেবল গভার্ণমেন্ট। আমি সে জন্য এবারে কংগ্রেস (আই)-কে সাপোর্ট করেছি। আসামের ঘটনা দেখুন? সেখানে কি হয়েছে? আসামের ঘটনা নিয়ে আমাদের জ্যোতি বাবু কিছু বলেন নি। উনি শুধু বাঙ্গালী জাতিকে নিয়ে বলেছেন। আমাদের নেপালী জাতিকে নিয়ে উনি কিছু বলেন নি। দ্যাট মিনস জ্যোতি বাসু ইজ কমিউন্যাল। ইজ হি এ ট্রেড ইউনিয়ন লীডার? আমি বলবো উনি কমিউন্যাল। আর এখানে লেখা আছে আন এমপ্লয়মেন্ট — আমি জিজ্ঞাসা করছি কত? আমার এলাকায় পশ্চিম বাংলার হাজার হাজার ভাইবোন আছে তাদের জন্য লেফট ফ্রন্ট গভার্ণমেন্ট কি করেছেন? রাজ্যপালের ভাষণে বলেছেন যে ক্রাইম হ্যাজ বীন আন্ডার কন্ট্রোল। আমি বলবো যে ক্রাইম কন্ট্রোল উনারা করতে পারবেন না। এই যে অবস্থা, এটা সি. পি. এম.-এর লেফট ফ্রন্ট গভার্ণমেন্ট করেছে। আপনি এবারে শিলিগুড়িতে যান, সেখানকার এম. এল. এ.দের জিজ্ঞাসা করুন তাহলে জানবেন যে কত মার্ডার হয়েছে, লুটিং হয়েছে, রেপ কেস হয়েছে। আমি দেখেছি যে সারা পশ্চিম বাংলায় রেপ, লুটিং এবং

মার্ডার, এটা সি. পি. এম-এর একটা দৈনিক কার্যক্রমের প্রোগ্রাম হয়ে গেছে। এখানে লেখা আছে যে — "... the whole of South Bengal was affected by severe drought. The districts of Bankura and Purulia and Jhargram sub-division of Midnapore district, drought-prone areas as they are, suffered the most. The paddy crops of the State, viz., Aus, Aman and Boro were seriously affected. More than 2.15 crores of people were hit by the drought." — But what the Darjeeling District?

দার্জিলিং ডিস্ট্রিক্টে কত করা হয়েছে আপনারা জানেন? এই বিষয়ে কিছু লেখা নেই, এর মানে কি? দার্জিলিং কেন বাদ গেল? দার্জিলিং জেলা কি ওয়েস্ট বেঙ্গলের মধ্যে নয়, সেটা কি রাজ্যপাল জানেন না? আমার ওখানে পঞ্চায়েত মিনিস্টার গিয়েছিলেন। আমি তাঁকে বলেছি যে এখানে ভীষণ ড্রাউট হয়েছে, ধান হয় নি। সে সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে আমি জানি না। উনি বলেছেন, ... "Relief measures under taken during the current financial year also include distribution of gratuitous relief, rural restoration programmes, distribution of house building grants, clothing, blankets, etc. ..."

শুধু একটা ধুতি দিয়ে, ২ শত টাকা লোন দিয়ে, ব্লাঙ্কেট দিয়ে, পাম অয়েল দিয়ে মানুষের সমস্যার সমাধান হয়ে যাবে? তাছাড়া এটা সি. পি. এম.-রা চুরি করেছে, বিক্রয় করেছে সেটা আমি জানি। একটা ধুতি, একটা কম্বল দিয়ে, ৪ কে. জি. গম দিয়ে কি ফুড প্রোবলেম সলভ হয়ে যাবে? এটা করে পার্টি ফান্ড বাড়ান হচ্ছে। আর উনি এখানে লিখেছেন যে স্কুলে শিক্ষক এ্যাপয়েন্টমেন্ট করেছেন — কত শিক্ষক? আমি দার্জিলিং সম্পর্কে বলতে পারি যে এবারে স্কুলে বোর্ড ইনজাংশান হয়ে গেছে কেন? সব ক্যানডিডেটকে বলা হয়েছে যে আমাদের পার্টির মেম্বার হয়ে যাও তাহলে চাকুরী দেব কিন্তু তারা রাজী হয় নি। সে জন্য দার্জিলিং জেলাতে ইনজাংশান হয়েছে। এই জিনিস করলে চলবে না। এই যে সোসাল ওয়েল ফেয়ার বোর্ড আছে, এখন সেটা সি. পি. এম. ওয়েল ফেয়ার বোর্ড হয়ে গেছে।

একটু শুনুন, আমার এলাকাতে অনেক মহিলা সমিতি আছে, সেই সব মহিলা সমিতি আমি করেছি। এক বছর আগে আমাদের সোসাল ওয়েল ফেয়ার মিনিস্টার নিরুপমা দিদি সেখানে গিয়েছিলেন। সেখানে সেইবার গন্ডগোল হলো আমার মহিলা সমিতি গণতান্ত্রিক মহিলা সমিতি, আমার মহিলা সমিতির সঙ্গে। কিন্তু ইলেকশনে কি হলো? রিগিং হয়ে গেল। রিগিং করে ওদের ক্যান্ডিডেট জিতলো, পাবলিক সি. পি. এম. কে ভালবাসে বলে জেতে নি। আর সোসাল ওয়েল ফেয়ার বোর্ড, ট্রাইব্যাল ওয়েল ফেয়ার বোর্ড যেটা আছে সেটা সমস্ত সি. পি. এম. ওয়েল ফেয়ার বোর্ড-এ পরিণত হয়ে গেছে। আমার মহিলা সমিতি যারা করে তারা সি. পি. এম. পার্টির মেম্বার হবে না বলে তাদের বিরুদ্ধে ওয়ারেন্ট ইস্যু করা হয়েছে। কারণ ওরা বলেছে যে আমরা সি. পি. এম.-এর মেম্বার হব না, আমাদের ইন্ডিপেন্ডেন্ট বডি আছে মহিলা সমিতি, সেটাকে নষ্ট করতে পারবো না, সেই জন্য তাদের বিরুদ্ধে ওয়ারেন্ট ইস্যু করা হয়েছে। কোথায় আছে ল এ্যান্ড অর্ডার? কোথায় আছে ডেমক্রাসি? কোথায় আছে ফান্ডামেন্টাল রাইট? আমি এবার কটেজ এ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি সম্পর্কে বলবো, আমাদের

মিনিস্টার কটা সিক এ্যান্ড ক্লোজ ইন্ডাস্ট্রি নিয়েছেন? আমার এলাকাতে ৯টি ক্লোজ এ্যান্ড সিক টি গার্ডেন আছে, সেইগুলো সব বন্ধ হয়ে গেছে ২১শে জানুয়ারী ১৯৭৭ সালে। আমার এলাকার টি গার্ডেনে সি. পি. এম. লোকেরা গুন্ডা হায়ার করে ৮জনকে মার্ডার করেছে, এবং আরও অনেক জনকে ঘায়েল করেছে। সেখানে একেবারে ল এ্যান্ড অর্ডার নেই, যে মার্ডারার, সে ঘুরে বেড়াচ্ছে, পুলিশ ইনএ্যাকটিভ, পুলিশের কিছু পাওয়ার নেই। আপনি জানেন, আমার এলাকাতে কি ভীষণ ডাকাতি হয়ে গেল, এই ডাকাতি কে করেছে? এটা কিন্তু করেছে সি. পি. এম. পার্টি, ইলেকশন ফান্ডের জন্য করেছে। এখানে কোথায় আছে ডেমক্রাসি? সব শেষ করে দিয়েছে এই সি. পি. এম.। রাজ্যপাল এখানে বলছেন — "The watch Assembly project at Tung in Kurseeong are likely to the commissioned shortly" আমার এলাকাতে কি রকম অবস্থা দেখুন, এই লেফ্‌ট ফ্রন্ট গভর্ণমেন্টের অনেক মিনিস্টার সেখানে গেছেন, পরিমল দাদা গেছেন, শম্ভু ঘোষ গেছেন, কানাই ভট্টাচার্য গেছেন। কিন্তু তারা শুধু গেছেন টুরিস্ট হিসাবে লাক্সারী কারে করে সেখানে গেছেন, থাকতেন সার্কিট হাউসে খুব ভাল খাওয়া দাওয়া করেছেন আর চলে এসেছেন। এবারে দীপক বাবুর এ্যাসিয়োরেন্স কমিটি সেখানে গিয়েছিল। আমি বলেছিলাম শুধু এক ঘন্টা এ্যাসিয়োরেন্স কমিটির মিটিং করলে কি হবে? দু চারদিন থাকুন, সব ঘুরে দেখুন। উনি বললেন যে সময় নেই। আরে বাবা, এক ঘন্টা থাকলে কি সব জানা যাবে? ল্যান্ড ডেভলপমেন্টের কত কাজ, কত হাঙ্গামা। জ্যোতি বাবু এখান থেকে গেলেন দার্জিলিং, পরিমল বাবু গেলেন, কত টাকা খরচ হলো, কত টাকা সিকিউরিটি ফোর্সের জন্য খরচ হলো। পাবলিকের টাকায় কত খানা পিনা হলো, কিন্তু কিছুই হলো না। আমি জ্যোতি বাবুকে বলেছিলাম, আমার এলাকায় যে সব প্রবলেম আছে, সেইগুলো নিয়ে একটু চিন্তা করুন। জ্যোতি বাবু বললেন আমার সময় কম, আমি মিটিং-এ চলে যাবো। আধা ঘন্টার মধ্যে হিল ডেভলপমেন্টের মিটিং করে কি হবে? হিল ডেভলপমেন্ট হচ্ছে না। পুরো সি. পি. এম. এর ডেভলপমেন্ট হচ্ছে আমার এলাকাতে পাওয়ার মিনিস্টারের নাম জ্যোতি, আমার এলাকাতে গিয়ে দেখুন, উনি একটা গ্যাস টারবাইন দিয়েছেন শিলিগুড়িতে, কিছুই কাজ করছে না। আপনি শিলিগুড়িতে যান, শিবেন বাবুর এলাকাতে কত লাইট, বাপরে বাপ, একেবারে দেওয়ালির মত। কালিম্পং-এ যান, দার্জিলিং-এ যান কিছু নেই। সব ফরেস্ট শেষ। পাওয়ার নেই।

[6-40 — 6-50 P.M.]

আমি এ ব্যাপারে আগেও জ্যোতি বাবুকে বলেছি, কিন্তু কিছুই হয় নি। জ্যোতি বাবুর শাসনকালে দার্জিলিং অন্ধকারের মধ্যে রয়েছে। অথচ এখানে রাজ্যপালের ভাষণের মধ্যে লেখা আছে,—

My Government has given high priority to the preventive aspects of Health Services and is implementing a programme consisting mainly of the provisions of safe drinking water in every village. Under the Rural Water Supply Programme sanction has been accorded for the sinking /

resinking of 2,695 tube wells and construction of 489 wells during the current year.

আমি অনেকবার হেলথ্ মিনিস্টারকে বলেছি যে, আপনি আমাদের এলাকা একটু দেখুন, সেখানে হসপিটাল আছে, কিন্তু তাকে হসপিটল না বলে কসাইখানা বলা উচিত। সেখানকার ভাল ভাল ডাক্তারদের নর্থ বেঙ্গল মেডিকেল কলেজে ট্রানসফার করে নিয়ে যাওয়া হচ্ছে। আজ সেখানে পেসেন্টরা মারা যাচ্ছে। সেখানে কোনো এ্যানাসথেটিস্ট নেই, কোনো ইনসট্রুমেন্ট নেই, এক্স-এর মেশিন নেই, কিছুই নেই। বাইরে সাব-ডিভিসনাল হসপিটাল লেখা আছে, বাইরে থেকে দেখতে ভাল, কিন্তু ভিতরে যান দেখবেন সেটা একটা কসাইখানা। তার পর ওখানে যেসব সাবসিডারি হেলথ সেন্টার এবং প্রাইমারী হেলথ সেন্টার আছে, সেগুলির অবস্থা আরো খারাপ। আপনারা আজকে গ্রামে গ্রামে গিয়ে দেখুন কি অবস্থা হয়েছে, ডাক্তার নেই, নার্স নেই, ওষুধ নেই, সব এক একটি কসাইখানা হয়ে রয়েছে। আমার এরিয়া ট্রাইবাল এরিয়া, ওখানে একটা লেপ্রসি হসপিটাল আছে, সব লেপ্রসি পেসেন্টরা সেখানে যায়, কিন্তু তাদের কোনো চিকিৎসা হয় না। লেপ্রসি ওখানে ক্রমশঃ বেড়ে চলেছে। এব্যাপারে আমি হেলথ মিনিস্টারকে বলেছিলাম। কিন্তু এখনো পর্যন্ত কিছুই হলো না। এব্যাপারে ডিপার্টমেন্টকে বার বার বলা সত্ত্বেও কোনো রেসপনস পাওয়া যায় নি। তাই আমি বলছি যে, শুধু ভাষণ দিয়ে কিছু হবে না, এই কাগজের মধ্যে বড় বড় জিনিস লেখা আছে, কিন্তু কাজ কিছুই হচ্ছে না। উনি এখানে বলছেন,

During the year 1979-80, a sum of Rs. 12.00 crores has been allotted by my Government for funding of road and bridge schemes...

অথচ আপনারা ওখানে গিয়ে দেখুন রাস্তা এবং ব্রিজের কি অবস্থা, মানুষের সেখানে মারা যাবার অবস্থা হয়েছে। কালিম্পং-এর তিস্তা ব্রিজের অবস্থা গিয়ে দেখুন, সেখান দিয়ে মানুষ যেতে গেলে জলের মধ্যে পড়ে যাবে। আমি এ বিষয়ে একবার জ্যোতি বাবুকে বলেছিলাম, এর আগে এর জন্য টাকাও সাংসান হয়েছিল, কিন্তু সে টাকা কোথায় গেল? সে টাকা সি. পি. এম. পার্টিতে চলে গেল। এবিষয়ে একটা তদন্ত করতে হবে। তারপর এখানে লেখা আছে,

With a view to achieving balanced urban-rural development, my Government has enacted the West Bengal Town and Country (Planning and Development) Act, 1979. Rupees 2-30 crores have been allotted in 1979-80 for providing infrastructural facilities in Haldia. My Government has also taken various measures for the development of the Assansol-Raniganj area, Siliguri, Durgapur and Kharagpur.

এর মধ্যে দার্জিলিং-এর কথা কোথায় আছে? শুধু শিলিগুড়ির কথা আছে। কেন শুধু শিলিগুড়ির কথা আছে, না, ওদের পার্টির সেখানে এম. এল. এ. আছে। শিলিগুড়িতে হিমূল

হল, ডিজেল ফ্যাক্টরি হলো, ডিজেল প্ল্যান্ট হবে, সব শিলিগুড়িতে হবে, দার্জিলিং-এ কিছু হবে না। অথচ এখানে কি বলা হচ্ছে, না,

For accelerated development of the hill areas in the district of Darjeeling various development programmes have been taken up for execution in accordance with the integrated annual plan with special central assistance approved by the Planning Commission...

এটা মিথ্যা কথা লেখা আছে, কিছু হচ্ছে না। আমরা শুনেছি এগ্রিকালচারের টাকা, পি. এইচ. ই-র টাকা সব টাকা রিটার্ন হয়ে গেছে, কাজ হচ্ছে না।

আপনি জানেন আমার এলাকায় পি. এইচ. ই. অনেক দিন থেকে বন্ধ আছে। আমি এনকোয়ারি করলাম এবং পি. এইচ. ই.-র ইঞ্জিনিয়ারকে বলতে তিনি বললেন সিমেন্ট নেই, রড নেই কি করে হবে। জেলা পরিষদের মিটিং হল সেই মিটিং-এ একজিকিউটিভ ইঞ্জিনিয়ারকে বলতে তিনি বললেন সব ওয়াগন মুভমেন্ট স্টপ হয়েছে। অথচ ব্লাক মারকেটে সব পাওয়া যাচ্ছে। এদিকে গর্ভণমেন্ট বলছেন করাপসান নাই কিন্তু আমি দেখছি প্রচুর করাপসান হচ্ছে। আমি ট্যুরে গিয়েছিলাম মালদা এলাকায় প্রচুর পেট্রোল এবং ডিজেল ছিল কিন্তু আমার এলাকায় দার্জিলিং-এ ট্রাক, বাস বন্ধ ছিল। সেখানে কনট্রোল রেটে পেট্রোল পাওয়া যায় না। এই ব্যাপারে জিজ্ঞাসা করতে বললো আসাম থেকে আসছে না কেন না আসামে স্ট্রাইক হয়েছে অথচ শিলিগুড়িতে প্রচুর আছে। এস. ডি. ও. কালিম্পংকে বললাম কিছু পারমিটের ব্যবস্থা করুন — তারপর ডিজেল পেট্রোল দেখা গেল। সুতরাং এটা কি করাপসান নয়? যেখানে সি. পি. এমের মেম্বাররা আছেন সেখানে কেরোসিন পাওয়া যাবে কিন্তু আমার এলাকায় সি. পি. এমের মেম্বাররা নেই — আমি আছি আর কংগ্রেসের মেম্বাররা আছেন সেই জন্য সেখানে পাওয়া যাচ্ছে না। দার্জিলিং এলাকা হচ্ছে ড্রট এ্যাফেকটেড এরিয়া। সেখানে গভর্ণমেন্ট কি করেছেন? মেজ সীড দেবার কথা ছিল কিন্তু বলা হলো টাকা দিতে হবে। এটা কি রকম ব্যবস্থা? এইসব ব্যাপার ফুড মিনিস্টারকে কতবার বলেছি আর উনি এদিকে ফুড কন্ট্রোল করছেন — সুগার, হুইট, রাইস প্রভৃতি জিনিসপত্র। এদিকে আমার এলাকায় আসে নি। আমার এলাকায় পারহেড এক পোয়া করে চাল দেওয়া হচ্ছে আর এদিকে কেরোসিন ব্ল্যাক মারকেটে পাওয়া যাচ্ছে। সুতরাং এইসবগুলো বন্ধ করতে হবে, এগুলে হচ্ছে ভাইটাল ইস্যু এবং এইসব নিয়ে এ্যজিটেসান হতে পারে এবং আমার এলাকায় যদি কোন পাবলিক এ্যজিটেসান হয় তার জন্য আমি দায়ী হবো না। সব শেষে আমি বলবো, রাজ্যপালের যে স্পীচ সেই স্পীচকে আমি খন্ডন করে এবং আপনাকে ধন্যবাদ জানিয়ে এখানেই বসছি।

**শ্রী যামিনী ভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার পূর্ববর্তী বক্তা শ্রীমতী সুব্বার প্রতি অনুকম্পা দেখানো ছাড়া আমার কিছু করার নেই। কারণ উনি কংগ্রেস-আই বেঞ্চের দিকে চলে গেলেই বোধ হয় ভাল করতেন। গত নির্বাচনে তিনি ওদেরকে সমর্থন করেছিলেন সুতরাং সুর একই হবে এতে আশ্চর্য হবার কিছু নেই। তবে কথা হচ্ছে, কিছুক্ষণ আগে

আমাদের সাত্তার সাহেব রিগিং সম্বন্ধে অনেক কথাই বলে গেলেন। উনি তো ওকালতি করেন এবং আইন সম্বন্ধে ভালই বোঝেন। তাই যদি হয় তাহলে উনি কোর্টে যেতে পারতেন। সেখানে গিয়ে এই যে সমস্ত রিগিং হয়েছে এবং অন্যায় হয়েছে সেটা বলতে পারতেন আর তাঁর দলের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকে ম্যাল-প্রাকটিসের জন্য এলাহাবাদ হাইকোর্ট খারিজ করে দিয়েছিলেন। সুতরাং বহু উদাহরণ আছে যদিও তিনি তাঁর প্রধানমন্ত্রীর পদ ছাড়েন নি। সুতরাং এইসব জিনিস জনগণ ভোলেন নি। এখানে কুঁজোর চিৎ হয়ে শোবার ইচ্ছা হয়েছে — সাত্তার সাহেব, রজনী বাবু, ভোলা বাবু প্রভৃতি বাবুদের চিৎ হয়ে শোবার ইচ্ছা হয়েছিল যখন দেখলো হেরে গেলেন তখন বলতে আরম্ভ করলেন বিছানাটাই দায়ী, কুঁজটা দায়ী নয়।

[6-50 — 7-00 P.M.]

আজকে এই যে রিগিং রিগিং করে চীৎকার করা হচ্ছে এর উদ্দেশ্য পরিস্কার। পশ্চিমবঙ্গে এই কেস সৃষ্টি করা হবে। ওখান থেকে বলা হয়েছে যে তোমরা শুরু কর আমরা পরে দেখছি। অনেক সদস্যই বললেন যে জনগণ ভোট দিয়েছেন, শান্তিপূর্ণ ভাবে ভোট হয়েছে। এরকম শান্তিপূর্ণ নির্বাচন এর আগে হয় নি, সুব্রত বাবু বিবৃতি দিয়েছেন। কিন্তু বাক্স খুলতে গিয়ে দেখা গেল অন্য জিনিস। এখানে অনেকে বলেছেন ভাঙ্গার ব্যাপারে এবং যুক্তি দেখিয়েছেন যে ১৯৭৭ সালে নির্বাচনের পরে জনতা সরকার এই সব ভেঙ্গে দিয়েছিল, আমরাও সেই কাজ করছি। আমি তাদের মনে করিয়ে দিতে চাই তখন তাহলে কেন অগণতান্ত্রিক বলেছিলেন? সেদিক থেকে না গিয়ে গতবার ঠিক যে বিধানসভাগুলি ভাঙ্গা হয়েছিল এবারেও প্রত্যেকটি ঠিক সেইভাবেই ভাঙ্গা হল।

যেসব প্রদেশে নির্বাচন হয়েছে সেখানে দেখা যাবে শতকরা ৫০ ভাগের বেশী ভোট কংগ্রেসের চেয়ে অন্যান্য দলগুলি পেয়েছে। যদি দেখেন, দেখবেন যে সেখানে শতকরা ৩৩ ভাগ ভোট পেয়েছে ইন্দিরা কংগ্রেস, আর বিরোধী দলগুলি পেয়েছে তার চেয়ে অনেক বেশী। আমাদের দুর্ভাগ্য যে মাত্র এক ভোটে হারলেও এম. এল. এ., এম. পি. হতে পারে না, জনগণের রায় যদি না পায়। সুতরাং সেদিক থেকে দাবী করার কিছুই নেই। ১৯৭২ সালে যেসব বিধানসভাগুলি ভাঙ্গা হয় বিভিন্ন প্রদেশে ১৯৭৭ সালের এপ্রিলে সেগুলির প্রায় শেষ অবস্থা হয়ে এসেছিল। সুতরাং সে যুক্তিটা মানা যায় কিন্তু কেন্দ্র এবারে কোন যুক্তিই মানল না, এই রকম ভাবে ভেঙ্গে দেওয়া হল। যশপাল কাপুর কোটি কোটি টাকা খরচ করে উত্তরপ্রদেশ এবং বিহারের এম. এল. এ.দের ভাঙ্গালেন। আমি বুঝতে পারছি না ভজনলাল কেন দলে রিজাইন করে ইন্দিরা কংগ্রেসে যোগ দিলেন? কর্ণাটকে তাঁরা নিজেরাই পদত্যাগ করেছিলেন এবং সঙ্গে সঙ্গে সেখানে ভাগ হল। এই সমস্ত জিনিস তাঁরা করতে চাইছেন। ইন্দিরা গান্ধী এমার্জেন্সী চালু করেছিলেন, এখন পর্যন্ত স্বীকার করেন না যে তিনি ভুল করেছিলেন, আবার তাঁর সেই স্বৈরতন্ত্রী কাজগুলি ধীরে ধীরে মাথা চাড়া দিচ্ছে। কংগ্রেসে যাঁরা লাফালাফি করছেন আমি তাঁদের বলছি যে ইন্দিরা ককাস, সঞ্জয় গান্ধী ককাস। ২০০ জন এম. পি. তাঁর দলে আছে। সঞ্জয়, কমলনাথের মত লোকের কাছে গিয়ে তাঁদের মাথা

হেঁট করে থাকতে হবে। ইমার্জেনসীর সময়ে কংগ্রেস ভেঙ্গে টুকরো টুকরো হয়ে গিয়েছিল, উত্তরপ্রদেশের মুখ্যমন্ত্রী সঞ্জয় গান্ধীকে সেলাম দেন নি বলে তাঁর চাকরী চলে গিয়েছিল।

এই ভাবে আজকে স্বৈরশক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে। আইন-শৃঙ্খলার প্রশ্ন নিয়ে আলোচনা হয়েছে। এ বিষয়ে আমাদের একটা দৃষ্টিভঙ্গি আছে। শ্রমিক আন্দোলন, কৃষক আন্দোলন, যারা জমি চোর, শিলিং ফাঁকি দেয় আমরা তাঁদের বিরুদ্ধে। অপারেশন বর্গার নামে ভাগ চাষীদের স্বার্থ রক্ষা করবার জন্য এই আমরা প্রতিশ্রুতিবদ্ধ। আজকে জোতদার জমিদার এবং মালিক পক্ষ ও শ্রমিক পক্ষ এর মধ্যে যদি সংঘর্ষ হয় তাহলে আমরা সেই বর্গাদার এবং শ্রমিকদের পক্ষ নেব এবং সেটা যদি আইন-শৃঙ্খলা রক্ষার প্রশ্ন হয়, আমাদের কাছে তাঁদেরই রক্ষা করবার প্রশ্ন উঠবে কারণ আমরা এই বিষয়ে প্রতিশ্রুতিবদ্ধ। আমরা জানি গরীব মানুষদের উপকার করা দরকার, এটা আমরা বুঝি। যখন ইন্দিরা গান্ধী ক্ষমতায় ছিলেন তখন নিরপেক্ষতার নাম করে গরীব মানুষদের উপর পুলিশী অত্যাচার করেছেন আমরা তা দেখেছি। আমরা দেখেছি নিরপেক্ষতার মাপকাঠি হচ্ছে ঐ গরীব মানুষ। যদি প্রয়োজন হয় বড়লোকদের উপর আঘাত হানা আমরা সেই আঘাত হানবো। দ্বিতীয় কথা হচ্ছে টাকার কথা। পঞ্চায়েত সম্পর্কে বলা হয়েছে যে টাকা পয়সা নিয়ে লুঠপাট করা হচ্ছে। আমি বলতে চাই ইন্দিরা গান্ধী সুইস ব্যাঙ্কে প্রায় ৩০ কোটি টাকা রেখে দিয়েছিলেন। কোথা থেকে এল এটা কি জহরলাল নেহেরুর টাকা? সেখানে কেন গেল এবং এই টাকা এল কোথা থেকে তা প্রকাশ হয়েছে। সে সময় এখানে রাষ্ট্রদূত ছিলেন মনিহান্। তাঁর বইয়েতে সব লিখে গেছেন। কেরলায় এবং পশ্চিম বাংলায় বামফ্রন্ট সরকারকে ভাঙ্গবার জন্য আমেরিকা ইন্দিরা গান্ধী এবং কংগ্রেসকে প্রচুর টাকা দিয়েছিলেন। সুতরাং টাকা পয়সার কথা বলে লাভ কি? যারা চুরি করে তারা ভাল করেই জানে এবং তারা সবেতেই দেখতে পায় এই ধরনের কাজ কারণ দীর্ঘদিন ধরে তাঁরা এই কাজ করে এসেছেন। গতকাল ভোলানাথ বাবু এখানে বলেছেন আমরা নাকি ভয় পেয়ে গেছি। আমরা ভয় করি না, ভয় করে ইন্দিরা গান্ধী। তাই আমরা দেখেছিলাম '৭৭ সালে নির্বাচনে পরাজয়ের পর লোকনায়ক জয়প্রকাশের বাড়িতে তিনি গভীর রাতে গিয়েছিলেন যে আমাকে বাঁচান আমাকে ওরা মেরে ফেলবে। আমরা কমিউনিস্টরা ভয় করি না। আমরা জানি ওই আঘাত যদি আসে তাহলে তার জন্য বিক্ষোভ সারা পশ্চিম বাংলায় হবে। মাননীয় গনি খান চোধুরী বলেছেন যে — আমাদের তাঁরা বঙ্গোপসাগরে নিক্ষেপ করবেন। কিন্তু তিনি জানেন না যে তাঁরা আরব সাগরে নিক্ষিপ্ত হয়ে গেছেন কেরালার নির্বাচনের পর। সেইজন্য বলছি পশ্চিম বাংলার জনসাধারণ এর মোকাবিলা করবে — কারণ শুধু পশ্চিম বাংলায় নয় — কেরালা ও ত্রিপুরার মানুষ অত্যন্ত রাজনৈতিক সচেতন। জিনিসপত্রের দামের কথা বলা হয়েছে। ১৯৬৭ সালে ৫ টাকা কে. জি. চাল হয়েছিল। মানুষ এই জিনিসপত্রের দাম বাড়ার জন্য আরো বেশী করে সি. পি. এমকে ভোট দিয়েছে। আজকে ভারতবর্ষে বুর্জোয়া অর্থনীতি চলছে বলে জিনিসপত্রের দাম বাড়ছে।

[7-00 — 7-10 P.M.]

আরব দুনিয়া তেলের দাম বাড়ালো বলে কেরোসিনের দাম আমাদের এখানে বাড়লো। কেরোসিন তেল কেন্দ্রের রাজ্য সরকারের এতে কোন অধিকার নেই। কেরোসিন, ডিজেল, সিমেন্ট ইত্যাদি সমস্ত কিছু কেন্দ্রীয় সরকারের হাতে। আরব দুনিয়া পেট্রোলের দাম এক টাকা বাড়ালে কেন্দ্রীয় সরকার তার উপর ৭০ ভাগ ট্যাক্স বসালেন — অর্থাৎ জনসাধারণকে ১.৭০ দিয়ে তা কিনতে হবে। চিনির ব্যাপারে কেন্দ্রীয় সরকার প্রতি বছর ৫০০ কোটি টাকা ভর্তুকী দিচ্ছেন মালিকদের বিদেশের বাজারে পাঠাবার জন্য। জনসাধারণের ক্রয় ক্ষমতা কমে গেছে। বিদেশের বাজারে কমপিটিসান আছে — সেখানে তারা পারে না বলে কেন্দ্রীয় সরকার চিনির মালিকদের ৫০০ কোটি টাকা করে প্রতি বছর ভর্তুকী দিচ্ছেন। ইঞ্জিনিয়ারিং কারখানা, সূতাকল কারখানার মালিকদের ভর্তুকী দেওয়া হয়েছে এই ভাবে প্রায় ১২০০ কোটি টাকা। আমরা বলেছিলাম দশটা জিনিস যেমন কেরোসিন, কয়লা, চাল, তেল, ডাল, চিনি, কাপড় কাচা সাবান, দেশলাই ইত্যাদি সারা ভারতবর্ষে দোকানের মাধ্যমে দেওয়া হোক — ভারত সরকার তার ব্যবস্থা করুন এবং এর জন্য ভর্তুকী দেবার ব্যবস্থা করা হোক।

আজকে বামফ্রন্ট সরকার ১০০ গ্রাম করে ডাল দেবার জন্য ডালের দাম কিছুটা কমাতে পেরেছেন। কিন্তু আমাদের হাতে কতটুকু ক্ষমতা আছে, টাকাটা আমরা কোথা থেকে দিতে পারব। আজকে প্রতি বছর আমাদের প্রদেশ থেকে ১৬শো কোটি টাকা ইনকাম ট্যাক্স বাবদ, সেন্ট্রাল এক্সাইজ ডিউটি বাবদ সেন্ট্রাল গভর্ণমেন্ট নিয়ে যাচ্ছে, আমরা প্রতি বছর তার ভাগ পাই মাত্র ১৫০ কোটি টাকা। কেন এই সম্পর্কে হবে? আমি প্রতি রাজ্য সম্পর্কে এই কথা বলছি, আমি শুধু পশ্চিমবঙ্গ সম্পর্কে বলছি না। আমরা জিনিসপত্র সস্তা দরে দিতে পারতাম, কেন না আমাদের সদিচ্ছা আমরা প্রমাণ করেছি। আমরা বিভিন্নভাবে ফুড ফর ওয়ার্কের বিভিন্ন কাজের মধ্য দিয়ে জনগণের কাছে প্রমাণ করেছি যে আমাদের সদিচ্ছা আছে। বেকার ভাতার মধ্য দিয়ে আমরা প্রমাণ করেছি যে আমাদের সদিচ্ছা আছে। আজকে কয়লার দাম ঠিক করে কেন্দ্রীয় সরকার, আজকে কয়লা পশ্চিমবঙ্গ সরকারের হাতে নেই। কয়লার দাম বাড়বে বাঙ্গলিং হলে সাপ্লাই কম হলে। আজকে পশ্চিমবঙ্গে ডাল কম উৎপন্ন হয়, আমাদের উত্তরপ্রদেশ, বিহার থেকে ডাল নিয়ে আসতে হয়। সেই ডাল অন্য রাজ্যের ব্যবসায়ীদের হাতে, আমাদের রাজ্যের হাতে নেই। তারা যে দামে দেবে সেই দামে আমাদের কিনতে হয়। রাজ্য সরকার রেলওয়ে গুদামে যদি ব্যবসায়ীদের ডাল না তুলে তাহলে সেই রেলওয়ে ওয়াগান বাজেয়াপ্ত করতে পারেন। এই যে সারা ভারতবর্ষের মধ্যে কেরোসিন তেলের দাম বাড়ল, কেন্দ্রে তখন লোকদলের সরকার ছিল, লেফট ফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু দিল্লীতে গিয়ে ১.৭০ পয়সা থেকে ১০ পয়সা কমাতে পেরেছেন, তাতে সারা ভারতবর্ষের লোক উপকৃত হয়েছে। ওঁরা আজকে বিধান সভায় চিৎকার করছেন, আমরা কেরালা থেকে ঘুরে এলাম, সেখানে এবং পাশে বিহারে ৬ টাকা লিটার কেরোসিন তেল বিক্রি হয়েছে। উত্তরপ্রদেশে প্রতি জায়গায় ৭/৮ টাকা চিনির দর। অন্ধ্রে ওঁদের যেখানে গভর্ণমেন্ট আছে সেখানেও একই অবস্থা। সুতরাং দর শুধু পশ্চিমবঙ্গে বাড়ে নি, সারা ভারতবর্ষে বেড়েছে। কেরোসিন বলুন, ডিজেল বলুন, ডাল বলুন, অন্যান্য সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসের দর

আর একবার বাড়ে ট্যাক্স চাপালে। শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছেন ২।। হাজার কোটি টাকা এবারে ঘাটতি বাজেট হবে। তার মানে বার বার ট্যাক্স বাড়াতে বাড়াতে দাম উঁচুতে উঠবে, বলছেন চোরাকারবারীদের ধরবেন বলে পি. ডি. এ্যাক্ট চালু করছেন, আসলে এ্যাসেম্বলী ভাঙ্গার জন্য যে বিক্ষোভ বাড়বে তারই জন্য পি. ডি. এ্যাক্ট করছেন।

[7-10 — 7-20 P.M.]

পন্ডিত নেহেরু এক সময় বলেছিলেন, চোরাকারবারীদের ল্যাম্প পোস্টে ঝুলিয়ে ফাঁসি দেব। কিন্তু তিনি যখন ক্ষমতায় এলেন তখন দেখা গেল একটি ঘটনাও ঘটে নি। যা হোক, আমি রাজ্যপালের এই ভাষণকে পূর্ণ সমর্থন করছি। তবে একটা কথা বলি, আজকে আমাদের বিরুদ্ধে যে ষড়যন্ত্র হচ্ছে, পশ্চিম বাংলাকে ভাঙ্গার যে ষড়যন্ত্র-এ হচ্ছে তার মোকাবিলা করবার জন্য পশ্চিম বাংলার মানুষ তৈরী হয়ে আছে এবং মোকাবিলা আমরা করবই। আমরা কিছুতেই এটা বরদাস্ত করব না। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার অধিকাংশ ক্ষেত্রেই দেখা গেছে তিনি বর্তমান সরকারের গুণাগুণ এবং শান্তি শৃঙ্খলার ব্যাখ্যা করেছেন। কিন্তু আমরা দেখছি আজকেও বিদ্যুৎ ঘাটতি ২০০ মেগাওয়াট। এই বিদ্যুৎ ঘাটতির ফলে এক্স-রে, অপারেশন, কলকারখানা, সেচ, শিক্ষা অচল হতে চলেছে এবং জনজীবন ক্ষতিগ্রস্ত হচ্ছে। সরকার পক্ষের মাননীয় সদস্য নির্মল বাবু বলেছেন, নির্বাচনে টাকার খেলা হয় নি এবং কারচুপিও হয় নি। নির্বাচনে কারচুপি বৈজ্ঞানিক ছুরির দ্বারা হয়েছে এবং টাকার খেলা যে হয়েছে তার জ্বলন্ত উদাহরণ আমি দিচ্ছি। ৪১টি লোকসভা কেন্দ্রের মধ্যে আমি আরামবাগ লোকসভা কেন্দ্রের জ্বলন্ত উদাহরণ হিসেবে তুলে ধরছি। সুবে বাংলার নবাব প্রমোদ দাশগুপ্ত বলেছিলেন যে কোন মূল্যে পি. সি. সেনকে হারাতে হবে এবং তার জন্য তাঁরা ১০ হাজার কর্মী সেখানে নিয়োগ করেছিলেন। এটা আমার কথা নয়, রেডিও এবং খবরের কাগজে এই সংবাদ বেরিয়েছিল। এই সংবাদ যে অসত্য বামফ্রন্ট সরকার সেটা প্রতিবাদ করে নি। এই সব কর্মীরা ওখানে দুমাস ধরে কাজ করেছে। আমি যদি ১ মাসও ধরি এবং প্রতিদিন এক একজন কর্মীর জন্য যদি ৮ টাকা ধরি তাহলে প্রতিদিন খরচ হয় ৮০ হাজার টাকা এবং ১ মাসে খরচ হয় ২৪ লক্ষ টাকা। আমি এই ব্যাপারে ছেড়ে দিলাম ডিজেল, পেট্রোল এবং গাড়ীভাড়া।

স্যার, আমরা এর আগে দেখেছি বামফ্রন্ট সরকারের শরিক দল এই সি. পি. এম. পার্টি খবরের কাগজে খেজুরের ডাঁটা দিয়ে লাল কালিতে পোস্টার লিখত এবং গ্রামের, গঞ্জের মানুষ সেই জিনিস দেখেছে। কিন্তু গত লোকসভার নির্বাচনে গ্রাম এবং শহরের মানুষ দেখেছে যেখানে যেমন দেওয়ালের রং সেই রকম রং দিয়ে দেওয়াল লিখনী হয়েছিল। এক

*কথায় তাঁরা সাত রং — এ পশ্চিমবঙ্গকে রাঙ্গিয়ে ছিলেন। এই আড়াই বছরের মধ্যে তাঁরা এত টাকা কোথায় পেলেন? তাঁদের কি জমিদারী ছিল, না ব্যাঙ্ক এ্যাকাউন্ট ছিল? এখানে* কি টাকার খেলা হয় নি। সরকার পক্ষের সদস্যদের আমি সেকথা জিজ্ঞেস করছি? আবার এরকম ঘটনাও ঘটেছে, স্বামী এবং স্ত্রী বেঁচে রয়েছে, কিন্তু স্বামী ভোটার নয়, স্ত্রী ভোটার। আপনারা কি তাহলে স্বামী বেঁচে থাকতেই স্ত্রীকে বিধবা ভাতা দেবেন বলে ঠিক করেছেন যার জন্য তার স্বামীর নাম ভোটার লিস্টে তোলা হয় নি? কাজেই দেখা যাচ্ছে আপনারা বৈজ্ঞানিক প্রথায় কারচুপি করেছেন। রাজ্যপালের ভাষণে স্কুলের কথা বলা হয়েছে। আমাদের শিক্ষা মন্ত্রী তাঁর প্রথম বাজেটে ১ হাজার প্রাথমিক বিদ্যালয়ের কথা বলেছিলেন, দ্বিতীয় বাজেটেও ১০০০ বিদ্যালয়ের কথা বলেছিলেন এবং তৃতীয় বাজেটে বললেন ১২০০ বিদ্যালয়ের কথা। কিন্তু আপনাদের নির্বাচনী পোস্টারে দেখলাম ৩৪০০ বিদ্যালয়ের কথা বলা হয়েছে। ৩৪০০ বিদ্যালয় হলে এই ২০০ বিদ্যালয় কি বাচ্চা পাড়ল? অবশ্য আমি জানি না কোন গ্রামে কবে আপনারা বিদ্যালয় দেবেন। তারপর বলেছেন, জাতি বৈষম্য নাকি পশ্চিম বাংলায় মোটেই ঘটে নি। আমি জিজ্ঞেস করছি মরিচঝাঁপিতে কি হয়েছে? সেখানে নারী ধর্ষণ হয়েছে, শিশু দিবসে শিশু হত্যা হয়েছে, হাজার হাজার লোককে বিনা চিকিৎসায় খুন করা হয়েছে। মাননীয় সদস্য জয়ন্ত বাবু বললেন, নদীয়ায় যে সংঘর্ষ হয়েছিল সেটা সাম্প্রদায়িক দাঙ্গা নয়। কিন্তু আমি তাঁকে জিজ্ঞেস করছি নদীয়া জেলার ছাপরাতে যে হিন্দু — মুসলমানে সংঘর্ষ হয়েছিল সেটা কি সাম্প্রদায়িক দাঙ্গা নয়? তারপর, অপারেশন বর্গার কথা বলা হয়েছে, ৭ লক্ষ ৭৩ হাজার নাকি হয়েছে। আমার মনে হয় এটা আংশিক হয়েছে। আপনারা জে. এল. আর. ও.-কে ঘেরাও করে, জোর করে তাঁকে দিয়ে অপারেশন বর্গা করিয়েছেন। আমি জানি যাদের নামে অপারেশন বর্গা হয়েছে তারা জানেন না কোন মাঠে জমি, কার জমি এবং ধান কাটার সময় জানে না যে জমিতে কোন ধান হয়েছে। এই সমস্ত লোকের নামে অপারেশন বর্গা হয়েছে এবং অধিকাংশ ক্ষেত্রে দেখা গেল সি. পি. এম. ক্যাডার, যাদের হাল নেই, যারা বিধবা তাদের নামে অপারেশন বর্গা হয়েছে। আবার এমনও হয়েছে যিনি জমির মালিক তিনিও অপারেশন বর্গার জন্য আবেদন করেছেন। তারপর, রাজ্যপালের ভাষণে রয়েছে শান্তি শৃঙ্খলার মধ্য দিয়ে ফসল উঠেছে। এখানে মফঃস্বলের এম. এল. এ. যাঁরা রয়েছেন তাঁরা ভালভাবেই জানেন কি রকম শান্তিপূর্ণভাবে এবারে ফসল উঠেছে।

তা আপনারা জানেন যে ১৪৪ ধারা ভঙ্গ করে সি. পি. এম. এর লোকরা জোর করে ধান কেটেছে, ১৪৪ ধারা মানে নি। ওঁরা আইনের কথা বলেন, গণতন্ত্রের কথা বলেন কিন্তু ১৪৪ ধারা মানে না। আইন শৃঙ্খলা আমি আপনার কাছে আরো তুলে ধরছি। গত ২৪শে নভেম্বর আমার এলাকায় প্রফুল্ল চন্দ্র সেনের সঙ্গে একটা কর্মী বৈঠক ছিল। সেই কর্মী বৈঠকে আমি এবং আমাদের আরামবাগের এম. এল. এ. অজয় কুমার দে যখন সেই বৈঠকে উপস্থিত হই তখন কয়েকজন লোক এসে প্রফুল্ল চন্দ্র সেনের পা জড়িয়ে ধরে কেঁদে বলে যে আমাদের বাঁচান আমরা গ্রামে ঢুকতে পারছি না, ঢুকলেই তারা খুন করবে বলেছে। এটা

খবরের কাগজেও বেরিয়েছিল। বাঁকুড়া জেলার কোতলপুর থানায় দশয়েড়ে গ্রামে শুরুপদ মন্ডলের নেতৃত্বে বাসুদেব ঘোষ এবং শিবু ডোমকে কিভাবে হত্যা করা হল জানেন এবং তারা কোন দলের ছিল জানেন? প্রথমে তারা সি. পি. এম.-র দলের লোক ছিল, পরে তাদের সঙ্গে মতের মিল না হওয়ায় তারা ফরোয়ার্ড ব্লকে যোগদান করেছিল। এই অপরাধে তাদের সাজা হল। দিনের বেলা ১০টার সময় আমার এলাকা থেকে তাদের তুলে নিয়ে যাওয়া হল, তাদের মারতে মারতে নিয়ে গেল দশয়েড়ে গ্রামে এবং নিয়ে গিয়ে কি হল? সেই সময় সি. পি. এম.-র হাজার খানেক লোক অন্য এক জায়গায়, ধান কাটছিল। তারা এসে জোটে এবং সেখানে গণ আদালত বসানো হল! কিন্তু আদালতের বিচারে কি হল? তাদের প্রাণদন্ড। প্রাণদন্ড কি রকম, না দু'জনার দু'রকম। কিভাবে শিবু ডোমকে গাছে বেঁধে পিটিয়ে মারা হবে। শুরু হল মারা, মারতে মারতে শিবু ডোম মাটিতে লুটিয়ে পড়লো। তখন বাসুদেব ঘোষ থর থর করে কাঁপছে। তারপর তার কি হল জানেন? এই সি. পি. এম.-রা গণতন্ত্রের কথা বলেন, তার মৃত্যু হল কিভাবে জানেন? তার প্রথমে বাঁ হাতটা কেটে নেওয়া হল। তার হাত কেটে নিয়ে বলা হচ্ছে যে সি. পি. এম. দল ত্যাগ করার শাস্তি দেখ। তারপর তার ডান হাতটা কেটে নেওয়া হল এবং তারপর কি করলো জানেন, তার চোখ দুটি তুলে নেওয়া হল, তারপর হাত, পা, স্কন্ধ কেটে দ্বারকেশ্বর নদীর বালিতে পুঁতে দেওয়া হল। প্রফুল্ল সেন মহাশয় সেই কথা শুনে বললেন যে পুলিশ যায় নি? তারা বললো যে সেখানে পুলিশ যেতে পারছে না, পুলিশ গেলে লাঠি মেরে তাড়িয়ে দিচ্ছে। তখন প্রফুল্ল চন্দ্র সেন সেখানেও গেলেন, গিয়ে সব শুনলেন, শোনার পর মাননীয় রাজ্যপালকে জানালেন। রাজ্যপাল এখান থেকে ৩৩-৩৪ ভ্যান পুলিশ পাঠালেন এবং আজও সেখানে পুলিশ ক্যাম্প আছে অথচ রাজ্যপাল বলছেন পশ্চিম বাংলায় আইন শৃঙ্খলা অব্যাহত আছে। তিনিই পুলিশ পাঠালেন আবার তিনি এই সব কথা বলছেন এবং তার পরদিন রক্ত মাখা জামা নিয়ে তারা নাচ গান করে গ্রামে বললো যে শান্তি শৃঙ্খলা বজায় রাখা হচ্ছে। সেইজন্য রাজ্যপালের ভাষণ আমার মনঃপুত নয় এবং সেইজন্য তাঁর ভাষণকে আমি সমর্থন করতে পারছি না।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের পরিষদীয় মন্ত্রী রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব নিয়ে এসেছেন সেটা আমি সমর্থন করি। রাজ্যপাল বলেছেন ৩৬ দফা কর্মসূচীর উপর নির্ভর করে বামফ্রন্ট সরকার চলছে এবং তারা তাদের অনেকটা প্রতিশ্রুতি পালন করতে পারছে এবং তা এই লোকসভার নির্বাচনের ফলাফলেই বোঝা গিয়েছে এই কথা বলার জন্য তাঁকে ধন্যবাদ জানাচ্ছি। এই যে কর্মসূচী এটার কিভাবে কাজ হচ্ছে সেটা বোঝার জন্য একটা মাপকাঠির দরকার ছিল এবং এই নির্বাচন সেই সুযোগ এনে দিয়েছে। এই নির্বাচনে আমরা দেখতে পাচ্ছি প্রায় ১ কোটি ৫ লক্ষ লোক আমাদের সমর্থন করেছিল অথচ কংগ্রেসকে মাত্র ৭৬ লক্ষ লোক সমর্থন করেছিল এবং তাতে বোঝা যাচ্ছে আমাদের কর্মসূচী ঠিকমত কার্যকরী হচ্ছে এবং তা আসতে আসতে পূরণ করা হচ্ছে। কাজের মধ্যে দিয়েও দেখা যাচ্ছে যে এই সব প্রতিশ্রুতি পালন করা হচ্ছে। যেমন ভাগ চাষী,

৭ লক্ষ ৭৩ হাজার বর্গা চাষীর নাম নথিভুক্ত হয়েছে। এ বৎসর ঋণ পাওয়ার ক্ষেত্রে দেখা যাচ্ছে যে ঋণ দেওয়া হয়েছে ৫০ হাজার লোককে এবং বেকার লোকদের বেকারভাতা দেওয়া হয়েছে ২ লক্ষ ২০ হাজার এবং এই বাজেটে এবার আরো ৮০ হাজার দেওয়া হবে।

[7-20 — 7-28 P.M.]

বেকার কিছু লোককে চাকরি দেওয়া হয়েছে বারোশোর মতো। শিক্ষা ক্ষেত্রে দেখা যাচ্ছে যে প্রাথমিক স্কুল বারোশোর মতো হবে এবং তিন হাজার আটশোর মতো শিক্ষক নিয়োগ করা হবে। হায়ার সেকেন্ডারী স্কুলে কিছু সর্ব সময়ের শিক্ষক নিয়োগ করার ব্যবস্থা করা হয়েছে এবং বেসরকারী কলেজে শিক্ষক নিয়োগের জন্য একটা কমিশন করেছেন। ক্ষুদ্র শিল্প যেখানে বেশি লোক নিয়োগ হয় সেখানে সরকার কিভাবে এগোচ্ছেন তার একটা রূপরেখা এতে আছে। এইভাবে বিভিন্ন লোকের সমস্যার-সমাধান করে দিচ্ছেন। টিউবয়েল, কুয়ো, পাবলিক ওয়ার্কস সার্ভিস তারা করার চেষ্টা করছেন। তা ছাড়া, বার্ধক্য ভাতা দেওয়া হচ্ছে, বিধবা ভাতা দেওয়া হচ্ছে। বিভিন্নভাবে গরীবদের স্বার্থে কাজ করার চেষ্টা হচ্ছে। এর ফলে লোকসভার নির্বাচনে ভালই ফল হয়েছে। এইসব উল্লেখ করার জন্যই রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী কৃষ্ণ দাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্ভবতঃ আমিই শেষ বক্তা। সময়ও কম। আমি অল্প সময়ের মধ্যে আপনার সামনে যে পরিস্থিতির সৃষ্টি হয়েছে সে সম্পর্কে বলবো। যে ভাষণ এখানে রাখা হয়েছে, যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, তার বিরোধীতা করার জন্য আমি উঠে দাঁড়িয়েছি। দু চারটে কথা বলি। লোকসভা নির্বাচন সম্পর্কে রাজ্যপাল বলেছেন, "এর ফলে এই রাজ্যেও আমার সরকারের নীতি ও কার্যাবলী সম্পর্কে পরোক্ষভাবে হলেও জনগণের মতামত যাচাই করবার একটা সুযোগ এসে গেল। এই রাজ্যে নির্বাচনের ফলাফলে দেখা গেল, যে রাজনৈতিক শক্তিসমূহ দ্বারা আমার সরকার গঠিত হয়েছে সেই সরকার রাজ্যের জনগণের বিশ্বাস ও আস্থা এখনও ভোগ করছেন এবং তাঁদের সমর্থন লাভ করেছেন"।

স্যার, আপনি জানেন, বিগত অধিবেশনে আপনার সামনে দাঁড়িয়ে বলেছি বারবার গ্রামাঞ্চলের দুঃখ-দুর্দশার কথা। গণ আদালতের কথা, ঘেরাওয়ের কথা আপনি জানেন। মানুষের মনোবল ভেঙ্গে গিয়েছে। মানুষের উপর অত্যাচার করার ফলে, ঘরবাড়ী ভেঙ্গে দেওয়ার ফলে এইসব হয়েছে। এটা অন্যভাবে মনে করার কোন কারণ নেই। ভোটার লিস্টে প্রচুর কারচুপির জন্য যেমন ভোটাররা ভোট দিতে পারেন নি, তেমনি ভোট দিতে বাধা দেওয়ার জন্যও তারা ভোট দিতে পারেন নি। ভয়ে এবং সন্ত্রাসের জন্য তারা ভোট দিতে পারেন নি। তাদের বাধ্য করা হয়েছে এই রকম অবস্থায় যাওয়ার জন্য। তারপর, রাজ্যপাল বলেছেন, "পঞ্চায়েত সংস্থাসমূহকে বিশেষভাবে যেসব কাজের ভার দেওয়া হয়েছে সেগুলি

হল ঃ কাজের বিনিময়ে খাদ্য, পল্লীপূর্ত কর্মসূচী," ইত্যাদি।

আপনি জানেন স্যার, ত্রিস্তর পঞ্চায়েত সিস্টেম যা প্রবর্তিত হয়েছে যাদের মাধ্যমে কাজের মাধ্যমে খাদ্য প্রকল্প রূপায়িত হচ্ছে এর জন্য মাঝে মাঝেই গ্রামাঞ্চলে সন্ত্রাসের সৃষ্টি হয়েছে। যার জমি তাকে না জানিয়ে সেই জমির মালিকের জমির উপর দিয়ে রাস্তা করাব ফলে আইন-শৃঙ্খলার অবনতি দেখা দিয়েছে। গ্রামীণ জল সরবরাহের কথা বলা হয়েছে। বলা হয়েছে, কোন কোন জেলা পঞ্চায়েত এই বাবদে কেমন ব্যয় করবে। আমি ঘুরে দেখেছি আমাদের মেদিনীপুরে এমন জায়গা আছে সেখানে জলের জন্য নলকূপ বা কূয়া খনন তো দূরের কথা এক পয়সাও ব্যয় করা হয় নি। পঞ্চায়েতের জন্য ব্যয় কর্মসূচী যে পুস্তিকা বেরিয়েছে তাতে এইসব খরচের কথা লেখা আছে।

পল্লীর আবাসন ব্যাপারে, বন্যার ব্যাপারে যে সমস্ত আবাসন করা হয়েছে, তাতে আমি মনে করি যে সমস্ত টাকা সাংসান করা হয়েছে, মালিকদের সেই সব টাকা দেওয়া হয় নি এবং এই টাকা এক চতুর্থাংশ টাকা ভূয়া মাস্টার রোল তৈরী করে খরচ দেখান হয়েছে। আমার বিশ্বাস এই ধরনের কাজ হয়েছে। তার জন্য কিছু কিছু প্রমাণ আপনার কাছে আমি উপস্থিত করবো। অপারেশন বর্গার খুব বড়াই করা হয়েছে। আমি মনে করি অপারেশন বর্গার যে কেস সেই সমস্ত গ্রাহ্য করেন নি, সুবিচার হয় নি। গ্রামাঞ্চলের ক্ষেত্রে যে অরাজক অবস্থার সৃষ্টি হয়েছে তাতে দেখা যাচ্ছে কার জমি কে চাষ করবেন লোকে কিছু বুঝে না, তারা দাগ বুঝে না, এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়েছে।

আমি তাই বলতে চাচ্ছি এ সম্বন্ধে রাজ্যপাল মহাশয় যে কথা বলেছেন তা অসত্য। সব চাইতে বড় যেটা আমি শেষে বলতে চাই — রাজ্যের আইন শৃঙ্খলা নিয়ে গৌরব করা হচ্ছে। বলা হচ্ছে অনেক জমি বর্গাদাররা চাষ করতে পেয়েছে, অনেক লোক খাদ্যের বিনিময়ে কাজ পেয়েছে, তার জন্যই ভোট দিয়েছে। এটা ঠিক নয়। রাজ্যের আইন শৃঙ্খলা এমন অবস্থায় এসেছে যে সেটা শহরে বসে বুঝা যাবে না, শহরে বসে সেটা অনুধাবন করা যাবে না। আপনি তো স্যার, মাঝে মাঝে গ্রামাঞ্চলে ঘোরেন, আপনি জানেন সেখানে কিভাবে মানুষের দিন চলেছে। থানায় গেলে পুলিশ বলে আগে মার্ডার হলে তবে এসো, তখন এ্যাকশন নেবো। যদি জিজ্ঞাসা করি তখন কি এ্যাকশন নেবেন মশায়, তারা বলে আমরা মৃতদেহ বহন করে নিতে পারি, সেই ক্ষমতা আছে, অন্য কিছু ক্ষমতা নাই। মাননীয় স্পীকার মহাশয়, থানায় ডাইরি দিতে গেলে, সেটা গ্রহণ করার আগে জিজ্ঞাসা করে কোন দলের পক্ষ থেকে আসা হয়েছে, এজন্য পল্লীগ্রামে আতঙ্কের সৃষ্টি হয়েছে। তার জন্য মাননীয় রাজ্যপালের ভাষণের উত্তরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, আমি সেই প্রস্তাবে অসম্মতি জ্ঞাপন করছি।

আর একটা কথা বলে আমি শেষ করতে চাই। রাজ্যে আইন শৃঙ্খলা এমন অবস্থায় এসেছে যে তার ফলে সরকারী পক্ষের সদস্যরা আপনার কাছে আবেদন করছে যেন শ্রীমতী ইন্দিরা গান্ধী ৩৫৬ ধারা প্রয়োগ না করেন। এই কথা বলে আমি রাজ্যপালের ভাষণের উত্তরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

**The House was then adjourned at 7-28 P. M. till 1 P. M. on Thursday the 21st February, 1980 at Assembly House, Calcutta.**

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 21st February, 1980 at 1 P. M.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 19 Ministers, 4 Ministers of State and 176 Members.

**[1-00—1-10 P.M]**

**Starred Question**

**(to which oral answers were given)**

**আসাম হইতে আগত শরণার্থী**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *১।) **শ্রী জন্মেজয় ওঝা :** উদ্বাস্তু ত্রাণ ও পুনর্বাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) আসাম হইতে সম্প্রতি আগত শরণার্থীদের সংখ্যা কত; এবং

(খ) উক্ত শরণার্থীদের ফেরত পাঠাইবার বা পুনর্বাসনের কি ব্যবস্থা হইয়াছে ?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :**

(ক) ৫৪৪ টি পরিবারভুক্ত ২৩৯৩ ব্যক্তি (১৮/২/৮০ পর্যন্ত)

(খ) পুনর্বাসনের কোন ব্যবস্থা করা হয় নাই। অস্থায়ী আশ্রয়ে রাখা হইয়াছে। ফেরত পাঠাইবার বিষয়টি বিবেচনাধীন।

**শ্রী জন্মেজয় ওঝা :** এই যে এত সংখ্যক শরণার্থী এসেছেন এবং তাঁদের টেম্পুরারি শিবিরে রেখেছেন এ সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে কি জানানো হয়েছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** এ সম্পর্কে নির্দিষ্ট প্রশ্ন করলে বলতে পারবো, তবে এখন এইটুকু বলতে পারি যে সাধারণভাবে যেটা জানানো হয় সেটা নিশ্চয় জানানো হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এজন্য আজ পর্যন্ত রাজ্য সরকারের কত টাকা ব্যয় হয়েছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** আমরা এখানে গম দিয়েছি ২১ মেট্রিক টন যার টাকার মূল্য হচ্ছে ৩৩ হাজার ৯ শো টাকা, কনটিজেনসী ১৩ হাজার ৫ শো টাকা, গুঁড়ো দুধ ৫০ ব্যাগ, কম্বল দিয়েছি ২০০।

**শ্রী জন্মেজয় ওঝা :** এই টাকা এবং তাদের পুনর্বাসন যাতে তাড়াতাড়ি হতে পারে তারজন্য কেন্দ্রীয় সরকারের কাছে ব্যবস্থা করার জন্য দাবী জানাবেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** তাদেরও তো দেওয়া উচিত, অন্যান্য বিষয়ে তারা দেয়ও। আমরা তাদের কাছে চেয়েছি, আবার চাইবো কারণ সমস্যাটা কেন্দ্রীয় সরকারের এবং তাদেরই এটা দেখাতে হবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** কেন্দ্রীয় সরকারের কাছে এই টাকাটা চেয়ে নির্দিষ্ট কোন প্রস্তাব পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে গিয়েছে কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** সে রকম ভাবে টাকা চেয়ে যে এত টাকা দিতে হবে এরকম কিছু যায়নি। তবে এ সম্পর্কে নির্দিষ্ট প্রশ্ন করলে জবাব দিতে পারবো।

**শ্রী কৃপাসিন্ধু সাহা ঃ** এই যে ২ হাজার ৩৯৩ জন শরণার্থী পশ্চিমবঙ্গে এসেছেন এরা কি কারণে এসেছেন বা আসতে বাধ্য হয়েছেন মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাতে পারেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** আসামে গণ্ডগোল হয়েছিল তাই এরা চলে এসেছেন।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** এই যে ২ হাজার ৩৯৩ জন মানুষের কথা বললেন এরা তো সবাই ক্যাম্পে বসবাসকারী। এ ছাড়া উত্তরবঙ্গের জেলাগুলিতে আত্মীয়স্বজনদের বাড়ীতে যেসব শরণার্থী রয়েছেন তার কোন পরিসংখ্যান পশ্চিমবঙ্গ সরকারের কাছে আছে কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** আমি আগেই উত্তর দিয়েছি যে ১৮.২.৮০ পর্যন্ত ৫৪৪ টি পরিবারভুক্ত ২৩৯৩ জন এসেছেন। তারমধ্যে আমাদের যশোডাঙ্গা ক্যাম্পে—জলপাইগুড়িতে—সেখানে ৪০৮ টি পরিবার এখনও আছেন। ১ হাজার ৮৩৭ জন ব্যক্তি সেখানে আছেন—স্ত্রী, পুরুষ, বৃদ্ধ, শিশু সব নিয়ে। আরো যারা আছেন তারা নিজেদের আত্মীয়স্বজনের ওখানে চলে গিয়েছেন। এদের কোন জায়গা নেই তাই রয়েছেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই শরণার্থী শিবিরগুলি পরিদর্শনের জন্য কেন্দ্রীয় সরকারের কোন প্রতিনিধি বা পদস্থ অফিসার এসেছিলেন কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** আসাম সরকারের সঙ্গে যোগাযোগ করা হয়েছিল। তাদের লোক একবার এসেছিল, আমাদের লোকও গিয়েছিল এবং আমাদের রিলিফ বিভাগের সেক্রেটারি সরেজমীনে পরিদর্শন করতে আগামীকাল কিম্বা পরশু তারিখে যাচ্ছেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আপনাদের সঙ্গে আসাম সরকারের প্রতিনিধি যারা গিয়েছিলেন তাদের বক্তব্য কি এই শরণার্থীদের ফিরিয়ে নেবার ব্যাপারে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এই সম্পর্কে নির্দিষ্ট প্রশ্ন করবেন, আমি উত্তর দেব। তার কারণ এগুলি সবই কেন্দ্রীয় সরকারের ব্যাপার, লোকসভায় প্রশ্ন করার ব্যাপার।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** যেসব উদ্বাস্তু এসেছেন তাদের পরিবারের কতজন লোক মারা গেছেন, মন্ত্রী মহাশয় এটা জানাবেন কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** না, এখানে কেউ মারা যায় নি। আমার কাছে সেই রকম কোন রেকর্ড নেই।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** যে সমস্ত শরণার্থী আত্মীয়স্বজনের বাড়ীতে আছেন তাদের সাহায্য

দেবার এবং সরকারী তরফ থেকে বিভিন্ন থানায় তাদের চলে আসবার কারণ সমূহ বর্ণনা দিয়ে নির্দিষ্ট ভাবে লিখিত রেকর্ড রাখাবার কোন ব্যবস্থা পশ্চিমবঙ্গ সরকার করেছেন কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এটা উদ্বাস্তু বিভাগের ব্যাপার নয়, ত্রাণ বিভাগের ব্যাপার। যারা ওখানে আছেন তাদের আমি রিলিফ দিচ্ছি রিলিফ মন্ত্রী হিসাবে।

**শ্রী দীপক সেনগুপ্ত ঃ** আত্মীয়স্বজনের বাড়ীতে যারা আছেন তাদের ত্রাণের ব্যবস্থা করবেন কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** ত্রাণের ব্যবস্থা করেছি, আমি আগেই সেটা বলেছি। আমি প্রত্যেক সাবালক ব্যক্তিকে সপ্তাহে ২.৫০ টাকা নগদ, ২ কেজি গম বা চাল ওখানে যারা এখনো পর্যন্ত আছেন তাদের দিচ্ছি। এই টাকা আমরাই খরচ করছি, কেন্দ্রীয় সরকার এখনো পর্যন্ত এক পয়সাও দেয়নি।

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় একটি প্রশ্নের উত্তরে বলেছেন আসাম থেকে কিছু অফিসার এসেছিলেন এই সব শরণার্থী শিবিরগুলি পরিদর্শন করতে। আমার প্রশ্ন হচ্ছে ওরা তো আসামের মানুষ পশ্চিমবঙ্গে এসেছেন, অস্থায়ীভাবে এখানে আছেন, আসামের অফিসাররা এসে দেখেছেন। আমাদের রাজ্য সরকারের তরফ থেকে আসাম সরকারকে বলা হয়েছে কিনা যে, ওরা যাতে ফিরে যেতে পারে তার ব্যবস্থা করা হোক এবং সেই ব্যাপারে আসাম সরকার কি জবাব দিয়েছেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এটা আমার বিভাগের বিষয় নয়, আমি ত্রাণ বিভাগের মন্ত্রী হিসাবে তাদের ব্যবস্থা করছি। এর সঙ্গে সংগতি রেখে আমি এই সমস্ত প্রশ্নের উত্তর দিচ্ছি।

**বিষ্ণুপুর পৌর এলাকায় জলসরবরাহ প্রকল্প**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭।) **শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—বাঁকুড়া জেলার বিষ্ণুপুর পৌর এলাকার অসমাপ্ত জলসরবরাহ প্রকল্পটি কবে নাগাদ শেষ হবে ব'লে সরকার আশা করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ**

বিষ্ণুপুর পৌর এলাকার জলসরবরাহ প্রকল্পটি দুটি পর্যায়ে বিভক্ত। একটি ৩০ লক্ষ ১৪ হাজার ২ শত টাকার এবং অপরটি ১৮ লক্ষ ২৬ হাজার ৮ শত টাকার। প্রথম পর্যায়ের প্রকল্পটি ১৯৮১ সাল নাগাদ শেষ হবে বলে আশা করা যায়। ২য় পর্যায়ের জন্য জীবন বীমা সংস্থার কাছে ঋণ চাওয়া হয়েছে। ঐ ঋণ পাবার ৩ বৎসরের মধ্যে সমগ্র প্রকল্পটি শেষ হবে বলে আশা করা যায়।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি ঃ** এই প্রকল্পে সরকার আজ পর্যন্ত কত টাকা খরচ করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** নোটিশ দিলে উত্তর দিতে পারব। তবে এই প্রকল্প মাঝে মধ্যে বদলেছে।

**এনকেফেলাইটিস**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৯২।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) গত এক বৎসরে (জানুয়ারি, ১৯৭৯ হইতে ডিসেম্বর, ১৯৭৯ পর্যন্ত) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় কতজন "এনকেফেলাইটিস" রোগে আক্রান্ত হয়েছিলেন; এবং

(খ) ঐ রোগে কতজনের মৃত্যু ঘটেছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ**

(ক) ওই সময়ে বিভিন্ন জেলায় এবং এই রোগে আক্রান্ত ও মৃতের

(খ) সংখ্যা এইরূপ—

| জেলা | আক্রান্ত | মৃত |
|---|---|---|
| বর্ধমান | ৮০৩ | ৩১১ |
| বাঁকুড়া | ৭৫ | ৩২ |
| বীরভূম | ৫৯ | ২৬ |
| জলপাইগুড়ি | ৬ | ২ |
| কুচবিহার | ২ | ২ |
| মুর্শিদাবাদ | ১২ | ৭ |
| হুগলি | ১৮৭ | ৬২ |
| পশ্চিম দিনাজপুর | ৯৭ | ৩৩ |

**[1-10—1-20 P.M]**

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** এই যে এনকেফেলাইটিস রোগের বিস্তৃতি ঘটছে জাপানীজ এনকেফেলাইটিস বলুন আর যাই বলুন তার ভাইরাস নিয়ে রাজ্য সরকারের তরফ থেকে এই রোগকে প্রতিরোধ করার জন্য কোন গবেষণা বা পরীক্ষা নিরীক্ষা করার কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** দু জাতের এনকেফেলাইটিস আছে একটা হচ্ছে সাধারণ এনকেফেলাইটিস আর একটা জাপানী এনকেফেলাইটিস নামে পরিচিত। বিশেষ করে সাধারণভাবে জাপানী এনকেফেলাইটিস-এর ভাইরাস নিয়ে পরীক্ষা নিরীক্ষা চলছে। রিসার্চের কাজকর্ম চলছে, পুনা ভাইরাস ইন্সটিটিউটের একটা টিম বর্ধমান মেডিক্যাল কলেজে এই ধরণের রিসার্চের কাজে নিয়োজিত হয়েছেন এবং এস. এস. কে. এম.-এর একটা টিম এ সমস্ত ভাইরাস নিয়ে পরীক্ষা নিরীক্ষা করে বিচার বিবেচনা করে দেখার জন্য নিযুক্ত আছে, কাটোয়া হুগলী এই সমস্ত জায়গায় জায়গায় যারা আক্রান্ত হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** এই এনকেফেলাইটিস রোগ এখন ব্যাপকভাবে বিভিন্ন জেলায় হচ্ছিল সেই সময় বিভিন্ন জেলা থেকে অভিযোগ উঠেছিল এবং বিভিন্ন সংবাদপত্রে প্রকাশিত হয়েছিল যে স্বাস্থ্য দপ্তরের তৎপরতার অভাবে এই রোগ প্রশমন হচ্ছে এটা কি সত্য?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই অভিযোগের কোন সত্যতা নিশ্চয় নেই।

**শ্রী গোপাল বসু :** এই এনকেফেলাইটিস রোগের যে বিবৃতি দেওয়া হল তাতে দেখছি মৃত্যুর হার অত্যন্ত বেশি। তার মধ্যে জাপানী এনকেফেলাইটিস আছে অবশ্য এবং দেখছি এখানে পরীক্ষা হচ্ছে ভাল কথা। এখন আমার প্রশ্ন হচ্ছে ওখানকার নোহাউ আমাদের এখানে এনে এর প্রতিষেধকের ব্যবস্থা করা হচ্ছে কি না। কারণ দেখা যাচ্ছে এটা খুব সাংঘাতিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে।

**শ্রী ননী ভট্টাচার্য :** আমরা ওখান থেকে সহযোগিতা নিয়ে এখানে ভ্যাকসিন তৈরীর কারখানা খোলার চেষ্টা চলছে। ইতিমধ্যে আমরা জাপান থেকে ৫০ ডোজ ভ্যাকসিন আমদানি করেছি। এবং যেভাবে স্পেশ্যালিস্টরা বলছে সেইভাবে চেষ্টা চলছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই এনকেফেলাইটিস রোগ সংক্রামিত হয় মশার দ্বারা সেই মশাকে নির্মূল করার জন্য ব্যাপকভাবে ডি. ডি. টি. দেবার ব্যবস্থা করবেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য :** এখন দেখা যাচ্ছে ডি. ডি. টি. দেবার ব্যবস্থা থাকলেও আজকাল মশারা ডি. ডি. টি. হজম করে ফেলছে। আমরা দিল্লী একসঙ্গে মিলে এই মশা বিতাড়নের চেষ্টা চলছে। এখন একটা জিনিস আছে মিনি-ফগিং মেসিন। কিন্তু এতে অনেক অসুবিধাও আছে তার জন্য আমরা খুব একটা সাহস পাচ্ছি না। এটা মশার জীবানু নষ্ট করে ঠিক। কিন্তু এতে কৃষির ক্ষতি করে মানুষের ক্ষতি করে। এটা ব্যবহার করার ক্ষেত্রে আমরা খানিকটা পিছপাও হচ্ছি। সেইজন্য আমরা অন্য ব্যবস্থা নেবার চেষ্টা করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের আর কোন রাজ্যে এনকেফেলাইটিস আক্রান্ত হয়েছে?

(নো রিপ্লাই)

**শ্রী সুনীল বসু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যে তথ্য দিয়েছেন তা থেকে দেখা যাচ্ছে বর্ধমান জেলায় এই রোগের প্রধান কেন্দ্র। এ' জেলা থেকে এই রোগ মুক্ত করার জন্য কি ব্যবস্থা করেছেন সেটা জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** যে পদ্ধতির কথা আমি একটু আগে বলেছি সেগুলি ওখানে বেশি করে ব্যবহার করা হচ্ছে এবং পঞ্চায়েত-এর সহযোগিতা নিয়ে করা হচ্ছে।

### মেজিয়া কয়লাখনি এলাকায় শ্রমিক নিয়োগ

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫) **শ্রী নবনী বাউরী :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় মেজিয়া কয়লাখনি এলাকায় কোন শ্রমিক নিয়োগ করার পরিকল্পনা আছে কি; এবং

(খ) থাকলে, তাদের বাঁকুড়া বা আসানসোলের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিয়োগ করা হবে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) বাঁকুড়া জেলা কর্মবিনিয়োগ কেন্দ্রে এব্যাপারে কর্মখালির কোন বিজ্ঞপ্তি পাওয়া যায় নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

**তফসিলী জাতি ও উপজাতি ছাত্রীদের জন্য ছাত্রীনিবাস**

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৪১।) **শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** তফসিলী জাতি ও উপজাতি কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) তফসিলী জাতি এবং উপজাতিভুক্ত ছাত্রীদের বাসস্থানের জন্য কলিকাতা শহরে কোন ছাত্রীনিবাস স্থাপনের পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কি; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, পরিকল্পনার বিস্তৃত বিবরণ জানাবেন কি?

**শ্রী শম্ভুনাথ মাণ্ডি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ছাত্রীনিবাস নির্মাণের উপযোগী জমি দেওয়ার জন্য রাজ্য শিক্ষা বিভাগকে অনুরোধ করা হইয়াছে। জমি পাওয়া গেলে এ' বিষয়ে অগ্রসর হওয়া যাবে।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই পরিকল্পনা কবে গ্রহণ করা হয়েছে?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** ১৯৭৭ সালে কলিকাতায় একটা আদিবাসী ছাত্রীনিবাস নির্মাণের জন্য পরিকল্পনা হয়। সেই অনুসারে আমি শিক্ষা দপ্তরে জমি পাবার জন্য অনুরোধ করেছিলাম। শিক্ষা দপ্তর রাজী হয়েছিলেন। সেই অনুযায়ী আমি ৫০ জন ছাত্রীর হোস্টেলের জন্য একটা প্লান এস্টিমেট করি ১১ লক্ষ ৬৫ হাজার ৩৫ টাকার। এখন শিক্ষা দপ্তর সেই জমি না দিয়ে হোস্টেলের জন্য একতলা বাড়ি দিতে রাজী হয়েছেন। আমি আবার অনুরোধ করেছি যাতে জমি পাই।

**মিঃ স্পীকার ঃ** ইতিমধ্যে যেটা পাওয়া গেছে সেখানে স্টার্ট করেছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমরা জায়গা পেলে স্টার্ট করে দেব।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি কারণে আপনি উত্তর দেবার সময়ে একটা কথা বলেছেন যে আদিবাসী ছাত্রীদের জন্য একটা হোস্টেলের পরিকল্পনা করেছিলেন ১৯৭৭ সালে। কিন্তু বর্তমানে যে পরিকল্পনা আছে সেটাতে আদিবাসী ছাড়াও

তফসিলী ছাত্রীরা থাকতে পারবে কি না?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** সেটাতে আদিবাসী এবং তফসিলী উভয় ছাত্রীরা থাকতে পারবে।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ১৯৭৭ সালে যে পরিকল্পনার কথা শিক্ষা দপ্তরকে লিখেছিলেন আজ পর্যন্ত সেই পরিকল্পনা রূপায়িত হলনা কেন এবং এই ব্যাপারে আপনার দপ্তর থেকে কি উদ্যোগ নেওয়া হয়েছিল?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমি প্রথমেই বলেছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে আপনি এখন একতলা বাড়ি পাচ্ছেন তখন সেটাতে ছাত্রীনিবাস স্টার্ট করতে অসুবিধা কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমাদের পরিকল্পনা ছিল যে আমরা ৫০ জন ছাত্রীর জন্য দোতলা বিল্ডিং করব। সেখানে শিক্ষা দপ্তর বলছেন যে এখন যে বিল্ডিং তৈরী করা হয়েছে তার একতলা দেওয়া হবে। কিন্তু আমরা তাতে রাজী নয়।

**[1-20—1-30 P.M]**

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** জমি কবে নাগাদ পাবেন, এই রকম কোন এ্যাসিয়োরেন্স পেয়েছেন কি?

**ডাঃ শম্ভুনাথ মাণ্ডি ঃ** আমরা শিক্ষা দপ্তরের কাছে আবার অনুরোধ করেছি যাতে এ' জমিটা দেওয়া হয়।

**শিক্ষিত বেকার**

***২৭।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৯।) **শ্রী অনিল মুখার্জী ঃ** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে ১৯৭৬-৭৭ সালে মোট কতজন শিক্ষিত যুবক বেকার ছিল;

(খ) ১৯৭৮-৭৯ সালে ঐ বেকার সংখ্যা কি বৃদ্ধি পাইয়াছিল; এবং

(গ) বৃদ্ধি পাইয়া থাকিলে উক্ত সংখ্যা কত?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক) ৬,৩২,৩৫২ জন (জুন ১৯৭৭ পর্যন্ত)।

(খ) হ্যাঁ।

(গ) ১,৫৪, ৩০০ জন (জুন ১৯৭৮ পর্যন্ত)।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এক লক্ষ ৫৪ হাজারের কিছু বেশী সংখ্যা বৃদ্ধি পেয়েছে বেকারের। এই যে সংখ্যা বৃদ্ধি পেয়েছে, তার কারণ কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** কারণ আমি কি করে বলব? আপনি সংবাদ জানতে চেয়েছেন, কতজন বেকার বেড়েছে, সেটা আমি বলেছি। কারণ যেটা জানতে চেয়েছেন, সেটা তো

রাজনৈতিক কারণ, সেটা নিশ্চয়ই আপনি জানেন।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এইসব বেকারদের জন্য রাজ্য সরকারের তরফ থেকে কি কি ব্যবস্থা নিয়েছেন, তাদের চাকরি দেওয়া বা অন্যান্য ব্যাপারে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** বেকারদের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে, সেটা বাজেটে জানতে পারবেন। তাছাড়া কেন্দ্রে যতদিন পর্যন্ত ধনতান্ত্রিক রাষ্ট্র ব্যবস্থা কায়েম আছে ততদিন পর্যন্ত এর কোন সমস্যার সমাধান হবে না। এটা একটা প্রদেশের ব্যাপার নয়, এটা দেশের সামাজিক, রাজনৈতিক ব্যবস্থার পরিবর্তন না হলে এই বেকার সমস্যার সমাধান করা যাবে না। সেটা করা একটা রাজ্য সরকারের পক্ষে সম্ভব নয়। কেন্দ্রে যতদিন পর্যন্ত না ধনতান্ত্রিক ব্যবস্থার পরিবর্তন হয়ে জনগণতান্ত্রিক ব্যবস্থা চালু হবে ততদিন পর্যন্ত এই রকম চলবে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় শাসন ক্ষমতায় আসার পর পশ্চিমবাংলার বেকার যুবকদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখাবার জন্য বাড়তি উৎসাহ সৃষ্টি হয়েছে কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** প্রশ্নের অন্তর্গত এই বিষয়টা নয়। পৃথক ভাবে এই ব্যাপারে প্রশ্ন করবেন।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মন্ত্রী মহাশয় বললেন যে কেন্দ্রে ধনতান্ত্রিক ব্যবস্থা চলছে, আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি পশ্চিমবাংলায় তাহলে কি তান্ত্রিক শাসন ব্যবস্থা কায়েম আছে?

**মিঃ স্পীকার :** এটা এর সঙ্গে আসে না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মন্ত্রী মহাশয় বললেন যে ধনতান্ত্রিক শাসন ব্যবস্থা, আমি মন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করছি মাননীয় শ্রম মন্ত্রী এই বেকার সমস্যার সমাধানের জন্য কিছু চিন্তা করেছেন কি, না, শুধু বড় বড় কথা বলবেন, হাই টক্‌স করবেন, বিগ টক্‌স করবেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** চিন্তাটা প্রশ্নের অন্তর্ভূক্ত নয়।

**শ্রী সুনীতি চট্টরাজ :** তাহলে কি বুঝবো, কোন পরিকল্পনা নেই?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** পরিকল্পনা আর চিন্তাটা এক বস্তু নয়। পরিকল্পনা আর চিন্তা এক কথা নয়। পরিকল্পনার কথা আনতে চাইলে জবাব দিতাম, চিন্তা বললে জবাব দেওয়া যায় না। চিন্তা উনিও করতে পারেন, আমিও করতে পারি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে, কেন্দ্রে কবে জনগণতান্ত্রিক সরকার গঠিত হবে?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** জনসাধারণ যখন আপনাদের উৎখাত করবে তখন হবে, তার আগে হবে না।

**শারীরিক প্রতিবন্ধীদের কর্মসংস্থান প্রকল্প**

***২৮।** (অনুমোদিত প্রশ্ন নং *৪৮২।) **শ্রী কিরণময় নন্দ :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ)

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিম বাংলায় রেজিস্ট্রীভুক্ত বেকার শারীরিক প্রতিবন্ধী সংখ্যা বর্তমানে কত;

(খ) শারীরিক প্রতিবন্ধীদের জন্য বিভিন্ন দপ্তরে পদ সংরক্ষণের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(গ) শিক্ষিত শারীরিক প্রতিবন্ধীদের কর্মসংস্থানের কোন প্রকল্প বর্তমান বামফ্রন্ট সরকার গ্রহণ করিয়াছেন কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ**

(ক) বিষয়টি ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের আওতাভুক্ত নহে। এই তথ্য শ্রম বিভাগ থেকে পাওয়া যাইতে পারে।

(খ) প্রতি দপ্তরে শারীরিক প্রতিবন্ধীদের জন্য শতকরা দুইভাগ কর্ম সংরক্ষণের ব্যবস্থা চালু আছে।

(গ) ১৯৮০ সালে প্রতি দপ্তরের পদের সংখ্যা যাহাই হোক না কেন যোগ্যতা অনুসারে কমপক্ষে একজন শারীরিক প্রতিবন্ধীকে চাকুরীতে নিয়োগ করার নির্দেশনামা জারী হইয়াছে।

এছাড়া বিভিন্ন স্বেচ্ছাসেবী প্রতিষ্ঠানের ওয়ার্কসপ্ সেন্টার স্থাপন করতে সরকারী সাহায্য দেওয়া হয়। এই সেন্টারের মাধ্যমে প্রতিবন্ধীদের নানা কাজে ট্রেনিং দেওয়া হয় যা তাদের কর্মসংস্থানের উপযোগী করে তুলতে সাহায্য করে।

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** মন্ত্রী মহাশয়া বললেন যে, শারীরিক প্রতিবন্ধীদের জন্য ২ ভাগ পদ সংরক্ষণের ব্যবস্থা আছে, তাহলে উনি কি দয়া করে জানাবেন যে, কেন্দ্রীয় সরকার এবিষয়ে কত ভাগ সংরক্ষণের ব্যবস্থা করেছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** কেন্দ্রীয় সরকার ৩ ভাগ সংরক্ষণের ব্যবস্থা করেছে।

**শ্রী কিরণ্ময় নন্দ ঃ** পশ্চিমবঙ্গ সরকার কি তিন ভাগ করার কথা চিন্তা করছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** আমরা এবিষয়ে ভেবে দেখছি।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** উনি বললেন শারীরিক প্রতিবন্ধীদের চাকুরী দেওয়া হচ্ছে, তা যে সমস্ত প্রতিবন্ধী চাকুরী পাবে তাদের কি সি. পি. এম. ক্যাডার হতে হবে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** এটা আমাদের সরকারের নীতি নয়।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** গত ২ বছরে এরকম কত-জন চাকুরী পেয়েছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** সেটা শ্রম দপ্তর বলতে পারবে, তবে আপনারা আমাকে নোটিশ দিলে আমি বলে দেব।

### কমিউনিটি হেলথ ভলানটিয়ার

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৬।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ

বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) জনসংখ্যার আনুপাতিক হারে কমিউনিটি হেলথ ভলান্টিয়ারস নিয়োগ করা হয়?

(খ) ১৯৭৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত বাঁকুড়া জেলার ছাতনা ব্লকে কতজন স্বাস্থ্যকর্মীকে উক্ত বিষয়ে প্রশিক্ষণ দেওয়া হইয়াছে; এবং

(গ) উক্ত ব্লকে আর কতজন স্বাস্থ্যকর্মীকে প্রশিক্ষণ দেওয়া হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) সাধারণতঃ কিছু কম বা বেশী প্রতি হাজার জনসংখ্যার জন্য স্বাস্থ্যকর্মী (Community Health Voluntear) নেওয়া হয়। কার্যতঃ গ্রাম পিছু একজন করে এইরূপ কর্মী নেওয়া হচ্ছে।

(খ) ৬০ জন।

(গ) ৫০ জন।

**শ্রী সুভাষ গোস্বামী :** যে ট্রেনিং শুরু হয়েছিল তা প্রায় ১ বছর আগে শেষ হয়ে গেছে, এখন এই ৫০-জনের যে ট্রেনিং বাকি আছে তা কবে শুরু হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** আমি তো বললাম ৫০ জনের ট্রেনিং বাকি আছে, তাদের ট্রেনিং আরম্ভ হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, গ্রামপিছু একজন করে কর্মী নেওয়া হবে, সেটা কিভাবে নেওয়া হবে?

**[1-30—1-40 P.M]**

**শ্রী ননী ভট্টাচার্য :** প্রথমে আমরা ঠিক করি ব্লকের সংশ্লিষ্ট যিনি এম. এল. এ আছেন তাঁর সঙ্গে পরামর্শ করে চীফ মেডিক্যাল অফিসার সিলেকসানগুলি করবেন, দরখাস্ত যেভাবে পাবেন সেইভাবে করবেন। এই হল প্রথম কথা। তারপর এটার পরিবর্তন সাধন করা হয় এবং তা করে ঠিক করা হয় চীফ মেডিক্যাল অফিসার, ডিষ্ট্রীক্ট হেলথ অফিসার এবং ডিষ্ট্রীক্ট ফ্যামিলি ওয়েলফেয়ার অফিসাররা এবং যে গ্রাম থেকে নেওয়া হবে সেই গ্রাম যদি পঞ্চায়েত সমিতির মধ্যে পড়ে তবে সেই পঞ্চায়েত সমিতির সভাপতি এবং সংশ্লিষ্ট এম. এল. এ, তারা সবাই দরখাস্ত দিতে পারেন এবং তারাই সিলেকসান করে দেবেন। যদি কোন ডিসপিউটস্ দেখা যায় তাহলে ডিরেক্টরেটের মতানুসারে করা হয়। এইভাবে নিয়োগ করা হয়েছে। সুতরাং কোন পক্ষপাতিত্বের অজুহাত নিশ্চয়ই কেউ দিতে পারবেন না।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** এই পরিকল্পনা পশ্চিমবাংলার কত ব্লকে চালু হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** যে সমস্ত মালটি-পারপাস ডিষ্ট্রীক্টস আছে যেমন, হাওড়া, হুগলী, মুর্শিদাবাদ, নদীয়া এবং বীরভূম প্রভৃতি জেলায় প্রত্যেকটি ব্লকে প্রাইমারী হেলথ সেন্টার চালু করা হয়েছে। এ ছাড়া বিভিন্ন জেলায় যেখানে মালটিপারপাস স্কীমের আওতার মধ্যে নেই এমন জেলা ঠিক করে প্রাইমারী হেলথ সেন্টার এরিয়া কভার করা হয়েছে।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মালটিপারপাস যে এলাকাগুলি আছে এই পরিকল্পনা কতদিনের মধ্যে সম্প্রসারিত হবে বলে ঠিক হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** সব যদি ঠিকমত চলে তাহলে ১৯৮২ সালের মধ্যে প্রত্যেকটি গ্রামে ঐরকম ধরনের স্বেচ্ছাকর্মী নির্বাচিত করতে পারবো।

**শ্রী মহঃ সোহরাব :** এই যে সমস্ত ভলেন্টিয়ারদের অনারারিয়াম দেওয়া হয় এটা বাড়াবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** আপাততঃ কেন্দ্রীয় সরকারের সেই ধরনের পরিকল্পনা নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন নিয়োগের ব্যাপারে সংশ্লিষ্ট এম. এল. এরা থাকবেন। এই রকম ধরনের কোন সার্কুলার এম. এল. এ.-দের দিয়েছেন কি আপনার ডিপার্টমেন্ট থেকে?

**শ্রী ননী ভট্টাচার্য :** আমার পক্ষে এক্ষুনি বলা সম্ভব নয়।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** এই মস্ত হেলথ কমিউনিটি ভলেন্টিয়াররা যে সমস্ত কাজ করছেন তাতে করে কি জনসাধারণের উপকার হচ্ছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** এরা অনেক কাজ করে। গ্রামীন জনসাধারণের সঙ্গে পাবলিক হেলথ কর্মীরা যারা আছেন তাদের সঙ্গে সংযোগ স্থাপন করে। দ্বিতীয় ব্যাপার হচ্ছে, ওদের কাজ হচ্ছে জন-শিক্ষা, স্মল ফ্যামিলি নর্ম-এর উপযোগিতা থেকে আরম্ভ করে বিভিন্ন সংক্রামক ব্যাধি যাতে না দেখা যায় তারজন্য প্রতিষেধকের ব্যবস্থা করা এবং বিভিন্ন কাজের সহায়তা করা। সেই সঙ্গে সঙ্গে যদি অসুখ-বিসুখ দেখা যায় তার রিপোর্ট তৈরী করা এবং সিরিয়াস অসুখ যদি দেখা যায় তাহলে হেলথ সেন্টার কিম্বা সাব-ডিভিসনাল হাসপাতালে রিপোর্ট করা।

**শ্রী জন্মেজয় ওঝা :** গত ৬ মাস যাবত সেই সমস্ত স্বাস্থ্য কর্মীরা যে ওষুধ পাচ্ছে না সেই সম্বন্ধে কি আপনি অবগত আছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই রকম ধরনের কোন রিপোর্ট নেই। তবে এই রকম ধরনের ঘটনা অতীতে হয়েছে। কেন্দ্রীয় সরকার সরাসরি ওষুধ পাঠাতে দেরী করে ছিল এবং সাপ্লাই বিপর্যস্ত হয়েছিল, ওষুধ আসত না। তারপর কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা-বার্তা বলে আমরা ঠিক করেছি সেই সমস্ত ওষুধ বেঙ্গল ইমিউনিটিতে তৈরী হবে। এই ব্যবস্থা আমরা গ্রহণ করেছি। ইতিমধ্যে যতটুকু জানি ওষুধ সরবরাহ করা হচ্ছে।

**শ্রী বলাই লাল দাস মহাপাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে কমিউনিটি হেলথ্ ভলেন্টিয়ার্স নিয়োগের ব্যাপারে কোন সিলেকসন কমিটি গঠন করেছেন কি এবং এ বিষয়ে এরকম কোন সার্কুলার কি গেছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** এর উত্তর আমি আগে দিয়েছি। প্রত্যেকটি চীফ মেডিক্যাল অফিসার, তাদের কাছে সার্কুলার দেওয়া আছে। বহুদিন আগে বলা হয়েছে ওঁরা সংশ্লিষ্ট এম. এল. এ.-দের কাছে গিয়ে এটা সিলেক্ট করবেন।

## কোচবিহার জেলার স্বাস্থ্যকেন্দ্র

*৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৬১৩।) **শ্রী বিমলকান্তি বসু :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় মোট কতগুলি স্বাস্থ্যকেন্দ্র আছে;

(খ) উক্ত জেলায় ব্লকওয়ারী বিভিন্ন প্রকার স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা কত;

(গ) ইহা কি সত্য যে, বর্তমানে ঐ স্বাস্থ্যকেন্দ্রগুলির সবগুলিতে ডাক্তার নিযুক্ত নাই এবং

(ঘ) সত্য হইলে, কোথায় কোথায় চিকিৎসক নাই এবং এ বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী ননী ভট্টাচার্য, মাননীয় মন্ত্রী :**

(ক) ৪২ টি।

| (খ) ব্লকের নাম | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা | উপ স্বাস্থ্যকেন্দ্রের সংখ্যা |
|---|---|---|
| (১) কুচবিহার ১ নং | ১ | ২ |
| (২) „ ২ নং | ১ | ৪ |
| (৩) দিনহাটা ১ নং | ১ | ৪ |
| (৪) „ ২ নং | ১ | ৪ |
| (৫) হলদিবাড়ী | ১ | ২ |
| (৬) মাথাভাঙ্গা ১ নং | ১ | ২ |
| (৭) „ ২ নং | ১ | ২ |
| (৮) মেকলিগঞ্জ | ১ | ২ |
| (৯) সিতাই | ১ | ২ |
| (১০) শিতলকুটি | ১ | ২ |
| (১১) তুফানগঞ্জ | ১ | ৫ |

(গ) ৪২ টি কেন্দ্রের মধ্যে ৯টি কেন্দ্রে ডাক্তার নাই।,

(ঘ) কুচবিহার জেলায় বর্তমানে নিম্নলিখিত প্রথমিক ও উপ-স্বাস্থ্যকেন্দ্রে কোন ডাক্তার নাই।

| | |
|---|---|
| (১) গোকসার ডাঙ্গা | প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র |
| (২) আদাবাড়ী | উপ-স্বাস্থ্যকেন্দ্র |
| (৩) ভটামারী | „ |
| (৪) ওকরাবাড়ী | „ |
| (৫) নাতিরহাট | „ |
| (৬) শালবাড়ী | „ |
| (৭) ছোট শালবাড়ী | „ |
| (৮) দেওচারী | „ |
| (৯) পুটিমারী ফুলেশ্বরী | „ |

ঐ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে ডাক্তার নিযুক্ত করার জন্য কয়েকজন ডাক্তারকে নিয়োগপত্র দেওয়া হইয়াছে। আশা করা যায় তাঁহারা শীঘ্রই কাজে যোগদান করিবেন।

**শ্রী বিমল কান্তি বসু :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যেসব স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তাব নিয়োগ করা হয়েছিল তার মধ্যে রিফিউজাল কতজন?

**শ্রী ননী ভট্টাচার্য :** এ পর্যন্ত ৫০০ ডাক্তারের নিয়োগপত্রের হিসাব আমরা পেয়েছি, এর মধ্যে ১০০ জন কাজে যোগদান করেছেন। ৪০০ জন যোগদান করেন নি।

**শ্রী বিমল কান্তি বসু :** এই ৪০০ জন যাঁরা কাজে যোগদান করলেন না এঁদের সম্বন্ধে সরকার কি ব্যবস্থা গ্রহণ করবেন ঠিক করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** যাঁরা জয়েন করেন নি, আমরা তাঁদের এ্যাপয়েন্টমেন্ট লেটার ক্যানসেল করেছি। পাবলিক সার্ভিস কমিশনের কাছ থেকে আমরা যে নতুন লিস্ট পেয়েছি সেই অনুযায়ী দেওয়া হবে। নির্দিষ্ট তারিখ পেরিয়ে যাবার পর আমরা যে দ্বিতীয় লিস্ট পেয়েছি সেইটা ধরে এ্যপয়েন্টমেন্ট দিচ্ছি। এই এ্যাপয়েন্টমেন্ট দেওয়ার পর কতজন জয়েন করেছেন আমাদের কাছে সে রিপোর্ট আসেনি। তৃতীয় বার আমরা যেটা পেয়েছি পাবলিক সার্ভিস কমিশনের কাছ থেকে তাতে আনুমানিক ৩০০ জনকে এ্যাপয়েন্টমেন্ট দেবার ঠিক করেছি।

**[1-40—1-50 P.M]**

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** যে সব স্বাস্থ্যকেন্দ্র এবং উপ-স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার নেই সেগুলি কি ভাবে চলছে?

**মিঃ স্পীকার :** এই ভাবে প্রশ্ন করলে হয় না।

**শ্রী বিমলকান্তি বসু :** যেসব স্বাস্থ্যকেন্দ্রে দীর্ঘ দিন ধরে চিকিৎসক নেই বা যে সব জায়গায় ৩/৪ বছর হয়ে গেছে ডাক্তার যাচ্ছে না ফার্মাসিস্ট দিয়ে কাজ করাচ্ছেন সেই সব জায়গায় ডাক্তার প্রেরণের ব্যাপারে অগ্রাধিকার দেবার কথা বিবেচনা করছেন কি না?

**শ্রী ননী ভট্টাচার্য :** যে সব জায়গায় দীর্ঘ দিন ধরে ডাক্তার নেই সেই সব ক্ষেত্রে আমরা পি, এস, সি-র নথিভুক্ত যে সমস্ত ডাক্তার তাদের ছাড়া অন্যদের এ্যড-হক বেসিসে বা কনট্রাক্ট ভিত্তিতে ডাক্তার দেবার চেষ্টা করছি। এছাড়াও বিভিন্ন এলাকায় কবিরাজি, আয়ুর্বেদ ও হোমিওপ্যাথি ডিসপেনসারি করবার পরিকল্পনা আছে যা আমরা ইতিমধ্যে কিছু কিছু জায়গায় করেছি।

### শ্যামনগর খ্রীস্টান হাসপাতাল

***৩১।** (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৯।) **শ্রী নীহার কুমার বসু :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, জগদ্দল বিধানসভা কেন্দ্রের অধীন একটি সেবা প্রতিষ্ঠান পরিচালনাধীন শ্যামনগর খ্রীস্টান হাসপাতালটি বন্ধ হয়ে যাওয়ায় পশ্চিমবঙ্গ সরকার সেটি অধিগ্রহণ করার সিদ্ধান্ত নিয়েছেন; এবং

(খ) সত্য হলে, কবে নাগাদ এই হাসপাতালের কাজ চালু হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) পূর্ণ অধিগ্রহণ সাপেক্ষে হাসপাতালটির সুষ্ঠু পরিচালনার জন্য সরকার একজন প্রশাসক নিয়োগের ব্যবস্থা করিয়াছেন এবং হাসপাতালের রক্ষণাবেক্ষণ ইত্যাদি বাবদ উপযুক্ত পরিমাণ সরকারী অনুদান মঞ্জুর করার প্রস্তাব বিবেচনা করা হইতেছে। আশা করা যায় খুব শীঘ্রই হাসপাতালটি চালু করা যাবে।

* 32—Held over.

**অ্যাম্বুলেন্স বিহীন প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০২।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রে অ্যাম্বুলেন্স নাই; এবং

(খ) অ্যাম্বুলেন্সের ঘাটতি মেটানোর জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) ৩১৯টি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রের মধ্যে মাত্র ৩১ টিতে বর্তমানে "অ্যাম্বুলেন্স" আছে।

(খ) আর্থিক সঙ্গতি অনুযায়ী এবং প্রয়োজন অনুসারে বাকী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে পর্যায়ক্রমে এ্যাম্বুলেন্স দেওয়ার যথাসম্ভব চেষ্টা করা হচ্ছে।

**গঙ্গাজলঘাটি থানা মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটিতে সরকারী প্রতিনিধি**

*৩৪। (অনুমোদিত প্রশ্ন নং *২২৬।) **শ্রী নবনী বাউরী :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটি থানায় মার্কেটিং কো-অপারেটিভ সোসাইটিতে সরকারী প্রতিনিধি পাঠানো হইয়াছে কিনা; এবং

(খ) না হইলে, কারণ কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :**

(ক) কোন সরকারী প্রতিনিধি পাঠানো হয় নাই।

(খ) বিষয়টি এখনও বিবেচনাধীন।

**শিল্প বিরোধ**

*৩৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১।) **শ্রী অনিল মুখার্জী :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয়

অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবঙ্গে মোট কতগুলি শিল্প বিরোধ হইয়াছিল ও কোন্ কোন্ বড় শিল্পে;

(খ) ইহার ফলে কতগুলি ক্ষেত্রে কাজ বন্ধ বা ওয়ার্ক স্টপেজ এবং কতগুলি ক্ষেত্রে কাজে বাধা বা ওয়ার্ক ইন্টারাপশান হইয়াছিল;

(গ) উক্ত শিল্প বিরোধের জন্য মোট কতগুলি ক্ষেত্রে মামলা দায়ের করা হইয়াছিল; এবং

(ঘ) ১৯৪৮ সালের কারখানা আইন অমান্য বা উক্ত কারখানা আইন অনুযায়ী কাজ না করার জন্য কতজন কারখানা (ফ্যাক্টরি) ম্যানেজারের বিরুদ্ধে উক্ত সময়ের মধ্যে প্রসিকিউশান প্রসিডিংস দায়ের করা হইয়াছিল এবং তাহার ফলাফল কি?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ**

(ক)

| বছর | শিল্প বিরোধের সংখ্যা |
|---|---|
| ১৯৭৮ | ৬,৮১০ |
| ১৯৭৯ | ৬,৪৩৭ |

যে সমস্ত বড় বড় শিল্পে এই বিরোধগুলি সংঘটিত হয় সেগুলি হল, পাট, ইঞ্জিনিয়ারিং, বস্ত্র, হোসিয়ারি, মুদ্রনশিল্প, ঘড়িশিল্প ও হুগলী নদীতে নৌ পরিবহন ( ), বইখাতা বাঁধাই, শক্তিচালিত তাঁত, টেপ বয়ণ শিল্প ইত্যাদি।

(খ) ধর্মঘট বা লক আউট জনিত কারণে ১৯৭৮ সালে ৩০৫ টি ক্ষেত্রে এবং ১৯৭৯ সালে ২২৪টি ক্ষেত্রে কাজ বন্ধ থাকে। এ হিসাবের মধ্যে ১৯৭৮ সালের ক্ষেত্রে আগের বছরে সংঘটিত অথচ ১৯৭৮ সালেও চালু থাকা ৬৬টি ঘটনা রয়েছে। অনুরূপভাবে ১৯৭৯ সালের পরিসংখ্যানের ক্ষেত্রে পূর্ববর্তী বছরগুলিতে শুরু হওয়া ৭২টি ঘটনা রয়েছে।

এছাড়া ১৯৭৮ এবং ১৯৭৯ সালে যথাক্রমে ৭৩ ও ৩৫ টি ঘেরাও-এর ঘটনা ছাড়া অন্যরূপ কাজে বাধা বা ওয়ার্ক ইনটারাপশানের কোন পরিসংখ্যান নেই।

(গ) কি সম্পর্কিত মামলা প্রশ্নে তা স্পষ্ট না হওয়ায় উত্তর দেওয়া সম্ভব নয়।

(ঘ) প্রশ্নোক্ত আইনের বিভিন্ন ধারা কার্যকর না করা অথবা লঙ্ঘনের জন্য দায়ের করা মামলার সংখ্যা নিম্নোক্তরূপ ঃ

| বছর | কারখানার সংখ্যা | মামলার সংখ্যা |
|---|---|---|
| ১৯৭৮ | ১৬০ | ৩৪৪ |
| ১৯৭৯ | ১৩৮ | ৪১৬ |

১৯৭৮ সালে ১৮৯টি মামলার (এরমধ্যে পূর্ববর্তী বছরের দায়ের করা মামলাও রয়েছে) নিষ্পত্তি হয়। তারমধ্যে, ১৭৯টি ক্ষেত্রে শাস্তিবিধান হয় একটি ক্ষেত্রে অব্যাহতি দেওয়া হয়। একটি ক্ষেত্রে মামলা প্রত্যাহৃত হয় এবং ৮টি ক্ষেত্রে আদালতে মামলাগুলি নথিভুক্ত হয়।

১৯৭৯ সালে পূর্ববর্তী বৎসর সমূহের দায়ের করা মামলা নিয়ে ৪১৪টি মামলা নিষ্পত্তি হয়। তার মধ্যে ৪০৪টি ক্ষেত্রে শাস্তি বিধান হয়। ৮টি ক্ষেত্রে প্রতিপক্ষকে অব্যাহতি দেওয়া হয় এবং ৩টি মামলা আদালতে নথিভুক্ত হয়।

**সরকারী হাসপাতালে রোগীদের পথ্য বাবত অর্থ বরাদ্দ**

*৩৬। (অনুমোদিত প্রশ্ন নং *৮।) **শ্রী জন্মেজয় ওঝা :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—গত ৮ই মার্চ, ১৯৭৯, তারিখের তারকিত প্রশ্ন নং *২৫৪ অনুমোদিত প্রশ্ন নং *৭৩৫)-এর উল্লেখপূর্বক স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি যে, উক্ত হাসপাতালগুলিতে রোগী পিছু পথ্য বাবদ বরাদ্দকৃত অর্থের পরিমাণ বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) হ্যাঁ, আছে। তবে বর্তমান বছরে সম্ভব নয়।

**[1-50—2-00 P.M]**

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি রোগী পিছু কত করে বরাদ্দ আছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** রোগী পিছু এখন এস এস কে এম হাসপাতালে ৩ টাকা, অন্যান্য হাসপাতালে ৩ টাকা। টি. বি. রোগীদের জন্য ৪ টাকা, আর অন্যান্য হাসপাতালে ৩ টাকা।

**শ্রী জন্মেজয় ওঝা :** ৪ টাকা কোন হাসপাতালের বেলায়?

**শ্রী ননী ভট্টাচার্য :** এস এস কে এম হাসপাতালে রোগী প্রতি দৈনিক ৩ টাকা, অন্যান্য হাসপাতালে দৈনিক ৩ টাকা। টি. বি. রোগীদের জন্য দার্জিলিং টি. বি. স্যানিটোরিয়াম, এস. বি. দে টি. বি. স্যানিটোরিয়াম ইত্যাদি এই গুলিতে ৪ টাকা, অন্যান্য হাসপাতালে টি. বি. রোগীদের জন্য ৩ টাকা।

**শ্রী জন্মেজয় ওঝা :** টি. বি. রোগী বা কোন রোগীদের ক্ষেত্রে এই ৩ টাকা অপ্রতুল, এটা বাড়াবার জন্য মন্ত্রী মহাশয় কি ব্যবস্থা করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** প্রথমেই উত্তরে বলেছি হ্যাঁ আছে, তবে এই বছরে সম্ভব নয়। টাকা নেই বলেই সম্ভব নয়।

**শ্রী রজনীকান্ত দলুই :** ৩ টাকায় দুটো মিল কি করে হয়? তার চেয়ে আপনি এটা বন্ধ করে দিন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** অন্যান্য রাজ্যে হাসপাতালগুলিতে জেনারেলি খাদ্য দেওয়ার কোন পদ্ধতি নেই, একমাত্র আমাদের হাসপাতালগুলিতে চালু আছে। আমি মনে করি এই দ্রব্য মূল্যের বাজারে এই খাদ্যের বরাদ্দ বাড়ানোর প্রয়োজন আছে। সেজন্য ভাবছি কতটা বাড়ান যেতে পারে।

**শ্রী মোতিশ রায় ঃ** অতীতে কংগ্রেস সরকার হাসপাতালে রোগীদের জন্য দৈনিক খাদ্যের বরাদ্দ কত করেছিলেন এবং বামফ্রন্ট সরকার আসার পর কত বাড়ান হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আগে ছিল ৩ টাকা, আমরা বামফ্রন্ট সরকার আসার পর ৮ আনা বাড়িয়েছি। আমি মনে করি আরো বাড়ান উচিত।

**কাজের বিকল্পে খাদ্য কর্মসূচী**

*৩৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) "কাজের বিকল্পে খাদ্য" কর্মসূচী চালু রাখিতে কেন্দ্রীয় সহায়তার নিশ্চয়তা আছে কি; এবং

(খ) কেন্দ্রীয় সাহায্য ছাড়া এই কর্মসূচী চালু রাখার কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ**

(ক) এ বিষয়ে নতুন কেন্দ্রীয় সরকারের মনোভাব এখনো জানা যায় নি।

(খ) এই কর্মসূচী কেন্দ্রীয় সাহায্য ছাড়া চালু রাখার বিষয়ে এখন অবধি রাজ্য সরকারের কোন পরিকল্পনা নেই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি কাজের বিকল্পে খাদ্য কর্মসূচীতে বামফ্রন্ট সরকারের গাফিলতি এবং বামফ্রন্ট সরকারের তছরূপের জন্য কেন্দ্র থেকে কোন তদন্ত এসেছে কি না?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** আপনি যে অভিযোগ করছেন তা সবটাই মিথ্যা এবং কেন্দ্র থেকে কোন তদন্ত আসেনি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, প্ল্যানিং কমিশনের ইভ্যালুয়েসন কমিটি পশ্চিমবাংলার ফুড ফর ওয়ার্কে যে কাজ হয়েছে সেটা দেখে সে সম্বন্ধে কোন মন্তব্য করেছেন কি না?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী ঃ** এই ফুড ফর ওয়ার্কে সারা ভারতবর্ষে যে কাজ হয়েছে তাতে পশ্চিমবাংলার কাজ দেখে তাঁরা খুব প্রশংসা করেছেন এবং সেটা আমি গতবারের বিধানসভায় পড়ে শুনিয়ে ছিলাম।

**শ্রী শেখ ইমাজুদ্দীন ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, "কাজের বিকল্পে খাদ্য" এই ব্যাপারে ১৯৭৮/৭৯ সালে কেন্দ্র যে গম এবং টাকা দিয়েছিল তার হিসেব দেওয়া হয়েছে কি?

***শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** নির্দিষ্ট প্রশ্ন করলে আমি তার উত্তর দেব। এই প্রশ্নের সঙ্গে আপনার এই অতিরিক্ত প্রশ্ন আসে না।*

**কাঁশতোড়া স্বাস্থ্যকেন্দ্র**

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৩১।) **শ্রী নবনী বাউরী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার শালতোড়া থানায় কাঁশতোড়া স্বাস্থ্যকেন্দ্রে কোন ডাক্তার আছেন কি;

(খ) না থাকলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রে ডাক্তার পাঠানোর কোন ব্যবস্থা সরকার করছেন কি না;

(গ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে কয়জন স্টাফ আছেন; এবং

(ঘ) উক্ত স্বাস্থ্যকেন্দ্রে শয্যা সংখ্যা কত?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) না

(খ) হ্যাঁ, করেছেন।

(গ) ৬ জন।

(ঘ) ২টি।

**হোমিওপ্যাথিক হাসপাতাল ও ডিসপেনসারি**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৪।) **শ্রী অনিল মুখার্জী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান রাজ্য সরকারের আমলে পশ্চিমবঙ্গে এ পর্যন্ত মোট কতগুলি হোমিওপ্যাথিক হাসপাতাল ও ডিসপেনসারি খেলা হইয়াছে;

(খ) আগামী আর্থিক বছরে সারা পশ্চিমবঙ্গে উক্ত হাসপাতাল ও ডিসপেনসারি স্থাপনের কোন পরিকল্পনা আছে কি না;

(গ) থাকিলে, কোন্ কোন্ জেলায় বা ব্লকে উক্ত হাসপাতাল ও ডিসপেনসারি স্থাপন করা হইবে; এবং

(ঘ) রাজ্যের অনুন্নত জেলাগুলিতে উক্ত হাসপাতাল স্থাপনের বিষয়ে সরকার চিন্তা করিতেছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) বর্তমান রাজ্য সরকারের আমলে ৭২টি হোমিওপ্যাথিক ডিসপেনসারি খেলা হইয়াছে।

কোন সরকারী হোমিওপ্যাথিক হাসপাতাল খেলা হয় নাই।

(খ) আছে।

(গ) লবণহ্রদ উপনগরী ও উত্তরবঙ্গের কুচবিহার জেলায় ১টি করিয়া সরকারী হোমিওপ্যাথিক কলেজ ও হাসপাতাল স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

অতিরিক্ত হোমিওপ্যাথিক ডিসপেনসারী ও গ্রাম পঞ্চায়েত হোমিওপ্যাথিক ডিসপেনসারি গুলির স্থান এখনও নির্বাচন করা হয় নি।

(ঘ) হ্যাঁ।

**শ্রী অনিল মুখার্জী :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, রাজ্যের অনুন্নত জেলাগুলি এখানে আদিবাসীরা রয়েছে এবং তার মধ্যে বিশেষ করে পুরুলিয়া এবং বাঁকুড়া সম্বন্ধে আপনি কিছু ভাবছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এ সম্পর্কে এখনও আমি কোন প্রস্তাব পাইনি।

**শ্রী অনিল মুখার্জী :** এরকম কোন প্রস্তাব পেলে সরকার তা বিবেচনা করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এরকম ঢালাওভাবে কিছু বলা যায় না। কোন মন্ত্রীর সদিচ্ছাই সবটা নয়। অনেক কিছু জিনিসের উপর নির্ভর করে কোথায় কি করা হবে, না হবে।

**শ্রী অনিল মুখার্জী :** বাঁকুড়া এবং পুরুলিয়া ১৮টি জেলার মধ্যে সবচেয়ে বেশি অনুন্নত। আমার প্রশ্ন হচ্ছে এই অবস্থায় সেখানে এরকম কোন হাসপাতাল করার প্রস্তাব আছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য :** মুশকিল হচ্ছে কোন প্রস্তাবই আসেনি, কাজেই বিবেচনার কথা কি করে আসে আমি তা বুঝতে পারছি না।

**[2-00—2-10 P.M]**

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পাঁচশোর মতো কোশ্চেন জমা দিয়েছি, কিন্তু আজকে একটা প্রশ্নও এলো না। রিলিফ ডিপার্টমেন্ট Health department, Schduled Caste and Schduled Tribes department. সমস্ত ডিপার্টমেন্টেই প্রশ্ন দিয়েছি, কিন্তু আজকে একটা প্রশ্নও নেই। ডেলিবারেটি আমাদের প্রশ্ন এ্যাভয়েড করা হয়েছে। আমি জানতে চাইছি আপনার মাধ্যমে এর কারণটা কি। এটা আমার একটা প্রিভিলেজ।

**মিঃ স্পীকার :** আপনার প্রশ্ন ডেলিবারেটলি বাদ দেওয়া হয়েছে—এইরকম অভিযোগ করবেন না। তবে আপনারটা কেন নেই সেটা দেখা হবে। এখনকার লোকের কি ইন্টারেস্ট থাকতে পারে যে আপনারটা বাদ দেবে।

## ADJOURNMENT MOTIONS

**মিঃ স্পীকার :** আমি আজ সর্বশ্রী শেখ ইমাজুদ্দীন, ডাঃ বিনোদ বিহারী মাজী ও শ্রী রজনীকান্ত দলুই মহাশয়ের কাছ থেকে তিনটি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি। প্রথম

প্রস্তাবে শ্রী ইমাজুদ্দীন বামফ্রন্ট সরকারের প্রধান শরিক দলের গোপন সংগঠন সম্পর্কে এবং দ্বিতীয় প্রস্তাবে ডাঃ মাজী রামকৃষ্ণ মিশনের জনৈক সন্যাসীর উপর দুষ্কৃতকারীদের হামলা সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। উভয় বিষয়ই দেশের আইন ও শৃঙ্খলা পরিস্থিতির সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মাধ্যমেই এর প্রতিকার সম্ভব। তৃতীয় প্রস্তাবে শ্রী দলুই পশ্চিমবঙ্গে বিদ্যুৎ ঘাটতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন। ঘটনাটি কিছুদিন ধরেই চলছে। কাজেই খুব সাম্প্রতিক বলা চলে না। তাছাড়া রাজ্যপালের ভাষণের উপর আলোচনায় সদস্যরা এ সম্পর্কে আলোচনার সুযোগ পাবেন।

উপরিউক্ত কারণগুলির জন্য আমি তিনটি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি ঃ** অধ্যক্ষমহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হ'ল—গতকাল অর্থাৎ ২০।২।৮০ তারিখে এখন রামকৃষ্ণ মিশনের জনৈক সন্ন্যাসী গোলপার্ক থেকে বেরিয়ে মোটরে করে ভোর সাড়ে তিনটে নাগাদ রবীন্দ্র সেতু পেরিয়ে শালকিয়া বাজার অভিমুখে যাচ্ছিলেন তখন সন্ন্যাসীর কাছ থেকে হাতঘড়ি ও ড্রাইভারের কাছ থেকেও হাতঘড়ি ও কিছু টাকা ছিনিয়ে নেয়।

রামকৃষ্ণ মিশনের সন্ন্যাসীর উপর এই আক্রমণের জন্য আলোচনা প্রয়োজন।

**শ্রী শেখ ইমাজুদ্দীন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হ'ল ঃ

পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের একটি প্রধান শরিক দল সারা রাজ্যে ১। একটি 'অণ্ডার গ্রাউণ্ড' বা গোপন সংগঠন গড়ে তুলেছে এবং এই সংগঠনের মাধ্যমে সর্বত্র হত্যা, লুঠতরাজ ডাকাতি এবং সরকারের শরিক নয় এইরূপ রাজনৈতিক দলের কর্মীদের উপর নির্যাতন চালাচ্ছে। প্রতিটি জেলায় এমনকি ব্লক স্তর পর্যন্ত এই সংগঠনের শাখা অফিস আছে এবং বিশ্বস্ত পার্টী কর্মীদের দ্বারা গোপনে সারা পশ্চিমবঙ্গে বেআইনি ও সমাজ বিরোধী কাজকর্ম চালানো হচ্ছে। পশ্চিমবঙ্গ সরকারের পৃষ্ঠপোষকতায় এইভাবে বেআইনি ও সংবিধান বিরোধী কাজ চলছে এবং এটা জনসাধারণের নিরাপত্তার পক্ষে খুবই উদ্বেগের কারণ হয়ে পড়েছে। সুতরাং অবিলম্বে এই বেআইনি কাজ বন্ধ করে দেশে আইন শৃঙ্খলা যথাযথভাবে রক্ষা করা হোক।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনার অনুমতি নিয়ে আমি স্পীকার মহোদয়, আমারটা পড়ে দিচ্ছি।

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল—

বৃহত্তর কলকাতা ও শিল্পাঞ্চল নিয়ে পশ্চিমবঙ্গের বিদ্যুৎ ঘাটতি এখন চরম আকার ধারণ করেছে। শিল্প, শিক্ষা, অফিস, আদালত অন্ধকার। বিদ্যুতের অভাবে পাড়ায় পাড়ায় জলও পাওয়া যাচ্ছে না। এই বিদ্যুৎ ঘাটতি জীবনযাত্রাকে স্তব্ধ করে দিয়েছে। এই পরিস্থিতি এবং

কেন্দ্রীয় সরকারের সম্ভাব্য সাহায্য সম্পর্কে আলোচনা করার প্রয়োজন।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পীকার :** এবার দৃষ্টি আকর্ষণ প্রস্তাব। আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি। যথা—

১) ৩/২/৮০ তারিখে সূতী থানার অন্তর্গত হারুয়া গ্রামে প্রকাশ্য দিবালোকে বাড়ি লুটপাট—শ্রী মহঃ সোহরাব।

২) ১৭/২/৮০ তারিখে মেদিনীপুর জেলার বাথুয়ারী গ্রামের এক ব্যক্তিকে পিটিয়ে হত্যা—শ্রী কিরণ্ময় নন্দ।

৩) পে-কমিশনের রিপোর্ট প্রকাশে বিলম্ব—শ্রী সেখ ইমাজুদ্দীন।

৪) ডিজেলের দুর্ভিক্ষের ফলে যানবাহনের বিপর্যয়—শ্রী রজনীকান্ত দোলুই।

৫) ফারাক্কা হইতে কম জল ছাড়ার ফলে ভাগীরথীর অনাব্যতা ও কলিকাতা বন্দরের ক্ষতি—শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী আবুল হাসান খান।

৬) ২০/২/৬০ তারিখে রাসবিহারী এ্যভিন্যুতে দোকানে ডাকাতি—শ্রী রজনীকান্ত দোলুই।

৭) বিদ্যুৎ ঘাটতি—শ্রী রজনীকান্ত দোলুই।

৮) খেলা ক্যান থেকে দুধ বিলির অব্যবস্থা—শ্রী রজনীকান্ত দোলুই।

9. Burning of the office building of Education Directorate at Council House Street—Shri Janmejoy Ojha.

10. Dearth of Medical Officers and staff in the health centres etc. of Midnapore District—Dr. Rash Behari Pal.

11. Alleged stabbing in village Rampur under Bhagwangola P.S. in the district of Murshidabad. —Dr. Kazi Hafizur Rahman.

**মিঃ স্পীকার :** এর মধ্যে ফারাক্কার জল সম্বন্ধে যেটা দিয়েছেন শ্রী বীরেন্দ্রনারায়ণ রায় এবং শ্রী আবুল হাসানৎ খান, সেই দৃষ্টি আকর্ষণীকে আমি গুরুত্বপূর্ণ মনে করছি এবং এটাকে গ্রহণ করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়, যদি সম্ভব হয়, আজকে এ' বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন নিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জী :** টুয়েন্টি সিক্সথ ফেব্রুয়ারি।

## MENTION CASES

**মিঃ স্পীকার :** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য-প্রণালী পরিচালন নিয়মাবলীর ৩৫১ নং নিয়মানুযায়ী বিভিন্ন বিষয়ের উল্লেখ।

**শ্রী পতিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি

আপনার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল—হাওড়া থেকে ব্যাণ্ডেল, ভাগীরথীর সমস্ত অঞ্চলে ব্যাপকভাবে চড়া পড়েছে এবং এই ব্যাপারে এখনি ব্যবস্থা না নিলে আগামী বর্ষায় উভয় পারের বিপুল সম্পত্তি ভেসে যাবে। এই সম্পর্কে কেন্দ্রীয় এবং রাজ্য দপ্তরে জানিয়েছি, টেলিগ্রামে জানিয়েছি। সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটিগুলি, সম্মেলন করে প্রস্তাব রেখেছে এবং কেন্দ্র এবং রাজ্য দপ্তরে জানান হয়েছে, কিন্তু এ সম্বন্ধে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এমন অব্যবস্থা যে যদি দেখে আসেন তো দেখাবেন হেঁটে গঙ্গা পার হয়ে যাচ্ছে। এটা শুধু কথার কথা নয়, যে কোন অবস্থায় যে কোন সময়ে এটা দেখাতে পাবেন। তাই এই ব্যাপারে অবিলম্বে প্রতিকার না করলে উভয় পার্শ্বের যে অংশ তা ধ্বংস হয়ে যাবে। তাই আমি বলছি যে এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা করা হোক্।

**[2-10—2-20 P.M]**

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার মহাশয়, বামফ্রন্টের সদস্যরা, বন্ধুরা প্রায়ই বলে থাকেন যে ওঁরা নাকি এখানে রাম-রাজত্ব প্রতিষ্ঠিত করতে চলেছেন। স্যার, পশ্চিমবাংলার মানুষ কত সুখে, শান্তিতে আছে তার একটি এগজাম্পল আপনার সামনে তুলে ধরছি, তা থেকেই স্যার, প্রমাণিত হবে যে পশ্চিমবাংলায় রাম-রাজত্ব নয়, জঙ্গলের রাজত্ব প্রতিষ্ঠিত হতে চলেছে বা প্রতিষ্ঠিত হয়েছে। স্যার, খয়রাশোল থানার বররা গ্রামসভার সদস্য শ্রী অধীর মুখার্জী, তিনি তাঁর বাড়ীতে ঘুমিয়ে ছিলেন। ২০/৩০ জন মানুষ তাঁকে গিয়ে বলে, তোমাকে গ্রামসভা থেকে রিজাইন দিতে হবে। সে রাজী হয় না। তারপর স্যার, তার বুকের কাছে রিভলভার লাগিয়ে একটু টিপে দেয় এবং তিনি মারা যান। এঁরা হয়ত বলবেন, এটা অর্ডিনারি মার্ডার, কারণ বড় লোক বা খুব ধনী শ্রেণীর লোক না মরলে সেটা নাকি একস্ট্রা অর্ডিনারি মার্ডার হয় না। স্যার, সামবিয়াং-এর কথা আপনার মনে আছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে সেকথা বলেছিলাম, তিনি বলেছিলেন, শ্রমিকদের মৃত্যু, এটা অর্ডিনারি মার্ডার। কিন্তু আমি বলি, এইরকম অর্ডিনারি মার্ডার পশ্চিমবাংলার দিকে দিকে ঘটছে। স্যার, পুলিশ কোন স্টেপ নিচ্ছে না, পুলিশ একদম ঘুমিয়ে আছে। খয়রাশোল থানার ও. সি...

**মিঃ স্পীকার :** এবারে আপনি বসুন, আপনি তো ঘটনার কথা বলেছেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** হাউসে মেনশান করলে কিছু স্টেপ নেওয়া হয় না। কিন্তু স্যার, আপনি কিছু স্টেপ নেবার চেষ্টা করেন সেইজন্য আপনাকে বলছি স্যার। যাই হোক, ঘটনার কথা বলি, খুনিরা এখনও ধরা পড়ল না, তারা অবাধে রাজত্ব চালাচ্ছে। খুনিদের স্বর্গরাজ্য প্রতিষ্ঠিত হয়েছে। স্যার, পশ্চিমবাংলার শান্তিপ্রিয় মানুষদের স্বার্থে বলছি—এঁরা মাঝে মাঝে আতঙ্কিত হচ্ছেন এই ভেবে যে সরকার পড়ে যাবে। আমি বলি, এইসব কাজ করলে তার ফল যে খারাপ হবে, আপনারা একটু সংযত হবার চেষ্টা করুন। আপনারা খুনিদের ধরার চেষ্টা করুন।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আকৃষ্ট করছি। বাঁকুড়া জেলার ইন্দপুর—মানবাজার একটি পুরাতন রাস্তা। সেই রাস্তা আজকে বহুদিন ধরে অবহেলিত হয়ে আছে। সেই রাস্তাটি পীচের রাস্তা করবার জন্য গত বছর প্রায় ১০ হাজার লোকের স্বাক্ষর সম্বলিত একটি দরখাস্ত

মাননীয় মন্ত্রী মহাশয়ের হাতে দেওয়া হয়েছিল কিন্তু দুঃখের বিষয় সেটা আজ পর্যন্ত পিচ করার ব্যবস্থা হয়নি। মাঝখানে ১৪ মাইল রাস্তা যদি পীচ করার ব্যবস্থা করা হয় তাহলে পুরুলিয়ার সঙ্গে বাঁকুড়া জেলার একটি সংযোগ স্থাপিত হবে। এটা যদি হয় তাহলে বহু লোকের বহুদিনের একটা আকাঙ্খা পুরণ হবে। আমি তাই মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব, এবারের বাজেটে এটা করার ব্যবস্থা যাতে থাকে তারজন্য ব্যবস্থা করুন।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমাদের কন্টাই সাবডিভিসানে বিশেষ করে আমার কনস্টিটিউয়েন্সী ভগবানপুরে একটি নোটিশ ইস্যু করা হয়েছে কৃষি ঋণ আদায়ের ব্যাপারে। স্যার, রুলিং পার্টির লোকেরা ইলেকসানের সময় প্রচার করেছিলেন যে কৃষি ঋণ মকুব হয়ে গিয়েছে। এখন দেখা যাচ্ছে যে নোটিশ এসে গিয়েছে এবং সেই নোটিশটা এমনই সাংঘাতিক যে ১৯৬১/৬২ সাল থেকে আরম্ভ করে অদ্যবধি যে সমস্ত লোন দেওয়া হয়েছে সেই লোন যদি তাড়াতাড়ি রিপেমেন্ট না করা হয় তাহলে আর নোটিশ না দিয়েই মাল ক্রোক স্টার্ট করা হবে। এখানে মাননীয় কৃষিমন্ত্রী আছেন, আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ করবো, সেখানে যাতে মাল ক্রোক করা না হয় এবং যাতে কৃষি ঋণ মকুব করা হয়—এটা দীর্ঘদিনের লোন—সেই ব্যবস্থা করুন।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, পশ্চিমবাংলায় বিশেষ করে এই কলকাতা শহরে ট্যাক্সি বিভ্রাট একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। বিশেষ করে রোগী নিয়ে যাবার দরকার হলে বা গুরুত্বপূর্ণ কোন কাজে যাবার জন্য ট্যক্সির প্রয়োজন হলে দেখা যায় ট্যাক্সিওয়ালারা লাল কাপড় বেঁধে চলে যায়, সাধারণ মানুষ তা পায় না। স্যার, আমি ব্যক্তিগতভাবে পুলিশকে বলেছিলাম, পুলিশ দাঁড়াতে বললেও দেখেছি পুলিশের কথা না শুনে ট্যাক্সি না দাঁড়িয়ে চলে গিয়েছে। সেখানে পুলিশ কনস্টেবল চেষ্টা করেও ট্যাক্সি থামাতে পারে নি। এই হচ্ছে অবস্থা, অথচ ১৫/২০/৫০ টাকা দিলে ট্যাক্সিওয়ালারা যেতে রাজী হয়।

কিন্তু ফেয়ার অনুযায়ী তারা যেতে চায় না মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা একটা বার্নিং প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। এই প্রবলেমের ফলে সাধারণ মানুষ সাংঘাতিকভাবে দুর্দশাগ্রস্ত হচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যারা রোগী নিয়ে যায় তাদের এই সব প্রবলেম হচ্ছে। এছাড়া আরো কিছু কিছু জায়গা আছে যেমন গ্রাণ্ড হোটেল, গ্রেট ইষ্টার্ন হোটেলের সামনে, দমদম এয়ারপোর্টের কাছে এবং চাংওয়া রেষ্টুরেন্টের কাছে পুলিশের নাকের ডগা দিয়ে ট্যাক্সিওয়ালারা দিনের পর দিন ব্যবসা করে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই সব বেআইনী ট্যাক্সি ব্যবসা বন্ধ করা হোক এবং সাধারণ মানুষ যাতে ট্যাক্সি পায় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী বলাই দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গ সরকার চাকরি প্রার্থীদের জন্য যে নীতি নির্ধারণ করেছেন তাতে বলা হয়েছে স্থানীয় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে

প্রথমে তাদের নাম রেজিস্ট্রি করতে হবে এবং তাদের নামের তালিকার অগ্রাধিকারের ভিত্তিতে চাকরি দেওয়া হবে। এই উদ্দেশ্যে প্রতি মহকুমায় একটি করে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস খোলার ব্যবস্থা করা হয়েছে। কাঁথি শহরে একটি এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিস খোলা হয়েছে প্রায় এক বছর আগে। কিন্তু সেখানে কেরানি ছাড়া, না আছে অফিসার, না আছে আসবাবপত্র, না আছে কোন কাগজ এবং এখন পর্যন্ত সেখানে যাদের যাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম রেজিস্ট্রিভুক্ত করতে হয় তাদের হলদিয়াতে যেতে হয় এবং তাদের বহু হয়রানি ভোগ করতে হয়। সেই জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে বলছি অবিলম্বে সেখানে অফিসার নিযুক্ত করা দরকার এবং হলদিয়াতে যেসমস্ত কাগজপত্র আছে সেই সব কাগজপত্র এখানে নিয়ে আসার ব্যবস্থা করা হোক। এটা না করার ফলে অগ্রাধিকারের ভিত্তিতে যারা চাকরি পেতেন তারা তার থেকে বঞ্চিত হচ্ছেন। এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত একটি ঘটনার প্রতি এই বিধানসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৭ই জানুয়ারী লাভপুর থানার অন্তর্গত চৌহট্টা গ্রামে একদল সমাজ বিরোধী গুণ্ডা সংঘবদ্ধভাবে উদ্বাস্তু পল্লী আক্রমণ করে এবং অগ্নি সংযোগ করে গৃহ ভষ্মীভূত করে। এর ফলে সেখানে অনেক লোক আহত হয় এবং ২৮ টি বাড়ীর মধ্যে ২৪ টি বাড়ী ধ্বংসপ্রাপ্ত হয়। পার্শ্ববর্তী শহর সাঁইথিয়া এবং শিউড়ি থেকে প্রচুর গুণ্ডা ট্রাক যোগে এসে অগ্নি সংযোগ করে। ইন্দিরা গান্ধী ক্ষমতায় অধিষ্ঠিত হবার পরে সমাজ বিরোধী ও গুণ্ডামী ইত্যাদি কাজ অনেক বেড়ে গেছে। এইসব গুণ্ডা ও সমাজ বিরোধীরা কংগ্রেস (ই)-র লোক বলে প্রকাশ।

**শ্রী মহঃ সোহরাব :** মনানীয় অধ্যক্ষ মহোদয়, আজকে পাঠ্য পুস্তকের বাজারে বিরাট নৈরাজ্য দেখা দিয়েছে। স্কুল কলেজের বই-এর ব্যাপারে কি নৈরাজ্য চলেছে সেটা আপনাকে একটু জানাতে চাচ্ছি। এর ফলে আজকে বাজারে দারুন দাম বেড়ে গেছে। সরকার যে কাগজ ডিস্ট্রিবিউট করেন এর জন্য একটা স্টেট লেভেল কমিটি আছে। কিছু কাগজ খোলা বাজারে বিক্রী হয়, আর কিছু কম দামে সরকার বিক্রী করেন। এর মধ্যে একটা ডিফারেন্স হচ্ছে। সরকারী কাগজের দর ৬০ টাকা, আর খেলা বাজারে ১৪৫ টাকায় বিক্রী হচ্ছে। এর ফলে কালো বাজারী চলছে ব্যাপক হারে।

**[2-20—2-30 P.M]**

আমি বলতে চাচ্ছি সরকার যে স্টেট লেভেল কমিটি করেছেন সেটা যাতে ঠিকমত হয় এবং ঠিক ঠিকভাবে কাজ করে তাদের দিকে সরকার যেন নজর রাখেন। সরকার যে দামে কাগজ বিক্রী করছেন আর খোলা বাজারে যে দামে কাগজ বিক্রী হচ্ছে তার মধ্যে যদি একটা সমতা না থাকে তাহলে পাঠ্য পুস্তকের ব্যাপারে যে নৈরাজ্য চলছে সেটা চলতেই থাকবে এবং অভিভাবকদের সেই বেশী দামেই পাঠ্য পুস্তক কিনতে হবে। এই দিকে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমি বলতে চাই যে মধ্যদুনিয়া

খালে একটি স্লুইস গেট করা হচ্ছে এবং এটা বহু দিন ধরে এবং বহু সাধ্যি-সাধনার পর এটা করা হচ্ছে। কিন্তু সেখানে দেখা যাচ্ছে মাত্র তিনটি গেট করা হচ্ছে এবং এই তিনটি ফুবার দ্বারা সেখানকার সমস্যার সমাধান হবে। সেখানে সেক্রেটারী এবং অন্যান্য কর্মচারীদের বাধা দানের ফলে এই জিনিস হচ্ছে। এবং সেইজন্য ওখানকার অধিবাসীরা খুবই বিক্ষুব্ধ। কারণ এর দ্বারা জল নিকাশ হবে না এবং বন্যা প্রতিরোধ হবে না। আমি মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো তিনি নিজে গিয়ে তদন্ত করে যেন এর সুব্যবস্থা করেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে মেডিক্যাল কলেজে আর এম. ও-র জন্য যে কোয়ার্টর এ্যালট করা রয়েছে সেখানে অজিত ভট্ট নামে একজন ওয়ার্ড মাস্টার দখল করে আছে। সার্জেন্ট সুপারিনটেনডেন্ট তিনি, তাঁর কোয়ার্টর একজন ওয়ার্ড মাস্টার দখল করে বসে আছে কারণ তিনি ওঁদের ইউনিয়ন করেন। এটা আপনারা ভাবতে পারেন? এবং সেই সারজেন্ট সুপারিনটেনডেন্ট কিছু বলতে পারছেন না এবং ঘরে ঢুকতেও পারছেন না। তাতে রোগীদের দুরবস্থা আরও বেড়ে যাচ্ছে। রোগীদের চিকিৎসা হতে পারছে না। তার বিরুদ্ধে কিছু না করার কারণ হচ্ছে এই অজিত ভট্ট হচ্ছে আর. এস. পি. এমপ্লয়ীজ ইউনিয়নের হোমরা-চোমরা। আর একটা জিনিস মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর অর্ডারলি তাঁরই গাড়ীতে করে মেডিক্যাল কলেজে গেল বেরিয়াম এক্স-রে করার জন্য কিন্তু সেখানে কোন বেরিয়াম সাপ্লাই নেই। স্বাস্থ্যমন্ত্রীর অর্ডারলি উইদাউট বেরিয়াম এক্স-রে চলে আসতে হল। আমাদের না হয় যা হোক কিন্তু মন্ত্রীর অর্ডারলিকে ফিরে আসতে হল কারণ বেরিয়াম সাপ্লাই নেই এটা অত্যন্ত দুঃখের কথা। যা হোক এই দুটি বিষয়ের প্রতি আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং এর বিহিত ব্যবস্থার জন্য স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শেখ ইমাজুদ্দীন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সি. পি. এম-এর নেতারা পুলিশের সঙ্গে যোগসাজস করে মানুষের উপর অত্যাচার করছে। তার একটা দৃষ্টান্ত আমি দিচ্ছি। দু-সপ্তাহ আগে হরিহর থানার একজন লোক আর একজন লোককে হত্যা করল। এবং যেহেতু সে সি. পি. এম-এর লোক তার কিছু হল না। সে প্রকাশ্যে রাস্তায় ঘোরা-ফেরা করছে। সে সম্বন্ধে কোন ব্যবস্থা হচ্ছে না।

**মিঃ স্পীকার :** এটা উল্লেখ করে আপনি অন্যায় করেছেন। এখানে কোনো ঘটনার উল্লেখ নাই। আপনি বসুন।

**শ্রী রাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী মহাশয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর হস্তক্ষেপ কামনা করছি। চটকলের মালিকরা চটকলের নারী শ্রমিকের সংখ্যা দিনের পর দিন কমিয়ে আনার জন্য একটা চক্রান্ত করছে। যে সমস্ত নারী শ্রমিক রিটায়ার করছে, সুপারএ্যানুয়েশান হচ্ছে—

**মিঃ স্পীকার :** এটা অত্যন্ত সাধারণ ব্যাপার। আপনি কোন একটা পার্টিকুলার ইনডাস্ট্রির শ্রমিকের কথা উল্লেখ করতে চান কিন্তু সাধারণ ব্যাপারে উল্লেখ আসবে না। আপনি বসুন।

**শ্রী নবনী বাউরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে এ বছর বাঁকুড়া

জেলায় ব্যাপক খরা দেখা দিয়েছে। বৃষ্টিপাত না হবার ফলে সেখানে ফসল হয়নি। ফলে ক্ষেতমজুররা কোন কাজ করতে পাচ্ছে না, তারা না খেয়ে অনাহারে, অর্ধাহারে দিন যাপন করতে বাধ্য হচ্ছে। এফ. এফ. ডব্লিউ-এর মাধ্যমে যে কাজ হচ্ছে তাতে সপ্তাহে ২ দিনের বেশী কাজ দেওয়া যাচ্ছে না। এই রকম অবস্থাতে ব্যাপক খয়রাতি সাহায্য এবং কৃষি ঋণ এবং খাদ্যের ব্যবস্থা না করলে মানুষের অপমৃত্যু ঘটবে। কাজেই আমি অনুরোধ করবো এই বিষয়ে দ্রুত ব্যবস্থা অবলম্বন করার জন্য এবং সে জন্য মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে নদীয়া জেলায় সাম্প্রতিক শিলাবৃষ্টি ও অতিবৃষ্টি সম্পর্কে কৃষিমন্ত্রী মহাশয়, এবং ত্রাণ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলার তেহট্ট ব্লক ১, ব্লক ২, চোপরা ব্লক, কোতোয়ালির কিছু অংশ অতি বর্ষণের ফলে এবং শিলাবৃষ্টির ফলে গম, ছোলা, মুসুর এবং অন্যান্য শষ্যের ক্ষতি হয়েছে। সম্প্রতি জোয়ানিয়া ভালুকা অঞ্চলে শিলাবৃষ্টির ফলে এবং ঝড়ে কিছু ঘরবাড়ি পড়ে গেছে। আমি সংশ্লিষ্ট ত্রাণমন্ত্রী এবং কৃষি মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং প্রয়োজনীয় সাহায্য ও রিলিফের জন্য আবেদন করছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমি যে বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি সেটা সাঁওতালদির অপব্যবস্থার প্রতি। গতকাল সাঁওতালদির সব কয়টি কেন্দ্র বন্ধ হয়ে ছিল। তার ফলে অভাবনীয় বিদ্যুৎ সংকট দেখা দিয়েছে এবং সমগ্র পশ্চিমবাংলায় অন্ধকার নেমে এসেছে। অথচ এই ধরনের অব্যবস্থা দীর্ঘদিন ধরে চলছে। এখানে অনেক দিন ধরে অন্তর্ঘাত, দলবাজী এবং ইউনিয়নে ইউনিয়নে রেষারেষি চলছে—সি. পি. এম-এর ইউনিয়ন থাকবে, না কংগ্রেসের ইউনিয়ন থাকবে। এই সব জিনিস নিয়ে ঝগড়া হবে আর তার ফলে সাঁওতালদি বন্ধ থাকবে, পশ্চিমবঙ্গে শিল্প, বাণিজ্য, কৃষি সব বন্ধ হয়ে যাবে এটা হতে পারে না। আমি সে জন্য মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো তিনি যেন দৃঢ়তার সঙ্গে এর মোকাবিলা করেন। আমার মনে হচ্ছে এই ব্যাপারে মুখ্যমন্ত্রী খুব ওভারবার্ডেন হয়ে গেছেন। সে জন্য এই বিভাগে একজন রাষ্ট্রমন্ত্রী নিয়োগ করে বিশেষ করে সাঁওতালদি এবং অন্যান্য বিদ্যুৎ কেন্দ্র দেখাশুনার ভার দিতে ভয় হয়।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩রা অক্টোবর কুচবিহার এম. জে. এম. হসপিটালে একটা ডেলিভারী কেস নিয়ে জটিল অবস্থার সৃষ্টি হয়। সেখানে একটা সদ্যজাত শিশুকে নিয়ে এই ঘটনা ঘটে। ৩ তারিখে সেই শিশুটির জন্ম হয় এবং সেখানে তার আত্মীয়স্বজন দেখাতে যায়। কিন্তু ৫ তারিখে জানান হয় যে শিশুটি মারা গেছে এবং সেই শিশু আত্মীয়-স্বজনের হাতে দেওয়া হয়নি। এই ঘটনাকে কেন্দ্র করে ওখানকার জেলা পরিষদের একজন সদস্য, দ্বিজপদ দেবনাথ আমার কাছে চিঠি দিয়ে অভিযোগ করেছেন এবং সেখানকার থানার ও. সি. খাতাপত্র সীজ করেছেন আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এই জন্য যে ওখানকার প্রশাসন যেন দুর্নীতি সম্পর্কে অবিলম্বে হস্তক্ষেপ করেন। এই ঘটনার সঙ্গে যারা জড়িত আছে একটা সুষ্ঠু তদন্তের মাধ্যমে তাদের যাতে শাস্তি

হয় সেটা আমি চাই। আমি এই চিঠিটি আপনার কাছে পেশ করছি।

**[2-30—2-40 P.M]**

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত জরুরী বিষয়ের প্রতি মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে হুগলি জেলা আলু উৎপাদনে তৃতীয় স্থান অধিকার করে আছে। গত বছর আলু চাষীরা দাম পায় নি। এবারেও তারা আলুর ন্যায্য দাম পাচ্ছে না। মাননীয় কৃষিমন্ত্রী এখানে উপস্থিত আছেন তিনি আমাদের ওয়াকিবহাল করুন যে তিনি এই ব্যাপারে কি উদ্যোগ নিচ্ছেন এবং এই ব্যাপারে একটা বিবৃতি তিনি এখানে দিন।

## GOVERNMENT RESOLUTION

**মিঃ স্পীকার :** এখন আমরা সরকারী প্রস্তাব আলোচনা করবো।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, আজকে যে রেজিলিউশন আনা হয়েছে, এর বৈধতা সম্বন্ধে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এটা আনা হয়েছে ১৬৯-এ, আপনি বললেন গভর্ণমেন্ট রেজলিউশন। এই গভর্ণমেন্ট রেজলিউশনে যে ভাষাগুলো বলা হয়েছে, সেইগুলো আসতে পারে কি না, এই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। এই গভর্ণমেন্ট রেজলিউশনের দুই প্যারাতে যেটা বলছেন আনডেমক্র্যাটিক, এ্যাণ্ড অথারিটেরিয়ান এই দুটো ভাষা—শব্দ কোন গভর্ণমেন্ট রেজলিউশন মুভ করার সময়, এই ভাষা দিয়ে গভর্ণমেন্ট রেজলিউশন মুভ হয় কি না সেই ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দয়া করে রুল ১৬৯ টা পড়ুন, তার আগে ১৬৮ টা পড়ুন। পড়লে বুঝতে পারবেন যে এটা কি করে গভর্ণমেন্ট রেজলিউশন হতে পারে। কেন্দ্রের কোন ব্যাপারে এই সরকারের কোন রেজলিউশন করার, এই বিধানসভায় কোন অধিকার আছে কি না, ফেডারেল স্ট্রাকচারে পারেন কি না, সেটা দেখুন। আজকে যে ভাষায় মুখ্যমন্ত্রী গভর্ণমেন্ট রেজলিউশন এনেছেন, এই ভাষা ফেডারেল স্ট্রাকচারকে আঘাত হানে। ফেডারেল স্ট্রাকচারকে অস্বীকার করে, ফেডারেল স্ট্রাকচার সম্বন্ধে ধ্যান ধারণা না রেখে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলা হয়েছে। সুতরাং এর বৈধতা সম্পর্কে চ্যালেঞ্জ করছি। স্টেট গভর্ণমেন্টের এই ব্যাপারে অফিসিয়াল জুরিসডিকশন আছে কিনা আপনি রুলিং দিন। যদি থাকে বলুন, যদি না থাকে তাও বলুন। কারণ এই রুলিং অত্যন্ত প্রয়োজনীয়। এই রুলিং আমাদের ভবিষ্যতে পথ নির্দেশ করবে। কারণ বহু অন্যায় রেজলিউশন মেজরিটি দিয়ে পাশ করা হয়েছে অতীতে। এটা আনডেমক্র্যাটিক রেজলিউশন। সরকার পক্ষ থেকে এটা আনতে পারেন কি না বলুন। তারপর এই বিষয়ে আলোচনায় অংশ গ্রহণ করতে পারবো। কেন্দ্রের ক্ষমতাকে চ্যালেঞ্জ করে কোন সরকারী প্রস্তাব কোন রাজ্য সরকার আনতে পারেন কি? কোন অর্ডিনারী মেম্বার হয়তো আনতে পারেন। কিন্তু রাজ্যের মুখ্যমন্ত্রী তিনি একটা রেজলিউশন আনছেন কেন্দ্রের বিরুদ্ধে, আনডেমক্র্যাটিক এবং অথারিটেরিয়ান বলছেন। সুতরাং এটা নিয়ম-নীতি বহির্ভূত।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** মাননীয় সদস্য যা বললেন, আমি জানি না, এই স্টেজে বলা যায় কি না। কারণ রেজলিউশন এখনও পর্যন্ত মুভ হয়নি। মুভ হয়ে যাবার পর যদি বলতেন তাহলে বুঝতাম। কারণ I may withdraw it unless it is moved how can

be speak on it.

**শ্রী সুনীতি চট্টরাজ :** এটা সার্কুলেট হয়েছে।

**শ্রী হাসিম আব্দুল হালিম :** আগে মুভ হবে, তারপর আপনি অবজেকশন দিতে পারেন। এখন রুল ১৬৯ এ, Subject to the Provision of these rules, a member or a Minister may move a resolution relating to a matter of general public interest.

কেন্দ্রীয় সরকার যেভাবে নয়টি রাজ্যের বিধানসভা ভেঙ্গেছে তাতে আমরা মনে করি এটা ম্যাটার অফ গ্রেভ পাবলিক ইন্টারেস্ট, কেননা এখানে একটা ইলেকটেড্ গভর্নমেন্ট আছে, এখনকার জনসাধারণের অধিকারের ব্যাপার আছে। সুতরাং গ্রেভ পাবলিক ইন্টারেস্টের ব্যাপার আছে বলেই এই রেজলিউশন বৈধ, এতে কোনো ইললিগ্যালিটির প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল সাত্তার :** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রী যে রেজলিউশন আনতে চাইছেন বা যেটা আনবার জন্য আপনি এ্যালাউ করেছেন সেটাতে বলা হচ্ছে 'Whereas by an undemocratic and authoritation act of the Centre, the non-Congress (I) ministries in as many as nine States of the Indian Union.' এখানে আমার বক্তব্য হচ্ছে Regarding resolution of the nine States. এটা সেন্ট্রাল এ্যাক্ট নয়, এখন পর্যন্ত এটা প্রেসিডেন্ট এ্যাক্ট। আমি এরই হয়ে আপনাকে আণ্ডার সেকসন ৩৫৬ দেখাতে বলছি, তাতে আছে 'If the President on receipt of a report from the Governor, which the Governor of a State or otherwise is satisfied that a situation has arised in which the government of the State cannot be carried on in accordance with the provisions of this Constitution, the President may by Proclamation-(a) assume to himself all or any of the functions of the Government of the State and all or any of the powers vested in or exercisable by the Governor or anybody or authority in the State other than the legislature of the State; (b) Declare that the powers of the Legislature of the State shall be exercisable by or under authority of Parliament;' তাহলে এখানে হোল বেঞ্চটা হচ্ছে যে রিজলিউশন, মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেটা কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে, অথচ It is not an act of the Central Government. This is an act of President. এটা এখন পর্যন্ত প্রেসিডেন্টের এ্যাক্ট।

**(গোলমাল)**

**শ্রী মীর আবদুস সঈদ :** স্যার, অন এ পয়েন্ট অফ্ অর্ডার, যে প্রশ্ন নিয়ে বিতর্ক উঠেছে যে, নয়টি স্টেট গভর্ণমেন্ট এবং বিধানসভা ভেঙ্গে দেওয়া হয়েছে এবং সেই কাজের যুক্তিকতা প্রমাণ করার জন্য সাত্তার সাহেব উঠে দাঁড়িয়েছেন। তা আমি তাঁকে জিজ্ঞাসা করি যে, যে-কারণে এগুলি ভেঙ্গে দেওয়া হয়েছে সেই কারণে কি উনি গত নির্বাচনে হেরে যাওয়ার জন্য রিজাইন করবেন? আমরা আশা করছি যে, তিনি রিজাইন দিয়ে তারপর আবার বক্তব্য রাখবেন।

**শ্রী আবদুস সাত্তার :** আজকে মাননীয় মুখ্যমন্ত্রী এটা এনে একটা কাজ অবশ্য করেছেন, তিনি জনতা এবং সি. পি. এম.-কে এক করে দিয়েছেন এবং বিশ্বনাথ মুখার্জীর নেতৃত্বে আর একটি ছোট পার্টিকেও এক করে ফেলেছেন, তিনিও ফ্ল্যাস্ক নিয়ে এসেছেন কিছু বলবার জন্য। স্যার, আমার কথা হচ্ছে যে রেজলিউশন আপনি এ্যালাউ করেছেন সেখানে বলা হচ্ছে, আনডেমোক্রেটিক অথরিটেরিয়ান ইত্যাদি কথা। অথচ এসব কথা এখানে এখনই আসতে পারে না, কারণ এটা এখন পর্যন্ত প্রেসিডেন্টের প্রোক্লামেশন।

**মিঃ স্পীকার :** আপনার কথা আমি শুনেছি, আপনি বসুন।

**[2-40—2-50 P.M]**

**শ্রী আবদুস সাত্তার :** আপনি তাহলে নতুন দর্শন প্রচার করুন।

**মিঃ স্পীকার :** আমি ইনস্টানলি গ্রহণ করতে পারছি না।

**শ্রী আবদুস সাত্তার :** Rule 168 and 169 of the Rules of Procedure and Conduct of Business may be read together. 'A resolution may be in the form of a declaration or opinion, or a recommendation or may be in the form so as to record either approval or disapproval by the House of an act or policy of Government. ...গভর্ণমেন্ট, এই ব্যাপারে আপনি একমত আছেন কিনা? আপনি রুল ১৬৯টা পড়ুন, তাতে আছে 'Subject to the Provision of these rules, a member or a Minister may move a resolution relating to a matter of general public interest. Rule 168 is for the act of this Government and not for the Central Government. Approval or disapproval of any act is the question of this Government and not of the Central Government. It is a clear violation of the Constitution. স্যার, এটা ভাওলেট করছে। You should not allow the Chief Minister to move this illegal Resolution.

**মিঃ স্পীকার :** গভর্ণমেন্ট হলেই হলো।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুল ১৭০ দেখুন। রুল ১৭০ কনডিসান কি আছে সেটা দেখুন। আপনি সাব-ক্লজ ৩টা দেখুন, It shall not contain arguments, interferances, ironical expressions, imputations or defamatory statement. ইউ হ্যাভ পাওয়ার কিন্তু স্যার, এটা ডিফামেটরি স্টেটমেন্ট। আপনি এই রেজলিউশান এ্যাকসেপ্ট করবেন না। এই রকম ভাবে আনার কোন রুলস অফ প্রসিডিওর নেই। Clearly it is a defamatory statement against Central Government. আপনার কাছে অনুরোধ করছি আপনি চীফ মিনিস্টারকে বলুন, to withdraw this resolution because this is a defamatory রেজোলিউশান। আপনি বে-আইনী কথা বলার সুযোগ দেবেন না।

**মিঃ স্পীকার :** আমি ডিফামাটরী মনে করি না Now I request the Hon'ble Chief Minister to move his Resolution.

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that

"Whereas by an undemocratic and authoritarian act of the Centre, the non-Congress(I) ministries in as many as nine States of the Indian Union and the legislature there of have been dissolved;

And whereas this undemocratic and authoritarian act of the Centre has struck at the root of the federal structure of India envisaged under the Constitution;

And whereas this has created mistrust and bitterness between the Centre and the federating units of the Indian Union;

Now, therefore, this Assembly records its strongest disapproval of this undemocratic and authoritarian act of disolution of the State ministries in as many as nine States and the Legislatures thereof"

মাননীয় স্পীকার মহাশয়, আমি এই প্রস্তাব সম্বন্ধে খুব অল্প একটু কথায় বলছি। আমি এখানে যা বলেছি এই প্রস্তাব সম্বন্ধে অগণতান্ত্রিক স্বৈরাচারীতার সঙ্গে আরেকটু আমি যোগ করতে চাই সেটা হল সুবিধাবাদী। এ' সম্বন্ধে যা করা হয়েছে সেটা আমি পরে বলব। কোন রকম নীতি নেই, যদি অগণতান্ত্রিকও হয় তার মধ্যেও একটা নীতি থাকতে পারে এখানে তাও নেই। সম্পূর্ণ সুবিধাবাদী একটা ব্যবস্থা করা হল। এখন নির্বাচন শেষ হয়ে যায় তখনও বোধহয় এই সরকার গঠন হয় নি তখন সাংবাদিকরা আমাকে জিজ্ঞাসা করেছিলেন যে আমার এই বিষয়ে কিছু বলার আছে কিনা? আমি বলেছিলাম যে আমার মতে ডেমোক্রেসী ইজ ইন দ্য পেরিল ইন ইণ্ডিয়া। এটা বিপদের কথা আমি বলেছিলাম এই কারণে যে আমাকে একজন জিজ্ঞাসা করেছিলেন এত তাড়াতাড়ি এই কথা বলছেন কেন? আমি বলেছিলাম আমাদের বিগত দিনের যে অভিজ্ঞতা আছে তার থেকে পশ্চিমবঙ্গে ৬ বছর কংগ্রেসের রাজত্ব দেখেছি, জরুরী অবস্থা দেখেছি ২ বছর সারা ভারতবর্ষব্যপী এবং ১১ বছর ইন্দিরা গান্ধী ভারতের প্রধান মন্ত্রী ছিলেন সে সব দেখে আমার মনে হচ্ছে যে গণতন্ত্র বিপদাপন্ন হবে। আমি তার সঙ্গে যোগ করেছিলাম যে যদি সেটা না হয় যদি পরিবর্তন হয়ে থাকে যদি বিগত দিনের পুরনো ব্যবস্থা না হয় সেই পদ্ধতি যদি না থাকে, বিগত দিনের ইতিহাস থেকে শিক্ষা গ্রহণ করে থাকে তাহলে খুব ভাল, আমি খুব খুশী হব যদি পরিবর্তন দেখা যায়। এই কথা আমি বলেছিলাম। কিন্তু দেখা গেল যে দেড় মাসের মধ্যে সে ব্যবস্থা চলে গিয়েছে। আমাদের কেন্দ্রীয় সরকার তাড়াহুড়ো করে ৯টি বিধানসভা ভেঙ্গে দিলেন, ৯টি বিধানসভা ভেঙ্গে দেওয়া হল কেন? কেন্দ্রীয় সরকার জানতেন যে এখন ভেঙ্গে দেওয়া মানে নির্বাচনও করতে পারছেন না। এখন কি নির্বাচন করা যায়? ৬ সপ্তাহে নির্বাচন হয় না। নির্বাচন কি করে হয়? নির্বাচন কমিশনার বলেছেন, চীফ ইলেকশন কমিশনার কোন তারিখ তেকে আবার ভোটার লিস্ট তৈরী করতে হবে, যদি বাড়ি বাড়ি গিয়ে ভোটার তালিকা নাও করেন তাহলেও অনেক সময় লাগবে। এই সমস্তই কেন্দ্রীয় সরকার জানেন। মানুষের প্রতি কত দরদ? ২/৩ মাস কোন সরকার থাকবে না। কেন্দ্র থেকে শাষিত হবেন, কেন্দ্র তাঁদের ভাল মন্দ বুঝবেন, এইভাবে জিনিসটা তাড়াহুড়ো করে করা হল। কারণ এইভাবে যা হচ্ছে, যে সরকার আছেন এঁদের মনোভাব হচ্ছে অগণতান্ত্রিক কোন কথা তাঁরা চিন্তা করতে পারছেন না। এটাই হচ্ছে সব থেকে মুশকিল। সেইজন্য স্বাভাবিকভাবেই আমাদের ভাবতে হচ্ছে যে

এখানে এই যদি করতে পারেন তাহলে কি করবেন, না কি পুরনো বিগত দিন থেকে কোন শিক্ষা গ্রহণ করেন নি এটা আমি বুঝতে পারছি না। আমার মতে আরেকটা ঘোরতর বিপদের মধ্যে—

**শ্রী সুনীতি চট্টরাজ :** আপনি রাগ করে রেজিগনেসন দিয়ে দিন।

**শ্রী নির্মল কুমার বোস :** এটা কি হচ্ছে? লীডার অফ দি হাউস বলছেন—

**শ্রী সুনীতি চট্টরাজ :** লীডার অফ দি হাউস তো কি হয়েছে, আপনাদের লীডার হতে পারেন, আমাদের নন, উনি কি ভগবান ?

**মিঃ স্পীকার :** এটা কি বলছেন? লীডার অফ দি হাউস ইজ দি লীডার অফ এভরিবডি ইন দি হাউস।

**শ্রী জ্যোতি বসু :** আমি যা বলছিলাম, ক্যাবিনেটে রাষ্ট্রপতি এখন বললেন কি কারণে এই সরকার গুলিকে সরিয়ে দিয়েছেন, তখন বিভিন্ন মন্ত্রী বিভিন্ন রকম কথা বলছেন, কিন্তু এই সরকারগুলিকে সরিয়ে দিলেন আগে তো কখন হয়নি, একমত হয়ে নিশ্চয় করেছেন।

**[2-50—3-00 P.M]**

ভিন্ন ভিন্ন কারণের জন্য এই সরকারগুলিকে তাড়িয়ে দেওয়া হয়েছে। এই রকম ভাবে যদি ভিন্ন ভিন্ন মন্ত্রীরা কথা বলেন তাহলে ভয়ঙ্কর বিপদ—অর্থাৎ যে কোন মন্ত্রী যখন খুশী ঠিক করবেন বাকি সরকারগুলিকে কোন সময় তাঁরা তাড়াবেন। আপনি লক্ষ্য করেছেন, সংবাদ পত্রেও দেখেছেন—প্রথমে বলা হল জনমত, জনমতের অভিব্যক্তি আমরা দেখলাম লোকসভার নির্বাচনে এবং সেই কারণেই জনমত বুঝেই আমরা এই পরিবর্তন করেছি। দ্বিতীয়তঃ দেখলাম স্বরাষ্ট্র মন্ত্রী বলছেন ৯টি রাজ্যে আইন শৃঙ্খলা ছিল না বলে তাঁরা ভেঙ্গে দিলেন। আবার আইন মন্ত্রী বললেন এই সরকারগুলো কেন্দ্রীয় সরকারের প্রগতিশীল নীতি গুলি তারা কার্যকরী করে না, তফসিলী জাতি ও উপজাতিদের সংরক্ষণের জন্য যে ব্যবস্থা আছে তাও তারা অনুমোদন করে না বলে এই ব্যবস্থা গ্রহণ করা হল। এই রকম ভাবে তিন রকমের বিবৃতি তাঁরা কাগজে-রেডিওর মাধ্যমে দিচ্ছেন। এই রকম পদ্ধতি আমরা আগে দেখি নি। সবাই মিলে যে একটা বক্তব্য রাখা সেটা দিল্লীতে এখনও ঠিক হয় নি—অর্থাৎ নিজেদের মধ্যে আলোচনা, পরামর্শ নেই—নিজেরা কোন বিষয় একমত হতে পাচ্ছেন না। এই ভাবে চললে-কি ভাবে তাঁরা কাজ করবেন তা আমরা বুঝতে পারছি না, অর্থাৎ একটা অরাজক অবস্থার মধ্যে আমাদের নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থা তাঁরা কোন দিনই মানেন নি আজও মানছেন না। অথচ এখানে এবং দেশের বাইরে বিবৃতি দেবার সময় তাঁরা বলছেন আমরা পার্লামেন্ট্রি ডেমক্রেসি-ফেডারেল স্ট্রাক্চার ইত্যাদি মানি। সাধারণ মানুষদের খাওয়া-পরা বাসস্থান দেবার পর তারা যদি এটা করতেন তাহলেও বুঝতে পারতাম। এখনও তো মন্ত্রী পর্যন্ত করতে পারছেন না। এক একজনকে ৬/৮ টা পোর্ট ফলিও দিয়ে রেখেছেন। ইংরাজীতে একটা কথা আছে Eternal vigilance is the price of liberty সেইজন্য একটা কথাই আমরা বারবার বলছি—মানুষ যদি সজাগ থাকে তাহলে গণতন্ত্র থাকবে। সেইজন্যই আমরা এই প্রস্তাব এনেছি এবং বাহিরে এই প্রস্তাবের কথা মানুষকে বলবো। তাদের এই কথাও বলবো যে আক্ষেপ করে কোন লাভ নেই—এটা ওদের ধর্ম। তবে

মানুষকে তৈরী থাকতে হবে কি করে এই সব জিনিস ঠেকানো যায় এবং জনমতও সেইভাবে সংগঠিত করতে হবে। যুক্তি হিসাবে তাঁরা জনমতের কথা বলেছেন। জনমত দুটো আছে। একটা হচ্ছে আপনারা সদস্য কত পেলেন, আপনাদের কত হলো এবং অন্য দলের কত হলো।

কিন্তু তারচেয়ে বড় কথা—কত মানুষ কাকে কি ভাবে ভোট দিয়েছে। তাহলে জনমত দাঁড়াচ্ছে কি? সেখানে যতটা জানি বিহারে লোকসভায় ওঁরা জিতেছেন তাতে ৩৬ ভাগ ভোট পেয়েছেন, ৩৬ ভাগ ভোট পেয়ে ঠিক হয়ে গেল জনমত এটা কোন রাজনীতিতে মেলে না। এক যারা স্বৈরাচারী অগণতান্ত্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে চলে তাঁরাই এই কথা বলতে পারেন। তাহলে বাকি ৭০/৮০ ভাগ কি করবে? উত্তর প্রদেশে ৩৫ ভাগ ভোট পেয়েছেন। বাকি লোকগুলি তাঁদের মত দেন নি। ওঁরা ধরে নিলেন ৩৫ ভাগই হচ্ছে জনমত। তামিলনাড়ুতে ৩১ ভাগ ভোট পেয়েছেন—প্রায় সমস্ত সিটই পেয়েছেন রাজস্থানে ৪২ ভাগ, উড়িষ্যায় ৪৩ ভাগ, মধ্য প্রদেশে ৪৭ ভাগ, গুজরাটে ৫৪ ভাগের একটু বেশি, মহারাষ্ট্রে ৫৩ ভাগ, পাঞ্জাবে ৫২ ভাগ...এই হিসাব কি কেউ ধরবেন না? সরকার ধরলেন না। জনমতের কথা এখন বলা হয়েছে তখন অংকের হিসাবটা একটু দেখুন যে, জনমত ওঁদের দিকে নয়। কর্ণাটক, হরিয়ানা, হিমাচল প্রদেশে জনমত নিলেন না কেন? সেখানে কতকগুলি প্রতিনিধি নির্বাচিত হয়েছেন ১৯৭৭ সালে। তাঁরা হঠাৎ মন্ত্রী হবার জন্য বা যে কোন কারণেই হোক তাঁরা চলে গেলেন ইন্দিরা গান্ধীর দিকে। তাতেই কি জনমত ঠিক হয়ে গেল? সেখানে এক রকম ভাবে জনমত নেওয়া হয়েছিল—আবার জনমত নিয়ে বিচার করুন ওঁরা তাঁদের চান কি না। আবার কিছু মানুষ আছেন তারা রাজ্যের নির্বাচনে এক দলকে ভোট দেয় আবার কেন্দ্রে হলে অন্য দলকে ভোট দেয়, কাজেই কোন যুক্তির দিক থেকে এটা আসে না। সৈইদ সাহেব বললেন এটা ঠিক কথা যে জনমত যদি মানেন তাহলে এম. এল. এ. যারা এখানে দাঁড়িয়ে ছিলেন জনমত যাচাই করার জন্য কিন্তু হেরে গেলেন তাঁরা কি করবেন কারণ জনমত তাঁদের বিরুদ্ধে।

**[3-00—3-10 P.M]**

এটা তো অংকের হিসাব।

(তুমুল হট্টগোল)

আপনারা তো ধরে বলবেন। আমি বলছি এই রকম যেখানে হয়েছে যে একজন এম. এল. এ. লোকসভায় দাঁড়ালেন জনমত যাচাই করবার জন্য তাঁর দুর্বুদ্ধি হল, তিনি হেরে গেলেন, জনমত তাঁর বিরুদ্ধে গেল, তিনি কি করে বসে থাকবেন? (**শ্রী আবদুস সাত্তার :** হ্যাঁ, আমি লোকসভার নির্বাচনে হেরে গেছি, আবার যদি বিধানসভার নির্বাচন হয় তাহলে আমি চ্যালেঞ্জ জানাচ্ছি আবার আমি জিতে আসব।) লোকে এখন আমাকে চায় না তখন আমি যাই, পরে আবার নির্বাচিত হয়ে আসব। তারপর আমার পুরানো বন্ধু প্রণব মুখার্জী, তিনি রাজ্য সভায় সদস্য আছেন, তিনি লোকসভায় দাঁড়ালেন, দাঁড়িয়ে হেরে গেলেন। এমনই জনমতের প্রতি দরদ যে সেই হেরে যাওয়া মানুষকে মন্ত্রী করে দিলেন। রাজ্যসভায় তো জনমত নেই, এ্যাসেম্বলী থেকে তাঁকে পাঠান হয়েছিল। তাহলে তিনি দাঁড়ালেন কেন? দাঁড়াবার কোন প্রয়োজন ছিল না। কিন্তু এখন হেরে গেলেন তখন সরে দাঁড়ান উচিত যে এখন মন্ত্রী

আমি হতে পারব না। এই হচ্ছে দরদ জনগণের প্রতি। তারপর হচ্ছে আইন-শৃঙ্খলার কথা। আইন-শৃঙ্খলা সম্বন্ধে বলছেন সেখানে কোন আইন-শৃঙ্খলা নেই। ইউ পি-তে একটা ঘটনা হয়েছিল একটা গ্রামে, প্রধান মন্ত্রী ও তাঁর পুত্র সেখানে ছুটে গেলেন। প্রধান মন্ত্রী যেখানে খুশী যাবেন, যদিও সংবিধান অনুযায়ী আইন-শৃঙ্খলা রাজ্যের হাতে কিন্তু প্রধান মন্ত্রী দেখতে পারেন। দুটি গ্রামে কি হয়েছে, সাধারণ মানুষের উপর অত্যাচার, নিপীড়ন হয়েছে, তিনি বলেছেন সেখানে সরকার ব্যবস্থা করেননি, সেজন্য থাকা উচিত নয়। খুব ভাল কথা, তাহলে আমি জিজ্ঞাসা করি, এই রকম ঘটনা সব জায়গায় ঘটান যায়, এটাই কি ভবিষ্যতে পদ্ধতি হবে যে কোন গ্রামে, যেমন কংগ্রেসীরা পরস্পরের বিরুদ্ধে বোমা ছুঁড়ছেন, আইন-শৃঙ্খলা পরিস্থিতির সৃষ্টি করছেন, জমির জন্য লড়াই হবে কংগ্রেসীরা জোতদারের পক্ষে থাকবে, আইন-শৃঙ্খলা নেই ক্র্যাস হয়ে গেছে, অতএব সরকারের থাকা উচিত নয়? কোথায় হচ্ছে না এইসব? দিল্লীতে হচ্ছে না এই জিনিস? দুর্ভাগ্যবশতঃ নদীয়াতে একটা কমিউন্যাল রায়ট হয়েছিল, যে কোন মুহূর্তে এটা বলতে পারতেন, ৩২ বছর ধরে এই রকম জিনিস ঘটেছে, আমরা অন্যান্য দল সবাই মিলে চেষ্টা করে ৩ দিনের মধ্যে সেটা স্তব্ধ করেছি। এই যদি দৃষ্টিভঙ্গি হয় তাহলে মারাত্মক ব্যাপার। সমস্ত কেন্দ্রীভূত করা হচ্ছে, আইন-শৃঙ্খলার কথা বলা হচ্ছে তখন জিজ্ঞাসা করি আসামে কি হচ্ছে? আসামে তো কোন সরকার নেই, অনেক কংগ্রেস (আই), কংগ্রেসের বন্ধুরা বলেছেন আসামে আইনশৃঙ্খলা পাঁচ মাস ধরে এই জিনিস দেখছি। আমি প্রথমে শ্রীমতী গান্ধীকে চিঠি লিখেছিলাম, যেদিন শুনলাম তিনি প্রধান মন্ত্রী হয়েছেন। পরের দিন যাতে আমার চিঠি তিনি পান আমি সেই ব্যবস্থা করেছিলাম। তারপর নিজে ছুটে গিয়েছিলাম তাঁর কাছে। আমরা ২০/২৫ মিঃ ধরে আলোচনা করলাম। আলোচনা করবার কিছু নেই, কারণ, আমি যা যা বললাম সমস্ত কথা উনি জানেন এবং আমি বললাম এটা শুধু বাঙালীর কথা নয়, বাংলা ভাষার কথা নয়, এটা ভারতবর্ষকে টুকরো টুকরো করতে যাচ্ছে যারা আন্দোলন করছে। আন্দোলন যে পর্যায়ে শুরু হয়েছিল তা আজকে নেই। আমরা এমন জায়গায় যাচ্ছি যে নিজেদের ভারতীয় বলে মনে করি কি না সন্দেহ। শ্রীমতী গান্ধী বলেছিলেন আমিও এটা শুনেছি ব্লাডি ইণ্ডিয়ানস গেট আউট। তিনি আরো অনেক কথাবার্তা বললেন, আমি তার মধ্যে যাচ্ছি না, তার মধ্যে তিনি অনেক গুরুত্ব দিয়ে বললেন লোকসভা শেষ হলে আমি নিশ্চয়ই ওখানে যাব, ইতিমধ্যে যারা আন্দোলন করছে তাদের সমস্তকে ডেকে পাঠিয়েছি, আপনাদের সমর মুখার্জী একটা প্রস্তাব তুলেছিলেন লোকসভায় যে সমস্ত রাজনৈতিক দলকে যেন ডেকে নেওয়া হয়, আমি ঠিক করেছি সবাইকে ডেকে নেব।

আমি শ্রীমতী গান্ধীকে বললাম মন্ত্রী মিঃ শেঠির ঘর থেকে আমি আসছি, তিনি একটা মিটিং ডেকেছিলেন ওই ডিজেল, কেরোসিনের ব্যাপার নিয়ে। ওঁরা বলছেন কোন আরব দেশ থেকে তেল আনবেন, কত সময় লাগবে ইত্যাদি ইত্যাদি। কিন্তু ওদিকে আমাদের ঘরের কাছে আসামের তেল বন্ধ হয়ে গেল এবং তার ফলে উত্তরবঙ্গে তেল নেই, ডিজেল নেই ভয়ানক অবস্থা। আমাকে টেলেক্স পাঠাচ্ছে, আপনি হলদিয়া থেকে কিছু আনুন এবং বিহার ইত্যাদি জায়গায় পাঠাবার ব্যবস্থা করুন। এসব কথা শুনে তিনি বললেন, এটা ভয়ানক অন্যায় কথা, আমি বলব। তারপর আমি বললাম একজন টপ ইঞ্জিনিয়ার, মিঃ মিত্র, তাঁকে মেরে ফেলেছে। অত্যন্ত আশ্চর্যের ব্যাপার প্রায় দেড় মাস হয়ে গেল অথচ কোন ব্যবস্থা করলেন না, কোন নীতি ঘোষণা করলেন না, প্ল্যানিং কমিশন বলে কিছু নেই, সেটা ভেঙ্গে দেওয়া হয়েছে।

প্রধানমন্ত্রী উত্তর প্রদেশে গেলেন, কিন্তু ওই আসাম যেখানে প্লেনে যেতে আড়াই ঘন্টার বেশি সময় লাগে না সেখানে কিন্তু তিনি গেলেন না। আসল কথা হচ্ছে আইন-শৃঙ্খলা কমপ্লিটলী কোথাও যদি ব্রেকডাউন হয়ে থাকে তাহলে সেটা হচ্ছে আসাম। সাস্‌পেনডেড এ্যানিমেসন—পুলিশ বলুন, এ্যাডমিনিসট্রেশন বলুন কোথাও কিছু সেখানে নেই। এর আগে কেন্দ্রে যে তদারকী সরকার ছিল এবং যার প্রধান ছিলেন চরণ সিং, আমি তাঁর কাছে গিয়েছি, চরণের কাছে গিয়েছি, কিন্তু দেখালাম তাঁরা অপারগ, তাঁরা কিছুই করলেন না। কিন্তু এখনও দেখছি সেই দীর্ঘসূত্রতা হচ্ছে। আপনারা একটা জিনিস লক্ষ্য করুন, আইন-শৃঙ্খলা নেই এরকম কিছু কিছু জায়গা খুঁজে বার করা হল, কিন্তু আসামের কথা সেখানে আসছে না। আমি বলি নীতি যদি কোথাও কিছু নিতে হয় তাহলে সেটা একই ভাবে নেওয়া উচিত। তবে যদি বলতে চান ইন্দিরা গান্ধীর দিকে বা কংগ্রেসের দিকে লোক এলে আর আইন-শৃঙ্খলার কথা উঠবে না তাহলে সেটা বলুন। কিন্তু বলবেন এক রকম আর করবেন আর এক রকম তা তো হয় না। আমার বক্তব্য হচ্ছে প্রথম কাজ যেটা হওয়া উচিত সেটা হচ্ছে ওই আসামে সর্বপ্রথমে শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনতে হবে, স্বাভাবিক অবস্থা ফিরিয়ে আনতে হবে। কিন্তু দেখলাম সেটা হল না। আমি ইন্দিরা গান্ধীকে বলেছিলাম, মেঘালয়ে যে এত বাঙ্গালী আছে আমি তা আগে জানতাম না। তারা এখন এখানে চলে আসছে। আমার সঙ্গে একজন লোক দেখা করতে এসেছিলেন যিনি মেঘালয়ে ইন্দিরা গান্ধীর দলের এম. এল. এ. এবং তাঁর নাম হচ্ছে মানিক দাস। তিনি এখান থেকে ফিরে যাওয়ার ১৫ দিনের মধ্যে খুন হয়েছেন। আমি প্রধানমন্ত্রীকে আরও বলেছি আসাম এবং মেঘালয়ে ক্যাম্পে লোক বসে রয়েছে, জলপাইগুড়িতে ক্যাম্প হয়েছে এবং সেখানে আড়াই হাজার লোককে আমাদের খাওয়াতে হচ্ছে। আর এদিকে আমাদের অবস্থা কি, না আমাদের তো তেল বন্ধ, যারা আসামে আন্দোলন করছে তারা আমাকে টেলিগ্রাম করে জানিয়েছে, স্টপ ইন্টারফিয়ারেন্স ইন দি ইন্টারন্যাল এ্যাফেয়ার্স অব আসাম। আমি বললাম এটা কি আরব দেশ হয়েগেল নাকি যে, আসাম অয়েল বিলংস্ টু আসাম। যে সমস্ত মানুষের এতটুকু বুদ্ধি আছে তারা জানে এটা কিসের খেলা হচ্ছে এবং কেন এই খেলা হচ্ছে। তারপর, এটাও বোধহয় আমাদের সংবিধানে কোথাও লেখা নেই যে, একই দলের লোককে রাজত্ব করতে হবে দিল্লীতে এবং প্রদেশে।

[3-10 — 3-20 P.M]

এতো কোথাও লেখা নেই। বিভিন্ন দল বিভিন্ন জায়গায় রাজত্ব করতে পারে—এটা হতে পারে। পরস্পরের সহযোগীতা করতে হবে। যেখানে পার্থক্য হবে মানুষকে বলবো, ঝগড়ার কিছু নেই। বলবো ওঁরা এই অর্থনীতির পথে যেতে চাইছেন, আমরা এই অর্থনীতির পথে যেতে চাইছি। ওঁরা এই পরিকল্পনা করছেন, আমরা এই পরিকল্পনা চাই। আমরা এইসব বলবো, মানুষকে বোঝাবো এবং মানুষ বুঝে নেবে। বেশিরভাগ মানুষ যা চাইবে, সেই দিকে আমাদের যেতে হবে। কিন্তু এইখানে তো তা হল না। এটা আমাদের কাছে কিছু নতুন নয়। বোধ হয় ১৯৫৭ সালেই হবে। কেরালায় কম্যুনিস্ট গভর্ণমেন্ট এইভাবে বিতাড়িত হয়। আমরা সংখ্যাগরিষ্ঠ ছিলাম। কিন্তু ওই যে ল এ্যাণ্ড অর্ডারের কথা, সেইটা সৃষ্টি করা হল। আমি নিজে গিয়ে দেখেছি কেরালায় যে ওই সব ক্যাথলিক চার্চ ইত্যাদি দিয়ে এইসব করান হয়েছিল। পরে শুনেছি বাইরে থেকেও পয়সা এসেছিল তবে আমাদের ভাঙতে পারল না,

আমাদের সংখ্যাগরিষ্ঠতা থাকল। তখন শ্রীমতী ইন্দিরা গান্ধী কংগ্রেসের প্রেসিডেন্ট, আর ওঁর বাবা কংগ্রেসের প্রধানমন্ত্রী, তিনি ভেঙ্গে দিলেন। তারপর এগারো বছর ধরে শ্রীমতী ইন্দিরা গান্ধীর রাজত্বকালে আমার যতদূর মনে আছে, প্রায় তিরিশ জায়গায় সরকার ভেঙ্গেছেন—নিজেদের সরকার ভেঙ্গেছেন, অন্যদের সরকারও ভেঙ্গেছেন। এইসব মনে পড়ে গেল। সেইজন্য আশঙ্কা প্রকাশ করেছিলাম এবং দেখছি এতো তাড়াতাড়ি এই সমস্ত ঘটনা ঘটতে থাকবে। এইটাই একটু আশ্চর্য। আমরা বসে একটু ব্যবস্থা করি, মানুষের জন্য কিছু করি, তারপর তো এইসব হবে। নতুন নতুন যেসব লোক নির্বাচিত হয়েছেন তাদের পরিচয় তো সব আস্তে আস্তে দেখছি। তারপর বলা হয়েছে, প্রগতিশীল নীতিগুলি রাজ্য সরকারগুলো রূপায়িত করছিল না। কোন প্রগতিশীল নীতি? একটা নীতিওতো নেই। কোন নীতি নেই। আমাদের বলেছেন, অফিসার পাঠিয়ে দাও, প্ল্যানিং কমিশান ভেঙ্গে দেওয়া হয়েছে, এখানে আমাদের ডিপার্টমেন্টের অফিসারদের সঙ্গে কথা বলে আপনাদের অফিসারেরা এ্যানোয়াল প্ল্যান ঠিক করবেন। কোন নীতি যেটা কার্যকরী করছিলেন না এই সরকারগুলো বলছেন। সেইজন্য আমি বলেছি, দু চার মাস যেতো, আর এই রাজ্য সরকারগুলো নীতির দিক থেকে ভাল ভাল নীতিগুলো পালন করতো না, সেই রকম অবস্থা হলে, মানুষ বুঝতো, তখন অন্যরকম দেখে মানুষ তাঁদের কর্ত্তব্য ঠিক করতো। সেই সুযোগ কিন্তু দিলেন না। কোন নীতি করবেন? আমাদের যেমন বলা হয়েছে বিনা বিচারে মানুষকে ধরতে হবে। শ্রী প্রণব মুখার্জী এসেছিলেন আমাদের সাথে কথা বলতে। আমি তাঁকে বললাম, আপনি এক সময় তো আমাদের সঙ্গে ছিলেন, আপনি জানেন আমাদের নীতি কি। আপনি তো পরিবর্তন হয়ে গিয়েছেন কিন্তু আমাদের নীতির তো পরিবর্তন হয় নি। আপনারা বলবেন, মানুষকে বিনা বিচারে ধরতে হবে, তবেই আমাদের কি নীতির পরিবর্তন হয়ে যাবে? আমি অবশ্য বলেছি বর্তমান যে আইন আছে তাতে কঠোর সাজার ব্যবস্থা করতে। এইসব আইনে অনেক মানুষের সাজা হয়েছে, কি হয়েছে, কত হয়েছে, সেসব তাঁকে বলেছি। এখন সেসব কথায় যেতে চাইছি না। কিন্তু এই সাজার অর্থ কি? হয়তো কয়েক শো টাকা ফাইন হয়েছে, কিন্তু এক মাসে ৪ লাখ টাকা কামিয়ে নিয়েছে। এইসব সাজার অর্থ কি? তবে এইসব নিয়ে পরে আপনার সঙ্গে আলোচনা করবো, একটা কঠোর আইনের ব্যবস্থা কিভাবে করা যায়, কোন একটা আইন-কানুন করা যাবে। তা না হলে আপনি একটা লিস্ট পাঠিয়ে দেবেন, আর বলবেন, আমি মনে করি গ্রেপ্তার করা দরকার আর আমাকে গ্রেপ্তার করতে হবে। অবশ্য সংবিধানে যা আছে আপনারা অর্ডার দিতে পারবেন আর আমাদের তা কার্যকরী করতে হবে, সেক্ষেত্রে সংবিধান অনুসারে কি করতে হবে সেটা আমরা দেখাবো। আমি অন্য পথে কালোবাজারী শায়েস্তা করবার জন্য দু-একটা কথা ওঁকে বলেছি, সেকথায় আমি এখন যাচ্ছি না।

কিন্তু আমি যেটা বলতে চাই আমরা এটাও দেখছি কালোব্যাপারী যারা, তারা তো সমাজের শত্রু, কিন্তু ওঁদের যারা চাঁদা দেবে তারা গ্রেপ্তার হবেনা, তাদের কোন রিস্ক হবে না, কিন্তু যদি চাঁদা কম দেয় তাহলে তাদের জেলে পুরে দেবে। এটা চলতে পারে নাকি? এটা কোন সভ্য সমাজে চলতে পারে কি? এটা চলতে পারে না। কাজেই এটা আমি বলছি যে প্রগিতিশীল কতকগুলি কাজ এবং কর্মসূচী নিয়ে কেন্দ্রীয় সরকার আমাদের কাছে আসেন,

মানুষের কাছে যান মানুষ বিচার করবে। ওঁরা যেটাকে প্রগতিশীল বলে মনে করবেন, যেমন বিনা বিচারে আটক করা, আমরা সেটাকে প্রগতিশীল নাও মনে করতে পারি। এই পার্থক্য কি থাকতে পারে না ভারতবর্ষে? তাহলে কিসের পার্লামেন্টারী ডেমোক্রেসী? কিসের গণতান্ত্রিক অধিকার? কিসের সংবিধান? যাই হোক, তারপরে আর একটা কথা যেটা আপনাদের বলছি—তফসিলী জাতি এবং উপজাতি, তাদের যে সংরক্ষণ ব্যবস্থা সেটা নাকি আমাদের রাজ্য থেকে অনুমোদন হচ্ছে না। এটা আমি বলতে পারি এটা অতি বড় অসত্য কথা। কেন? আমি যখন দিল্লী গিয়েছিলাম, তখন আমার কয়েকজন মন্ত্রীর সঙ্গে দেখা হয়েছিল, তাঁরা তখন মুখ্যমন্ত্রী ছিলেন, এখন আর নেই, তাঁরা ছিলেন এবং আমাকে বলেছিলেন, এসব আলোচনা হয়েছিল এবং এটাও তাঁরা বলেছিলেন যে আমাদের মনে হচ্ছে যে লোকসভা বন্ধ হওয়া মাত্র, আমাদের ওঁরা তাড়িয়ে দেবেন। তাহলে এই নিয়ে যাই মতপার্থক্য আমাদের মধ্যে থাকুক একসঙ্গে আমাদের মিটিং ও কিছু মিছিল করা উচিত। একটা দৃষ্টিভঙ্গি নিয়ে আমরা আলোচনা করবো। আর সেই সময়ে কথা হয়েছিল, কাগজেও বেরিয়েছিল, আমরা বলেছিলাম সিডুল্ড কাস্ট এবং সিডুল্ড ট্রাইবের ব্যাপারটা আমাদের অনুমোদন করতে হবে, আমাদের সেটা নিশ্চয়ই করতে হবে। এই যে আমাদের বাজেট সেসন আসছে, তার মধ্যে করে দিতে হবে, এই হচ্ছে সিদ্ধান্ত যে বাজেট সেসনের মধ্যে আমরা করে দেব। আমরা কেউ একথা বলিনি যে করবো না, অথচ আইন মন্ত্রী যিনি তিনি নতুন বললেন, তিনি বললেন ওঁরা অনুমোদন করছে না। এটা কি লেখা আছে কোন্ দিনের মধ্যে করতে হবে? কোন্ সংবিধানে আছে? কোথায় লেখা আছে, কোন নিয়মের মধ্যে লেখা আছে? কাজেই এসব ঠিক নয়, কোন যুক্তি, কোন তর্ক কিছু নাই। আসলে হচ্ছে একই কণ্ঠস্বর আমরা শুনছি, এজন্য আশঙ্কা প্রকাশ করেছিলাম, আমরা আছি, জনগণ আছে এবং ভারতবর্ষের ইতিহাস জনগণই রচনা করেছে, বিগত দিনে করেছে, এখনও করছে, আবার করবে। যদি তাঁরা ভুল বুঝে থাকেন, ভুল বুঝে যদি স্বৈরাচারের পথে এগোন, সেই পক্ষ অবলম্বন করে থাকেন নানা কারণে, কাল তাঁরা ফেরত্ আসবেন, সে বিষয়ে সন্দেহ এই অবস্থা কখনো চলতে পারে না, ভারতবর্ষের মানুষ কখনো মেনে নিতে পারে না, একথা বলে আবেদন করছি যে আমার প্রস্তাবকে মেনে নিন।

**Mr. Speaker :** There is an amendment in the name of Shri Shaikh Imajuddin and Shri Krishnadas Roy which is in order.

**Shri Shaikh Imajuddin :** Sir, I beg to move that—

(i) in para, 1, line 1, for the words "an undemocratic and authoritarian" the words "a democratic" be substituted;

(ii) in para 1, lines 1-2, the words "the non-Congress (I) ministries in as many as" be omitted;

(iii) para 2 be omitted;

(iv) in para 3, line 1, for the words "mistrust and bitterness" the words "no mistrust and no bitterness" be substituted;

(v) in para 4, line 1, for the word "disapproval", the word "approval", be substituted ; and

(vi) In Para 4, line 2, for the words ''undemocratic and authoritarian'' the word ''democratic'' be substituted.

**শ্রী কাশী কান্ত মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সভাকক্ষে রাখলেন, সেই প্রস্তাবের সঙ্গে বিশেষতঃ জনতা পরিষদীয় পার্টি এবং জনতা পরিষদীয় দল একমত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি খুব বিনয়ের সঙ্গে বলতে চাই যে আমি অসুস্থ শরীর নিয়ে এসেছি, বিশেষতঃ এই প্রস্তাবের উপর আমাদের দলের পক্ষ থেকে বক্তব্য বলবো বলে। যদি সময় আমার কিছু বেশি লাগে তো দু-চার মিনিট দয়া করে দিয়ে দেবেন, এই অনুরোধ আপনার কাছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মনে করি যদিও কংগ্রেসী মাননীয় সদস্যরা আপত্তি করছেন, তবুও খুব ধৈর্য সহকারে অন্তত আমাদের সেন্টিমেন্টের কথাও তাঁরা শুনবেন এবং আমার বক্তব্য শুনবেন। বিশেষ করে তাঁরা বলেছেন—জনতা পার্টির পক্ষ থেকে একথা বলা প্রয়োজন নাই বা সুযোগ বা অবকাশ নাই, কারণ ১৯৭৭ সালে কেন্দ্রে সুপ্রতিষ্ঠিত হওয়ার পর, জনতা সরকারই প্রথমে পথ দেখিয়েছিলেন, বিভিন্ন সরকারকে ভেঙ্গে দিয়েছিলেন। আমি প্রথমেই বলতে চাই যে এই যুক্তি আদৌ টিকবে না। যদি বিশ্লেষণ করা যায় তাহলে দেখা যাবে ১৯৭৭ সালে যে ঐতিহাসিক নির্বাচন হয়েছিল, সেই নির্বাচনের পটভূমিকা কি ছিল? জরুরী অবস্থার বিভীষিকাময় দিনগুলিতে মানুষের সমস্ত অধিকার হরণের বিরুদ্ধে আন্দোলন। লোকনায়ক প্রয়াত জয়প্রকাশ নারায়ণের সর্বাত্মক বিপ্লবের আহ্বানে সারা দেশ উত্তাল হয়ে উঠেছিল সেদিন প্রতিবাদে, বিক্ষোভে। সেই বিদ্রোহের পরিপ্রেক্ষিতে ঐতিহাসিক লোকসভার ১৯৭৭-এর নির্বাচন হয়েছিল।

**[3-20—3-30 P.M.]**

কালা কানুন হিসাবে ৪২ তম সংবিধান সংশোধনের বিরুদ্ধে জনতা পার্টি তার বক্তব্য রেখেছিলেন এবং জনতা পার্টির অধিকাংশ নেতাই তখন কারাগারে ছিলেন। জনতা পার্টির জন্মই হয়েছিল কারাগারে—এটা একটা ইতিহাসের অদ্ভুত নজীর, পৃথিবীর কোন দেশে এই নজীর মিলবে না। অতএব কংগ্রেসের মাননীয় সদস্যদের আমি অনুরোধ করব, আমাদের যে ক্ষোভ, যে বেদনা, দুঃখ সেটা আপনারা বোঝার নিশ্চয় চেষ্টা করবেন। ১৯৭৭ সালে নির্বাচন হয়েছিল সেই ৪২ তম সংবিধান সংশোধনকে সামনে রেখেই, সেই কালা কানুনকে সামনে রেখেই। ভারতবর্ষের সেই নির্বাচনে আমরা কি দেখেছিলাম? আমরা দেখেছিলাম, উত্তরপ্রদেশে একটি আসনও কংগ্রেস পান নি--তখন কংগ্রেস অবিভক্ত কংগ্রেস, দ্বিধাবিভক্ত কংগ্রেস নয়। বিহারে কংগ্রেস একটি আসনও পান নি। মধ্যপ্রদেশে কংগ্রেস একটি আসনও পান নি, রাজস্থানেও কংগ্রেস আসন পান নি। তারা কয়েকটি আসন পেয়েছিলেন গুজরাটে, তারা দক্ষিণ ভারতে আসন পেয়েছিলেন এবং পশ্চিমবাংলাতেও তারা তিনটি আসন পেয়েছিলেন। ভারতবর্ষের অধিকাংশ রাজ্যেই কংগ্রেস সমূলে নির্মূল হয়ে গিয়েছিল, কংগ্রেসের সমস্ত শক্তি উৎপাটিত হয়ে গিয়েছিল, জনমানস থেকে। এসব কথা তো আজকে অস্বীকার করলে চলবে না। শুধু তাই নয়, সেই নির্বাচনের পরিপ্রেক্ষিতে এখন নতুন লোকসভা, নতুন সরকার গঠিত হল

তখন তৎকালীন স্বরাষ্ট্রমন্ত্রী এবং উপ-প্রধানমন্ত্রী চৌধুরী চরণ সিং, তিনি নিজে প্রত্যেকটি রাজ্যের—যে কয়েকটি রাজ্যের বিধানসভা ভেঙ্গে দেওয়া হয়েছিল—মুখ্যমন্ত্রীদের ডেকেছিলেন—একথা কি অস্বীকার করতে পারেন? সেই নজীর কি প্রধানমন্ত্রী শ্রীমতী গান্ধী বা স্বরাষ্ট্রমন্ত্রী জৈল সিং রেখেছেন? তাঁরা সমস্ত দলকে, সমস্ত মুখ্যমন্ত্রীদের ডেকেছেন? চৌধুরী চরণ সিং কিন্তু তাদের ডেকে পরিষ্কারভাবে জানিয়ে দিয়েছিলেন যে এই রায় হয়েছে অতএব আপনাদের এটা বিচার করে দেখতে হবে, এ সরকারের থাকা চলতে পারে না। কারণ তা যদি হয় তাহলে সেটা হবে গণতন্ত্রের প্রতি অসম্মান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালে নির্বাচনের পর এই বিধানসভায় যখন তৎকালীন রাজ্যপাল এসেছিলেন—মাননীয় শ্রী এ. এল. ডায়াস—তখন তিনি তাঁর বক্তৃতার মধ্যে ৪২ তম সংবিধান সংশোধনকে একটি ঐতিহাসিক পদক্ষেপ বলে বর্ণনা করেছিলেন। আমি তার জবাবে বলেছিলাম It is an affront to the mandate of the people. এই উক্তি জনগণ যে রায় দিয়েছেন তার প্রতি অসম্মান, অবমাননাকর উক্তি। ৪২ তম সংবিধান সংশোধনের বিরুদ্ধে ঐতিহাসিক রায় নির্বাচনের মাধ্যমে কোটি কোটি মানুষ যা দিলেন তারপর এই রাজ্যের রাজ্যপাল বললেন, ৪২ তম সংবিধান সংশোধন একটি ঐতিহাসিক, বলিষ্ঠ পদক্ষেপ, কিন্তু তা তো সত্য ছিল না সেদিন। শুধু তাই নয়, এছাড়াও আরো একটি ঘটনার কথা বলি। আপনারা জানেন, ৪২ তম সংবিধান সংশোধন করে প্রত্যেকটি বিধানসভার কার্যকালের মেয়াদ ৫ বছর থেকে বাড়িয়ে ৬ বছর করা হয়েছিল। সেদিন যে কয়েকটি বিধানসভা ভেঙ্গে দেওয়া হয়েছিল তারমধ্যে বোধহয় একটি ক্ষেত্র ছাড়া অধিকাংশ ক্ষেত্রেই বিধানসভাগুলির ৫ বছরের আয়ুষ্কাল অতিক্রান্ত হয়েছিল। তার সঙ্গে আজকের তো কোন মিল নেই।

(নয়েজ)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সাত্তার সাহেবকে বিনয়ের সঙ্গে বলতে পারি যে যখন ৪২ তম সংবিধান সংশোধন বিল এসেছিল পশ্চিমবঙ্গ বিধানসভায় তখন সমগ্র ভারতবর্ষের মধ্যে যত বিধানসভা ছিল তারমধ্যে একটিমাত্র বিধানসভায় একটিমাত্র কণ্ঠ প্রতিবাদে সোচ্চার হয়েছিল এবং সেটা হচ্ছে আমার কণ্ঠ। আমি সেই সময় দুবার বক্তৃতা করেছিলাম এক এক ঘন্টা করে তার প্রতিবাদ করে। একবার করেছিলাম যখন প্রস্তাব এসেছিল আর একবার করেছিলাম যখন সংশোধন হয়ে এই বিধানসভায় এসেছিল। আমি তার বিরুদ্ধে ভোটও দিয়েছিলাম। ধন্যবাদ জানাই বেস্টারউইচ সাহেবকে, আমার সময় ছিল না, তিনি আমাকে সময় দিয়েছিলেন তাঁর দলের সময় থেকে, তাঁরা বক্তৃতা করেন নি। সাত্তার সাহেব সেদিন আইনমন্ত্রী ছিলেন এবং তিনিও সেদিন তাঁর বক্তব্য রেখেছিলেন। সেদিন আমি বলেছিলাম, এইভাবে যে কাজ করা হচ্ছে তা চরম অগণতান্ত্রিক কাজ এবং স্বৈরতন্ত্রের পথেই এগিয়ে চলেছে। এর বিরুদ্ধে আমাদের রুখে দাঁড়াতেই হবে।

সুতরাং আমি মাননীয় সাত্তার সাহেবকে খুব বিনয়ের সঙ্গে পুরানো বন্ধু হিসাবে বলছি সেদিনকার কাজের সঙ্গে আর আজকের বক্তব্যের সঙ্গে কোন সংঘাত নেই, সেই জন্য বেশি করে অসুস্থ শরীরে এই প্রস্তাবের উপর বলবার জন্য এসেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশ্ন

হচ্ছে সংখ্যাগরিষ্ঠ হয়েছি বলে যা ইচ্ছে তাই করতে পারি—সংখ্যাগরিষ্ঠের উপর তাদের মত যেভাবে চাপিয়ে দিতে চাইব তাই মেনে নেওয়া যাবে? এটা গণতন্ত্রের কথা? এটা গণতন্ত্রের কথা নয়। ইতিহাসের ছাত্র যারা তারা জানেন অতীতে এই তর্ক অনেকবার উঠেছিল। তর্ক ওঠায় এই সমস্যা সমাধানের সূত্রও উঠেছিল। সেটা হল ডোমোক্র্যাসিতে মেজরিটি রুল মেনে নিতে হবে, সংখ্যা গরিষ্ঠের মত, বক্তব্য সংখ্যালঘিষ্ঠকে মেনে নিতে হবে। কিন্তু মেজরিটি রুল মাস্ট সিনথিসিস উইথ দি মাইনরিটি রাইটস। সংখ্যা গরিষ্ঠের শাসন এবং সংখ্যালঘিষ্ঠের অধিকার, মত রক্ষার সমঝোতা ও সমন্বয় সূত্র যদি আবিষ্কার করতে না পারি, যদি সিনথিসিস আনতে না পারি তাহলে সংখ্যা গরিষ্ঠে শাসন কোনদিন কোন দেশে চালিয়ে দেওয়া যেতে পারে না—এটাই ইতিহাস। আমরা জানি জনতা পার্টি নির্বাচনে পর্যুদস্ত হয়েছে, পরাজিত হয়েছে। নির্বাচনে পরাজিত হওয়া সত্বেও আমি পরিষ্কার করে বলে দিতে চাই যদি উত্তরপ্রদেশে লোকদল এবং জনতা পার্টির মধ্যে ভোট বিভাজন না হত তাহলে ৮৪ টি আসনের মধ্যে জনতা পার্টি, লোকদল মিলিয়ে ৭৬ টি আসন পেত। এটা অস্বীকার করবার কোন উপায় নেই। জনতা পার্টি ৩০% ভোট প্রত্যেকটি রাজ্য থেকে পেয়েছিল পশ্চিমবাংলা ছাড়া এই কথা কি বলা যেতে পারে এবারকার লোকসভা নির্বাচনে ৯ টি বিধানসভার জনমত সম্পূর্ণ বিরুদ্ধে? যেসব দল সেখানে শাসন করছে তাদের বিরুদ্ধে রায় দিয়েছে? কাজেই এই কথা যুক্তি হিসাবে আদৌ টিকতে পারে না, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেসী সদস্যদের কাছে অনুরোধ করছি এবং সরকার পক্ষের কাছে অনুরোধ করছি আজকে যে উদ্বেগ ও উৎকণ্ঠা, ক্ষোভ আমরা প্রকাশ করছি প্রস্তাবের মধ্যে, এই উদ্বেগ প্রকাশ করার সুযোগ আসত না, অবকাশ আসত না, যদি সংকটের দিনে বাম ফ্রন্টের নেতারা মোরারজী দেশাই-এর পাশে গিয়ে দাঁড়াতে পারতেন। অবশ্য ঠিক পশ্চিমবাংলায় তাদের নেতারা, পার্লামেন্টে নির্বাচিত তারা কিন্তু আমি জানি, চান নি যে এই ভাবে মোরারজী সরকারের পতন ঘটুক। কিন্তু তারা পারেন নি। সেখানেও সংখ্যা গরিষ্ঠের ভোটের কাছে তাদের পরাজয় হয়েছিল। মোরারজী সরকার সমর্থন পান নি বলেই মোরারজী সরকারের পতন ঘটেছিল। আজকে পরিষ্কার হয়ে যাচ্ছে জনতা পার্টি যে বিরাট বিরাট পদক্ষেপ নিয়েছিল ইতিহাসে সেগুলি স্বর্ণাক্ষরে রচিত হয়ে থাকবে। আমরা নির্বাচনে চরমভাবে পর্যুদস্ত হয়েছি—তাতে কি এসে যায়? রাজনৈতিক নাগরদোলায় একবার আসব, আবার যাব। চিরদিন এক জায়গায় কেউ থাকে না পার্মানেন্ট কিছু নেই। Today's victors may not be victors to-morrow—may be vanquished to-morrow—today's vanquished may be victors to-morrow. আজ যারা পরাজিত কাল তারা বিজয়ী হয়ে দাঁড়াবে। আজ যারা বিজয়ী কাল তারা পরাজিত হবে। ইতিহাসের খেলাই হল এই। রাজনৈতিক নাগরদোলায় পরিবর্তন আসবেই। শ্রীমতী গান্ধীও ২/৩ বছর আগে সম্পূর্ণভাবে পর্যদুস্ত হয়েছিলেন। নির্বাচনের বিরুদ্ধে বহু বিক্ষোভ থাকা সত্বেও জনতার রায় মেনে নিয়ে বলতে চাই আমরা আশা করেছিলাম এই নির্বাচনের পরে ভারতবর্ষে কনফ্রন্টেসনের পথ থেকে দলগুলি সরে যাবে এবং একটা কনসেনসাসের ফলে আমরা এগোবার চেষ্টা করব। কিন্তু খুব দুঃখের সঙ্গে বলতে হচ্ছে ডেভেলাপমেন্ট ওরিয়েন্টেড রাজনীতি কোথায়? কোথায় ডেভেলাপমেন্ট ওরিয়েন্টেড রাজনীতি বা অর্থনীতি। শুধু এ্যাজিটেসন, শুধু ভাষণ, শুধু উত্তেজনায় আমরা এগুলি দমন করতে পারব? আমরা আশা করেছিলাম কেন্দ্রে বিপুল সংখ্যা গরিষ্ঠতা নিয়ে আসবার পরে একটা নতুন পরিমণ্ডল

সৃষ্টি হবে। কিন্তু কি দেখছি? অতীত অভিজ্ঞতার কথাই বলি—তখন যদি আমরা মোরারজীর পাশে যেতে পারতাম তাহলে আজকে স্বৈরতন্ত্র, একনায়কতন্ত্র, স্বৈরাচার ইত্যাদি যে উক্তিগুলি মুখ্যমন্ত্রীর প্রস্তাবের মধ্যে আছে, তার জন্য আজকে সাত্তার সাহেব, সুনীতিবাবু, সত্যবাবু যে কথাগুলি বলছেন সেগুলি থাকতো না অতীতের কথা আজকে আমরা বুঝতে পারছি। এখন কি ঘটনা ঘটেছে? রাতের অন্ধকারে সি. বি. আই. ডি. আই. জি. শ্রী এন. কে. সিং-কে ওয়ারেন্ট অব এ্যারেস্ট করে ধরে নিয়ে যাওয়া হল। দিনের পর দিন এই নিয়ে মানুষ উদ্বেগ প্রকাশ করেছে। আপনারা দেখেছেন মনিপুরের ঘটনা। মনিপুরে জুডিসিয়্যাল এনকোয়ারি কমিশন বসানো হল, বোধ হয় কমিশন অব এনকোয়ারি এ্যাক্ট অনুসারে, বলরাজ ত্রিখা তার চেয়ারম্যান ছিলেন। জরুরী অবস্থায় বাড়াবাড়ি সম্বন্ধে তদন্ত করবার জন্য তার উপর দায়িত্ব ছিল। তিনি শ্রীমতী গান্ধীকে নোটিশ দিয়েছিলেন কমিশনের সামনে হাজির হবার জন্য। নির্বাচন হয়ে গেল। কেন্দ্রীয় সরকার গঠিত হবার আগেই শ্রী ত্রিখাকে গ্রেপ্তার করা হল। এটা স্বেচ্ছাচার নয়? এটা কি স্বেচ্ছাচারিতা নয়, এটা কি স্বৈরাচারিতা নয়, এটা কি অগণতান্ত্রিক নয়? এটা আউটরাইট ফ্যাসিজম, এ জিনিস কখনও চলতে দেওয়া যেতে পারে না। আমরা যদি এই পথ তৈরী করে যাই এই সব ডেনজারাস প্রিসিডেন্ট সৃষ্টি করে যাই তাহলে আমরাই আমাদের গলার ফাঁস বেঁধে দিয়ে চলে যাবো। গণতন্ত্র হিসাবে সমাজতন্ত্র-এ হিসাবে এই অন্যায়গুলির বিরুদ্ধে আমাদের পরিষ্কার বক্তব্য জানাতে হবে। সত্যিই তো ভারতবর্ষে ফেডারাল্যালিজমের পরীক্ষা ১৯৬৭ সালে শুরু হয়েছিল কেন? আমাদের এই সংবিধান আমরা জানি যে এখানে ডুয়্যাল অথরিটি আছে ডুয়্যাল গভর্ণমেন্ট আছে একটা রাজ্যে একটা কেন্দ্রে। আমরা জানি ফেডারেশনে অর্থাৎ যুক্তরাষ্ট্রীয় কাঠামোতে আর একটা বৈশিষ্ট্য হল সংবিধানের সার্বভৌমত্ত সংবিধানের প্রাধান্য সুপ্রিমেসি অব কনস্টিটিউসন মেনে নেওয়া। অথরিটি অব কোর্ট আদালত্ যেমন সুপ্রীম কোর্ট হাই কোর্ট-এর যে এক্তিয়ার সেটা মেনে নেওয়া। আমরা জানি কনস্টিটিউসনের সেভেন্থ সিডিউলে যে কনকারেন্ট লিস্ট, ইউনিট লিস্ট থাকে সেখানে রাজ্য এবং কেন্দ্রের ক্ষমতা সুস্পষ্ট বিভাজন থাকে। কাজেই সিডিউলের সেই ধারাগুলি আমাদের পরিষ্কারভাবে বলা থাকে। কিন্তু আমরা দেখলাম ১৯৬৭ সালের আগে একমাত্র কেরল ছাড়া অকংগ্রেসী সরকার কোথাও হতে পারে নি। কিছু দিন পি. এস. পি-র থানু পিল্লাই চীফ মিনিস্টার ছিলেন তারপর এলেন নামুদ্রিপাদের নেতৃত্বে সি. পি. আই. মন্ত্রীসভা। এছাড়া অন্যান্য রাজ্যে কিন্তু কখনও কমিউনিস্ট পার্টির শাসন প্রতিষ্ঠিত হয় নি। ১৯৬৭ সালের পর গতবারে ৯ টি রাজ্যে অকংগ্রেসী শাসন প্রতিষ্ঠিত হল। ভারতবর্ষের লোক মনে করেছিল এইবার নতুন সুযোগ এলো সত্যিকারের গণতন্ত্রের এবং ফেডারাল্যালিজমের যুক্তরাষ্ট্র কাঠামোর সত্যিকারের পরীক্ষা সুযোগ এসেছিল। কিন্তু আমরা সেই পরীক্ষায় উত্তীর্ণ হতে পারি নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনেকে হয়তো অনেক কমিউনিস্ট বন্ধু সংবিধান সমর্থন করেন নি তারা বলেছিলেন এটা বুর্জুয়া স্বংবিধান। আমি এই বিধানসভায় অনেকবার বলেছি এই ধারণা ভুল। কারণ যে পরিস্থিতিতে ভারতের গণপরিষদ ভারতের সংবিধান প্রণয়ন করেছিলেন সেদিনের পরিস্থিতি কি ছিল। সেই দাঙ্গাবিধ্বস্ত ভারতবর্ষে ৬ লক্ষ হিন্দু-মুসলমান নিহত হয়েছিল এক লক্ষ ২০ হাজার লোকের বাড়ী অগ্নিতে ভস্মীভূত হয়েছিল এক লক্ষের উপর নারী ধর্ষিতা হয়েছিল। সেই পটভূমিতে সেই আগুনের দাবানলের মধ্যে দিয়ে যখন ভারতবর্ষ দ্বিখণ্ডিত হয়ে গেল তার মধ্যে থেকে ভারতবর্ষের গণপরিষদ যখন সংবিধান তৈরী

করেছিলেন তখন তারা মনে করতে পারেন শিশু রাষ্ট্র তার বিপদ অনেক বেশী অতএব আমাদের আরও শক্তির প্রয়োজন। রাজ্যগুলিকে এজেন্ট বানিয়ে দাও রাজ্যগুলিকে একেবারে সেন্টারের তাঁবেদার করে দিতে হবে। তখনকার যে পটভূমি তখনকার যে রাজনৈতিক পরিস্থিতি ছিল তখন খুব বেশী আলোড়ন হবার সুযোগ ছিল না। জওহরলাল নেহেরু সেদিন দুর্দণ্ড প্রতাপে রাজত্ব চালিয়েছে। শিশু রাজ্যে স্টেটের চিন্তায় কাতর হয়ে তো একথা বলেন নি যে আমরা ইউনিটারী স্টেট করবো। সেইজন্য রাজ্যগুলিকে ক্ষমতা দেবার চেষ্টা করেছিলেন। স্যার আমি এখানে একটা সুপ্রীম কোর্টের একটা রায় যেটা আমি আজকেই খুজে বের করেছি সেটা আমি এখানে ভোলা সেন মহাশয় রয়েছেন, সাত্তার সাহেব রয়েছেন তাঁদের অনুমতি নিয়ে এটা পড়বো। তাঁরা নিশ্চয় এটা পড়েছেন এটা একটা ঐতিহাসিক রায় তাতে মাননীয় সুপ্রীম কোর্টের বিচারপতি শ্রী এস আর দাস সেই রায় দিতে গিয়ে বলেছেন— "The previsions of our Constitution must be interpreted against historical background in which our Constitution was made the background of the problems which our Constitution makes us tried to solve according to Indian people. The evolution of a federal structure or a quasi-federal structure necessarily involved in the context of the conditions then prevailing, a distribution of powers and a basic part of our Constitution relates to that distribution with the three legislative lists in the 7th Schedule. The Constitution itself says by an article that India is a Union of States and in interpretation of the Constitution one must keep in view the essential structure of a federal or a quasi-federal Constitution, namely, that the units of the Union have also certain powers as has the Union itself. The regional interest must not be ignored altogether. There must be a power of intervention by the Union in case of crisis to deal with a particular problem that may arise in any part of India. The States have certain power, including the powers to raise revenue for their purposes by taxation."

[3-30—3-40 P.M.]

পরিষ্কার বলে দিয়েছে যে এটা থাকবে এবং ইন্টারভেনশান পাওয়ার সেন্ট্রালের থাকবে কাথায়? যেখানে একটা দারুন ক্রাইসিস কোথায় সেই ক্রাইসিস? উত্তর প্রদেশে ক্রাইসিস ছিল? নারায়ণপুরের ঘটনা নিয়ে যদি ঘটনা হয়—তাহলে আসামের দায়িত্ব কার? আজকে সন্ট্রালি এ্যাডমিনিস্টারড আসামে। আমরা তো মনে করি না, আজও আসামের লেজিসলেচারকে ভঙ্গে দেওয়া হয়নি। ইট ইজ আণ্ডার সাসপেনডেড এ্যামিনেশান, সাসপেনডেড করে রাখা য়েছে। আসামের এ্যাসেম্বলি ডিজলভ করা হল না কেন? হরিয়াণাতে কেন ভাঙ্গলো— মামাদের জনতা পার্টির দুঃখের কথা, আমরা সেই গ্লানি বহন করছি। ৩৭ জন সদস্য নিয়ে জনলাল চলে গেলেন। জনতা পার্টি শেষ কালে এ্যানটি-ডিফেকশান বিল আনবার জন্য দ্ধপরিকর। মোরারজী ভাই দেশাই এই আইন আনবার জন্য বদ্ধপরিকর এবং পার্লামেন্টে ঠেছিল সেটা সকল সদস্যই জানেন। কাদের চক্রান্তে, কাদের ষড়যন্ত্রে এবং আন্তর্জাতিক ক্রান্তও সেদিন সেখানে ছিল। এ্যান্টি-ডিফেকশান বিল পাশ করতে দেওয়া হলনা। আমরা

আশা করেছিলাম শ্রীমতী ইন্দিরা গান্ধী অন্ততঃ আস্তে আস্তে পদক্ষেপ নেবেন। তিনি অন্ততঃ এ্যানটি-ডিফেকশান বিলের পক্ষে একটা পদক্ষেপ নেবেন, কিন্তু কি হল আজকে? সর্দার শরণ সিং-এর মত একজন সর্বভারতীয় নেতা, তিনি চলে গেলেন। বোম্বাই আন্দোলনের একজন নেতা, দলের প্রেসিডেন্ট, তিনি চলে গেলেন। আমরা দেখেছি যে ভজনলালও এইভাবে চলে গেলেন। এটা পলিটিক্যাল পাইরেসি। এই যে পলিটিক্যাল পাইরেসি, এটা ঠিক নয় এবং এটা হতে দেওয়া উচিত নয়। আজকে আমাদের এই গ্লানির বোঝা বহন করতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মেনে নিচ্ছি, কিন্তু তার সুযোগ কেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী নেবেন? তাঁর বলা উচিত ছিল যে আমাদের ⅔ মেজরিটি, আমাদের চরম সংখ্যাধিক্য রয়েছে, আমাদের হারবার কোন ভয় নেই, আমাদের তো কনফ্রন্টেশানের দরকার নেই, আমাদের তো কাউকে লিকুইডেট করার দরকার নেই, আমাদের যে সংখ্যাধিক্য আছে তার ভিত্তিতে আমরা নতুন নতুন কর্মসূচী নিয়ে এগিয়ে যাব। ফ্রিটেড আইডিয়াস যদি জনগণ মেনে নেয় মেনে নেবে। কিন্তু আজকে দেখছি এই সংখ্যাধিক্য থাকা সত্ত্বেও কেন ৯টি রাজ্যকে ভাঙ্গা হল? অবশিষ্ট রাজ্যকে কি করা হবে জানিনা এবং কেরলের কি হবে আমি জানিনা। কিন্তু জৈল সিং-এর কিছুদিন আগে একটা বিবৃতি শুনলাম, তখন তিনি বলেছিলেন যে এই ৩টি রাজ্য সম্পর্কে আমরা এখন কিছু ভাবছি না। কিন্তু পথ তৈরী হয়ে গেল। এই জিনিস চলতে দেওয়া যায় না। আজকে আসামে যদি এই রকম ঘটনা ঘটে গিয়ে থাকে যাতে ভারতবর্ষের ফেডারেশান চুর্ণ বিচুর্ণ হতে চলেছে—কি আছে ভারতের সংবিধানে? আজকে ক্লাব কনস্টিটিউশানের যা মর্যাদা ভারতের সংবিধানে সেটুকুও পর্যন্ত নেই আসামের ক্ষেত্রে। ভারতবর্ষের নাগরিক তাদের আজকে বিদেশি বলে তাড়িয়ে দেওয়া হচ্ছে, বাড়ি-ঘর আগুন দিয়ে জ্বালিয়ে দেওয়া এটা কি গণতন্ত্র? আজকে কংগ্রেস সদস্যদের বলছি যে মোরারজী ভাই দেশাইকে ১৯ মাস কারাগারে আবদ্ধ রাখা হয়েছিল। কোন দিন তিনি বলেন নি যে আমাকে ছেড়ে দাও জেল থেকে। তিনি ১৯ মাস জেলের মধ্যে কাটিয়ে এসেছেন। মোরারজী ভাই দেশাই যখন ক্ষমতায় এসেছিলেন তখন কংগ্রেস নেতাদের কাউকে কখনও মিসায় বন্দী করেন নি। তিনি মিসা প্রত্যাহার করেছেন। সমস্ত রাজনৈতিক বন্দীদের মুক্তি দেওয়া হয়েছিল। যাদের চাকরি গেছে তাদের হাজার হাজার চাকুরি ফিরিয়ে দেওয়া হয়েছে। এক লক্ষের উপর কারাগারে বন্দী ছিল সমস্ত মানুষকে ছেড়ে দেওয়া হয়েছে। নকশাল বন্দীদের মুক্তি দেওয়া হয়েছে—এগুলি জনতা সরকার করেছে। জনতা পার্টির বিরুদ্ধে সংবাদপত্র সমালোচনা করেছে। তারা নিশ্চয়ই সমালোচনা করবে কারণ আমরা চেয়েছিলাম যে আমাদের সমালোচনা হোক। আমরা চেয়েছিলাম যে লেজিসলেচারে, পার্লামেন্টে সকলে স্বাধীন ভাবে সোচ্চার হোক, জনগণ তাদের অধিকার ফিরে পাক। আমরা সংবাদপত্রের স্বাধীনতা দিয়েছিলাম। জুডিসিয়ারিকে পূর্ণ ভাবে স্বাধীন করে দিয়েছি এবং সহযোগিতা করার চেষ্টা করেছি। জনতা সরকার এই সব জিনিস করেছে। শ্রীমতী গান্ধী আবার ক্ষমতায় এসেছেন। জনতা পার্টি তাকে আটকে রেখে কোন পথ তৈরী করেনি। জনতা পার্টি সমস্ত গণতান্ত্রিক সুযোগ সৃষ্টি করে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি শেষকালে এই কথা বলতে চাই, আজকে এই যে সংকট হয়েছে এবং নানা রকম প্রশ্ন উঠেছে সে জন্য বিশেষ ভাবে বলছি, এই যে মেজরিটি এটা কিন্তু পার্মানেন্ট মেজরিটি নয়। জনতা পার্টিও মেজরিটি হয়েছিল, পণ্ডিত জওহরলাল নেহেরুর দলও একদিন মেজরিটি ছিল, ১৯৭৭ সালে জনতা পার্টিও মেজরিটি হয়েছিল। আজকে শ্রীমতী গান্ধী মেজরিটি হয়েছেন।

কিন্তু এই সমস্ত মেজরিটির কনসেপ্ট হচ্ছে টেমপোরারী। টেমপোরারী মেজরিটির ভিত্তিতে কখনও মৌলিক পরিবর্তন আনা যায়? এই ভাবে এক একটা সরকারকে ভেঙ্গে দেওয়া যায় এবং এই ভাবে যদি আমরা ভাঙ্গতে আরম্ভ করি তাহলে এক রাজ্য থেকে আর এক রাজ্যে অসন্তোষ জেগে উঠবে, মানুষের ধারণা খারাপ হয়ে যাবে। কারণ গণতান্ত্রিক পরিবেশ আর থাকবে না। তখন যে দল কেন্দ্রের ক্ষমতা পাবে তাদেরই মনোমত দল প্রত্যেক রাজ্যের এ্যাসেম্বলীতে থাকবে এবং কোটি কোটি টাকা ব্যয়ে শুধু টাকার খেলা হবে টাকার খেলা চলবে। এই জিনিস চলতে পারে না। আমি তাই আজকের এই আলোচনাতে স্মরণ করিয়ে দিতে চাই ১০০ বছর আগে জন স্টুয়ার্ট মিল যা উক্তি করেছিলেন "A people may prefer a free government, but if from indolence or carelessness or cowardice or want of public spirit they are unequal to the assertions necessary for preserving it, If they will not fight for it when it is directly attacked if they can be deluded by the artifices used to cheat them out of it, if by momentary discouragement or temporary panic or a fit of enthusiasm for an individual they can be induced to lay their liberties at the feet even of a great man or trust him with powers which enable him to subvert their institutions, in all these cases they are unfit for liberty and though it may be for their good to have it even for a short time they are unlikely long to enjoy it." আজকে একেবারে বর্ণে বর্ণে সত্য হয়ে যাচ্ছে আমাদের দেশের পরিস্থিতি যারাই ক্ষমতায় আসুন, যে দলই ক্ষমতায় আসুন, তাদের যেন জন স্টুয়ার্ট মিলের এই কথাটা মনে থাকে। মেজরিটি রুলের সঙ্গে সঙ্গে মাইনরিটি রাইটের কথা ভাবতে হবে। Majority rule must be binding and must not only be just but be reasonable. এটা মনে রাখাতে হবে। আজকে যদি রিজনেবল্ না হয়, আজকে যদি সেটা ন্যায় সঙ্গত না হয়, আজকে যদি সেটা জাস্ট না হয়, শুধু সংখ্যার জোরে কাটিয়ে দেওয়া হয় তাহলে ভুল হবে। নির্বাচনের আগে কংগ্রেস আই'র পক্ষ থেকে একটা কথা খুব বেশি করে বলা হয়েছিল স্থায়িত্বের জন্য ইন্দিরা গান্ধীকে নির্বাচিত করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আশ্চর্য লাগছে, এটাকে প্যারাডক্সিক্যাল বলে মনে হচ্ছে। আজকে দেখছি স্থায়িত্ব হচ্ছে উচ্চতম জিনিস, এ্যাবসলিউট মেজরিটি, ব্রুটিশ মেজরিটি, ন্যাস্টি মেজরিটি, এই মেজরিটি আসার পর ৯টি রাজ্যে অস্থিরতা এসে গেল। আরও অনেক রাজ্যের মধ্যে হৃদকম্প আরম্ভ হয়ে গেল, কি জানি বাবা, কি হয়। দেখা যাচ্ছে এ্যাবসলিউট মেজরিটি কেন্দ্রে এলেই ভারতবর্ষের স্থায়িত্ব আসছে, তা তো নয়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই হাউসের সকল মাননীয় সদস্যকে একটা সংকল্প নিতে হবে, আমরা যেন যুক্ত রাষ্ট্রীয় কাঠামোকে সকল শক্তি দিয়ে রাখার ব্যবস্থা করি। আমরা যেন গণতন্ত্রকে সর্ব অবস্থায় রক্ষা করার চেষ্টা করি। গণতন্ত্র মানে শুধু ভোট নয়, ভোট তন্ত্র নয়। একটা দল ভোটে দাঁড়াবে এবং ভোটে নির্বাচিত হয়ে এখন ক্ষমতা দখল করবে, সেটাই গণতন্ত্রের একমাত্র পরিসংখ্যান নয়। গণতন্ত্রের সবচেয়ে বড় পরীক্ষা হল স্পিরিট অব লিবার্টি সেখানে আছে কি না। কারণ সেখানে মানুষ সত্যকার সোচ্চার হয়ে, তাদের অধিকারকে ধরে রাখতে পারে। কারণ তাদের যে অধিকার চলে যাচ্ছে, তাতে তারা নীরব থাকবে না, প্রতিবাদে সোচ্চার হয়ে উঠবে। প্রতিবাদ যদি মানুষ না করে তাহলে গণতন্ত্র শেষ হয়ে যাবে। এই দুচারটি কথা বলে,

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে প্রস্তাব হাউসের কাছে এসেছে, এই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং আমি মনে করি, ডঃ আম্বেদক কন্সটিউয়েন্ট এ্যাসেম্বলিতে একটা কথা বলেছিলেন, It is perfectly possible the pervert the Constitution by maintaining a form of government. ডঃ আম্বেদকরের এই কথাটা কিন্তু আপনাদের স্মরণ করতে বলছি। মাননীয় কংগ্রেস আই'র সদস্যদের আমি খুব বিনয়ের সঙ্গে স্মরণ করতে বলছি, ফর্ম অব গভর্ণমেন্ট হয়তো গণতান্ত্রিক কাঠামোতে এই রকম ঢিলেঢালা থাকতে পারে, তা সত্বেও সাবভার্ট করা যেতে পারে, যে রকম ভাবে ওয়াইমার কনস্টিটিউশন ধ্বংস করা হয়েছিল। ভারতবর্ষের সংবিধানের ভিতর থেকে যে আঘাত আসছে, এই আঘাতের বিরুদ্ধে সমস্ত গণতান্ত্রিক, সমাজতান্ত্রিক, জাতিয়তাবাদী শক্তিকে রুখে দাঁড়াতে হবে। আমি বলবো, যে এই Surreptitious attemp subvert the Constitutions must be registed by all democratic nationals of the Country. এই কয়েকটি কথা বলে, এই হাউসের কাছে যে প্রস্তাব এসেছে, এই প্রস্তাবকে আমার দলের তরফ থেকে সমর্থন জানাচ্ছি এবং আশা করবো এবং সরকার পক্ষকে অনুরোধ করবো, যে কটা দিন আপনারা ক্ষমতায় আছেন, আমি জানি না আপনারা কতদিন থাকবেন, তার কারণ যা পরিস্থিতি চলছে, সবার মনের মধ্যে একটা ভয়। কিন্তু আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করে যাব, যে আপনি নিশ্চয়ই মনে রাখবেন, এই বিধানসভায় জনতা পার্টির সঙ্গে সি. পি. এম-এর বহু মত পার্থক্য হয়েছে, বহু মতভেদ হয়েছে, বহুবার আমরা ওয়াক আউট করেছি, আমরা একমত হতে পারিনি বহু ব্যাপারে, কিন্তু বারবার জনতা পার্টি একটা কথা বলেছে যে বামফ্রন্ট সরকার পাঁচ বছরের জন্য এখানে এসেছে তারা পাঁচ বছর গদিতে থাকবেন, আবার পাঁচ বছর বাদে ভোট আসবে। আবার সেই দিন আসবে। এই কথাটা আমরা বলেছি, এটা আমরা মেনে চলবো। কিন্তু সরকার পক্ষকে আমি অনুরোধ করবো, দেশের এই পরিস্থিতিতে আপনারা গণতন্ত্রকে রক্ষা করবার জন্য দুর্বার শক্তিতে এগিয়ে আসার চেষ্টা করুন। বিরোধী পক্ষকে আপনারা সমান মর্যাদা দেবেন এবং সত্যকারের গণতান্ত্রিক পরিমণ্ডল গড়ে তোলবার যে সুযোগ এসেছে, তা গ্রহণ করবেন।

[3-40–3-50 P.M.]

আর একটা কথা সাত্তার সাহেবকে বলতে চাই। উনি একটু আগে বললেন যে, জনতা সি. পি. এম এক হয়ে যাচ্ছে, আমি ওঁকে শুধু এইটুকু বলতে চাই যে Finality is not the language of the politics. রাজনীতিতে শেষ কথা নেই। যে পরিবর্তন আসছে সেই পরিবর্তনে আপনি কি ভূমিকা নেবেন, তা আপনিও জানেন না। সুতরাং জনতা পার্টির চারটে সরকারকে ফেলে দিয়েছেন, জনতা পার্টি কখনই শান্ত থাকতে পারে না। আর দুটি জায়গায় জনতা পার্টির সরকার থেকে সদস্যদের সরিয়ে নেওয়া হয়েছে, তাই জনতা পার্টি চুপ করে থাকতে পারে না। তাই এই প্রস্তাবকে আমি সম্পূর্ণ সমর্থন করছি।

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে জ্যোতিবাবুর বক্তব্য শুনতে শুনতে আমার মনে হচ্ছিল যে, This is his last will and testament. এই রেজলিউসন সম্বন্ধে বলতে গিয়ে ডিজেল সম্বন্ধে বললেন, আসাম সম্বন্ধে বললেন, ভবিষ্যতে বাংলা কি করবে, তাও বললেন। তাই আমার মনে হচ্ছে He was saying his last will and

testament. উনি সব চেয়ে কম বললেন গত ১৯৭৭ সনে তিনি কি বলেছিলেন, তাঁর নেতা জয়প্রকাশ নারায়ণ কি বলেছিলেন, তাঁর নেতা চরণ সিং কি বলেছিলেন সে সম্বন্ধে। এখন জ্যোতিবাবুরা মাথা তুলে উঠতে পারেননি, এখন জয়প্রকাশ নারায়ণ এবং চরণ সিং-এর চরণ ধরে কোনো রকমে রাজনীতিতে ফিরে আসবার চেষ্টা করছিলেন তখন জয়প্রকাশ নারায়ণ বলেছিলেন, Shri Jayprakash Narayan said here, today that elections to the State Assemblies should be held as early as possible so that we have new representatives who are in tune with the new Union Government. The Lok Sabha poll had shown that the members of the present Legislatures who had been elected some years ago had lost mandate of the people. Addressing a press conference in Yaslok Hospital here Mr. Narayan said 'new traditions should be established when a change had taken place at the Centre and the present State Government should resign. There should be fresh elections to the Assemblies so that people had a chance of electing their new representatives. I think, this should be done.' Mr. Charan Singh said in 1971, Mrs. Gandhi should have removed all the State Government which were non-Congress Governments.'

Charan Singh replied on the 21st April, 1977, in the 1971 elections when the Congress won a massive majority that the Congress should have asked the non-Congress Governments to resign. It did never so and instead toppled the non-Congress Governments through defections. The Congress should have asked the non-Congress Governments to resign that was the version of Charan Singh.

এই হল জয়প্রকাশ নারায়ণের কথা। আর তাকে লোক নায়ক করেছিলেন যে, চরণ সিং সেই চরণ সিং-এর চরণ ধরে আপনারা আজকে হাউসে আছেন। এবং চিৎকার করার সুযোগ পাচ্ছেন, সেই চরণ সিং কি বলেছিলেন? তাঁর বক্তব্য আমি খবরের কাগজ থেকে পড়ে দিচ্ছি।

**[Including Adjournment]**

[3-50—4-40 P.M]

ভারসান। সেই চরণ সিং পর্যন্ত আজকে এই ৯টি স্টেট যাওয়ার জন্য কিছু বলেন নি। জ্যোতিবাবু তিনি অবশ্য এখন যেমন তখন তেমন, তাঁকে কিছু বলার নেই। জ্যোতিবাবু এবং তাঁর বন্ধু-বান্ধবরা বলেছেন—কি বলেছেন—সরোজ মুখার্জি মহাশয় বলেছেন "Roy Ministry on his own" should tender resignation to the Government and seek a fresh mandate" instead of beeing dismissed or forced resign by the popular ... pressure জ্যোতিবাবুর বক্তব্য আরো বড় করে তোলা হয়েছে কারণ তিনি ক্ষমতায় আসছেন সেইজন্য বড় করে কাগজে স্থান পেয়েছে। ময়দানের জনসভায় প্রমোদ দাশগুপ্ত এবং জ্যোতিবাবু বলেছেন Roy Ministry should resign because they

have lost the Confidence of the people. কখন বলেছেন—লোকসভার ইলেকসানে আর আজকে জ্যোতিবাবু কি ভুলে গেছেন? আজকে তাদের বিচার হবার দিন তাই তারা কান্নাকাটি করছেন। They have lost the confidence of the people. তাই বলছেন ভারতবর্ষের বাঙালী-রা আবার উঠবে, তাই বলছেন আসামের কথা, তাই বলছেন ডিজেলের কথা। আমি আর কিছু বলতে চাই না, শুধু এইটুকু বলতে চাই কাশীবাবু অনেক কথাই বলেলেন কিন্তু যে সমস্ত এম. এল. এ-রা লোকসভার নির্বাচনে দাঁড়িয়েছিলেন Lost their deposits excepting P. C. Sen. আর একটি প্রশ্ন করতে চাই, জ্যোতিবাবুরা চরণ সিং-এর দয়ায় কত পারসেন্টেজ ভোট পেয়েছেন? আমি বলতে চাই অশোক মিত্রের কনস্টিটিউয়েনসিতে আমি ৫ হাজারেরও বেশী ভোট পেয়েছি। জ্যোতিবাবু নিজে ঐ এলাকায় থাকেন। কই অশোকবাবু রিজাইন করেছেন কি? জ্যোতিবাবু রিজাইন করেছেন কি? আমি বলতে চাই সংবিধান পড়ে দেখুন। সংবিধান না পড়ে সংসদে চিৎকার করে লাভ নেই। আর্টিকেল ২৫৬ টা দেখুন, The executive power of every State shall be so exercised as to ensure compliance with the laws made by Parliament and any existing laws which apply in that State, and the executive power of the Union shall extend to the giving of such directions to a State as may appear to the Government of India to be necessary for that purpose. আমি আর একটি সেকসান পড়ছি। Section 365 Where any State has failed to comply with, or to give effect to, any directions given in the exercise of the executive power of the Union under any of the provisions of this Constitution, it shall be lawful for the president to hold that a situation has arisen in which the Government of the State connot be carried on in accordance with the provisions of this Constitution. পি. ডি. এ্যাক্ট আপনারা চালাবেন না, কালোবাজারিদের তোষামোদ করবেন, টাকা চুরি করে অভ্যস্ত হয়ে গেছেন। আপনাদের সতর্ক করে দিতে চাই এখন ঐ চিৎকার বন্ধ হয়ে যাবে যদি আপনারা বিরোধীতা করেন ভারতের শাসনযন্ত্রকে—স্তব্ধ হয়ে যাবে। আমি আপনাদের সুপ্রীম কোর্টের কথা কিছু বলছি। ১৯৭৭ সালে-র ঘটনা। রাজস্থান সরকারের যখন এ্যাসেম্বলী ডিসলভ্ করে তখন রাজস্থান সরকার সুপ্রীম কোর্টে যায় এবং সেই সুপ্রীম কোর্টের ৭ জন জাজ্ সেই কেসের রায় দেন। আমি সেই রায় থেকে প্যারাগ্রাফ পড়ে শোনাবো। Chief Justice তিনি বলেছেন State of Rajasthan, Union of India. চেঁচালে চলবে না। A conspectus of the provisions of our Constitution will indicate that whatever appearances of a federal structure our Constitution may have, its operations are certainly, judged both by the contents of power which a number of its provisions carry with them and the use that has been made of them, more unitary than federal. In a sense, the Indian union is federal. But the extent of federalism it is largely watered down by the needs of progress and development of a country which has to be nationally integrated, politically and economically co-ordinated, and socially, intellectually, and spiritually up-lifted. In such a system, the States cannot stand in the way of legitimate and comprehensively planned

development of the country in the manner directed by the Central Government. The question of legitimacy of particular actions of the Central Government taking us in particular directions can often be tested and determined only by the verdicts of the people at appropriate times rather than by decisions of Courts. For this reason, they become, properly speaking, matter for political debates rather than for legal discussion. If the special needs of our country to have political coherence, national integration, and planned economic development of all parts of the country, so as to build a welfare State where "justice, social, economic and political" are to prevail and rapid strides are to taken towards fulfilling the other noble aspirations set out in the Preamble, strong Central directions seem inevitable. আমাদের দেশে আপনারা জানেন সেদিন প্রেসিডেন্ট এ্যাড্রেস দিয়েছে, রাজ্যসভায় গেছে। তাতে যা ছিল তা আমাদের মাথায় ঢুকছে না। এ্যাড্রেস হল, রাইটলি অর রংলি। লোকসভায় কারা থাকেন, যাঁরা ভোট নিয়ে জিততে পারেন তাঁরা লোকসভায় যান। রাজ্যসভায় কারা থাকেন না লোকসভার প্রতিনিধি হিসাবে ১০, ১১, ১২টা সিট পেয়ে থাকেন—

এ ভয়েস—যেমন প্রণব মুখার্জী আছেন

**শ্রী ভোলানাথ সেন ঃ** হ্যাঁ ভূপেশ গুপ্ত যেমন আছেন। কিন্তু দেশের মানুষ কি দেখল? ডিসওর্ডার টোটাল ডিসওয়ার্ড। জিনিসের দাম হু-হু করে বাড়ছে। ইন্দিরা গান্ধী তখন জেতেননি তাতেই পেঁয়াজের দাম ৬ টাকা থেকে নেমে দেড় টাকায় হয়ে গেল, আলু ১.৯০ থেকে নেমে ১ টাকা হয়ে গেল, নুন ৯০ পয়সা থেকে নেমে ৫০ পয়সা হয়ে গেল। গণতন্ত্র? কার গণতন্ত্র, দেশের ৭ কোটি মানুষের গণতন্ত্র, না জ্যোতিবাবুর গণতন্ত্র? কোন প্রশ্ন না করে মধ্যশিক্ষা পর্ষদ এক কথায় বাদ হয়ে গেল, ইউনিভার্সিটি বাতিল করা হল, স্কুলের ম্যানেজিং কমিটি বাতিল হল, মিউনিসিপ্যালিটি গুলি বাতিল হল। আইন আদালতের হুকুম না মেনে জমি দখল হয়ে গেল। ও. সি.-রা ডায়েরী নেয় না। জ্যোতিবাবু বক্তৃতা দিয়েছেন শর্মা সরকার কমিশনে, ১৪৪ ধারা ছিল ঢিল ছুঁড়েছিল, আজকে জিজ্ঞাসা করুন গণতান্ত্রিক খুন ও রেপের জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছিল? জ্যোতিবাবু এখানে বললেন, এখানে গণতান্ত্রিক অধিকার ক্ষুণ্ণ হচ্ছে। কিন্তু বোর্ড চলে যেতে পারে, দুটো হেড মাস্টার হতে পারে, ইউনিভারসিটি, করপোরেসান, মিউনিসিপ্যালিটি চলে যেতে পারে অথচ [illegible] গণতন্ত্র থাকছে।

( গোলমাল )

এই চিৎকার গ্রামে চলছে। কিন্তু সেই গুণ্ডামী থামাবার কোন প্রচেষ্টা আপনাদের নেই। আপনারা যদি পুলিসকে বলতেন যে, যে কেউ অন্যায় করুক তাকে আপনাদের শাস্তি দিতেই হবে। কিন্তু তার বদলে আমরা দেখছি কংগ্রেসী খুন হয়, সি. পি. এম এর বিচার হয় না—গ্রেপ্তার হবে না। বিনা বিচারে মিসায় দিনের পর দিন গ্রেপ্তার হয়ে কত গরীব মানুষ পড়ে আছে তার হিসাব রাখেন? কত টাকা খরচ করে বেল দিতে হয় জানেন? বেলের সঙ্গে টাকা জামিন দিতে হয়। গরীব মানুষ সেই টাকা দিতে পারে? দিনের পর দিন রাহাজানি হচ্ছে খুন হচ্ছে সেখানে বিচারের প্রহসন হচ্ছে। আমাদের মিত্র মহাশয় এবং অন্যান্য মন্ত্রীরা

সকলেই প্রথম থেকে সেন্টার স্টেট রিলেসানের কথা দুর্বল সরকার ছিল বলে বলে আসছিলেন, কিন্তু এখন সে গলার স্বর নেমে এসেছে। অথচ মরিচঝাপি, কাশীপুরে মানুষ খুন হলো—কাশীবাবু বলতে গিয়ে তখন ধমক খেয়েছিলেন। বিচার তখনও হয় নি। সেইজন্য কেন্দ্রে সবল সরকার হওয়া দরকার। ৯ টা রাষ্ট্রের মানুষ তারা বুঝেছে এই রাষ্ট্রে থাকলে তারা বিচার পাবে না এবং এখানে অর্থনৈতিক অবনতি হয়েছে—হরিজন খুন হয়েছে—হিন্দু মুসলমান রায়ট হয়েছে সেইজন্য তারা পরিবর্তন চাইছেন। জামসেদপুর, আলিগড়ে যখন রায়ট হল তখন সে সম্বন্ধে জ্যোতি বাবু কোন কথা বললেন নি। আসামের ব্যাপারে যাবার আগে হঠাৎ একটা বাণী দিয়ে যাচ্ছেন। আমি বলবো সংবিধান অনুসারে কাজ করুন। দেশে আইন প্রতিষ্ঠা করুন, দরিদ্র মানুষের জন্য অর্থনৈতিক উন্নতি করুন। আপনারা মুখে এক কথা বলবেন আর কাজে অন্য রকম করবেন তাতে কোন ফল হবে না। ভারতবর্ষের ইতিহাস এক দিনের ইতিহাস নয়। ভারতবর্ষ ব্রিটিশের সঙ্গে যখন যুদ্ধ করেছিল, তখন কমিউনিস্টরা কোথায় ছিলেন? আপনারা সুভাষ চন্দ্রকে কুইসলিং বলে ছিলেন, মহাত্মা গান্ধীকে বড় লোকের দালাল বলেছিলেন।

( গোলমাল )

এদের নিশ্চই ভারতবর্ষের মানুষ মাথায় করে রাখার জন্য ভোট দেয় নি—মোটিভেটেড ওয়েতে অনেক কথা বলা হয়।

( গোলমাল )

ডাঃ রায়ের সময় ওঁরাই বলেছিলেন ইউনিভারসিটিগুলো যেন সরকারি দপ্তর না হয়। অথচ এখন একটার পর একটা গভঃ নমিনি তাঁরা দিয়ে যাচ্ছেন।

( গোলমাল )

স্পীকার মহাশয়, ওদের আপনি চেঁচাবার সময় দিন আমার আপত্তি নেই। এন. কে. সিং-কে গ্রেপ্তার করে এখন হরিয়ানায় নিয়ে যাওয়া হয়েছিল তখন ওঁরা বলেছিলেন এটাই হল স্বৈরতন্ত্রের নজির। কিন্তু মরিচঝাঁপিতে, কাশীপুরে একটাও প্রেসের লোককে যখন ঢুকতে দেওয়া হয় নি—কাশীবাবুকে যখন গ্রেপ্তার করা হয়েছিল তখন গণতন্ত্র কোথায় ছিল তা আমি জানি না। জ্যোতি বাবুর ঘোল পরিবর্তন হয় আমরা জানি। ১৯৭২ সালে তিনি এক কথা বলেন—ওয়ারের সময় এক কথা বলেন—আর একবার বলেন আজাদী ঝুটা হ্যায়। সেইজন্য বলছি জ্যোতিবাবু যদি কোন দিন সেন্টারে আসেন তখন আপনারা সব লিকিউডেটেড হয়ে যাবেন। স্টালিনের নীতি অনুযায়ী আপনাদের কণ্ঠ তখন স্তব্ধ হয়ে যাবে। এরা কি মার্কসিস্ট, এরা কি গান্ধীবাদী, এরা কি ন্যাশানালিস্ট? অর্থাৎ এদের কি প্রিন্সিপল্ আমরা তা জানি না। তবে এই টুকুন বুঝতে পারি যে জ্যোতি বাবুর এটা লাস্ট উইল এ্যাণ্ড টেস্টামেন্ট। তবুও আমি বলছি। অক্সিজেন দিয়ে বাঁচিয়ে রাখা যাবে যদি সংবিধান অনুসারে কাজ করেন এবং মানুষের প্রতি যদি সুবিচার করেন। এই আশা নিয়ে আমি শেষ করবার আগে এই কথা বলতে চাই যে এই অগণতান্ত্রিক আবহাওয়ার মধ্যে, সুবিধাবাদী ও রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত রেজলিউসানকে অপোজ করে আমরা এই হাউস পরিত্যাগ করছি।

( ৩-৪০ মিঃ অবধি সভার বিরতি ঘোষণা করা হয় )

( After adjournment )

[4-40–4-50 P.M.]

**শ্রী বিশ্বনাথ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, জ্যোতি বাবু যে প্রস্তাব নিয়ে এসেছেন আমার দলের পক্ষ থেকে আমি তা পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই সূত্রে আমি একটা কথা বলতে চাই বিগত যে লোকসভা ছিল, সেখানে যখন সংবিধান সংশোধন নিয়ে আলোচনা হচ্ছিল তখন আমরা এই ধারাতে সংশোধনী এনেছিলাম। আমরা সমস্ত বামপন্থীরা একজোট হয়ে এটা চেয়েছিলাম যে সংবিধানের যে ধারা অনুসারে খুশী মত যে কোন কেন্দ্রীয় সরকার যেকোন রাজ্যের আইনসভা সাসপেণ্ড করে দিতে পারেন কিংবা বাতিল করে দিতে পারেন তাদের যেখানে খুশী হবে যখন প্রয়োজন হবে, এই ধারা রাখা উচিত নয়। কাশী বাবু সংবিধানের ব্যাখ্যা করে দেখালেন যে আমাদের সংবিধানের কাঠামো হচ্ছে ফেডারাল। আর ভোলা বাবু সুপ্রীম কোর্টের রায় উদ্ধৃত করে দেখালেন যদিও বাহ্যতঃ এটা ফেডারাল কিন্তু আসলে এটা ইউনিটারী। আমরা সকলেই জানি সংবিধান প্রণেতাদের যা ইচ্ছা বলার তাঁরা বলে থাকুক ভারতবর্ষের মত দেশে যেখানে বিভিন্ন ভাষাভাষী বহু জাতির বাস সেখানে ফেডারাল স্ট্রাকচার ছাড়া অন্য কোন কাঠামো সংগত হতে পারে না। কিন্তু সংবিধানের মধ্যে এমন অনেক ধারা আছে যা এই ফেডারাল ধারণার সম্পূর্ণ বিরোধী। সেই রকম এটা একটা ধারা যার দ্বারা কেন্দ্রীয় সরকার তাঁর খুশী মত যে কোন রাজ্যের আইনসভা বাতিল করে দিতে পারেন। ভারতবর্ষের সংবিধান কাঠামোর মধ্যে পরিষ্কার ভাগ করা আছে যে, কেন্দ্রীয় সরকার পরিচালনার জন্য, কেন্দ্রীয় আইন-কানুনের জন্য লোকসভার নির্বাচন হবে, রাজ্যসভারও নির্বাচন হবে বিভিন্নভাবে। তেমনি রাজ্যের সরকার গঠনের জন্য এবং রাজ্যের আইন-কানুনের জন্য রাজ্যের বিধানসভার নির্বাচন হবে। ভোটার একই হতে পারে, এমন কি কোন কোন সময় একই দিনে একই সময়ে ভোট হতে পারে কিংবা বিভিন্ন দিনে বিভিন্ন সময়ে ভোট হতে পারে, কিন্তু ভোটের উদ্দেশ্য সম্পূর্ণ আলাদা। রাজ্যের আইনসভা দাঁড় করাবার জন্য রাজ্যের ভোটাররা ভোট দেবেন, তাকে খুশী মত কেন্দ্রীয় সরকাব বাতিল করে দিতে পারবে, রাষ্ট্রপতিকে বলবেন যে বাতিল করে দেওয়া হোক, রাষ্ট্রপতি হুকুম দেবেন বাতিল হয়ে গেল এটা ঘোরতর অন্যায়। এটা ভারতবর্ষের ঐক্যের পক্ষে, ভারতবর্ষের সংহতির পক্ষে গুরুতর ক্ষতিকারক।

কিন্তু দুঃখের বিষয় বিগত লোকসভায় এখন আমরা বামপন্থীরা এই সংশোধনী পেশ করলাম তখন ক্ষমতাসীন জনতাদল এবং বিরোধী ইন্দিরা কংগ্রেস দল একজোট হয়ে আমাদের বাধা দেন এবং আমাদের চেষ্টাকে পরাজিত করেন। বুর্জোয়াদল এবং তাদের নেতারা সকলেই মনে করেন এক সময় না একসময় তাঁরা কেন্দ্রীয় সরকার গঠন করবেন এবং সেইজন্যই তাঁরা তাঁদের হাতে ক্ষমতা রাখতে চান। এখন জনতাদল এবং ইন্দিরা কংগ্রেস এক হয়ে এটা ঠিক করলেন তখন তাঁরা হয়ত ভাবেননি যে, অল্প সময়ের মধ্যেই এই ধারা যেখানে তাঁরা সংখ্যাগরিষ্ঠ রয়েছেন তাঁদের বিরুদ্ধে এটা প্রযুক্ত হবে। ওই একই কথা ডিফেক্‌সন সম্বন্ধে বলেছিলেন, ইন্দিরা গান্ধীও বলেছিলেন এ্যান্টি—ডিফেক্‌সন আইন করব, কিন্তু তাঁরা কিছুই করেন নি। জনতা দলও বলেছিলেন আমরা করব, কিন্তু তাঁরাও করেননি। ওঁদের আসল

কথা হচ্ছে যেভাবে চললে যতক্ষণ পর্যন্ত ওঁদের সুবিধা হবে ততক্ষণ পর্যন্ত ওঁরা সেইভাবে চলবেন। এ ব্যাপারে তাঁরা কোন নীতির ধার ধারেন না। এই যে ৯টি রাজ্য ভেঙ্গে দিল আমি তার ঘোরতর প্রতিবাদ করছি। স্যার, এই সমস্ত রাজ্যে যে সমস্ত গভর্ণমেন্ট ছিল আমি তাঁদের পক্ষে ওকালতি করছি না। আমার বক্তব্য হচ্ছে সেখানকার জনসাধারণের যদি কোন বিক্ষোভ সরকারের বিরুদ্ধে থাকে তাহলে তারা আন্দোলন করবে, লড়াই করবে এবং তারপর যদি দেখা যায় তাঁরা আইনসভায় আস্থা হারিয়েছেন তখন তাঁরা পদত্যাগ করবেন। ফেডারাল কাঠামোতে সংবিধানের যে উদ্দেশ্য তাকে বানচাল করার জন্য সংবিধানের আর একটা ধারা ব্যবহার করা হচ্ছে এবং বলা হচ্ছে সংকটের সময় এর প্রয়োজন হতে পারে। কিন্তু ইতিহাস কি বলে? ১৯৫৯ সালে কেরালা সরকারকে বাতিল করবার পর থেকে আজ পর্যন্ত ইতিহাস কি বলে? ইন্দিরার শাসনকালে ৩২ বার বিভিন্ন আইনসভা হয় সাসপেণ্ড করেছে, না হয় বাতিল করেছে। অল্প সময়ের জন্যই হোক আর দীর্ঘ সময়ের জন্যই হোক বাতিল করা হয়েছে। সুপ্রিম কোর্টের রায়ে যে সমস্ত যুক্তি রয়েছে তার একটাও টেকেনি। কোন অর্থনৈতিক কারণে ইউ. পি. গভর্ণমেন্টকে বাতিল করা হল এবং তারপর আবার সেই সাস্‌পেনসন তুলে দিয়ে সেখানে কংগ্রেস সরকার প্রতিষ্ঠা করা হল? কোন অর্থনৈতিক কারণে বা ভারতীয় রাষ্ট্রের কোন সংহতির জন্য এই সমস্ত রাজ্যে রাষ্ট্রপতির শাসন চালু করা হল? সুপ্রিম কোর্টের জজ নিশ্চয়ই বিশিষ্ট আইনজ্ঞ, কাজেই তিনি যদি বলেন সংবিধান অনুসারে এই অধিকার আছে তাহলে ভিন্ন কথা। কিন্তু তিনি যদি অর্থনৈতিক এবং রাজনৈতিক যুক্তি দিয়ে একে জাস্টিফাই করবার চেষ্টা করেন তাহলে সেটা আমি মানতে রাজী নই। এই পশ্চিমবাংলায় ১৯৬৭ সালে রাজ্যপাল ধর্মবীর রাজ্যসরকারকে বাতিল করেছিলেন এবং তারপর আইনসভা বাতিল করেছিলেন এবং তারপর রাষ্ট্রপতির শাসন চালু করা হল। আমি জানতে চাই কোন অর্থনৈতিক কারণে, ভারতীয় রাষ্ট্রের কোন সংহতির এবং নিরাপত্তার জন্য এটা করা হয়েছিল? জমিদার—জোতদারদের স্বার্থে এটা করা হতে পারে, কিন্তু তারাই তো একমাত্র দেশের জনসাধারণ নয়। কাজেই এটা অগণতান্ত্রিক নীতি এবং এর সঙ্গে ফেডারাল কাঠামোর কোন সম্পর্ক নেই। আর একটা কথা আমি বলতে চাই, অবশ্য সেটা মতের দিক থেকে কারুর সঙ্গে মিলতে পারে আবার নাও মিলতে পারে। ১৯৭৭ সালে যখন বিধানসভা বাতিল করা হয়েছিল তখন আমরা তার প্রতিবাদ করেছিলাম। অবশ্য তখন জনতা দলের একটা যুক্তি ছিল যে অনেকগুলো বিধানসভার মেয়াদ পার হয়ে গেছে অর্থাৎ ৫ বছর পার হয়ে গেছে। ইমারজেন্সীর সময় বিধানসভার মেয়াদ ৫ বছর এই ধারা বাতিল করে মেয়াদ ৬ বছর করা হয়েছিল। কিন্তু তাঁরা এখন নির্বাচিত হয়েছিলেন তখন তো ওই ৫ বছরের ধারাই বলবৎ ছিল।

[4-50–5-00 P.M.]

প্রসঙ্গত আমি বলতে পারি ইমারজেন্সীর সময় এখন এই সংশোধন হয়, তখন আমরা এর প্রতিবাদ করেছিলাম, পাঁচ বছরের জায়গায় ছ বছর কেন। এটা পার্লামেন্টেই বা কেন হবে, আর আইনসভাতেই বা কেন হবে। কিন্তু সেটা তারা করেছিলেন। কিন্তু জনতা সরকার যখন করেন তখন অনেকগুলো আইনসভার পাঁচ বছরের মেয়াদ পেরিয়ে গিয়েছিল। কিন্তু জনতা সরকার যখন করেন তখন তার কিছু যুক্তি ছিল। কিন্তু তবুও আমরা বলেছিলাম,

এটা ঠিক হচ্ছে না। কিন্তু আজকে যে নির্বাচিত আইনসভা ভেঙ্গে দেওয়া হয়েছে, তার কোন যুক্তি নেই। যে সমস্ত আইনসভা ভেঙ্গে দেওয়া হয়েছে পাঁচ বছর কেন, কারো তিন বছরও পেরোয় নি। সংবিধান আবার সংশোধন হয়েছে, এখন হয়েছে পাঁচ বছর। অনেকের বোধ হয় দু বছরও পেরোয় নি। অতএব তাদের ভেঙ্গে দেওয়াটা এটা গায়ের জোয়ারী। এটা কেন শ্রীমতী ইন্দিরা গান্ধী করেছেন সেটা পরিষ্কার কথা। তাঁর একচেটিয়া ক্ষমতা প্রতিষ্ঠা করার জন্য তিনি এটা করেছেন। লোকসভার মেজরিটি নিয়ে তিনি সন্তুষ্ট নন, কেন্দ্রীয় মন্ত্রীসভা নিয়ে তিনি সন্তুষ্ট নন, সারা ভারতবর্ষে একচেটিয়া ক্ষমতা তিনি প্রতিষ্ঠা করতে চান। এই একচেটিয়া ক্ষমতা প্রতিষ্ঠা করা কি বিপদজনক অবস্থায় গিয়ে পড়েছিল সেটা আমরা দেখেছি। আর জানি এবার এটা আরও বিপজ্জনক। কারণ আমরা সকলেই জানি এই এমারজেন্সীর পিছনে স্বৈরাচারী শাসন প্রতিষ্ঠা করা হয়েছিল, তার পিছনে যারা সবচেয়ে উৎসাহদাতা ছিলেন, তারা আজকে আর পিছনে নেই, তারা একেবারে সামনে। তারা আজকে আর অল্প সংখ্যায় নেই, তারা অনেক সংখ্যায় এসেছে। আজকে সঞ্জয় গান্ধীর ক্রীড়নকরা মন্ত্রী হচ্ছেন, অফিসার হচ্ছেন, খুশীমত অফিসার বদলি হচ্ছে, খুশীমত তাদের জায়গায় বসানো হচ্ছে। তাদের ইচ্ছামত করছেন। এই যে শক্তি, একেবারে স্বৈরাচারী শক্তি, সেই শক্তির প্রাধান্য দেখা যাচ্ছে ভারতবর্ষের কেন্দ্রীয় শাসন ক্ষমতায়। তাতে করে পরিষ্কার মনে করবার কারণ আছে যে, গণতন্ত্রের সমূহ বিপদ। শক্ত সরকার চাই বলে তারা নির্বাচন করলেন, শক্ত সরকারের কথা ভোলাবাবু এখানে বললেন। শক্ত সরকার ভারতবর্ষের যে সমস্যা ছিল তার কোনটায় হাত দিলেন? আসাম সমস্যার সমাধানে হাত দিয়েছেন কি? এখনও পর্যন্ত ভারতীয় নাগরিককে স্থির না করেই তারা ভোটার লিস্ট তৈরী করার হুকুম দিয়েছেন, সেখানে শান্তি প্রতিষ্ঠা না করেই তারা ভোটার লিস্ট করার হুকুম দিয়েছেন। লক্ষ লক্ষ নাগরিক-এর নাম বাদ যাবে না—এই রকম কোন গ্যারান্টি নেই। নাগরিকত্বের ব্যাপারে সংজ্ঞা নির্ধারণ করা হয় নি। শ্রীমতী ইন্দিরা গান্ধী ছাত্রদের ডেকে একটু আলোচনা করেছেন মাত্র। ইউ. পি-র নারায়ণপুরে একটা ঘটনাকে নিয়ে তিনি কি করলেন। আমরা অবশ্য এই ঘটনার প্রতিবাদ করি। পুলিশ যদি অত্যাচার করে থাকে তার প্রতিবাদ করি। সেই একটা ঘটনা নিয়ে তোলপাড় করলেন, নিজে গেলেন, কিন্তু আসামের ঘটনায় যান নি। জিনিপত্রের দাম আগুন হয়েছে, প্রাওরিটি দিলেন না নিত্য প্রয়োজনীয় জিনিস সরবরাহ করবার উপর। শক্ত সরকার ফার্স্ট প্রাওরিটি কিসে দিলেন? যেখানে ইন্দিরা গান্ধীর দল সংখ্যাল্প আছে সেই সমস্ত আইনসভা ভেঙ্গে দেওয়া। তা এটা স্বৈরাচারী ছাড়া কি? শক্ত সরকারের যখন আওয়াজ দিয়েছিলেন আমরা বামপন্থীরা জানতাম, তাই পশ্চিমবঙ্গ, কেরালা এবং ত্রিপুরার মানুষকে তা বুঝিয়েছি। এই শক্ত সরকার একচেটিয়া পুঁজিপতির শাসন কায়েম করতে চায়, এই যে দল ক্ষমতায় এসেছে তাদের একচেটিয়া ক্ষমতার দরকার। এইটা আমরা জানতাম এবং আজকে সেই ঘটনা ঘটেছে। শুধু একটা কথা বলে শেষ করতে চাই। এরা ৯ টি রাজ্য বিধানসভা ভেঙ্গে দিয়েছেন। পশ্চিমবঙ্গ, ত্রিপুরা, কেরালা বিধানসভা ভেঙ্গে দিতে পারেন নি। জৈল সিং আশ্বাস দিচ্ছেন, না, না, এখন তোমাদের নয়, কারণ তোমরা আইনসভার ভোটে জিতেছ, লোকসভার ভোটে জিতেছ। কিন্তু জৈল সিংকে বিশ্বাস করার কথা বলছি না।

খলের ছলের অভাব হয় না। কিন্তু ছলের লোভে এটা করার চেষ্টা করুন কিন্তু এত সস্তা কথা নয়। পশ্চিমবাংলার গভর্ণমেন্ট এবং বিধানসভা দাঁড়িয়ে আছে প্রচণ্ড গণ সমর্থনের

উপর। এখনকার খেটে খাওয়া মানুষ, বেশীরভাগ গণতান্ত্রিক মানুষ, এই আইনসভাকে বিধান সভাকে সমর্থন করে। সুতরাং এই বিধানসভা, আইনসভার গায়ে হাত দিলে জেহাদ উঠবে পশ্চিম বাংলার গ্রামে এবং শহরে। ওঁদের মুখে এক কথা এবং মনে অন্য কথা। মুখে আশ্বাস দিচ্ছেন তোমাদের এখন ভাঙ্গব না, তার মানে পরে দেখা যাবে। তা যদি হয় তাহলে সাবধান হবেন, পশ্চিমবাংলায় প্রচণ্ড প্রতিবাদের ঝড় উঠবে এবং সেই ঝড় সারা ভারতবর্ষে প্রবাহিত হবে।

আমি আর একটা কথা বলে শেষ করি। আমরা কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের কথার উপর, তাঁদের আশ্বাসের উপর নির্ভর করি না, আমরা নির্ভর করি জনসাধারণের সক্রিয় সমর্থনের উপর। সেই সক্রিয় সমর্থন যেহেতু বিধানসভার পিছনে আছে, সেজন্য আমি মনে করি একশবার শ্রীমতী গান্ধীকে ভাবতে হবে পশ্চিমবাংলা, অথবা কেরালা অথবা ত্রিপুরার গায়ে হাত দেবার আগে। শুধু ভোটের কথা নয়, ভোটে আগেও জিতেছে, পরেও জিতেছে। তার চেয়ে বড় কথা হল—এখানকার মানুষ বরদাস্ত করবে না। অফিসারদের মনোবল ভেঙ্গে দেওয়া হচ্ছে, এই গভর্ণমেন্ট কদিন আছে? দেখে নেবো, সুতরাং মেনে চলতে পারে, না মেনেও চলতে পারে, জনসাধারণের মনোবল ভেঙ্গে দেবার চেষ্টা করছেন এবং যেন তেন প্রকারেণ অন্যায় করছেন, শোষক, পুঁজিপতি, একচেটিয়া পুঁজিপতি, জোতদাররা ভাবছে, আমাদের আরও সুবিধা হবে কবে। তাদের স্বার্থে যদি এই রকম করার চেষ্টা হয় তাহলে শ্রীমতী গান্ধী দারুণ ঠকে যাবেন। আমি আবার ১৯৬৭ সালের কথা মনে করিয়ে দিচ্ছি। তখন যুক্তফ্রন্টকে গা-জোয়ারী করে ভেঙ্গে দেওয়া হয়েছিল। বৎসরাধিকাল রাষ্ট্রপতি শাসন চলেছিল, তারপরে ১৯৬৯ সালে এখন ঐক্যবদ্ধভাবে চেষ্টা হয়েছিল তখন কি অবস্থা হয়েছিল? কংগ্রেসের আগে যেখানে ১২৭ পরে ১৯৬৯ সালে দেখা গেল একের তিন অংশে গিয়ে দাঁড়িয়েছিল। আমি তাই আবার একথা মনে করিয়ে দিতে চাই যে আইনসভাকে নিয়ে খেলা খেলোনা, যদি খেল শ্রীমতী ইন্দিরা গান্ধী, তোমার সমূহ বিপদ। আয়ু তোমার থাকতে পারে, সামরিক শক্তি থাকতে পারে, বিপ্লব হতে যাচ্ছে না, সশস্ত্র অভ্যুথান হতে যাচ্ছে না, জনসাধারণ সংঘবদ্ধ হয়ে প্রতিবাদে ফেটে পড়বে। সুতরাং পশ্চিমবঙ্গের গায়ে হাত দিওনা। জনসাধারণের গায়ে হাত দিয়ে যেগুলি ভেঙ্গে দিলে, সেগুলি ভাঙ্গা অন্যায় হয়েছে, সেই অন্যায়ের প্রতিবাদ করছি। কিন্তু পশ্চিমবাংলায়, কেরালায়, ত্রিপুরাতে কোন রকমেই হাত দেবার চেষ্টা হতে পারে না। আজকে ডেমোরেলাইজ করে দেবার চেষ্টা যদি হয়, তার জন্য সাবধান হওয়া দরকার। ডেমোরেলাইজ করে দেবার চক্রান্ত পশ্চিমবাংলায় যদি হয়, তো তার মোকাবিলা করার ক্ষমতা পশ্চিমবাংলার জনসাধারণের আছে এবং সেই জনসাধারণের, ভারতবর্ষের বিপুল জনসমর্থন নিয়ে এই কথাই বলবো যে ৯টি রাজ্যে সরকার ভেঙ্গে দেওয়া হয়েছে তার প্রতিবাদে যে প্রস্তাব এসেছে, তাকে সম্পূর্ণ সমর্থন জানিয়ে, সেই ৯ টি রাজ্যে সরকার ভাঙ্গার প্রতিবাদ করছি।

[5-00–5-10 P.M.]

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রাচীন ভারতের ইতিহাসে আছে রাজসূয় যজ্ঞের কথা। পরবর্তী ইতিহাসে আমরা দেখি আলেকজাণ্ডার বিশ্ব জয় করবার জন্য বেরিয়েছিলেন। এক মহাদেশ থেকে অন্য মহাদেশ ঘুরে শেষ পর্যন্ত মিশরের চোরাবালিতে

তাকে ফিরে যেতে হয়েছিল পতন ঘটার পর। আধুনিক সভ্যতার ইতিহাসে আমরা দেখেছি মুসোলিনী চেয়েছিলেন ইউরোপ জয় করতে, তোজো চেয়েছিলেন এশিয়া জয় করতে এবং সর্বশেষে হিটলার চেয়েছিলেন বিশ্ব জয় করতে। তাঁদের সেই আশা, সেই বাসনা সেই সংকল্প বাস্তবে পরিণত হয়নি, তাঁরা জিততে পারেননি, শেষ পর্যন্ত পর্যুদস্ত হয়েছিলেন। শ্রীমতী গান্ধীও ভারতবর্ষে সেই চিত্র উপস্থিত করবার চেষ্টা করছেন-একটা ব্যর্থ চেষ্টা। এর আগেও তিনি এই চেষ্টা করেছিলেন, বর্তমানে সেই চেষ্টায় আবার আত্মনিয়োগ করেছেন। কিন্তু শেষ জয় ভারতবর্ষের গণতান্ত্রিক মানুষেরই হবে সে বিষয়ে কোন সন্দেহ নেই। স্যার, আপনি জানেন, ৩ হাজার-একশোর বেশি জাতি উপজাতির বাস ভারতবর্ষে এবং ৫শো রকমের ভাষায় এ দেশের মানুষেরা কথা বলেন। এই দেশের প্রধান প্রধান ভাষাগুলির ভিত্তিতে স্বাধীনতার পরবর্তী কালে আমরা দেখেছি অনেক আন্দোলন হয়েছে রাজ্য ভাগ করার জন্য। পশ্চিম ভারত, পূর্ব ভারত, দক্ষিণ ভারত—সর্বত্রই এই ভাষার ভিত্তিতে রাজ্য গঠনের আন্দোলন উত্তাল তরঙ্গের সৃষ্টি করেছিল। সেই পটভূমিতে দাঁড়িয়ে ভারতবর্ষের আধুনিক রাজ্যগুলি গড়ে উঠেছে। সেই যে বৈচিত্র-কৃষ্টি, সংস্কৃতি, শিক্ষা-দীক্ষার ব্যাপারে এক অঞ্চলের মানুষের সঙ্গে অন্য অঞ্চলের মানুষের আছে সেই দিকে লক্ষ্য রেখে স্বাধীনতার সময় কাল থেকে সংবিধান প্রণেতারা আমরা লক্ষ্য করেছি সংবিধান গঠনের ক্ষেত্রে সংবিধানকে একটি যুক্ত-রাষ্ট্রীয় কাঠামোর মধ্যে আবদ্ধ রাখার চেষ্টা করেছেন। আমার পূর্বেকার বক্তারা বারবার একথার উল্লেখ করেছেন আমি আর তারমধ্যে বিস্তৃতভাবে যাচ্ছি না আমি শুধু এইটুকু বলতে চাই, ঐতিহাসিক, ভৌগলিক, শিক্ষা-দীক্ষা, সংস্কৃতি সমস্ত দিক থেকে অনিবার্যভাবে ভারতবর্ষের যে ভৌগলিক, ঐতিহাসিক এবং অর্থনৈতিক রূপ, জনমানুষের যে রূপ সেই রূপের মধ্যে দিয়ে যে যুক্তরাষ্ট্রীয় ভাবমূর্তি আছে সেই বাস্তব সত্যকে সামনে রেখেই বা সেই দিকে লক্ষ্য রেখেই ভারতবর্ষে পঞ্চায়েত থেকে শুরু করে সংসদীয় গণতন্ত্রের আবর্তের মধ্যে যত রকমের নির্বাচন আছে সেই নির্বাচনের কথা বলা হয়েছে। কিন্তু আচমকা ৯টি রাজ্যের বিধানসভা বাতিলের ব্যাপারে ভোলাবাবু যেভাবে যুক্তি উপস্থিত করার চেষ্টা করলেন তাতে এটা পরিষ্কার মনে হচ্ছে যে ভারতবর্ষে অন্য কোন নির্বাচনের আর প্রয়োজন নেই। সেখানে পঞ্চায়েতের নির্বাচনের দরকার নেই, পৌরসভা বা কর্পোরেশনের নির্বাচনেরও দরকার নেই, রাজ্য বিধানসভাগুলির নির্বাচনেরও আর কোন দরকার নেই। এক পার্লামেন্টের নির্বাচন হলে পর, কেন্দ্রীয় সরকার গঠনের ব্যাপারটা হলে পরই বোধহয় সমস্ত নির্বাচন শেষ হয়ে যাবে। তাহলে এই সহজ সত্য থেকে যে জিনিস উপস্থিত হচ্ছে তা যদি হয় তা হলে সংবিধানও সেইভাবে সংশোধন করা প্রয়োজন। আমার ধারণা শ্রীমতী ইন্দিরা গান্ধী এই মুহূর্তে যে পদক্ষেপ নিতে চলেছেন বা নিচ্ছেন তাতে তিনি সেই দিকেই যাচ্ছেন। সেই একদলীয় স্বৈরশাসন, এক নেতৃত্ব যা তিনি একবার কায়েম করতে গিয়ে ব্যর্থ হয়ে ছিলেন আবার তিনি সেই পদক্ষেপই নিচ্ছেন। আমরা নির্বাচনের আগে তাঁর বিভিন্ন বক্তৃতায় দেখেছি শ্রীমতী ইন্দিরা গান্ধী তাঁর বক্তৃতায় বলবার চেষ্টা করেছেন যে অতীতে যে ভুল করেছিলেন সেই ভুলের পুনরাবৃত্তি তিনি করবেন না। অর্থাৎ যে স্বৈরতান্ত্রিক কাজকর্ম তিনি করেছিলেন এবং যারজন্য তিনি জনগণের কাছে ধিকৃত হয়েছিলেন, জনগণের কাছ থেকে বিচ্ছিন্ন হয়েছিলেন সেই কাজ তিনি আর করবেন না। ভারতবর্ষের সংখ্যাগরিষ্ঠ মানুষ ভোট দিয়ে তাঁকে পরাজিত করেছিলেন। এই প্রথম একটি সংখ্যাগরিষ্ঠ সরকার কেন্দ্রে এসেছিল, সেই সরকার কেন্দ্রে

আসার পর তারা সংখ্যাগরিষ্ঠের ভোটে সরকার গঠন করেছিলেন। তারপর বিভিন্ন মত এবং দলের পার্থক্য, বিশেষ করে জনতা দলের আভ্যন্তরীণ সংকটকে কেন্দ্র করে তাঁর সামনে একটা সুযোগ উপস্থিত হল। সেই সুযোগে দেশের মানুষকে তিনি বোকা বানাবার চেষ্টা করলেন। তিনি বোঝানোর চেষ্টা করলেন যে অতীতের ভুলগুলি তিনি আর করবেন না।

অথচ সরকার গঠন করার পরে এক মাসের মধ্যে তিনি তাঁর অগ্নি শর্মা মূর্তি আবার ধরলেন। তিনি শুধু মূর্তি ধরলেন না, তাঁর চেলা চামুণ্ডা নন্দী ভৃঙ্গি রাজ্যের বিভিন্ন নেতা, তারা তাঁর মূর্তির চেয়েও বড়। এখানে যেভাবে ভোলাবাবু, সুনীতি বাবুরা যেরকম ভাব ভঙ্গী আচরণ করছেন তাতে এটা পরিষ্কার যে সংসদীয় গণতন্ত্রের সমস্ত রীতি নীতি সব কিছুই তারা ধ্বংস করতে চাইছেন। যেমন একবার তারা বিপন্ন করেছিলেন ১৯৭২ সাল থেকে ১৯৭৬ সাল পর্যন্ত—তারই পদক্ষেপ আবার নেবার জন্য এগিয়ে আসবার চেষ্টা করছেন। এই আশঙ্কা সারা ভারতবর্ষে দেখা দিচ্ছে। আমাদের এখানে তারই ছাপ বিধানসভার ভিতরে, বাইরে পড়েছে। সেইজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব মাননীয় মুখ্যমন্ত্রী উপস্থিত করেছেন ৯টি বিধানসভা বাতিল করার প্রশ্নে প্রতিবাদ জানাই—এটা একটা গুরুত্বপূর্ণ প্রস্তাব এবং এটা একটা খুব বলিষ্ঠ প্রতিবাদের প্রস্তাব। বিধানসভা থেকে এই প্রস্তাব যাবার প্রশ্নে আমাদের দল সি. পি. এম. এর প্রস্তাব, সেই প্রস্তাবকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি এই প্রসঙ্গে দু একটি কথা উল্লেখ করতে চাই। ভোলাবাবু তার বক্তব্যে উপস্থিত করার চেষ্টা করলেন যে জনতা সরকার যখন থেকে ঐ বিধানসভাগুলি বাতিল করার চিন্তা করলেন—কংগ্রেস নির্বাচিত সরকারগুলি বাতিল করার কথা উল্লেখ করলেন তাকে আমরা সমর্থন করেছিলাম এবং তিনি উদ্ধৃতি দেবার চেষ্টা করলেন সরোজ মুখার্জী বলেছেন বলবার চেষ্টা করলেন—আমাদের মুখ্যমন্ত্রী, পার্টির নেতা প্রমোদ দাশগুপ্ত কি বক্তব্য রেখেছিলেন বিগ্রেড প্যারেড গ্রাউণ্ডে সেটা তিনি পড়ে শোনাবার চেষ্টা করলেন। একটু লক্ষ্য করলে দেখবেন তাতে পরিষ্কার আছে—আমাদের পার্টির পক্ষ থেকে পরিস্কার ভাবে বলা হয়েছিল যে কংগ্রেসের বিরুদ্ধে, ইমার্জেন্সীর বিরুদ্ধে সারা দেশের মানুষ রায় দিয়েছে,। এই রাজ্যের মানুষও রায় দিয়েছে, অতএব কংগ্রেসের উচিত হচ্ছে পদত্যাগ করা, রিজাইন করা—আমরা বাতিল করার কথা বলিনি, রিজাইন করার কথা বলেছি। আমরা অত্যন্ত সঠিক যথার্থভাবেই বলেছি যে রিজাইন কর। আমরা পদত্যাগ দাবী করেছি। আমরা খুব স্বাভাবিকভাবে, গণতান্ত্রিকভাবে দাবী করেছি। আমরা এই বিষয়ে সম্পূর্ণ সুস্পষ্ট পরিষ্কার যেকোন ধরনের অগণতান্ত্রিক হস্তক্ষেপের বিরুদ্ধে। আমাদের বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় ক্ষমতায় আসার পরে আপনারা লক্ষ্য করেছেন আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে যে চিঠি দেন তাতে ভারতীয় সংবিধানের সেই যুক্তরাষ্ট্রীয় ভাবমূর্তি যাতে থাকে এবং সাংগঠনিক ক্ষেত্রে সেই ভাবমূর্তি অনুসারে যাতে কাজ হয় সেই জন্য সংবিধানে গণতন্ত্র বিরোধী যে ধারাগুলি আছে, ফেডারাল স্ট্রাকচার বিরোধী যে সমস্ত বক্তব্য আছে তাকে বাতিল করে নতুন করে সংবিধান সংশোধনের প্রস্তাব করেছেন। সেই প্রস্তাবের মধ্যে ৩৫৬ ধারা, যার ফলে ৯টি রাজ্য বিধানসভা এক কলমের খোঁচায় বাতিল করা হল, সেই ৩৫৬ ধারা পরিবর্তন করার কথা, বাতিল করার কথা আমাদের মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে চিঠিতে জানিয়েছেন। আমরা আগেও বলেছি, জনতা সরকারের সময়ে বলেছি, এখন আবার বলছি ঐ ৩৫৬ ধারা থাকলে পরে যুক্ত

রাষ্ট্রীয় কাঠামো চলে যাবে—গোটা দেশের সংবিধান কিছু থাকতে পারে না। তারই জন্য আমরা প্রতিবাদ করেছিলাম, এখন আবার করছি। এই ধরনের ঘটনা যেখানেই ঘটবে নিশ্চয় তার প্রতিবাদ আমরা করব এবং পশ্চিমবাংলায় যে অবস্থার মধ্যে আমরা এসে উপস্থিত হয়েছি—ক্রমে ক্রমে বাম পন্থী আন্দোলনের শক্তি সঞ্চয় করতে করতে আমরা আজকে যে জায়গায় এসে দাঁড়িয়েছি তাতে এতবড় তথাকথিত ইন্দিরা গান্ধীর মুখে দাঁড়িয়েও পশ্চিমবাংলার মানুষ বামপন্থী আন্দোলনের পক্ষে, স্বৈরতন্ত্রের বিরুদ্ধে—এই স্বৈরতন্ত্রের বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষ রায় দিয়েছে। পশ্চিমবাংলার বামপন্থী আন্দোলনে শক্তিশালী ইন্দিরার রথচক্র ফুটো হয়ে ভেসে গেছে, আর বেশি দূর এগোতে পারে নি। যেখানে বামপন্থী আন্দোলন দুর্বল আছে সেখানে এদের শক্তি। আপনি লক্ষ্য করে দেখুন ভারতবর্ষের মানচিত্রটা সৌরাষ্ট্র থেকে শুরু করে আসাম পর্যন্ত, হিমালয় থেকে শুরু করে কন্যাকুমারিকা পর্যন্ত বিরাট ভারতবর্ষের ২২ টি রাজ্যের মধ্যে বিভিন্ন ভাষাভাষি মানুষের মধ্যে বামপন্থী আন্দোলনের প্রভাব যেখানে বেশি আছে সেখানে স্বৈরতন্ত্রী শক্তিকে পরাজিত করে গণতান্ত্রিক শক্তি সুসংহত হয়েছে এবং স্বৈরতন্ত্রী শক্তির সম্পূর্ণ বিপর্যয় হয়েছে। আমি বুঝতে পারছি না ওরা আনুষ্ঠানিকভাবে বিধানসভা বয়কট করে চলে গেলেন, না কি করলেন, নাকি ওদের বক্তব্য বলা শেষ হয়ে গেছে বলে আর কানে শুনতে পারছেন না। সুনীতিবাবু যেটা করছিলেন সংসদীয় গণতন্ত্রে এই জিনিস হতে পারে? বিধানসভার মধ্যে একজন নেতা কান ধরে বসে রইলেন। একটা অস্বাভাবিক চিত্র, রীতি নীতি, সমস্ত কিছুই তারা রচনা করছেন। কেউ অস্বাভাবিকভাবে বিধানসভার ভিতরে এই জিনিস করতে পারে বিশেষ করে ক্ষমতা দখলের জন্য—"বুঝেছো উপেন, এ জমি লইব কিনে" বলে শ্রীমতী গান্ধী ভারতবর্ষের সমস্ত জমি করায়ত্ত্ব করবার চেষ্টা করবেন, এই সন্দেহ করা আমাদের কাছে কিছু অমূলক নয়।

[5-10–5-20 P.M.]

তাই অস্বাভাবিকভাবে এই চেষ্টাকে বিরত করার জন্য দলমত নির্বিশেষে সমস্ত ভারতবর্ষের সমস্ত গণতান্ত্রিক শক্তিকে এগিয়ে আসার আহ্বান এই প্রস্তাবে আছে। আমরা এই প্রস্তাব আজকে নয়, ১৯৭২ সালে মাদুরাইতে আমাদের পার্টি কংগ্রেস হয় সেই অনুষ্ঠানে আমরা একথা বলেছিলাম। ১৯৭১ সালে এখন ওঁরা বিজয় বৈজয়ন্তী ওড়ান এখন স্বৈরতন্ত্রের বীজ বপন করে সেই বিষ বৃক্ষের এখন শিশু থেকে কৈশরে শুরু হতে চলেছিল তখন আমরা এই সতর্ক বাণী উচ্চারণ করেছিলাম। পশ্চিমবাংলার সাড়ে চার কোটি মানুষের গণতন্ত্রকে এখন ওঁরা ছোরা বোমা পিস্তলের সাহায্যে শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং সিদ্ধার্থ শঙ্কর রায় ধ্বংস করার চেষ্টা করেছিল। অতএব যদি দলমত নির্বিশেষে গণতন্ত্রকামী সমস্ত মানুষ ঐক্যবদ্ধ হয়ে না আসে তাকে নতুন করে ঠেকাবার না চেষ্টা করে পশ্চিমবাংলার ভৌগলিক সীমার মধ্যে এই বিপদ আবদ্ধ থাকবে না এই বিপদ সারা ভারতবর্ষে ছড়িয়ে পড়বে। ১৯৭২ সালের সেই সতর্ক বাণী আমাদের পার্টি করেছিল। তারপর আপনারা লক্ষ্য করেছেন ১৯৭৩-৭৪—৭৭ সালের সেই জরুরী অবস্থা কালো দিনগুলিকে টেনে আনার মধ্য দিয়ে সারা ভারতবর্ষকে শৃঙ্খলিত করেছিল। দেশের মানুষ ধীরে ধীরে কি দেখল? দেখল যে এই গণতন্ত্রকে রক্ষার কথা ১৯৭২ সালে পশ্চিমবাংলার বামপন্থীরা আন্দোলন করেছিল। তারপর ১৯৭৪ সালে প্রফুল্ল সেন মহাশয় বললেন, ১৯৭৫ সালে জয়প্রকাশ নারায়ণ বললেন ১৯৭৭

সালে সারা দেশের মানুষ বলতে শুরু করল গণতন্ত্র বিপন্ন গণতন্ত্র প্রয়োজন। এবং এর মধ্য দিয়ে স্বৈরতন্ত্রের বিপর্যস্ত এবং তারই মধ্য দিয়ে গণতন্ত্র সুনিশ্চিত। যে কারণেই হোক রাজনৈতিক ঘটনাবলীর প্রতিক্রিয়া এবং অন্যান্যভাবেই হোক প্রতিক্রিয়া ঘটার ফলে যে শাসক দল ছিলেন সেই জনতা পার্টি তাঁদের ভুল বোঝাবুঝির ফলে যে ঘটনার সৃষ্টি হল সেই আবর্তের সুযোগ নিয়ে শ্রীমতী ইন্দিরা গান্ধী আবির্ভূত হলেন এবং আজকে তিনি চণ্ডী মূর্তি ধরার চেষ্টা করছেন। এই রকম অবস্থায় আবার নতুন করে গণতন্ত্রের সামনে ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষের জাতির সামনে উপজাতির সামনে সকলের সামনে একটা গভীর সমস্যা একটা বিকট সংকটের ছায়া এসে নেমে পড়েছে। স্বাভাবিকভাবে আমরা খুব আনন্দিত আমরা খুশী যে অনেক বিলম্বে হলেও জনতা দল তাঁদের পক্ষ থেকে হস্ত প্রসারিত করেছেন স্বৈর তন্ত্রের বিরুদ্ধে সংগ্রামের প্রশ্নে। আমি তাঁদেরকে স্বাগত জানাচ্ছি। শুধু পশ্চিমবাংলার বুকে নয়, সারা ভারতবর্ষের বুকে এই যে অগণতান্ত্রিক কার্যকলাপ এই যে জঘন্য নজির সৃষ্টি করা হচ্ছে তার প্রতিবাদ শুরু হয়ে গেছে। আগামী দিনে সমস্ত অগণতান্ত্রিক কাজকে প্রতিহত করার জন্য দলমত নির্বিশেষে সমস্ত গণতন্ত্রপ্রিয় মানুষ সমস্ত রাজনৈতিক গোষ্ঠী ঐক্যবদ্ধ হয়ে কাজ করবে। এবং তারই ইঙ্গিত এই প্রস্তাবের মধ্যে আছে। এই প্রস্তাবকে সমর্থনের মধ্য দিয়ে বিভিন্ন রাজনৈতিক দলের মনোভাব দেশের মানুষ বুঝবে। পশ্চিমবাংলার মাটিতে এই ধরনের স্বৈরতান্ত্রিক আক্রমণকে কংগ্রেস-ই দলের কয়েকজনকে বাদ দিয়ে দলমত নির্বিশেষে সমস্ত মানুষ একে প্রতিহত করার জন্য ঐক্যবদ্ধ হবে। ভোলানাথ সেন মহাশয় হুমকি দিচ্ছেন এই রাজ্যে যেটা ব্যাপার আইন শৃঙ্খলার ব্যাপার নিয়ে। কিন্তু এখানে ঐ ফরমুলা চলবে না। এই যে ফরমুলায় অন্য রাজ্যগুলিকে বাতিল করেছেন সেটা এখানে চলবে না আমাদের মুখ্যমন্ত্রী তাঁর বিশ্লেষণের মধ্য দিয়ে তিনি সেটা উপস্থিত করেছেন। দু একটা রাজ্য বাদ দিয়ে আমরা দেখছি বেশিরভাগ রাজ্যে যখন অন্যরা সংখ্যাগরিষ্ঠ সেখানেও এই অগণতান্ত্রিক কাজ করা হয়েছে। ওঁরা শতকরা ৪২ টি ভোট পেয়ে সারা ভারতবর্ষের দুয়ের তিন আসন পেয়েছেন। নির্বাচনের যেভাবে ব্যবস্থা আছে তার মধ্যে দিয়ে মাত্র ৪২টি ভোট পেয়ে ৩৫১ টি আসন পেয়েছেন। এটা মূলত ভারতবর্ষের ৬৫ কোটি মানুষের ম্যানডেট তাদের পক্ষে নেই ভারতবর্ষের ৬৫ কোটি মানুষের মত হচ্ছে ৩৫১ টি পাওয়া সত্বেও বাস্তব সত্য হচ্ছে তাদের মনোভাবের প্রতিফলন হচ্ছে ইন্দিরা কংগ্রেস বিরোধী, স্বৈরতন্ত্রের বিরুদ্ধে। এটা হচ্ছে বাস্তব, আমি আশা করি ৫৮ জন মানুষ ইন্দিরা গান্ধীকে ভোট দিয়েছে। সেইরকম ভারতবর্ষে দাঁড়িয়ে আনুষ্ঠানিকভাবে দেখতে পাচ্ছি তিনি ধরাকে সরা জ্ঞান করছেন। ইতিমধ্যেই হুমকী দিচ্ছেন আইন শৃঙ্খলার ধুয়ো তুলছেন। আমরা দেখছি কি ধরনের নাটক—নাটকেও বোধ হয় এ জিনিস হয় না। বানারসী দাসকে তিনি চিঠি পাঠালেন তিন পৃষ্ঠার চিঠি বানারসী দাস বোধ হয় পড়বারও সময় পান নি। রাত্রি বেলায় শুনে ফেললেন যে তাঁর মন্ত্রীসভা বাতিল, বিধানসভা বাতিল। পরিহাস করতে একটু সময় লাগে, সেই সময়টুকুও দেওয়া হয়নি। এই রকম ঘটনা, এই রকম নাটকীয় ভাবে আক্রমণ যে কোন সময়ে, যে কোন অবস্থাতে হতে পারে। কারণ এটা নির্ভর করছে মর্জির উপর, এটা নির্ভর করছে ইন্দিরা গান্ধীর খেয়াল-খুশির উপর। তারা যেহেতু দেশের মানুষের কাছে বলবার সুযোগ পাচ্ছে না সেহেতু তারা মনে করছে যে দুই দিন যাক, তিন দিন যাক আর একটা ঘটনা ঘটিয়ে দেব। এই রকম পটভূমিকায় দাঁড়িয়ে পশ্চিমবাংলা সম্পর্কে এবং ভারতবর্ষের গণতন্ত্রপ্রিয় মানুষ সম্পর্কে আমাদের ঐক্যবদ্ধ ভাবে

নিশ্চয়ই কিছু করণীয় আছে। আমি শুধু এইটুকু বলতে চাই যে পশ্চিমবাংলার জল, তার আবহাওয়ায় গণতন্ত্রপ্রিয় যে মানুষ, যে মানুষগুলি অসংখ্য আন্দোলনের মাধ্যমে, সংগ্রামের মধ্য দিয়ে যে ইতিহাস রচনা করেছে, পশ্চিমবাংলার বামপন্থী আন্দোলনের যে ভিত, যে ঘাটি সেই ঘাটি আজকে কারো করুণার, কারো দয়ার দান নয়। এটা শ্রীমতী ইন্দিরা গান্ধী বা ভোলা সেনের সার্টিফিকেটের উপর নির্ভর করবে? ওদের সার্টিফিকেটের উপর নির্ভর করবে পশ্চিমবাংলার বিধানসভা, পশ্চিমবাংলার মন্ত্রিসভা? আর সেই সার্টিফিকেট নিয়ে পশ্চিমবাংলায় বামপন্থী টিকে থাকবে? পশ্চিমবাংলা তার নিজের কোমরের জোরে গণতন্ত্রকে রক্ষা করবে। পশ্চিমবাংলার গণতান্ত্রিক আন্দোলনকে অন্য রাজ্যে বাড়তে সাহায্য করবে। এই রকম অবস্থায় দাঁড়িয়ে আমি এই কথা বলতে পারি যে কথা বিশ্বনাথ মুখার্জী মহাশয় বলেছেন, যে কথা আমাদের পক্ষ থেকে সকলে বলেছেন এবং আশাকরি সকলেই বলবেন। এটা নিয়ে খেলা করবেন না, কারণ কোন কিছু স্থায়ী নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এখন বসে আছেন তখন আপনার দেহের মধ্যে পরিবর্তন হচ্ছে এবং আমাদের মধ্যেও পরিবর্তন হচ্ছে। প্রতি মুহূর্তে নতুন জীবকোষ জন্ম নিচ্ছে, প্রতি মুহূর্তে পুরাতন জীবকোষগুলি মরে যাচ্ছে এবং তার মধ্য দিয়ে পরিবর্তন হচ্ছে। ভোলা সেন মহাশয় এখানে উপস্থিত নেই, তার দেহের মধ্যেও পরিবর্তন হচ্ছে। তিনি যদি আজকে বাড়ি ফিরে যান এবং বাড়িতে গিয়ে ১০ বছর আগের কোন ছবি দেখেন তাহলে সেই ছবিতে তার নিজেকে চিনতে অসুবিধা হবে কারণ অনেক পাল্টে গেছে। প্রতিটি ক্ষুদ্রাতিক্ষুদ্র অণু-পরমাণু থেকে শুরু করে বিশ্ব ব্রহ্মাণ্ড পর্যন্ত প্রতি মুহূর্তে, প্রতি নিরন্তন একটা পরিবর্তন হয়ে যাচ্ছে। ভারতীয় সমাজ, ভারতীয় সভ্যতা এই পরিবর্তনের বাইরে নয়। তাই, আজকে যদি স্বৈরতান্ত্রিক শক্তি মনে করে যেহেতু ক্ষমতা হাতে আছে সেহেতু যা ইচ্ছা তাই করে যাবো তাহলে পার পেয়ে যাবেন না। একটা কথা বলি যে মানুষ সভ্যতার ইতিহাসে অনেক ঘাত প্রতিঘাত, অনেক দ্বন্দ্ব, অনেক সংঘর্ষ, অনেক উত্থান-পতনের মধ্য দিয়ে এগিয়ে চলেছে। কিন্তু শেষ পর্যন্ত গণতান্ত্রিক পক্ষের শক্তি, স্বাধীনতার পক্ষের শক্তি, সাম্রাজ্যবাদী বিরোধী শক্তি, একচেটিয়া পুঁজি বিরোধী শক্তি, সামন্ততান্ত্রিক বিরোধী শক্তি, তার জয় ক্রমশঃ এগিয়ে যাচ্ছে এবং এটা নিশ্চিত যে পৃথিবীর মানচিত্রে তার স্থান এগিয়ে যাচ্ছে এবং যাবে। আজকে বামপন্থী আন্দোলন গণতন্ত্র রক্ষার পক্ষে, গণতান্ত্রিক অধিকার রক্ষার পক্ষে যে সংগ্রামের বেদিমূল রচনা করেছে, তাকে অবলম্বন করে সারা ভারতবর্ষের মানুষ রায় দিয়েছে। শতকরা ৫৮ জন মানুষ ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে কথা বলেছে। আজকে তারা ঐক্যবদ্ধ হয়ে স্বৈরতন্ত্রকে পর্যুদস্ত করে ভারতবর্ষের সংসদীয় যে গণতন্ত্র আছে, তাকে যে ভাঙ্গবার চেষ্টা করছে তাকে রুখবার চেষ্টা করছে। আমি এই কথা বলতে চাই, যে হুমকি ভোলাবাবু দিয়েছেন, যে হুমকি সুনীতি চট্টরাজ দিয়েছেন—এত সহজ নয়। হাতি, ঘোড়া গেল তল ভেড়া বলে কত জল—এত সহজে কিছু করতে পারবেন না। আমি এই প্রস্তাবকে সমর্থন করে এবং স্বাগত জানিয়ে সমস্ত রাজনৈতিক দল, সমস্ত রাজনৈতিক গোষ্ঠী এবং গণতন্ত্রপ্রিয় ব্যক্তিবর্গের কাছে আবেদন জানাতে চাই যে স্বৈরতান্ত্রিক প্রতিটি পদক্ষেপের বিরুদ্ধে ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে আসুন যাতে পশ্চিমবাংলার গণতন্ত্র শুধু নয়, সারা দেশের

গণতন্ত্রকে পুনরুদ্ধার করা যায়, পুনরুজ্জীবিত করা যায় সেই সংগ্রামে আমরা ঐক্যবদ্ধ ভাবে এগিয়ে যাই।

**শ্রী নির্মল বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৫ই ফেব্রুয়ারি ভারতের স্বরাষ্ট্রমন্ত্রী জ্ঞানী জৈল সিং রাজ্যসভায় একটি বিবৃতি দিয়েছিলেন। রাজ্যসভায় মাননীয় সদস্য শ্রী এ. জি. কুলকার্ণির, একটা মন্তব্য সম্পর্কে তিনি যা বলেন সেটা পরের দিন সমস্ত পত্রিকায় প্রকাশিত হয়েছে। আমি সেটা এখানে পড়ছি—"The Home Minister, Shri Jail Singh to-day denied in Rajya Sabha the allegation that the Centre was trying to dissolve the State Assemblies. Mr. Jail Singh, however, asked if any of them was collapsing under its own weight, how Centre could save it."

[5-20--5-30 P.M]

তিনি পরিষ্কার করে বলেছিলেন, তাঁরা কোন রাজ্য বিধান সভা ভাঙ্গছেন না। যদি তারা নিজেদের দলের চাপে—অর্থাৎ যে দল ভাঙ্গানোর খেলা হরিয়ানা, কর্ণাটক, হিমাচল প্রদেশে সফল হয়েছিল, সেই জিনিস তাঁরা ভেবেছিলেন সফল হবে। তাই তারা নিশ্চিন্ত ছিলেন, এবং সংসদে বিবৃতি দিলেন যে রাজ্য বিধানসভাকে তারা ভাঙ্গবেন না ৫ই ফেব্রুয়ারি। বিবৃতি পত্রের কালি শুকোতে না শুকোতে ১১/১২ দিন পরে ১৭ই ফেব্রুয়ারি সব বিধানসভা ভেঙ্গে দিলেন। ভারতের দুর্ভাগ্য যে এই আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী। প্রধানমন্ত্রী হবার পর সাংবাদিকদের কাছে ইন্দিরা গান্ধী বিবৃতি দিলেন I always belive in reconciliation with the opposition. এই হচ্ছে রিকনসিলিয়েশানের চেহারা, এই আমাদের প্রধানমন্ত্রী। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে কাণ্ডটা ঘটল, এটা ভারতবর্ষে নতুন কিছু নয়। ১৯৫৭ সাল থেকে একের পর এক হয়ে আসছে সংবিধানের ৩৫৬ ধারা অনুযায়ী। কিন্তু আজকের ভারতের পরিবর্তিত পরিস্থিতিতে ১৯৭৭ সালের লোকসভার নির্বাচনের পরে ভারতের রাজনৈতিক চিত্র যা দাঁড়িয়েছে, প্রকৃত একটা যুক্ত রাষ্ট্রীয় চেহারায় পরিণত হতে চলেছে, সেই পরিপ্রেক্ষিতে এই ঘটনা গণতন্ত্রের প্রতি আঘাত, যুক্তরাষ্ট্রীয় ব্যবস্থার প্রতি আঘাত, এই কথা আমাদের বলতেই হবে। মাননীয় মুখ্যমন্ত্রী পরিষদের নেতা এর প্রতিবাদ করে যে প্রস্তাব এই সভায় উত্থাপন করেছেন, সেটা আমি সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ভোলানাথ সেন এখন উপস্থিত নেই, তিনি এখানে যা তাঁর বক্তব্য রাখলেন, তা নতুন কিছু নয়, এই বক্তব্যই বিধানসভা, মন্ত্রীসভাগুলো ভেঙ্গে দেবার পর স্বরাষ্ট্রমন্ত্রী বলেছেন, প্রধানমন্ত্রী বলেছেন। রাষ্ট্রপতির বয়ানে কিছু নেই, কিন্তু মন্ত্রীরা নানা জনে বলছেন, তাঁদের মূল কথা যেটা, সেটা হল জনতা পার্টি ১৯৭৭ সালে সরকারে আসার পর ভেঙ্গে দিয়েছিলেন—তাঁদের বক্তব্য, এই ভাঙ্গার বিরুদ্ধে সুপ্রীম কোর্টে মামলা করা হয়েছিল, সুপ্রীম কোর্ট এর রায়ে এই ভেঙ্গে দেওয়াটা সমর্থিত হয়েছিল। সুতরাং এবারও ঠিক কাজ হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুপ্রীম কোর্ট কি বলেছে? আজকে আউট অব কনটেক্সট দু চারটে লাইন পড়ে দিলে চলবে না।

সুপ্রীম কোর্টের যে রায়, তাতে এই কথাটাও আছে, Probing of any greater depth into the reasons given by the Home Minister is to enter a field from which judges must scrupulously keep away. That field is reserved for the Politicians and the Courts must avoid tresspassing into it.

সেদিন সুপ্রীম কোর্ট রাজনৈতিক ঔচিত্যের প্রশ্নে আসেনি। তারা ৩৫৬ ধারা আইনগত বিশ্লেষণ করে একই কথা ১৯৫৭ সাল থেকে বলছেন, নতুন কিছু বলেননি। রাষ্ট্রপতি যদি স্যাটিসফাইড হন, যে according to the provision of the Constitutions. শাসন চলছে না, তাহলে ভেঙ্গে দেবেন। কেন স্যাটিসফাই হচ্ছেন, এটা বলবার দরকার নেই। এটা জাস্টিসিয়েবল্ ক্লজ নয়। রাজনৈতিক প্রশ্নে তারা ঢোকেননি, তিনি বলেছেন, এটা রাজনৈতিক নেতাদের ব্যাপার। তাই এই প্রশ্নের মিমাংসা আদালতে হয়নি। আর জনতা পার্টির সরকারের আচরণ—বেশ তো এবারের লোকসভার নির্বাচনে জনতা পার্টি তো ঢাকী শুদ্ধু বিসর্জন হয়ে গেছে, ইন্দিরা পন্থীদের মতে তো দেশবাসী জনতা সরকারকে তাদের নীতির, তাদের আচরণের বিরুদ্ধে রায় দিয়েছে। তাহলে যে আচরণের বিরুদ্ধে জনগণ রায় দিয়েছে বলছেন, সেই আচরণ তারা অনুসরণ করছেন কেন? জনতা সরকারের আচরণই তারা অনুসরণ করছেন। লোকসভার নির্বাচনের ফলের কথা বারবার বলা হচ্ছে—লোকসভার নির্বাচনের রায় বিরুদ্ধে গেছে। এখানে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তাঁর বক্তৃতায় বলেছেন যে, উত্তর প্রদেশে ইন্দিরা কংগ্রেস দল শতকরা ৩৫.৭৪ ভাগ ভোট পেয়েছে, বিহারে শতকরা ৩৬.০৪ ভাগ ভোট পেয়েছে। তাহলে ৫০ ভাগের অনেক কম ভোট পেয়ে ভেঙ্গে দিলেন। আর গতবার জনতা পার্টি উত্তর প্রদেশে, বিহারে কত ভাগ ভোট পেয়েছিল? শতকরা ৬০ ভাগেরও বেশি ভোট পেয়েছিল। সুতরাং তাদের একটা বলবার যুক্তি ছিল যে, অধিকাংশ মানুষ আমাদের পক্ষে রায় দিয়েছে, কংগ্রেসের বিরুদ্ধে রায় দিয়েছে। কিন্তু এবারে অধিকাংশ মানুষ কংগ্রেসের পক্ষে রায় দেয়নি। আর একটা বড় কথা হচ্ছে, যে কোনো নির্বাচনই কয়েকটি প্রধান বিষয় বা কোন একটি মুখ্য ইস্যুর উপর দাঁড়িয়ে হয়। গতবারের নির্বাচনের মূল ইস্যু ছিল জরুরী অবস্থা এবং জরুরী অবস্থায় অত্যাচার। জনতা পার্টি এবং বাম-পন্থী দলগুলি সারা ভারতবর্ষে এটাকে প্রধান ইস্যু করেন এবং বলেন, ভোটদাতাগণ, আপনারা রায় দিন, এই জরুরী অবস্থা এবং জরুরী অবস্থার অত্যাচারকে আপনারা সমর্থন করেন কি না? তাঁরা রায় দিয়েছিলেন, জরুরী অবস্থা এবং জরুরী অবস্থার অত্যাচারকে আমরা সমর্থন করি না। তাতেই কেন্দ্রের পরিবর্তন হয়েছিল। আর অধিকাংশ রাজ্যগুলিতেই জরুরী অবস্থার আগে থেকেই কংগ্রেসী রাজত্ব ছিল এবং তারা জরুরী অবস্থার সময়ে অত্যাচার করেছে, সুতরাং জরুরী অবস্থার অত্যাচারে তাদেরও দায় দায়িত্ব ছিল। সুতরাং জরুরী অবস্থার বিরুদ্ধে অধিকাংশ মানুষ এখন রায় দিলেন তখন আর ঐসব রাজ্য সরকারগুলির সেখানে থাকবার আর কোনো যুক্তি ছিল না। কিন্তু এবারে লোকসভার নির্বাচনে কি ইস্যু ছিল? ইন্দিরা কংগ্রেসের পক্ষ থেকে ইস্যু দেওয়া হয়েছিল, কেন্দ্রে স্থায়ী সরকার চাই, স্টেবিলিটি চাই। এই ইস্যু অনেক মানুষ মেনে

নিয়েছেন, তাঁরা দেখেছেন জনতা পার্টি স্থায়ী সরকার দেয়নি, লোকদল স্থায়ী সরকার দিতে পারবে না। আমরা মেনে নিচ্ছি জনগণ স্থায়ী সরকার চেয়েছে, কেন্দ্রে স্থায়ী সরকার এসেছে। কিন্তু যে রাজ্য সরকারগুলি ভেঙ্গে দেওয়া হল সেগুলিতে কি স্থায়িত্ব ছিল না, সেগুলিতে কি এই সমস্যা ছিল? রাজস্থানে কি স্থায়িত্বের সমস্যা ছিল? উড়িষ্যায় কি এই সমস্যা ছিল, মধ্যপ্রদেশে কি স্থায়ী সরকার ছিল না? তাহলে? স্টেবিলিটির প্রশ্নে নির্বাচনে মানুষ রায় দিয়েছেন, স্টেবিলিটি চাই। সে সরকারের এই ইস্যু, সেই ইস্যুতে কিন্তু এইসব রাজ্যগুলিকে ভাঙ্গা যায় না। তা ছাড়াও এখানে বলা হচ্ছে—তখন কেন্দ্রীয় আইনমন্ত্রী শ্রী শান্তিভূষণ ২২শে এপ্রিল তারিখে অল ইণ্ডিয়া রেডিওর স্পটলাইটে একথা বলেছিলেন যে, যে কয়টি বিধানসভা ভেঙ্গে দেওয়া হল তার মধ্যে উত্তর প্রদেশ বাদে সব কয়টিরই ৫ বছরের কার্যকাল শেষ হয়েছে। জরুরী অবস্থার সময়ে অন্যায়ভাবে বিরোধী সদস্যদের জেলে রাখার সুযোগ নিয়ে ৪২-তম সংবিধান সংশোধন করা হয়েছিল এবং তাতেই ৫ বছরের জায়গায় ৬ বছর করা হয়েছিল। আজকে ঐ সমস্ত যুক্তি বাদ দিয়ে যেহেতু কংগ্রেস দল অধিকাংশ ক্ষেত্রে ভোট ভাগাভাগির ফলে বেশি আসন পেয়েছেন, সেইহেতু ভেঙ্গে দেওয়া হল। মানুষকে চোখে ধুলো দেবার এই চেষ্টা কখনই সফল হতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যেসব বিধানসভা ভেঙ্গে দেওয়া হল তার মধ্যে গুজরাট অন্যতম। অথচ গুজরাটে জুন মাসে নির্বাচন হওয়ার কথা, জুন মাসে সেখানকার ৫ বছরের কার্যকাল শেষ হওয়ার কথা ছিল, আর ফেব্রুয়ারি মাসেই তাকে ভেঙ্গে দেওয়া হল। কেন ভেঙ্গে দিলেন, না, জনগণ তাদের বিরুদ্ধে রায় দিয়েছেন, সুতরাং তাদের নতুন করে রায় নিতে হবে। তা ভাল কথা জুন মাসে জনগণের রায় নিতেন, জিততেন বা হারতেন, কিন্তু তার আগেই কেন ভেঙ্গে দিলেন? কারণ অত্যন্ত সোজা তখন নির্বাচন করলে গুজরাটে সরকার থেকে যাবে, গুজরাট সরকারটা নিজেদের হাতে রেখে নির্বাচন করতে চান, তাই এই কাজ করেছেন। আসল কথা ক্ষমতায় আসার জন্য ওঁরা আর এক মুহূর্তও চুপ করে বসে থাকতে পারছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লোক সভার নির্বাচন হওয়ার পর মুহূর্তেই ওঁরা ঠিক করেছিলেন যে, কেবল কেন্দ্রীয় সরকারে থাকলে চলবে না, সব রাজ্য সরকারগুলিও চাই। প্রথমে ভেবেছিলেন বিধানসভা ভাঙ্গলে জনগণের মধ্যে প্রতিবাদ উঠবে, তাই প্রথমেই ওপথে যাননি। তাই প্রথমে কি পথ নিয়েছিলেন? দল ভাঙ্গার, ডিফেকসন করার, আয়া-রাম গয়া-রাম-এর খেলার নীতি নিয়েছিলেন। ভোলা বাবু কি করে থাকবেন এখানে এবং সেকথা কি করে বলবেন উনি তো নিজেই কিছুদিন আগে কংগ্রেস (ইউ)-তে ছিলেন, এখন ইন্দিরা কংগ্রেসে এসেছেন। তাই উনি আর দল ভাঙ্গার কথা কি করে বলবেন। এইভাবে ইন্দিরা কংগ্রেস হরিয়ানা ভেঙ্গেছে, হিমাচল প্রদেশ ভেঙ্গেছে। মহারাষ্ট্র ভাঙ্গবার চেষ্টা করছিলেন, ভাঙ্গতে পারেননি। যশপাল কাপুর নামে এক ব্যক্তি গিয়েছিলেন ভুবনেশ্বরে। তিনি ভুবনেশ্বরে কিসের জন্য গিয়েছিলেন এবং সেখানে কি বলেছিলেন?

[5-30–5-40 P.M.]

তিনি ভুবনেশ্বরে গিয়েছিলেন কিসের জন্য? কি করে লোকদলের সদস্যদের নিয়ে এসে সরকার ভাঙ্গা যায় তারজন্য। ২৪ শে জানুয়ারি সাংবাদিক সম্মেলনে তিনি বলেছিলেন If they wanted to continue in the government they must approach it. অর্থাৎ কংগ্রেস-আই এর সঙ্গে। কোন রকম লজ্জা-সরম নেই এদের। তিনি বলেছেন নীলমনি রাউত মহাশয়কে তোমরা আমাদের সঙ্গে থাকো অর্থাৎ উড়িষ্যার জনগণ তোমাদের সেখানে আয়া-রাম গয়ারামের খেলা হয়েছে। এখানে আসামের কথা বারে বারে উঠেছ সেখানকার আইন-শৃঙ্খলা নেই। আমরা কি দেখলাম—উত্তর প্রদেশের রাজ্যপালকে সরিয়ে দিয়ে সেখানে এল. পি. সি.-কে নিয়ে আসা হল। কিন্তু আসামের রাজ্যপালকে সরাতে বলা হল না। যশপাল কাপুর এবং শঙ্করদয়াল শর্ম্মা গিয়েছিলেন আসামের সমস্যা বুঝতে। অর্থাৎ সেখানে এম. এল. এ-দের কেনা-বেচা করতে গিয়েছিলেন। তাঁরা ইন্দিরা গান্ধীকে লিখেছেন যদি সম্ভব হয় তাহলে এ্যানিমেটেড সাসপেনশান থাকবে আর যদি না হয় হয়তো ভেঙ্গে দেবো। সুতরাং এটা একটা মারাত্মক কথা। ১৯৫৭ সাল থেকে বারে বারে রাষ্ট্রপতির শাসন হয়েছে কিন্তু একথা এখনও পর্যন্ত কেউ বলেন নি যে সংবিধান ভেঙ্গে পড়ছে সেইজন্য রাষ্ট্রপতি ভেঙ্গে দিয়েছেন। এবারে জৈল সিং বলেছেন কেন্দ্রীয় সরকারের প্রগতিশীল নীতির সঙ্গে সহযোগিতা করা হচ্ছে না। আজকে যদি কেন্দ্রীয় সরকার বলেন মার্কিন সাম্রাজ্যবাদকে সমর্থন করতে তাহলে বামফ্রন্ট সরকারকে কি সমর্থন করতে হবে? তা নাহলে ভেঙ্গে দেবে? আমরা তাই বারে বারে বলেছি কেন্দ্র রাজ্য সম্পর্কের পরিবর্তন চাই। ৩৫৬ ধারা থাকতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কংগ্রেসের বক্তৃতা শুনেছি—আমাকে একজন বন্ধু বলছিলেন ভোলাবাবু ভাল ব্যারিস্টার এবং ভাল বক্তা কিন্তু এ কি হলো? কোন যুক্তি নেই, কোন রকম ভাল কথা নেই। তাঁর কথায় পরিষ্কার বোঝা যাচ্ছে গায়ের জোরে ক্ষমতা পেয়েছি এবং ক্ষমতা নেবো। ভোলাবাবু বক্তৃতা করবার সময়ে অত্যন্ত সাংঘাতিক কথা বলে দিয়েছেন—তিনি ধান ভানতে শিবের গীত গেয়েছেন। আলোচনা হচ্ছে কেন্দ্রীয় সরকার বিভিন্ন মন্ত্রীসভা ভেঙ্গে অন্যায় করেছেন—তিনি সেই আলোচনায় গেলেন না এবং না গিয়ে তিনি বলতে আরম্ভ করলেন পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা নেই। তিনি বলতে আরম্ভ করলেন এখানে কি হচ্ছে? বিশ্ববিদ্যালয়কে কেড়ে নেওয়া হয়েছে, মধ্যশিক্ষা পর্ষদকে কেড়ে নেওয়া হয়েছে, জোতদারদের ফসল কেটে নেওয়া হচ্ছে এবং তারপর বললেন কেন্দ্রে শক্তিশালী সরকার চাই এবং সব শেষে বললেন সাবধান—বক্তৃতা করতে আর হবে না—এই বলে হুমকি দেখালেন। আমি বলি এই হুমকি আমাদের দেখাবেন না। অনেক অভিজ্ঞতার মধ্য দিয়ে আমরা এসেছি। ১৯৬৭ সালে রাষ্ট্রপতির শাসন দেখেছি, ৬৭ সালে দেখেছি, ৭১ সালে দেখেছি, ৭২ সালে দেখেছি—এইসব স্তর পার হয়ে এসেছি। দিন না ভেঙ্গে—ইন্সট্যাবিলিটি সৃষ্টি করে, অফিসারদের ডি-মরালাইস্‌ড করে এবং আন-সার্টেনটি সৃষ্টি করে দিন না ভেঙ্গে, সাহস থাকে তো দিন—সারা পশ্চিমবাংলার জনসাধারণ—আপনারা এখন বোধ হয় ১৯ টি কি ২০ টি আসনে আছেন তখন শূন্য হয়ে যাবেন—একজনও ফিরে আসতে পারবেন না—এটা মনে রাখাবেন—এটা পশ্চিমবঙ্গ।

**श्री रबिशंकर पान्डे** : माननीय अध्यक्ष महोदय तानाशाही ढंग से ६ राज्यों के विधान सभाओ को खतम करने के विरूद्ध में माननीय मुख्यमन्त्री ने जो प्रस्ताव सदन के सम्मुख रखा है, मैं उसका समर्थन करता हूँ। साथ ही साथ पश्चिमवंग विधान सभा को भी भंग करने की प्रचेष्टा हो सकती है। अतएव मै यहाँ की सरकार और पश्चिमवंगाल की जनता को सावधान कर देना चाहता हूँ।

कंग्रेस आई के नेता बरकत साहव पूरी तरह से प्रचेष्टा में है कि कैसे पश्चिम वंगाल के वामपन्थी मोर्चा को वंग महासागर में डुवो दिया जाय? उनकी मन्शा है कि जल्द से जल्द यहाँ की सरकार को खत्म कर दिया जाय। इनकी सवके वड़ी कुदृष्टि उत्तर प्रदेश पर नहीं रही है, विहार पर नहीं रही है, हरियाना पर नही रही है, अगर रही हो तो केवल पश्चिमवंगाल पर। लेकिन उन्हे इतनी ताकत नहीं मिली कि इसलिए थोड़ा दूर हो गए। तानाशाही तरीके से काम करने वाले मजदूर ने पश्चिमवंगाल विधान सभा को घेर रखे हैं। लेकिन उन्हें ख्याल रखना होगा कि अगर यहाँ कि विधान सभा की भंग करने को कुचेष्टा की गई तो यहाँ की जनता इन कंग्रेस (आई) के नेताओ को वंग महासागर में डुवो देंगी। केवल पश्चिमवंगाल ही नहीं सारे भारतवर्ष के लोग कंग्रेस आई के नेताओं को वंग महासागर में ढ़केल देंगे।

अध्यक्ष महोदय, दुसरी वात यह है कि नारायणपुर की घटना को लेकर वड़ा प्रचार किया जा रहा है। आसाम की घटना को न देखकर श्रीमती इन्दिरा गाँन्धी उत्तर प्रेदश के एक ग्रामकी घटना को देखना शुरु कर दिया इसका कारण यह था कि उसके पीछे उनके वेटे का हाथ था। नारायणपुर ग्राम कल्याणगंज थाने के अन्दर में पड़ता है। वहाँ के थानेदार लक्ष्मीनारायण चतुर्वेदी हैं। ये थानेदार साहव कंग्रेस (आई) का प्रचार कर रहे थे। इसी सिलसिले में वे नारायणपुर भी, गऐ थे। किन्तु वहाँ की जनता ने उनकी वातों की परवाह नहीं की। उस ग्राम में ६० प्रतिशत मुसलमान निवास करते

हैं। इसके अलावा सिराज महम्मद नामक एक व्यक्ति उसी ग्राम में रहते हैं, जो पुराने सोशालिस्ट है। और अव लोकदल में हैं। लोकदल के एम. एल. ए. ने मुख्यमन्त्री से शिकायत की थी कि थानेदार कंग्रेस (आई) का प्रचार कर रहा है। किन्तु मुख्य मन्त्री वनारसी दास कुछ कर नहीं सके क्योकि अफिसरो की ट्रान्सफर वन्द था। इसलिस संजय का चेला वनकर वहाँ का थानेदार और जोरों से कंग्रेस (आई) का प्रचार करना शुरु कर दिया। उसकी बात जव गाँव वाले नहीं माने तो वह गाँव वालों को पीटना आरम्भ कर दिया। वड़ी निर्दयता के साथ वच्चे बुढ़ों और औरतों की पीटा। वहाँ मोहनवावु लोकदल के मन्त्री भी थे। कंग्रेस (आई) के लोगों ने पुरा अत्याचार और आतंक का साम्राज्य फैला रखा था। यह सारी कारवाई संजय के इशारे पर किया गया था। और आज कंग्रेस (आई) के लोग वनरसी दास की सरकार को दोषी ठहरा रहे हैं।

अध्यक्ष महोदय, जनतन्त्र का सबसे बड़ा काम है देश को उत्थान की दिशा की और को जाना। और पहले की जनता सरकार, लोकदल और वामपंन्थी मोर्चा की सरकार विशेषकर गाँव की तरक्की के लिए, अधिक विकेन्द्रीयकरण के लिए, राजनैतिक विकेन्द्रीयकरण के लिए पूर्ण प्रयास किया था। उन सरकारों की यह प्रवल इच्छा थी कि कैसे दिल्ली के धन को गाँवों तक पहुंचाया जाय ? ग्रामों की कैसे तरक्की की जाय? यह हमेंशा ध्यान रखा गया कि सारा धन दिल्ली में ही न रह जाये। परन्तु आज इन्दिरा गाँन्धी गाँव की तरक्की के लिए विकेन्द्रीय करण को भुला कर सारा धन दिल्ली में ही जमा करके रखना चाहती हैं। आम जनता को फायदा पहुँचाने की बात नहीं सोच रही हैं। यहाँ तक कि तानाशाही गद्दी को अपने चापलूसो चेला चामुण्डें ओर बेटे को इकट्टा करके वाँट देना चाहती हैं। इसी मक्सद से उन्होने ६ विधान सभाओं को भंग कर दिया है।

1978 की वात को मैं कह रहा हूँ जवकि जनता पार्टी की सरकार वनी थी। उस समय चौधरी चरण सिंह ने सभी राज्यों

के मुख्य मंन्त्री यों को बुलाकर कह दिया था कि आपलोगो का कार्यकाल समाप्त हो रहा है, अतएव जल्द से जल्द इस्तोफा दे दीजिए। मगर इन्दिरा गाँन्धी ने तो इन राज्यों के मुख्य मन्त्री को कुछ कहने का मौका ही नहीं दिया ओर एकाएक विधान सभाओ को भंग कर दिया। उसके पीछे एक रहस्य है और वह रहस्य यह ही कि वे अपनें चापलूसो को गद्दी पर वैठना चाहती हैं। जैसे इमजेन्सी के समय में हेमवतीनन्दनें वहुगुना को हटाकर नारायण दत्त तिवारी को वैठाया जो चापलूसी करने के साथ संजय गाँन्धी को चपल्लें पहनाया करते थे। राज्य के शासन का कोई कार्य नहीं करते थे।

जनतन्त्र का यह तकाजा है कि हिन्दू अपनी पूजा मन्दिरों में कर सकें, मुसलमान अपनी नमाज मस्जिदों में पढ़ सकें और क्रिश्चियन गिरजा धरो में वाइविल पाठकर सकें। वैसे ही जनतंत्र के लिए ही मन्दिर हैं--एक विधान सभा और दुसरा लोक सभा। अगर विधान सभा और लोक सभा में अच्छे देवताओं की प्रतिष्ठा नहीं होगी तो जनतन्त्र पर कुठाराधात होगा और जनतंत्र ढ़ह जायेगा और जनतन्त्र का गला काटना शुरू कर देगा। आज ईन्दिरा गाँन्धी उसी का फायदा उठाकर भ्रष्टाचारको सहारा लेकर तानाशाही कार्यकर रही हैं। इस चुनाव में मात्र 43 प्रतिशत वोट पाकर ही गद्दी पर वैठी हैं। और अव भानमाना काम करना शुरु कर दिया है।

महात्मा गाँन्धी ने जनतन्त्र का मतलव वताया था कि जनतन्त्र एक परिवार की भाँति है। अगर एक परिवार के 4-5 आदमी का काविल हो जाँये तो उसका फायदा न उठाओ। पुरे देश को काविल वनाकर फायदा उठाओ। पश्चिमवंगाल की जनता को डटकर उनका मुकाबला करना चाहिए और सीधे खड़ा होकर कहना चाहिए कि अगर वरकत साहव आप वंग महासागर में फेंकने की कोशिश करेंगे तो उसके पहले हम लोग आपको वंग महासागर में फेंक देंगे। इसतरह से जैसे ये विधान सभाओ को भंग कर दिया है, वेसे वंगाल की विधान सभा को भंग करने की चेष्टा नही कर सकेंगे।

[5-40—5-50 P.M.]

**শ্রী অমলেন্দু রায় :** মাননীয় স্পীকার মহাশয়, মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এখানে এনেছেন আমি তাঁকে সর্বান্তকরণে সমর্থন করছি। এটা আমাদের বোঝা দরকার যে এই প্রস্তাব একটা মামুলী প্রস্তাব নয়। শুধু আমাদের বিধানসভা আজকে সারা ভারতবর্ষে এই প্রস্তাবের মর্মার্থ ভাল ভাবে অনুধাবন করতে হবে। আসলে মামলাটা কি সেটা হচ্ছে আমাদের দেশে ইন দি ট্রুয়েস্ট সেন্স অফ দি টার্ম কেন্দ্রে কোন ফেডারেল গভঃ থাকবে কি না? আসল মামলা হচ্ছে ফেডারেল গভঃ এর পরিবর্তে আমাদের দেশে কেন্দ্রীয় সরকার হিসাবে কোন ওয়াস্ট টাইপ অফ ইউনিটারি ফর্ম অফ গভঃ থাকবে কি না? এই মামলা আজকে আমাদের সামনে আছে। আপনি জানেন যে গণ পরিষদে এই বিষয়টা নিয়ে কি ভাবে নিষ্পত্তি হয়েছিল ৩০ বছর আগে। তখন অধ্যাপক কে. পি. সাহা, হরিবিষ্ণু কামাথ, শিবনলাল সাক্‌সেনা প্রভৃতি যখন সেদিনকার গণ পরিষদে এই আর্টিক্যাল পাশ করান হচ্ছিল ওভার রাইডিং পাওয়ার অফ দি ইউনিয়ান গভঃ ওভার দি স্টেট তখন তাঁরা যে সব যুক্তি দেখিয়েছিলেন তা মনে করতে হবে। এই যেখানে ছিল মূল মামলা সেই মামলায় স্টেট অটোনমিকে ফার্সে পর্যবসিত করার যে প্রচেষ্টা সেদিন চলছিল তখন তার বিরুদ্ধে সবল প্রতিবাদ গণ পরিষদে প্রতিধ্বনিত না হলেও অত্যন্ত দুর্বল কণ্ঠে হলেও কামাথ ও অধ্যাপক সাহা যে কথা গুলি সেদিন বলেছিলেন তা মনে রাখার মত। আজকে ইন্দিরা গান্ধী অথবা তাঁর স্বরাষ্ট্রমন্ত্রী কি গর্হিত কাজ করছেন তা বিচার করতে হবে। অর্থাৎ তাঁরা গণতন্ত্রকে কি ভাবে হত্যা করতে চলেছেন সেটা যদি বুঝতে হয় তাহলে সেদিন গণ পরিষদে যে আশ্বাস যে প্রতিশ্রুতি সারা ভারতবর্ষের কোটি কোটি মানুষকে দেওয়া হয়েছিল সেগুলির ভেতরে যাবার প্রয়োজন আছে। আমি তাই এখানে তার ভারবেটিং কোট করতে চাই। আর্টিক্যাল ২২৫ থেকে আরম্ভ করে একের পর এক কি ভাবে অসাংবিধানিক ধারা মতে এই ৯টা বিধান সভাকে ভেঙ্গে দেওয়া হয়েছে তা দেখাতে চাই ভোলা বাবুর বক্তৃতার মধ্য দিয়ে এটাই বুঝলাম যে সংবিধান হয়—গায়ের জোরে আমরা ভেঙ্গে দেবো—এবং লোকসভা বিধানসভার কি দরকার আছে? এই মামলার বিচার রাস্তায় হবে। পলিটিক্যালি যদি আর্গু করতে চান আমরা সে ভাবে করতে জানি। পলিটিক্যাল দূরের কথা কনস্টিটিউসনালি আর্গু করুন। আশা করেছিলাম যে ভোলাবাবু সেদিক দিয়ে যাবেন। কিন্তু তিনি সবে চরণামৃত পান করতে আরম্ভ করেছেন বলে আমরা বুঝতে পারলাম না আসলে তিনি কি বুঝাতে চান যে সংবিধানের কোন ধারা মতে এই কাজ করা হয়েছে। আপনারা রাস্তায় যদি মীমাংসা করতে চান তাহলে আমাদের ভয় দেখাবেন না, কারণ আমরা জানি রাস্তায় কি ভাবে মীমাংসা করতে হয়। কিন্তু এটা রাস্তার লড়াই নয়। এখানে সংবিধানকে কোট করে দেখাতে হবে কোন আইন ও আর্টিক্যাল বলে এই এ্যাকসান নিলেন যাতে আপনারা জাস্টিফাই করতে পারবেন। ডাঃ আম্বেদকর কনস্টিটিউয়েন্ট এ্যাসেম্বলীর সেই ড্রাফটিং কমিটির চেয়ারম্যান ছিলেন। ৩০ বছর আগে ২৫ নভেম্বর তারিখে এই সব ওভাররাইডিং আর্টিক্যালগুলি একের পর এক পাশ করান হচ্ছিল। আপনি জানেন যে আমাদের কনস্টিটিউসানের আর্টিক্যাল এর ২৪৫ থেকে ২৯০ (এ) পর্যন্ত রিলেসান সেন্টার এণ্ড স্টেট এবং ডিসট্রিবিউসান অফ পাওয়ার কি ভাবে হবে তা সেখানে লিপিবদ্ধ করা আছে। এই ধারাগুলি এখন গ্রহণ করা হচ্ছিল তখন এই সমস্ত চার্জ আসায় ডঃ আম্বেদকর সেই চার্জ

এ্যাডমিট করে বলেছিলেন ওভাররাইডিং করার প্রশ্নটা আমি জানি। কিন্তু তার পরিপ্রেক্ষিতে আজকে গণ পরিষদে এই কথা ঘোষণা করতে চাই যে Those overriding powers did not conform to the normal feature of the Constitution. Their use and operation was explicitly confined to emergency only. তারপর তিনি যা বলেছিলেন তা আমি একটু পরে বলছি। এই বক্তব্যকে সমর্থন করে গণ পরিষদের সেদিনের যিনি সভাপতি ছিলেন ডঃ রাজেন্দ্র প্রসাদ বলেছিলেন Centre to act within the sphere of States only in emergency wheather politically, financially or economically. There should not be any tendency on the part of the Centre to grab more power. ক্ষমতা কুক্ষিগত করার যে প্রবণতা ইন্দিরা গান্ধীর মধ্যে দেখা দিয়েছে তার বিরুদ্ধে সেদিন তাঁরা এইভাবে সারা দেশের সামনে গণপরিষদে প্রতিশ্রুতি দিয়েছিলেন।

[5-50—6-00 P.m.]

এবং ডঃ আম্বেদকর আরো পরিষ্কার করে বললেন "It had already been agreed that the new Constitution of India should be a federal Constitution. It meant that the States should be sovereign in their field which was left to them by the Constitution. That being so if the Centre was to interfere with the administration of a State that interference must not be wanted arbitrary or unauthorised by law."

ডঃ আম্বেদকর অস্বীকার করেননি তাই নয় যে হ্যাঁ, এ্যাবিউজ করা হতে পারে, পলিটিক্যাল পারপাস নিয়ে এ্যাকিউজ করা হতে পারে এই পাওয়ারটা। সেইজন্য তিনি পরিষ্কার করে বলেছিলেন যে এইসব আর্টিক্যালে ওভাররাইডিং পাওয়ার্স ইউনিয়ন নিয়ে নিলেন হাতে। আর প্রতিশ্রুতির কথা বললেন ঐসব ফেডারেল গভর্ণমেন্ট নয়, কোয়াসী ফেডারেল নয়, আই ডু নট এগ্রি কোয়াসী ফেডারেল, সিউডো ফেডারেল। ভোলা বাবুর মুখ থেকে যে জিনিস বেরিয়ে গেছে, উনি কি বলতে চেয়েছেন, সেটা হচ্ছে ওয়ারস্ট টাইপ অব ইউনিটারী ফর্ম অব গভর্ণমেন্ট ভারতবর্ষে প্রয়োজন আছে এবং ভারতবর্ষে সেই রকম গভর্ণমেন্ট তৈরী হবে শ্রীমতী ইন্দিরা গান্ধীর নেতৃত্বে। কিন্তু গণ পরিষদে সেদিন যে আলোচনা হয়েছিল, যে প্রতিশ্রুতি জাতির সামনে রাখা হয়েছিল—একথা বলা হয়নি যে ওভাররাইডিং পাওয়ারস ব্যবহার করা হবে না, শুধু এমারজেন্সির ক্ষেত্রে ব্যবহার করা হবে, নর্ম্যাল ফিচারে নয়, এই কথা সেদিন কনস্টিটিউসানে ঘোষণা করেছিলেন। এ্যাজ এ লাস্ট রিসর্ট এই সমস্ত ধারা সরকার ব্যবহার করবেন। লাস্ট রিসর্ট কথাটার মানে কি—তার মানে হচ্ছে কেন্দ্রকে যে রাজ্য সরকার মানছে না, রাজ্য সরকার সেই ধারার বাইরে যাচ্ছে সেখানে নানা পদ্ধতি আছে, নানা পন্থা আছে, একের পর এক পন্থা অবলম্বন করে সংকট নিরসনের জন্য চেষ্টা করবেন প্রথমে, কিন্তু যদি তাঁরা সংকট নিরসন করতে না পারেন, কনস্টিটিউসন্যাল ক্রাইসিস যদি দেখা দেয় যে সংকট নিরসনের উপায় আর কোনভাবে করা যাচ্ছে না, ক্রাইসিস সেই রকম থাকলে তবে লাস্ট রিসর্ট হিসাবে ব্যবহার করতে পারবেন। লাস্ট রিসর্টের মানে এইটুকু আমি বুঝি। এই হচ্ছে পটভূমি। এই পটভূমিতে তাঁরা কি করলেন, তাঁরা ৩৫৬ ধারা প্রয়োগ করলেন ৯টি বিধানসভা ভেঙ্গে দেবার জন্য। আমি জানি না প্রোক্লামেশানে কি

আছে, সাপ আছে, না ব্যাঙ আছে, প্রোক্লামেশানে কি লেখা আছে আমি জানি না, আমাদের জানার কোন অবকাশ নেই, তবে যেটা মুখ্যমন্ত্রী বললেন অদ্ভুত ব্যাপার। পৃথিবীর ইতিহাসে কখনও কোথাও কনস্টিটিউশন্যাল ল-তে এত বড় বড় পণ্ডিত জন্মেছেন বলে আমি জানি না যে এক একজন মন্ত্রী এক এক ভাষায় প্রোক্লামেশানে কি আছে সেটা দেশের সামনে উপস্থাপিত করেছেন। জৈল সিং দিল্লীতে টেলিভিশানে ইন্টারভিউ দিয়েছেন সেই ইন্টারভিউ-এ দুটি কারণ বলেছেন—একটা হচ্ছে Ruling parties this has lost peoples mandate আর একটা কারণ বলেছেন The ruling Parties were not co-operating with the Centre in implimentation of its programme and policies.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই আজকে দেশের সামনে সমূহ বিপদ এইজন্য যে দুর্জনের ছলের অভাব হয় না এটা আমরা অন্যান্য ক্ষেত্রে খুব ভাল করে জানি। কিন্তু একটা দেশের শাসন ব্যবস্থায় যদি এই রকম দুর্জন বসে তাহলে তারা কনস্টিটিউসান ছুঁড়ে ফেলে দেয় ছলনার মধ্যে এই রকম যুক্তি খাঁড়া করে, গণতন্ত্রকে হত্যা করবার জন্য একের পর এক স্টেটকে ভেঙ্গে দেয়, বিধানসভাকে ভেঙ্গে দেয়। আজকে ফেডারেল গভর্ণমেন্ট হয়নি সেই কথা ডঃ আম্বেদকর বলে গেছেন সারা দেশের কাছে দুনিয়ার কাছে। ইন টাইমস অব ক্রাইসিস এরা ক্ষমতা কুক্ষিগত করবে।

আজকে অর্থনৈতিক সংকট সারা দেশে যেভাবে ছড়িয়ে পড়েছে তাতে উপায় নেই। নিও ফ্যাসিস্ট অথবা ফ্যাসিস্ট এবং একটা ওয়ার্স্ট টাইপ অব ইউনিট্যারি ফর্ম অব গভর্ণমেন্ট কায়েম করে দেশের মানুষের আন্দোলন, দাবীদাওয়াকে ধূলিস্যাৎ করা ছাড়া ওঁদের আর কোন পন্থা নেই। কিন্তু আমাদেরও একটা পন্থা আছে। আমরা জানি এর বিরুদ্ধে কিভাবে প্রতিবাদ করতে হয়, আমরা জানি একে কি করে প্রতিরোধ করতে হয়, আমরা জানি কিভাবে ইন্দিরা গান্ধীর মোকাবিলা করতে হয়। আমরা ইতিহাস জানি, হিটলার, তোজো এবং মুসোলিনির স্থান হয়েছে ওই ইতিহাসের আবর্জনার স্তুপে। আমি বিধানসভায় একথা ঘোষণা করছি ইন্দিরা গান্ধী যদি তাদের পদাংক অনুসরণ করে ক্ষমতা কুক্ষিগত করবার চেষ্টা করেন, জনগণকে পদদলিত করবার চেষ্টা করেন তাহলে তারও ঠাই হবে ওই ইতিহাসের আবর্জনার স্তুপে। ভারতবর্ষের জনগণ এটা প্রমাণ করে তবে ছাড়বে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় স্পীকার মহাশয়, শ্রীমতী ইন্দিরা গান্ধী এবং তাঁর সরকার ভারতবর্ষের ৯টি বিধানসভা, জনগণের দ্বারা নির্বাচিত বিধানসভা ভেঙ্গে দিয়ে যে অগণতান্ত্রিক এবং স্বৈরতান্ত্রিক পদক্ষেপ গ্রহণ করেছেন তার বিরুদ্ধে তীব্র প্রতিবাদ এবং নিন্দা জ্ঞাপন করে ইতিপূর্বে এই সভায় আমি একটি মূলতুবি প্রস্তাব আনতে চেয়েছিলাম। কিন্তু আজকে সরকারের তরফ থেকে সেই মর্মে এখানে প্রস্তাব এসেছে বলে স্বাভাবিকভাবে আমি আমার দলের পক্ষ থেকে অত্যন্ত দৃঢ়তার সঙ্গে সমর্থন করে এখানে বক্তব্য রাখব। আজকে ইন্দিরা সরকার যেভাবে যে পদক্ষেপ গ্রহণ করেছেন তার দ্বারা গণতান্ত্রিক রীতিনীতি, আচার-আচরণ স্বাধিকার এবং সংবিধানে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর অবশিষ্ট বলতে যা কিছু ছিল সমস্ত কিছুই যেভাবে পদদলিত করা হয়েছে, ধূলিসাৎ করা হয়েছে তাকে ব্যক্ত করবার উপযুক্ত ভাষা ঠিক এই মুহূর্তে আমি খুঁজে পাচ্ছি না। একে কমপ্লিট বুচারি অব ডেমোক্রেসী বলব,

নাকি সংসদীয় গণতন্ত্রের সমাধি রচনা করা হল বলব, নাকি ফ্যাসিবাদ প্রতিষ্ঠা করবার একটা নতুন উপায় হিসেবে একে গ্রহণ করব আমি সেটা ঠিক বুঝতে পারছিনা। জনগণের দ্বারা নির্বাচিত বিধানসভার ক্ষেত্রে জনগণের কোন তোয়াক্কা না করে যদি এইভাবে বিধানসভা ভাঙ্গা হয় তাহলে দেশের অভ্যন্তরে গণতন্ত্রের আর কিছু অবশিষ্ট রইল কি না সেটা আমার জানা নেই। শ্রীমতী ইন্দিরা গান্ধী যে যুক্তি খাঁড়া করেছেন বা তাঁরা যেটা বলেছেন সেটা হচ্ছে, বিগত লোকসভার নির্বাচনের ফলাফলের পরিপ্রেক্ষিতে যেহেতু জনগণ ওই সমস্ত প্রদেশে ইন্দিরা কংগ্রেসের পক্ষে রায় দিয়েছে সেহেতু ওই সমস্ত প্রদেশের অকংগ্রেসী বিধানসভাগুলোর আর সরকারে টিকে থাকার কোন উপায় নেই। স্যার, এই নজির অত্যন্ত মারাত্মক। কারণ লোকসভার নির্বাচনের ফলাফলের পরিপ্রেক্ষিতে যদি বিধানসভার নির্বাচনকে অস্বীকার করা হয় তাহলে কখনও হয়ত আবার এই নজির টেনে বিধানসভার নির্বাচনের ফলাফলের পরিপ্রেক্ষিতে লোকসভার নির্বাচনকে অস্বীকার করা হবে।

[6-00–6-10 P.M.]

লোকসভা, বিধানসভা নির্বাচনের ফলাফলের নজির টেনে অন্যান্য স্বায়ত্তশাসন যে প্রতিষ্ঠানগুলো আছে অর্থাৎ মিউনিসিপ্যালিটি, পঞ্চায়েত, তারও ফলাফলকে অস্বীকার করা চলতে পারে। ফলে কোন সীমা-পরিসীমা নেই। সেইজন্যই এই জিনিস চলতে পারে না। এটা সংবিধানের ফেডারেল স্ট্রাকচারের অর্থাৎ যুক্তরাষ্ট্রীয় কাঠামোর কনসেপ্টের বিরোধী। এটা হল ইউনিটারী ফরম অফ গভর্ণমেন্টের। এছাড়া যে যুক্তি ইন্দিরা গান্ধী তুলেছেন, যে যুক্তির কথা বলে তিনি বিধানসভা ভাঙ্গলেন, সেই যুক্তিতে হরিয়ানা, কর্ণাটকের ক্ষেত্রেও তো এইটাই করা উচিত। সেখানে ভাঙ্গলেন না—যেহেতু দলত্যাগ করে ইন্দিরা কংগ্রেসের সঙ্গে যোগ দিল। এটা কি গণতন্ত্রের প্রতি মর্যাদা দেখানো। এটা তো ওয়ার্স্ট অপারচুনিইজম। যারা পাওয়ারের জন্য রাতারাতি দলত্যাগ করে, তারা তো করে শেয়ার ওয়ারস্ট অপারচুনিজম। এই অপারচুনিজিমকে মর্যাদা দেওয়া কি গণতন্ত্রের প্রতি মর্যাদা দেওয়া। ফলে এর বিরুদ্ধে সারা ভারতবর্ষের শুভবুদ্ধি সম্পন্ন মানুষ, গণতন্ত্রপ্রিয় মানুষ তীব্র ধিক্কার দিচ্ছে। প্রতিবাদ শুধু নয়, প্রতিরোধের জন্য এগিয়ে আসতে প্রস্তুত। কিন্তু আজকে একথাও ঠিক দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে কিছুদিন আগে জনতা সরকারও এই রকম করেছিলেন। ইতিপূর্বে ইন্দিরা গান্ধী সেই নজীর টানছেন। জনতা সরকার তারা তো ৯টি রাজ্যে এই রকম ভেঙ্গে দিয়েছিল ১৯৭৭ সালে। শ্রীমতী গান্ধী বলছেন, সুতরাং আমরা করবো না কেন। এই যুক্তি তিনি তুলছেন। হ্যাঁ, জনতা সরকারও ভেঙ্গে দিয়েছিল এবং তখন আমাদের দলের পক্ষ থেকে তার তীব্র প্রতিবাদ করেছিলাম ১৯৭৭ সালেই। কিন্তু আমার প্রশ্ন সেটা নয়। কেউ যদি চুরি করে থাকে, তাহলে আমাকেও চুরি করতে হবে? না, আমাকে ডাকাতি করতে হবে? এর কোন যুক্তি থাকতে পারে না। নীতিগত প্রশ্নে আদর্শগত প্রশ্নে এটা সমর্থন করা যায় না। সেখানে তাদের কিছু বলার নেই। ফলে বাস্তবিকই আজকে অত্যন্ত সংকটজনক মুহূর্তে আমরা এসে দাঁড়িয়েছি। গোটা ভারতবর্ষ আজকে বিপন্ন, সংসদীয় গণতন্ত্র আজকে বিপন্ন। ফলে এটা আজকে অত্যন্ত সংকটজনক পরিস্থিতি। এই রকম সংকটজনক মুহূর্তে আমরা মনে করি, ভারতবর্ষের সমস্ত বাম এবং গণতান্ত্রিক শক্তিগুলি ঐক্যবদ্ধভাবে গণতন্ত্রের উপর এই যে চরম আঘাত নেমে এসেছে, একে প্রতিরোধ করবার জন্য তারা এগিয়ে আসবেন। এই উদ্দেশ্যে আজকের সমস্যাটা

একটু ভাল বোঝা দরকার। এই কাজটা আসল কাজ। আমরা দেখলাম ইন্দিরা কংগ্রেস যেডারেল স্ট্রাকচারসের কনসেপ্ট কে নস্যাৎ করলো। এটা নতুন নজির নয়। ইতিপূর্বে জনতা দলও এটা করেছে। তাহলে জনতা দল, ইন্দিরা কংগ্রেস দলের যে পদক্ষেপ এর মধ্য থেকে একটা ট্রুথ বেরিয়ে আসে, একটা সত্য বেরিয়ে আসে। আজকে ভারতবর্ষের সমস্ত বুর্জোয়া দল মুখে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে বলে সংসদীয় রাজনীতিতে জায়গা করে নিচ্ছে, কিন্তু করছে স্বৈরতান্ত্রিক কাজ। এই সংকটগ্রস্ত পুঁজিবাদী যুগে ক্ষয়িষ্ণু পুঁজিবাদ স্বৈরতন্ত্রের পথ ছাড়া চলার উপায় নেই। যার জন্য জনতা দলকে এই পথ নিতে হয়েছিল। ইন্দিরা কংগ্রেসকেও নিতে হবে। সমস্ত বুর্জোয়া দল এবং বুর্জোয়া অর্থনীতি সংকটজনক অবস্থায় এসে পৌছেছে, তাই এই অবস্থা থেকে চরম অর্থনীতি সংকট থেকে বাঁচবার জন্য এই অর্থনীতির হাত থেকে রক্ষা পাবার জন্য জনবিক্ষোভ জনরোষ দেখা দেবে, তাই পুঁজিবাদী আঁতাত গণতান্ত্রিক অধিকারকে খর্ব করে চলবে। ক্রমে স্বৈরতন্ত্রের পথে যাবে। আজকে এই স্বৈরতন্ত্র থেকে বাঁচতে হলে বুর্জোয়া দলের সঙ্গে আঁতাত নয়, আঁতাত করে সুবিধা হবে না, এই স্বৈরতন্ত্রকে প্রতিরোধ করা যাবে কিভাবে সেই কথাই আজকে বামপন্থী বন্ধুদের ভাববার জন্য অনুরোধ করব। অন্য কোন পথে নয়, যে পথে যে দৃষ্টিভঙ্গিতে দাঁড়িয়ে গণতন্ত্রকে রক্ষা করতে হবে, স্বৈরতন্ত্রের হাত থেকে বাঁচতে হবে, সেটা হচ্ছে সমস্ত বামপন্থীদের গণতান্ত্রিক শক্তির ঐক্য গড়ে তোলা এবং সেই ঐক্য গড়ে তুলে একটা মানুষের মত দাঁড়িয়ে প্রতিবাদ গড়ে তোলার জন্য, আজকে শুধু প্রস্তাব গ্রহণ করে নয়, শুধু সমাবেশ গড়ে নয়, জানতে হবে স্বৈরতন্ত্রের কি ভয়ানক রূপ, যে রূপ দেখেছি আমরা জরুরী অবস্থার সময়। যদি পুঁজিবাদী স্বৈরতান্ত্রিক অত্যাচার থেকে জনজীবনকে বিপর্যস্ত থেকে রক্ষা করতে হয়, তবে পালটা শক্তি গড়ে তুলতে হবে। এবং সেটা হচ্ছে গড়ে তুলতে হবে গণতান্ত্রিক আন্দোলন, জনগণের মধ্যে গণতান্ত্রিক চেতনা। গণতান্ত্রিক মূল্যবোধ, ন্যায়নীতিবোধ এগুলি সজাগ করা দরকার, জাগিয়ে তোলা দরকার এবং এই ন্যায়নীতি বোধ এবং গণতান্ত্রিক মূল্যবোধেই গণতান্ত্রিক আন্দোলন হয়। এই যে গণতান্ত্রিক আন্দোলনকে শক্তিশালী করার কথা হচ্ছে, সেই বামপন্থী গণতান্ত্রিক আন্দোলনকে যদি শক্তিশালী করতে পারি, তাহলেই একমাত্র স্বৈরতন্ত্রের ভীতি প্রতিরোধ করতে পারি কিন্তু এখানে অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে ১৯৭৭ সালে এই রকমভাবে ৯টি বিধানসভা ভেঙ্গেছিল জনতা সরকার, তখন তাতে আজকের বামপন্থী সি. পি. এম. বন্ধুরা সহযোগিতা করেছিলেন, সমর্থন জানিয়েছিলেন, এবং তার প্রতিবাদ করেননি। আমরা কিন্তু প্রতিবাদ করেছিলাম। যাই হোক সেই সব প্রশ্ন এখানে এখন তুলতে চাইনা। আজকে এই রকম একটা সংকটজনক মুহূর্তে, দেরী হলেও, গণতন্ত্রের উপর আঘাত হতে দেখে, অতীতের ভুল ভ্রান্তি ভুলে যদি আমরা বামপন্থী শক্তি গড়ে তুলতে পারি, বামপন্থী পার্টিগুলি ঐক্যবদ্ধ হতে পারি, তাহলে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে রুখে দাঁড়াতে পারব। গণতান্ত্রিক শক্তিই একমাত্র বিকল্প। বুর্জোয়া দলের সঙ্গে সুবিধাবাদী আঁতাতের দ্বারা স্বৈরতন্ত্রকে আজকের যুগে রুখা যাবে না। একথা বলে সরকারি প্রস্তাবকে আমাদের দলের পক্ষ থেকে পূর্ণ সমর্থন জ্ঞাপন করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারি তরফ থেকে কেন্দ্রীয় সরকারের অগণতান্ত্রিক এবং স্বৈরতন্ত্রী কাজ সম্পর্কে যে প্রস্তাব আনা হয়েছে জ্যোতি বসু মহাশয়ের দ্বারা, আমি সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন করছি। জনসাধারণের ভিতর যাদের চেতনা কম,

তাদের অনেকের স্মৃতি ক্ষণস্থায়ী হয়। কিন্তু রাজনৈতিক দল বা নেতা যাঁরা, তাঁদের স্মৃতি ক্ষণস্থায়ী হলেও বিপদে পড়ে প্রধান শত্রু যে স্বৈরতন্ত্র, সেটা ১৯৭৭ সালে অনেক ঘা খাবার পরে অনেকের মনে বোধগম্য হল।

[6-10–6-20 P.M.]

কিন্তু কিছুদিন যেতে না যেতেই এই যে বিপদ এটা অনেকের মনে রইল না।

**মিঃ স্পীকার :** আমাদের যে নির্ধারিত সময় এরজন্য আছে দেখা যাচ্ছে সেই সময়ের মধ্যে এটা শেষ করা যাচ্ছে না। আমি তাই আরো এক ঘন্টা সময় এরজন্য আপনাদের কাছ থেকে চেয়ে নিচ্ছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** যে বিপদটা ১৯৭৭ সালে অনুভব করে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে জনসাধারণের মেজাজটা লক্ষ্য করে বিরোধীরা একটা জায়গায় দাঁড়িয়ে পরাস্ত করেছিলেন স্বৈরতন্ত্রকে। কিছুকাল পরে দেখা গেল অনেকেই লক্ষ্যটা ভুলে গেলেন এবং মিত্রশক্তি যারা তাদের সঙ্গেও বিরোধ বাধালেন। এই বিধানসভায় দুদিন আগেও দেখেছি, লোকসভার নির্বাচনের আগেও দেখেছি এক হয়ে গিয়েছেন জনতা ও দুই কংগ্রেস, তারা এক সুরে বলছেন। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট—সি. পি. এম. ইত্যাদিদের সেই সময় পরাস্ত করাই তাদের প্রধান কাজ হয়েছিল। এটা করতে গিয়ে তারা নিজেদের সর্বনাশ করলেন, কেন্দ্রেও সর্বনাশ হল অন্য কারণে। অর্থাৎ বিপদটা কোথা থেকে প্রধানত আসতে পারে, কোন পথে এটা মনে না থাকার জন্য আজকে বাস্তবে আবার যখন আঘাত আসছে, চেহারাটা বদলাচ্ছে—জ্যোতিবাবু সুবিধাবাদের কথা বলছেন। ইন্দিরা গান্ধী বা তার সরকার যে পথটা নিয়েছেন সেটা সুবিধাবাদের পথ। একটা বিশেষ শ্রেণী, একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থেই তিনি কাজ করেন। একটা স্থায়ী সরকার, একটা শক্ত সরকার কেন্দ্রে প্রয়োজন দেশের মানুষের বিক্ষোভ এবং শোষণের বিরুদ্ধে তাদের আন্দোলনকে দমন করার জন্য সেকথাই বলে গেলেন তাদের প্রতিনিধি শ্রী ভোলা সেন মহাশয়। সেই শক্ত সরকারের জন্য গণতন্ত্রের যুক্তি টুক্তির কোন প্রয়োজন নেই। এটা তারা করবেন। শক্ত সরকার, প্রবল সরকার কেন্দ্রে প্রয়োজন এইসব কাজ তাদের করবার জন্য একথা তারা বললেন। এখানে হয়ত সকলে সব সংবাদ জানেন না, আমি জানি আসামে কি ঘটেছে। সেখানে কি শ্লোগান উঠেছে সেটাও আমি আপনাদের জানাচ্ছি। ইউ. এস. এর নাম শুনেছেন—সেটা ইউনাইটেড স্টেট অব আমেরিকা বলেই আমরা জানতাম। এখানে আর একটা ইউ. এস. এ'র শ্লোগান উঠেছে সেটা হচ্ছে ইউ. এস. এ. (ইষ্ট) এবং ইস্তাহারের মাধ্যমে হুমকি দেওয়া হচ্ছে যে যদি আমাদের এই আন্দোলনকে দমন করার চেষ্টা করা হয় তাহলে গ্রেট পাওয়ারস আছে। সুতরাং বুঝুন সেখানে বিচ্ছিন্নতা কোন পর্যায়ে যাবার চেষ্টা করছে এবং কারা তার পেছনে আছে। আমরা জানি আসামের সাধারণ লোকের অনেক সমস্যা আছে—কৃষকের জমির সমস্যা আছে, চাকরির সমস্যা আছে শিক্ষিত বেকারদের, তাদের যুক্তি সঙ্গত আন্দোলনের প্রশ্ন আছে কিন্তু সেই আন্দোলন—গণতান্ত্রিক আন্দোলন এবং দাবীকে বিকৃত পথে নিয়ে যেতে যেতে আজকে সেখানে এইসব প্রশ্ন এসেছে। প্রাক্তন এক আসামের ৫টি রাজ্যকে নিয়ে ফেডারেশান, কো-অর্ডিনেশান কমিটি গড়ে উঠেছে এবং সেখানে শ্লোগান এসেছে ইউনাইটেড স্টেট অব আসাম (ইষ্ট) এবং যদি সেটা ভাঙ্গাবার চেষ্টা করা হয় তাহলে বলা হচ্ছে গ্রেট পাওয়ারস আছে।

[6.20–6.30 P.M.]

এইসব কথা বলা হয়েছে। সেই জায়গায় প্রধানমন্ত্রীর সবল হাত গেল না। সেখানে বিচ্ছিন্নতার দাবী—সেটাকে বন্ধ করাবার জন্য সর্বাগ্রে কেন্দ্রীয় ক্ষমতা নিয়ে শ্রীমতী গান্ধীর সরকার গেল না। তিনি কৌশল জানেন। কোথায় আগে আঘাত করলে ভাঙবে সেটা তিনি ভাল জানেন। যেখানে সহজ ভাবে প্রতিবাদ প্রতিরোধ উঠবে না সেখানটাই তিনি ধরলেন। ধরলেন কি ভাবে? জনতা সরকার ভেঙ্গে যাবে—জনতা সরকারের অভ্যন্তরে কারা দুর্বল শক্তি, সেটা ভালভাবেই জানতেন। তিনি একজন ভাল রাজনৈতিক খেলোয়াড়। কোথায় কখন আঘাত করতে হয় সেটা তিনি জানেন। তিনি সুকৌশল জানেন এটা আমরা বুঝি। দুর্বলের সঙ্গে যা করবার করছেন এবং এখন তিনি প্রথম হাত দিয়েছেন এমন জায়গায় যেখানে প্রতিবাদ হয়ত দুর্বার হতে পারবে না। কালকে ধরবেন যেখানে জনসাধারণের রায়ে প্রতিষ্ঠিত জনসাধারণের আস্থাভাজন সরকার আছে এই পশ্চিমবাংলায়। এই পশ্চিমবাংলায় অনেক ঝড় বয়ে গেছে। ১৯৭১ সালে সারা ভারতবর্ষে ইন্দিরা গান্ধীর দল লোকসভার নির্বাচনে বেশি পেয়েছিলেন ভোট? তখন তো পান নি, ১৯৭৭ সালে পান নি, ১৯৮০ সালেও পান নি। তারই শ্লোগানে মন্ত্রী হয়েছেন কেন্দ্রে—তিনি তো বঙ্গোপসাগরের জলে ফেলে দেবেন বলেছিলেন, ফেলতে পারেন নি। এই পশ্চিমবাংলায় নির্বাচনে তারাই অতলে তলিয়ে গেছেন, অতল জলে ডুবে গেছেন। যেখানে এত ইন্দিরা হাওয়া—কেরলে হয়ত তাদের ভাসিয়ে নেবে, জাহাজে করে, হয়ত উড়ো জাহাজে করে আকাশে নিয়ে যাবে, নিয়ে যায় নি, সেখানেও জলের তলায়। অতএব তারা তাড়াতাড়ি চান, বেশি দিন গেলে অন্য কিছু হতে পারে। তারা বড় বড় কথা বলেছেন, জিনিসের দাম বেড়েছে বামফ্রন্ট সরকারের আমলে, জনতা আমলে, আমরা কমিয়ে দেব। আমরা বেকার সমস্যার সমাধান করব, প্রত্যেক পরিবারের একজন করে লোককে কাজ দেব। এইগুলি দুদিন পরে পুঁজিবাদী ব্যবস্থায় এখন অসাড় প্রতিপন্ন হবে তখন পারবেন না। কাজেই বেশি দিন যেতে দেব না, তার আগেই ভেঙ্গে দাও। গণতান্ত্রিক পথে দেশকে যেতে দেব না। স্বৈরতান্ত্রিক পথ ছাড়া পুঁজিবাদী শোষণকে টিকিয়ে রাখা যায় না অতএব সেই পথে যাবার চেষ্টা করছেন। ভোটের রায় তিনি নেবেন কিনা জানি না। তাদের উচিত অগণতান্ত্রিক কাজ যা করেছেন তাতে যত তাড়াতাড়ি পারেন ভোটের রায় নিন। ভোটের রায় যদি উল্টে যায়—কেরলে যা আশা করেছিলেন তা ঘটেনি। কাল যদি বিহার, ইউ. পি. বিধানসভা নির্বাচনের রায় তাদের বিরুদ্ধে যায়, সেখানে যদি বিরোধীরা যুক্ত হয়ে লড়াই-এ জেতে তাহলে কি বলবেন? সেই সমস্ত জায়গায় লোকসভার সদস্যদের পদত্যাগ করতে বলবেন কি? এটা একটা নিশানা—অতএব কেন্দ্রীয় সরকার পদত্যাগ করুন। তারা করবেন কি? তারা করবেন না। অতএব তাদের একমাত্র কাজ হচ্ছে তারা এটা চাইছেন যে অবৈধ স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা করা একচেটিয়া পুঁজিপতিদের শোষণ বজায় রাখার জন্য। সুতরাং এই যে অগণতান্ত্রিক কাজ তারা হাতে নিয়েছেন তার বিরুদ্ধে যে প্রস্তাব এখানে এসেছে আমি তাকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ৯ টি অকংগ্রেসী রাজ্য মন্ত্রীসভা ভেঙ্গে দেবার নিন্দা করে মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমাদের পার্টির পক্ষ থেকে আমি আন্তরিক ভাবে অভিনন্দন জানাই। প্রস্তাব আলোচনা কালে কংগ্রেস দলের সদস্যরা যে

মনোভাব ব্যক্ত করলেন তাতে বিধানসভার সকল সদস্যই এই অগণতান্ত্রিক এবং স্বৈরতন্ত্রী কাজের নিন্দায় সোচ্চার হয়েছেন। এই বিধানসভা গঠিত হয়েছিল সারা দেশ জুড়ে ফ্যাসিবাদের বিরুদ্ধে সংগ্রামকে রূপ দেবার ফল হিসাবে। সুতরাং আজকে পুনরায় এখন আবার ফ্যাসিবাদের কালো মেঘ দেখা দিয়েছে সেই সময় এই বিধানসভার সদস্যগণ তার নিন্দায় যে মুখর হচ্ছেন এটা খুবই আনন্দের বিষয়।

আরও আনন্দের বিষয় এই যে অনেকে বুঝতে পেরেছেন যে আজকে ফ্যাসিবাদের অশুভ শক্তি যে দিল্লীতে ক্ষমতায় ফিরে যেতে পেরেছে তার কারণ সেই সেই সৈরতন্ত্র বিরোধী শক্তিগুলির মধ্যেকার ভাঙ্গন। এই উপলব্ধি ক্রমাগত আরও বেশী লোকের মধ্যে এসেছে এবং ফ্যাসিবাদ বিরোধী শক্তিগুলির মধ্যেকার এবং স্থাপনের প্রয়োজনীয়তা আছে। এই ঐক্যের প্রবণতা খানিকটা আমরা উপলব্ধি করতে পেরেছি। এই প্রবণতাকে আমি অভিনন্দন জানাই এবং এই কারণে জানাই যে ৯টি রাজ্যের মন্ত্রীসভাকে ভেঙ্গে দেওয়া হোল। ব্যাপারটা কিন্তু এই রকম নয়, ব্যাপারটা হচ্ছে সেই পুরানো স্লোগান যে এক দেশ এক জাতি এক পার্টি এক নেতা একই স্বৈরতান্ত্রিক ব্যবস্থা সারা ভারতবর্ষের উপর চালিয়ে দেওয়া হবে। আজকে ইন্দিরা গান্ধী সেই পথে ভারতবর্ষকে এগিয়ে নিয়ে যাচ্ছে। আজকে যদি তাকে রুখতে হয় তাহলে সমস্ত ফ্যাসিবাদ বিরোধী শক্তিগুলির মধ্যেকার যে ঐক্য সেই ঐক্য একে রুখতে পারবে তাকে আটকাতে পারবে। এছাড়া একে আটকানো যাবে না। সুতরাং সকলে যদি আজকে ঐক্যবদ্ধ হয় যে ঐক্যের প্রবণতা দেখতে পাচ্ছি এটা অভিনন্দন জানানোর ব্যাপার আনন্দিত হবার ব্যাপার। কিন্তু আমার মনে শঙ্কা থেকে যাচ্ছে এই কারণে যে আমি এখনও জানি না ১৯৭১ সালের মত ব্যাঙ্ক জাতীয়করণ, কয়লাখনি জাতীয়করণের মত দু একটা চমকপ্রদ পদক্ষেপকে আবার প্রগতিশীল পদক্ষেপ বলে অভিনন্দন জানাবেন কিনা। আমি এখনও জানি না সেই ১৯৭৫-৭৭ সালের যে জরুরী অবস্থার অন্ধকারময় দিনগুলি যাকে মস্কো থেকে প্রগতিশীল সার্টিফিকেট দেওয়া হয়েছিল যে কারণে প্রগতিশীল সার্টিফিকেট দেওয়া হোল পুনরায় কেউ ভোল পাল্টাবেন কিনা। আমি এখনও জানি না এই দেশে স্বৈরতান্ত্রিক রাজত্বে প্রতিবেশী কোন দেশ মুক্তি যুদ্ধ বলে অভিনন্দন জানাতে ছুটে যাবেন কিনা। আমি এখনও জানি না সেই মস্কো কি উদ্দেশ্যে পুনরায় স্বৈরতন্ত্র শক্তিগুলির মধ্যে ফাটল ধরানোর প্রক্রিয়া চালাবেন কিনা। এই অভিজ্ঞতা আমাদের অতীতে হয়েছে। আমি আশা করবো এগুলির যেন পুনরাবৃত্তি হবে না। আমি আশা করবো অতীতের ভুলগুলি থেকে শিক্ষা গ্রহণ করা হবে। আর যাই বলুন না কেন এইটাই আজকে বাস্তব অভিজ্ঞতা। স্বৈরতন্ত্রী বিরোধী শক্তিগুলিকে তার মধ্যে দিয়ে সম দূরত্বের লাইনে গ্রহণ করা হয়। স্বৈরতন্ত্রী বিরোধী শক্তিগুলিকে যদি আসনে বসানো হয় তাহলে স্বৈরতন্ত্রকে শক্তিশালী করা হয়। এইটাই পৃথিবীর ইতিহাস এবং সাম্প্রতিক কালের অভিজ্ঞতা এটাই প্রমাণ করেছে। পশ্চিমবাংলার গণতন্ত্র প্রিয় মানুষ যে পার্টিকে সবথেকে বেশী ভোট দিয়েছে, যে গ্রামবাংলার ক্ষেতমজুর, গরীব চাষী শ্রমিক শ্রেণী যারা এখনকার সংগ্রামের মূল শক্তি তাদের সুবিপুল সমর্থন ভোগ করছে এই পশ্চিমবাংলার বামফ্রন্ট এবং তাদের যে প্রধান শরিক পার্টি। আমরা অতীতে যে ভুলগুলি করেছি তা থেকে যেন আমরা শিক্ষা গ্রহণ করি। আমি আশা করবো আপনারা আত্মসমালোচনা করবেন যে ভুল অতীতে হয়েছে যেগুলি আমরা বুঝতে পারিনি এবং সত্যিকারের একটা ফ্যাসিবাদ বিরোধী ঐক্য যাতে গড়ে তোলা যায় সেইদিকে আপনারা

এগিয়ে যাবেন। এই বলে আমি পুনরায় মুখ্যমন্ত্রীর আনীত যে প্রস্তাব সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মুখ্যমন্ত্রীর প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি এই কথাই বলছি যে এই মাত্র শুনে আসছি একজন বলছে 'কার অন্তরালে পথে প্রান্তরে এলো বুঝি রক্তিম ধারা।' এই কথা শুনে আসছি আজকে। আশে-পাশে সব বলাবলি করছে জেলখানার ভিতর রক্তঝরার দিন ঘনিয়ে আসছে। জানি না এটা ঠিক কিনা। কারণ আমরা যারা এই পশ্চিমবাংলার বামপন্থী দলগুলি তারা অনেক আগেই বলেছিলেন যে যদি ইন্দিরা গান্ধী এ দেশে পাওয়ারে আসে তাহলে আবার সেই আগের মত চলবে। কিন্তু অনেককে শুনেও শোনেননি। তার পর দেখা গেল সত্যিসত্যিই পাওয়ারে এলেন। পোহালো শর্বরী বণিকের মান দন্ড দেখা দিল রাজদন্ডরূপে। আসতে না আসতেই দেড় মাসের ভেতর রাত পোহাতে না পোহাতেই ৯টি রাজ্যকে ভেঙ্গে দিলেন। তার পর যেখানে যাচ্ছি বলছে রামবাবু আর ক দিন? গোপের ফাঁকে ফাঁকে ফিক ফিক করে হাঁসি। এই অবস্থা যেন কারও দয়ায় আমরা এখানে বসে আছি। যেন কারো জমিদারিতে বসে আছি। সুন্দর হাসি। অনেক দিন হাসি নি তো, তাই, গোমরা মুখে হাসি ফুটেছে। কিন্তু মুসকিল কি? এই পশ্চিমবাংলায় আমরা কি ভাবছি? গরীব মানুষগুলি দুটো খাচ্ছে, তাদের মুখে একটু হাসি দেখা যাচ্ছে, সেই মানুষগুলি আবার ভীত হয়ে পড়েছে। তারা বলছে, এই রে আবার বুঝি এল, তাদের মুখ শুকিয়ে যাচ্ছে। পান্ডুয়াতে ফ্যান্সি ক্লাব বলে একটা ক্লাব ছিল। সেখানে যে সমস্ত ক্ষেতমজুর ছিল তাদের কাজই ছিল ক্ষেতমজুরী এবং চাষ করা। সেদিন সেখানে গিয়ে দেখি যে তারা ঠক ঠক করে কাঁপছে। তাদের জিজ্ঞাসা করতে তারা বললো যে মুরগীটাও থাকবেনা বাবু, কচি পাঁঠাটাও থাকবে না কারণ আবার ওরা আসছে। যাই হোক, আজকে আমরা ভীত নই। কারণ সন্ত্রাসের জন্ম এই পশ্চিমবাংলায় এবং ষড়যন্ত্রের কোলে আমরা জন্মেছি। কাজেই এতে খুব বেশী আমরা ভীত নই। আমরা যে এমার্জেন্সি দেখেছি—তবে হ্যাঁ, সেই গতবারের মত মার্চ করা চলবে না। এখন এখানে সংগঠিত বামপন্থী দল, এরা কেউ আলাদা নয়। সে জন্য এ জিনিস চলবে না। আর আমরা মনে করি যে পশ্চিমবাংলার মানুষ গোটা ভারতবর্ষের ৯টি প্রদেশের পাশে আছে। কারণ সেই পশ্চিমবাংলার মানুষ পুরানো কথাতে ঠাঁই দিয়েছেন। মহামতী গোখেল একদিন বলেছিলেন, হোয়াট বেঙ্গল থিঙ্ক টুডে, ইন্ডিয়া থিঙ্ক টুমরো। আজকে ঠিক সেই জিনিস হতে চলেছে। আজকে পশ্চিমবাংলা যা করছে, যা ভাবছে, কালকে ভারতবর্ষ সেই ভাবনা ভাববে। সে জন্য ভয় আমাদের নেই। আজকে যারা ভুল করে চলে গেছেন, প্রলোভনে চলে গেছেন, তারা বাজার সম্বন্ধে বলেছেন যে বাজার দর অগ্নি মূল্য। হ্যাঁ, হয়েছে। কিন্তু কারা করেছে? এটা কি আমরা করেছি? তেল কোথা থেকে আসে? ওদের ওখান থেকে এগুলি আসে। যাই হোক, এই সব হওয়া সত্ত্বেও আমি মনে করি পশ্চিমবাংলাতে এই ধরনের আঘাত করতে সাহস করবে না। পশ্চিমবাংলায় সাহস করা উচিত নয়, এটা লজ্জা কর ব্যাপার। কারণ যেখানে কিছু পেলেন না, কোন রকমে অন্ডায় গন্ডায় চলে গেলেন, এখন তারা আবার চেঁচাচ্ছেন। যাই হোক, তারা কেউ নেই। আমি সে জন্য মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে পুরোপুরি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ ঃ** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী যে প্রস্তাব এখানে এনেছেন

সেই প্রস্তাবকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। ১৯৮০ সালে ভারতবর্ষের জনসাধারণের ধারণা হয়েছিল যে দানবীয় ইন্দিরা বোধহয় মানবীয় রূপ নেবে। ভারতবর্ষের জনগণ ভুল করেছে সেই স্বৈরতান্ত্রিক শক্তিকে ফিরিয়ে এনে, মানবী দানবী ইন্দিরার মায়া কান্না শুনে। মাননীয় মুখ্যমন্ত্রী যে কথা বলেছিলেন যে জনগণ ভুল করেছে। স্বৈরতান্ত্রিক শক্তিকে ফিরিয়ে এনে সেই ভুল এবারে ভারতবর্ষের জনগণ করেছে কেন না, নির্বাচনের দেড় মাসের মধ্যে সেই মানবী ইন্দিরা তার আসল রূপ ধরেছে এবং দানবী ইন্দিরা রূপে দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৭ সালের নির্বাচনে ভারতবর্ষে যে ঐতিহাসিক ঘটনা ঘটেছিল সেই ঘটনা সারা পৃথিবীর সংসদীয় গণতন্ত্রের ইতিহাসে ঘটেনি। সংসদীয় গণতন্ত্র সেখানে প্রতিষ্ঠিত সেখানে দেখা গেছে শাসক শ্রেণী পরবর্তী নির্বাচনে পরাস্ত হতে পারে কিন্তু তার দল নেতা বা তার দল নেত্রী নির্বাচিত হয়েছে। কিন্তু ১৯৭৭ সালের নির্বাচনে ভারতবর্ষের ২৫ বছরের শাসকদল যে কংগ্রেস সে শুধু পরাস্তই হয়নি, তার যে দল নেত্রী, শ্রীমতী ইন্দিরা গান্ধী, তিনিও নির্বাচনে পর্যুদস্ত হয়েছিলেন। ভারতবর্ষের জনগণের কাছে তখন জনতা পার্টির একমাত্র ইস্যু ছিল যে ভারতবর্ষের বুকে গণতন্ত্র থাকবে, কি থাকবে না? ভারতবর্ষের মানুষ জরুরী অবস্থাকে সমর্থন করে কি না এবং এই একটি মাত্র ইস্যুতে জনতা পার্টি ভারতবর্ষের মানুষের কাছে এসেছিলেন। ভারতবর্ষের যে সমস্ত রাজ্য জনতা পার্টির এই ইস্যুকে সমর্থন জানিয়েছিল, জনতা পার্টি সেই সমস্ত রাজ্যে তৎকালীন কংগ্রেস সরকারকে খারিজ করে দিয়েছিলেন।

[6.30–6.40 P.M.]

আজকে কংগ্রেস থেকে যে কথা বলা হচ্ছে, ১৯৭৭ সালে জনতা পার্টিও এই কাজ করেছিল। হ্যাঁ, করেছিল। ১৯৭৭ সালে জনতা পার্টি যদি ৯টি রাজ্যের কংগ্রেস সরকারকে খতম না করতো তাহলে জনতা পার্টি জনসাধারণের কাছে বেইমানী করতো। জনতা পার্টি ভারতবর্ষের মানুষকে প্রতিশ্রুতি দিয়েছিল যদি তারা ক্ষমতায় ফিরে আসে, তারা গণতন্ত্র ফিরিয়ে আনবেন। যে সমস্ত রাজ্যের মানুষ এই গণতন্ত্র প্রতিষ্ঠার জন্য জনতা পার্টির পাশে এসে দাঁড়িয়েছিল, সেই সমস্ত রাজ্যের জনতা পার্টি কংগ্রেস সরকারকে বরখাস্ত করে দিয়েছিল। ১৯৭৭ সালের নির্বাচনে বিহারে জনতা পার্টি ৬৪.৯৮ পার্সেন্ট ভোট পেয়েছিল, উত্তরপ্রদেশে ৬৮.০৮ পার্সেন্ট ভোট পেয়েছিল। রাজস্থানে পেয়েছিল ৬৫.৩১, মধ্যপ্রদেশে পেয়েছিল ৫৭.৯০, হরিয়ানাতে ৭০.৩৫, উড়িষ্যায় ৫১.৭৭, ওয়েস্ট বেঙ্গল সি.পি.এম. এর সঙ্গে আঁতাত করে পেয়েছিল ৬৫ পার্সেন্ট ভোট, পাঞ্জাবে জনতা পার্টি ৫৯ পার্সেন্ট ভোট পেয়েছিল, হিমাচল প্রদেশে পেয়েছিল ৫৮ পার্সেন্ট ভোট। যে ৯টি রাজ্যে জনতা এই কংগ্রেস সরকারকে ভেঙ্গে দিয়েছিল, সেই ৯টি রাজ্যের জনগণ জনতা পার্টিকে ভোট দিয়েছিল। ভোট দিয়েছিল গণতন্ত্রের পক্ষে। সেই নয়টি রাজ্যের কাছে জনতা পার্টি প্রতিশ্রুতিবদ্ধ ছিল, যদি ভারতবর্ষের বুকে গণতন্ত্র ফিরে আসে, যারা জরুরী অবস্থাকে সমর্থন করেছিল, সেই কংগ্রেস সরকারকে ভেঙ্গে দেবার জন্য জনতা পার্টি নির্বাচনের পর সেই প্রতিশ্রুতি পালন করেছে। আমি শুধু এইটুকু বলতে চাই, মুখ্যমন্ত্রী মহাশয়ের ভয় পাওয়ার কিছু নেই, পুরাণের একটা ঘটনা মনে পড়ে। পুরাণে আমরা দেখেছি দেবতাদের মধ্যে মাঝে বিচ্ছেদ এসে গিয়েছিল। মাঝে মাঝে তাদের মধ্যে ঝগড়া-দ্বন্দ শুরু হয়েছিল। সেই দ্বন্দের সুযোগ নিয়ে অসুররা আস্তে আস্তে স্বর্গ রাজ্যে প্রবেশ করলো এবং স্বর্গ রাজ্যকে কবজা করে নিলো। অসুররা ভাবলো স্বর্গ রাজ্য বুঝি

তাদের আয়ত্বের মধ্যে চলে এসেছে তারাই এবার হয়তো স্বর্গের অধীশ্বর হবেন। কিন্তু স্বর্গ রাজ্য অসুরদের করায়ত্ব থাকেনি। তাদের করায়ত্ব সাময়িক ছিল। দেবতারা যখন ভুল বুঝতে পারলো যে তাদের মধ্যে ভুল বোঝাবুঝির জন্য অসুররা দ্বন্দের সুযোগ নিয়ে ঢুকে পড়েছে, তখন দেবতারা আবার সম্মিলিত হয়ে মহা শক্তির আরাধনা করলেন। মহাশক্তি জাগ্রত হলো। অসুর নিধন হলো। আবার দেবতারা স্বর্গ রাজ্যে বাস করতে লাগলো। ভারতবর্ষের বুকে গণতান্ত্রিক শক্তিগুলো ক্ষমতায় ফিরে এসে ভারতবর্ষের জনসাধারণকে তারা ভুলে গিয়েছিল আত্ম দ্বন্দে নিমজ্জিত হয়ে। আমরা পশ্চিমবাংলায় দু-বছর এই মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির সঙ্গে বিরোধিতা করেছি। করেছি এই কারণে, ভারতবর্ষে গণতান্ত্রিক বাতাবরণ ছিল, আমরা বিরোধী দলে ছিলাম, আমরা তাই বিরোধিতা করেছিলাম। কিন্তু আজকে সারা ভারতবর্ষে সেই গণতান্ত্রিক বাতাবরণ নেই। দুবছর আগে যে অবস্থা ছিল, দুবছর পরে সেই ভারতবর্ষের অবস্থার পরিবর্তন হয়েছে। যদি গণতন্ত্র থাকে তবেই তো বিরোধী দল থাকবে। তবেই তো বিরোধিতার প্রশ্ন থাকবে। আর যদি গণতন্ত্র না থাকে, সেখানে বিরোধী দলের কোন অস্তিত্ব থাকে না। যেমন করে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত নির্বাচনে আমরা দেখেছি। আজকে যদি ভারতবর্ষে গণতন্ত্র থাকে, আগামী দিনে যদি পশ্চিমবাংলায় মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি প্রতিষ্ঠিত হয়, আর আমরা যদি ফিরে আসি তাহলে হয়তো বিরোধিতা করবো, গণতন্ত্র যদি প্রতিষ্ঠিত থাকে। তখন আমরা চিন্তা করবো। কিন্তু আজকে প্রধান কাজ হচ্ছে গণতন্ত্রকে ভারতবর্ষের বুকে প্রতিষ্ঠিত করা। যেমন করে দেবতারা ভুল বোঝাবুঝি করে একত্রিত হয়ে সেই মহাশক্তির আরাধনা করেছিলেন, আসুন আমরা যারা গণতন্ত্রে বিশ্বাস করি, আমরা আজকে একযোগে সমবেত হয়ে স্বৈরাচারী শক্তির বিরুদ্ধে, সেই সবচেয়ে বড় গণশক্তি, তার আরাধনা করি। ভারতবর্ষের জনসাধারণকে একত্রিত করি। একত্রিত করে আবার সেই স্বর্গ থেকে অসুরদের তাড়িয়ে দিয়ে ভারতবর্ষে গণতন্ত্রের বাতাবরণকে আবার তৈরী করি। আমাদের দৃঢ় বিশ্বাস, জনগণ একবার ভুল করলেও আবার তারা সেই ভুল বুঝতে পারবে। এবার যে ৯টি রাজ্যকে ইন্দিরা কংগ্রেস খারিজ করেছে—ইন্দিরা কংগ্রেস তো এই কথা বলেননি, নির্বাচনে যদি আমরা জিতি, আমরা সেই ১৯৭৭ সালের মত করবো। বরং মায়া কান্না ইন্দিরা গান্ধী কেঁদেছিলেন, সমস্ত রাজ্যগুলোকে বলেছিলেন আর জরুরী অবস্থা জারী করবো না, আর অগণতান্ত্রিক পথে চলবো না, আর সংবাদপত্রের স্বাধীনতা খর্ব করবো না। যে কাজ করেছিলাম, ভুল করেছিলাম। আর ২০ দফা কর্মসূচী ফিরিয়ে আনবো না। সেই প্রতিশ্রুতিতে ভারতবর্ষের জনগণ তাকে ভোট দিয়েছে। ইন্দিরা গান্ধী আবার গণতন্ত্রের পথে চলবে। কিন্তু ইন্দিরা গান্ধী ভারতবর্ষের মানুষের সামনে নির্বাচনে জয়যুক্ত হবার পর প্রতারণা করেছেন। ৯টি রাজ্যের সরকারকে ভেঙ্গে দিয়েছেন। সেই প্রতারণার জবাব ভারতবর্ষের জনগণ দেবে। যদি আমরা সঠিক নেতৃত্ব দিতে পারি। সেই সঠিক নেতৃত্ব দেবার পথে যে তিনটি রাজ্য সরকার এখনও কায়েম আছে, তাদের আজকে অগ্রণী ভূমিকা নিতে হবে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীকে, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে, কেরালা সরকারকে, ত্রিপুরা সরকারকে জনতা পার্টি বারবার প্রতিশ্রুতি দিয়েছে, এই গণতন্ত্র প্রতিষ্ঠার জন্য তারা মানুষের পাশে থাকবে, গণতান্ত্রিক রাজনৈতিক দলগুলোর পাশে থাকবে। আমরা এই বিধানসভায় বারবার বলেছি, গণতন্ত্র যদি ধ্বংস হয়, সেই গণতন্ত্রকে ফিরিয়ে আনার জন্য জনতা পার্টির জন্ম হয়েছে। আমরা তার জন্য শেষ রক্ত বিন্দু দিয়ে লড়াই করবো। আবার সেই কথা বলছি, পশ্চিমবাংলার

এই সরকারকে হটাবার জন্য কোন রকম যদি চেষ্টা হয়, ভোলাবাবুরা যতই হুঙ্কার করুন, তার মধ্যে দিয়ে যে গণআন্দোলন গড়ে উঠবে, সেই গণআন্দোলনের পাশে জনতা পার্টি থাকবে। সারা ভারতবর্ষ স্তব্ধ হয়ে যাবে। ইন্দিরা গান্ধী আর একবার শিক্ষা নিয়ে ইতিহাসের আঁস্তাকুড়ে নিক্ষেপ হবে, এই বিশ্বাস আমাদের আছে। ১৯৭৭ সালে ভারতবর্ষের জনগণ সেই কথা প্রমাণ করেছে। মুখ্যমন্ত্রীর এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আবার আবেদন করছি, গণতান্ত্রিক শক্তি জয়যুক্ত হোক। আসুন, আমরা ঐক্যবদ্ধ হই। জয়হিন্দ।

**শ্রী গৌরাঙ্গ সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাবকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। ইন্দিরা কংগ্রেস নয়টি রাজ্যে জনপ্রিয় সরকারগুলিকে ভেঙ্গে দিয়েছেন। মাইনোরিটির ভোটে কেন্দ্রে নির্বাচিত হয়ে তাঁরা কেন্দ্রীয় সরকার গঠন করে রাজ্যগুলির জনপ্রিয় সরকারগুলিকে যেভাবে ভেঙ্গে দিয়েছেন সেইভাবে আজকে ভোলাবাবু এখানেও হিজ্ মাস্টার'র রেকর্ড বাজিয়ে গেলেন। ওঁদের স্বৈরতান্ত্রিক চেহারা আবার বেরিয়ে পড়েছে, সেই জন্য আমি আমাদের মুখ্যমন্ত্রীর প্রস্তাব সমর্থন করছি।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, আমার খুব বেশী কিছু বলার প্রয়োজন নেই। আর সুবিধাও একটা হয়ে গেছে, কারণ ইন্দিরা কংগ্রেসের প্রতিনিধিরা বোধ হয় লজ্জায় বেরিয়ে চলে গেছেন, এখানে কেউ নেই দেখছি। তা জবাবই বা কাকে দেব। তবে একটা কথা এ' ভোলাবাবু ওঁদের লিডার হয়েছেন, যা কাগজে দেখেছি। তা তিনি তাঁর বক্তৃতায় যা বললেন তাতে তাঁর যুক্তি হচ্ছে যে, জয়প্রকাশ নারায়ণ এবং চরণ সিং মহাশয়, তাঁরা এরকম বিধানসভা ভেঙ্গে দেওয়ার কথা এ' '৭৭ সালে বলেছিলেন, তাই সেই জন্য এটা ঠিকই হয়েছে। এটা কি যুক্তি হলো জানি না! আপনিও আইনজীবী, উনিও আইনজীবী, আমি ঠিক না, যদিও আইন পড়েছি। সেই সময় কিন্তু ইন্দিরা গান্ধী এ' কাজের প্রতিবাদ করেছিল, বিরোধিতা করেছিল যে, এটা করা উচিত নয়। তাহলে আজকে কেন এটা করা হল? তারপর আজকে উনি চরণ সিং মহাশয় এবং জে. পি.-র সঙ্গে একমত হয়েছেন বলছেন? অথচ কি কারণে এটা করলেন, সেটা বললেন না। তাহলে কি ওঁরা করেছিল বলেই ওঁদেরও করতে হবে? এটা কোনো লজিক্ নয়, এর মধ্যে কোনো যুক্তি নেই। তাহলে তাঁরা তখন কেন বিরোধিতা করেছিলেন? সে কথাও বললেন না। তাহলে তো এখন বলবেন যে তখন আমরা বিরোধিতা করেছিলাম তার জন্য আমরা দুঃখিত, আপনারা ঠিকই করেছিলেন, আমরা তখন বুঝিনি, এখন বুঝেছি। সততা থাকলে একথা বলতেন। নেই। তারপর আর একটা কথা, সেটা হচ্ছে তখন যেগুলি ভাঙ্গা হয়েছিল তার মধ্যে বিশেষ করে পশ্চিমবাংলার কথা বলা হচ্ছে যে, আমরা বলেছিলাম ভেঙ্গে দিতে। নিশ্চয়ই বলেছিলাম। কারণ জনগণ রায় দিয়েছিল ৫ বছরের জন্য। ৫ বছরের বেশী ওঁরা থাকলেন কি করে সিদ্ধার্থশঙ্কর রায় মহাশয় তাঁর কংগ্রেসী সরকার নিয়ে? তার জবাব কি হলো? কেন অথরিটি, জনগণের কাছে যাননি? কাজেই আমরা বলেছিলাম ভেঙ্গে দিতে হবে, কারণ ৫ বছরের বেশী থাকবার কোনো এক্তিয়ার ছিল না। তখন এ' দুটি ক্ষেত্রে ৫ বছর হয়েছিল না, সুতরাং সে দুটি নিয়ে আজকে প্রশ্ন হতে পারে। কিন্তু অন্যগুলি নিয়ে প্রশ্ন ওঠে না যেগুলির ৫ বছর হয়েছিল। তখন আমরা এ' কারণে বলেছিলাম। তবে বড় একটা কারণ ছিল, যেটা উনি উল্লেখ করেননি। উনি বলছেন যে, দেখুন আমি গণতন্ত্র কি রকম মানি, আমি রাসবিহারী কনস্টিটিউয়েন্সি—ওটা

হচ্ছে বিধান সভা কেন্দ্র—সেখানে ৫ হাজার ভোট বেশী পেয়েছি, সেখানে জ্যোতিবাবু বাস করেন। আরে আপনি তো বিধান সভায় দাঁড়াননি, লোক সভায় দাঁড়িয়েছিলেন এবং লোক সভায় অনেক ভোটে পরাজিত হয়েছেন। তাহলে পদত্যাগ করছেন না কেন? জনগণের মত-কে তো এত শ্রদ্ধা করছেন, তাহলে পদত্যাগ করছেন না কেন? তবে ভোলাবাবুকে বেশী কিছু বলে লাভ নেই। কারণ আমার যত দূর মনে আছে নির্বাচনের আগে ওঁকে দেখেছিলাম অন্য কংগ্রেসে আছেন। ঠিক নির্বাচনের পূর্ব মুহূর্তে ক্যান্ডিডেট হওয়ার জন্য, দাঁড়াবার জন্য, প্রতিনিধি হওয়ার জন্য ইন্দিরা কংগ্রেসে চলে গেলেন। তাহলে এসব লোকের কি কোনো মূল্য আছে? মেরুদন্ড বলে কিছু আছে? কিছু নেই। এরা হচ্ছে জন-প্রতিনিধি এবং প্রার্থী হয়ে ভোটে দাঁড়ায়! অবশ্য দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে দেশের অনেক জায়গায় এই জিনিস হচ্ছে। সুতরাং আজকে মানুষকে বলতে হবে যে, যারা এই রকম কার্যকলাপ করে, রাতারাতি নিজেদের ব্যক্তি স্বার্থের জন্য তাদের বর্জন করা দরকার।

[6-40–6-50 P.M.]

তবে আস্তে আস্তে এইসব শিখবেন। আমি তো দেখেছি বিলেতের মত জায়গায় বলতে লজ্জা হয় সেখানে ১ জনের মেজোরিটি নিয়ে নেবার পার্টির সরকার ৪ বছর কাটিয়ে দেন—এখানে কি কল্পনা করা যায়—কল্পনা করা যায় না। কোথায় কখন কেনা-বেচা হবে কিছুই বোঝা যায় না আর ইনি হচ্ছেন সেই মেরুদন্ডহীন একটি লোক যিনি ইন্দিরা গান্ধীর প্রশংসা করছেন—আরে ইন্দিরা গান্ধীকে তো চেনেন না—আপনি কি প্রশংসা করছেন—আপনি দাঁড়িয়েছেন বলে, প্রার্থী হয়েছেন বলে যা খুশী তাই বলে যাবেন? তারপর যুক্তি কি? আপনি মরিচঝাঁপি থেকে কেন লোকগুলিকে পাঠিয়ে দিলেন সেইজন্য ৯টি রাজ্য ভেঙ্গে দিলাম—কি যুক্তি কিছুই বোঝা যাচ্ছে না। তারপর এই রকম অনেক কথাই বললেন—আপনারা ইউনির্ভাসিটি সাময়িকভাবে হাতে নিয়েছেন সেইজন্য ৯টি রাজ্য ভেঙ্গে দিলাম—কিসের সঙ্গে কিসের তুলনা? তবে ওরা বুঝেছেন এইসব কথা বলা ঠিক হচ্ছে না সেইজন্য পালিয়ে গেছেন। আমি আর একটি কথা বলবো সেটা হচ্ছে কিছু লক্ষণ যা দেখেছি—এখন আমাকে বলা হচ্ছে এইসব পরে আমরা দেখাবো-বোধ হয় এইরকম ওদের মনোভাব—ওরা অনেক ভোট পেয়েছেন—অনেক জিতেছেন আমরা পায়নি—মোটে ৪ জন প্রতিনিধি আমরা পেয়েছি ৪১ জনের মধ্যে কাজেই পরে দেখা যাবে। কিন্তু ইতিমধ্যে আমরা দেখেছি জনতা পার্টির সরকার ছিল—এখানে আমি বলবো—পরিষ্কারভাবে আমি বলবো—মোরারজী থেকে এইরকম ধরনের চিঠি আমরা পাইনি—এখানে আমাকে লিখেছেন—বললে গোঁসা হয়ে যাবে কিনা জানি না—এইসব বলার দরকার আছে কিনা এ্যাসেম্বলীতে তাও জানি না রাও বীরেন্দ্র সিং—উনি কৃষি বিভাগের মন্ত্রী—উনি ভাল ভাল কথায় আমাকে চিঠি দিয়েছেন—কি করতে হবে না হবে, কত আমাদের খাদ্য দিয়েছেন তার হিসাব দিয়েছেন—কিন্তু দিয়ে হঠাৎ তার মধ্যে একটা জায়গায় বলছেন Compalints, however, continued to be received from various quarters about misuse of the grains for personal or political gains. ...—এই যে গম দেওয়া হয়েছে এটা পারসোন্যাল গেন্স, কোন পলিটিক্যাল গেন্স, কি ব্যাপার কিছুই বুঝতে পারছি না—একজন কেন্দ্রীয় মন্ত্রী এই সেদিন বসেছেন গদীতে এই চিঠি আমাকে লিখেছেন—আমি তার জবাব তৈরী করছি, উত্তর দেবো। আরোও আছে, তারপর অনেক

কথা লিখেছেন, I am extremely worried about the situation of availability of drinking water specially in the saline water belt and hard rocky areas. It is extremely regrettable that often very needy areas are discreminated on political grounds even in the matter of supply of drinking water and schemes that are taken up in a lopsided manner even in a village where potable water is not a problem and is available through hand pumps or through wells....—দায়িত্বশীল মন্ত্রী এই কথা লিখেছেন—কোথায় কি ব্যাপার, কি হয়েছে কিছুই জানি না এবং ওর গরজ আছে মানুষকে জল দেবার আর আমাদের গরজ নেই—আর উনি বলছেন পলিটিক্যাল গেন। তবে উনি বোধ হয় জানেন না হিসাবটা পশ্চিমবাংলার সব জায়গাতেই আমাদের এম. এল. এ—বেশীর ভাগ অঞ্চলে যে সমস্ত পঞ্চায়েত নির্বাচন হয়েছে তার ৮০ থেকে ৯০ ভাগ জায়গায় আমরা জিতেছি। ওরা স্যালাইন ওয়াটারের কথা যেগুলো বলেছেন সেইসব জায়গায় তো আমাদেরই প্রতিনিধি—যদি আমরা অন্যান্য সব জায়গা ছেড়েই দিই। তা সেটা আমি কি করে তাদের ডিনাই করতে পারি—এ তো অসম্ভব—এই কাজ যারা করতে পারে জল দেবো না রাজনৈতিক কোন কারণে তাদেরকে আমরা মানুষ বলতে পারি না—রাও বীরেন্দ্র সিং তিনি কি ভাবেন ভাবুন কিন্তু আমরা বামপন্থী রাজনীতি করি, আমরা জনগণের পক্ষে, আমরা জল দেবার সময় চিন্তা করি না কে কংগ্রেসী আর কে কমিউনিস্ট—এই সব চিন্তা করি না—এই সব হচ্ছে ওদের চিন্তাধারা এবং এইভাবে বোধ হয় ওরা চলছে এবং চলতে আরম্ভ করেছে। আমাদের কেরোসিন দিয়েছেন, ডিজেল দিয়েছেন—আমি পরে হিসাব দেবো আপনাদের কাছে—বোম্বেতে যা দিয়েছেন এবং অন্যান্য জায়গায় যা দিয়েছেন তার অর্দ্ধেক দিয়েছেন আমাদের। কেন লোকসংখ্যা দেখে, আমাদের শিল্প দেখে? আমাদের প্রয়োজন দেখে এইসব কি দেওয়া হচ্ছে, দেওয়া হচ্ছে না।

এই সব পথ নেবেন কি? এইজন্য যা, এখন পেয়েছি রেখে দিয়েছি। আর একটি চিঠি পেয়েছি রেলওয়ে মিনিষ্টার কমলাপতি ত্রিপাঠির কাছ থেকে। এখানে ট্রেনে ডাকাতি হচ্ছে। এরজন্য ওরা আমাদের সঙ্গে একটু আলোচনা করতে চান : খুব ভাল কথা, আমরাও এ সম্বন্ধে কথাবার্ত্তা বলতে চাই কি করে ডাকাতি বন্ধ করা যায়। সমাজ বিরোধিরা এইসব করছে, রেলওয়ে মন্ত্রী আপনাদের সঙ্গে বসে আলোচনা করতে চান, খুব ভাল কথা। কিন্তু এক জায়গায় হঠাৎ লিখলেন—These incidents have not only created a general sense of insecurity amongst the railway staff and travelling people at large but have also seriously hampered the movements of essential commodities in the eastern region. এটা নয় যে ট্রেনে কোন ডাকাতির জন্য খাদ্য আসে না? কোথায় বলুন এ সব? এসব কি রাজনীতি হচ্ছে? সাহায্য করব বলে রাজনীতি হচ্ছে? দুটি পত্রের উত্তর দোব এবং জানতে চাইব সেই সমাজ বিরোধীদের নাম, ধাম, ঠিকানা এবং কোথায় এসব হয়েছে? আমাদের এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে, আমাদের বিরুদ্ধে যদি কেউ বদনাম করেন এইসব বলেন তাহলে পশ্চিমবঙ্গ সরকার চুপ করে থাকবে না। আমাদের জনগণের কাছে সব কথা বলতে হবে। আমার কাছে এখন খবর এসেছে তখন আমরা জানতে চাইব কোথায় এইসব ঘটনা হয়েছে। কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী শ্রী প্রণব মুখার্জী, আবদুল গণিখান চৌধুরী ওঁদের সঙ্গে তো কোন খারাপ ব্যবহার করা হয়নি, তাঁরাই বলেছেন যে

আমাদের যুক্তরাষ্ট্রীয় কাঠামো মজবুত করতে হবে। আমি আশা করি সাধারণ মানুষ এদিকে নজরটা রাখাবেন। তাঁদের দৃষ্টি থাকবে যাতে করে গণতান্ত্রিকতা বজায় রাখা যায়। সব কিছু যাতে বজায় থাকে সেই চেষ্টা করতে হবে। এই কথা বলে আমি আবার এই প্রস্তাবকে সমর্থন করছি এবং অনুরোধ করছি সকলে যেন এটা গ্রহণ করেন।

**Mr. Speaker :** এখন সরকারী প্রস্তাবের উপর ভোট গ্রহণ। একটা সংশোধনী প্রস্তাব এসেছে সেখ ইমাজুদ্দীন এবং শ্রীকৃষ্ণদাস রায়ের নামে এবং সেটি বৈধ বলে বিবেচিত হইয়াছে। সেটি এখন আমি ভোটে দিচ্ছি।

The motion of Shri SHAIKH IMAJUDDIN that—

(i) in para. 1, line 1, for the words "an undemocratic and authoritarian", the words "a democratic" be substituted;

(ii) in para. 1, line 1-2, the words "the non-Congress (I) ministries in as many as" be omitted;

(iii) para. 2 be omitted;

(iv) in para. 3, line 1, for the words "mistrust and bitterness" the words "no mistrust and no bitterness" be substituted;

(v) in para. 4, line 1, for the word "disapproval", the word "approval" be substituted; and

(vi) in para. 4 line 2, for the words "undemocratic and authoritarian", the word "democratic" be substituted.

was then put and lost.

**Mr. Speaker :** এখন শ্রী জ্যোতি বসু মহাশয়ের প্রস্তাব আমি ভোটে দিচ্ছি।

The motion of Shri JYOTI BASU that—

Whereas by an undemocratic and authoritarian act of the Centre, the non-Congress (I) ministries in as many as nine States of the Indian Union and the Legislatures thereof have been dissolved;

And Whereas this undemocratic and authoritarian act of the Centre has struck at the root of the federal structure of India envisaged under the Constitution;

And whereas this has created mistrust and bitterness between the Centre and the federating Units of the Indian Union;

Now, therefore, this Assembly records its strongest disapproval of this undemocratic and authoritarian act of dissolution of the State ministries in as many as nine States and the Legislatures thereof.

was then put and agreed to.

## Adjournment

The House was then adjourned at 6.50 p.m. till 1 p.m. on Friday, the 22nd February, 1980 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 22nd February, 1980 at 1.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 12 Ministers, 1 Minister of State and 139 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

## Starred Question
## (to which oral answers were given)

### [illegible] অভিযোগে ব্যবসায়ী গ্রেপ্তার

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং *১৪।) **শ্রীজন্মেজয় ওঝা :** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কালোবাজারী ও অত্যাধিক মুনাফা লুটের অভিযোগে ১৯৭৯ সালে কতজন ব্যবসায়ীকে গ্রেপ্তার করা হয়েছে ; এবং

(খ) তন্মধ্যে কতজন ব্যক্তির শাস্তি হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :**

(ক) ১১ হাজার ৬৮০ ;

(খ) নদীয়া, হাওড়া, মেদিনীপুর এবং শিলিগুড়ি জি.আর.পি জেলাগুলির সংখ্যা ব্যতীত কলিকাতা সহ অন্যান্য জেলায় ৪৭১ জনের শাস্তি হয়েছে। এই চারটি জেলার শাস্তিপ্রাপ্তদের সংখ্যা পরে পেশ করা হবে।

**শ্রী জন্মেজয় ওঝা :** আমি জানতে চাই যে পল্লীগ্রামে এদের সংখ্যা কত?

**শ্রী জ্যোতি বসু :** নোটিশ চাই।

**শ্রী কাশীকান্ত মৈত্র :** যাদের গ্রেপ্তার করা হয়েছিলো তাদের কোন আইনে গ্রেপ্তার করা হয়েছিলো এবং সকলকে কি জামিনে মুক্তি দেওয়া হয়েছিলো?

**শ্রী জ্যোতি বসু :** সেই পরিসংখ্যান আমার কাছে নেই তবে এসে নসিয়াল কমোডিটি এ্যক্ট অনুযায়ী বেশীর ভাগ হয়েছে বলে দেখতে পাচ্ছি।

### তারাজুলি ও আমোদর নদীর উপর সেতু নির্মাণ

*৪১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫।) **শ্রী নানুরাম রায় :** গত ১৬ই ফেব্রুয়ারি, ১৯৭৯ তারিখের তারকিত প্রশ্ন নং *৮৬ (অনুমোদিত প্রশ্ন নং *২৬২)-এর উত্তরের প্রাসঙ্গিকতাক্রমে পূর্ত বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) তারাজুলি ও আমোদর নদীর উপর সেতু নির্মাণের কাজটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে ; এবং

(খ) কতদিনে ঐ কাজ শেষ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্তী:**

(ক) অর্থাভাবে সেতু দুইটি নির্মাণের প্রস্তাব আপাতত স্থগিত আছে।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী নানুরাম রায়:** অর্থ কবে হবে এবং পুল কবে হবে?

**শ্রী যতীন চক্রবর্তী:** সেটা বলতে পারছি না এই কারণে যে এটা হলো কামারপুকুর বদলগঞ্জ রাস্তাটি কংসাবতী কমান্ড এরিয়া উন্নয়নের জন্য গৃহীত একটা পরিকল্পনা। এইজন্য যে টাকা খরচ করবার কথা সেটা ভারত সরকারের দেবার কথা। তবে সেতুর নক্সা এস্টিমেট ইত্যাদি প্রাথমিক কাজ আমরা করেছি। ৬ষ্ঠ পরিকল্পনায় রাজ্য সড়ক উন্নয়ন বাবদ যে অর্থ সেটা শোচনীয় ভাবে কমে যাওয়ার জন্য আমাদের এই প্রস্তাব স্থগিত রাখতে হয়েছে। কারণ এই সমস্ত পরিকল্পনা করতে যেখানে ১৫০ কোটি টাকার প্রয়োজন সেখানে কেবলমাত্র ৭০ কোটি টাকা পাওয়ার আশ্বাস পেয়েছি। এই আশ্বাস কেন্দ্রীয় সরকার কার্যকরী করবেন কিনা জানি না।

## Activities of Rashtriya Swayamsevak Sangha

***42.** (Admitted Question No. *62.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) if the Government has any information about any spurt in the activities of the Rashtriya Swayamsevak Sangh (R.S.S.) in the State after the recent incidents of communal disturbances; and

(b) if so, what action the Government is contemplating to take in the matter?

**Shri Jyoti Basu:** (a) It is not clear from the questions as to which incidents of communal disturbance have been referred to. Generally, however, there has not been much spurt in the activities of the R.S.S. in the State.

(b) Does not arise.

**শ্রী সুমন্ত কুমার হীরা:** বিগত লোকসভা নির্বাচনের আগে কিছু কিছু আর এস এস ইন্দিরা (কং) এ যোগ দিয়ে নির্বাচনে কাজ করেছিলেন কিনা জানেন কি?

**শ্রী জ্যোতি বসু:** এই রকম কোন খবর নেই।

**শ্রী সামসুদ্দিন আহমদ্:** এ বিষয়ে আরো বিস্তারিত খবর নিয়ে আমাদের পরে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু:** কোন খবর যদি আপনার জানা থাকে সেটা দেবেন আমি দেখবো।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস:** আর এস এস-এর মুর্শিদাবাদ জেলার বিভিন্ন গ্রামাঞ্চলে

প্রকাশ্যে তারা কুচকাওয়াজ করছে এবং বিপদজনক প্ররোচনার সৃষ্টি করছে যার ফলে কোথাও কোথাও উত্তেজনার সৃষ্টি হয়েছে এ কথা জানেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোন রিপোর্ট আমার কাছে নেই। তবে তাদের সম্বন্ধে যে টুকুন খবর পেয়েছি তা হচ্ছে ওঁরা বিভিন্ন জায়গায় শাখা তৈরি করেছে, তার সংখ্যা বেড়েছে, তারা ট্রেনিং ক্যাম্প করেছে এবং নিজেরা ছোট ছোট সভাও করে থাকে। মুর্শিদাবাদ থেকে উত্তেজনার বা প্ররোচনার কোন খবর জানা নেই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আর এস এস-এর লোকেরা অনেক সময় জোর করে সরকারী জায়গায় কুচকাওয়াজ যে করছে সেখানে রাজ্য সরকারের তরফ থেকে এগুলি বন্ধ করার কোন সার্কুলার দেওয়া যায় কিনা?

(নো রিপ্লাই)

**সরকারী কর্মচারীদের 'বদলীর' নীতি**

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৪।) **শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ এবং প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকারী কর্মচারীদের 'বদলীর' ক্ষেত্রে কোন সাধারণ নীতি আছে কি ; এবং

(খ) বিভিন্ন সরকারী কর্মচারী সমিতি "বদলী" ও অন্যান্য প্রশাসনিক ক্ষেত্রে হস্তক্ষেপ করছেন এইরূপ কোন অভিযোগ সরকারের কাছে এসেছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) সকল শ্রেণীর রাজ্য সরকারী কর্মচারীদের বদলীর ক্ষেত্রে কোন সুনির্দ্দিষ্ট লিখিত নিয়ম নাই। তবে ক ও খ গ্রুপের ক্ষেত্রে সাধারণতঃ তিন বৎসর অন্তর বদলী করার প্রচলন আছে। বদলীর প্রশ্ন যথাসময়ে উপযুক্ত কর্তৃপক্ষ কর্তৃক বিবেচিত হয় এবং সংশ্লিষ্ট মন্ত্রীর সম্মতি ও মুখ্যমন্ত্রীর অনুমোদন লইয়া অথবা নির্ধারিত কর্তৃপক্ষের নির্দেশ অনুসারে বদলী করা হয়। বাসস্থান সংগ্রহ ও অন্যান্য অসুবিধার জন্য গ ও ঘ গ্রুপের সরকারী কর্মচারীদের বদলী যতটা সম্ভব সীমিত রাখা হয়।

(খ) স্বরাষ্ট্র (কর্মিবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগ কর্তৃক নিয়ন্ত্রিত কৃত্যকগুলির অফিসারদের (যথা I.A.S., I.P.S., W.B.C.S. (Ex.), W.B.P.S., Asstt. Commr. of Calcutta Police, Inspector of Police ও W.B. Genl. Service). বদলী ও অন্যান্য প্রশাসনিক ক্ষেত্রে কোন সরকারী কর্মচারী সমিতি হস্তক্ষেপ করছেন এইরূপ কোন অভিযোগ এই বিভাগের কর্তৃপক্ষের গোচরে আসে নাই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আপনি কি জানেন যে ব্লক প্রশাসনে ৭, ৮, ১০ বছর ধরে যে সমস্ত সরকারী কর্মচারী আছেন বিভাগীয় তরফ থেকে তাদের বদলীর নির্দেশ যাওয়ার পরও দেখা যাচ্ছে বিভিন্ন সরকারী কর্মচারী সংস্থা হস্তক্ষেপে তা বাতিল হয়ে যাচ্ছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম কোন রিপোর্ট নেই—তবে নির্দিষ্টভাবে দিলে তা আমি দেখবো।

[ 1-10 — 1-20 P.M. ]

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জবাবে এক জায়গায় বললেন যে কোন কোন

দপ্তরে এই রকম নির্দেশ আছে যে কোন স্টেশনে ৩ বছরের বেশী থাকলে তাকে অন্য জায়গায় বদলি করা চলে। এই সম্পর্কে মুখ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই কোন কোন স্টেশনে, কোন বিশেষ স্টেশনে ৩ বছরের বেশী থাকা চলবে না এক কথায় ইন্টার-ডিস্ট্রিক্ট ট্রান্সফার বোঝায়। একটা জেলায় অনেকগুলি ব্লক, মিউনিসিপ্যাল এরিয়া আছে। একটা স্টেশনে ৩ বছর থাকতে পারে, তারপর আর একটা ব্লকে ট্রান্সফার হতে পারে। কিন্তু একটা জেলা থেকে আর একটা জেলায় ট্রান্সফার করা হচ্ছে যদিও তারা অন্যান্য জায়গায় ঘুরে এসেছে। এই বিষয়ে মুখ্যমন্ত্রী করা হচ্ছে যদিও তারা অন্যান্য জায়গায় ঘুরে এসেছে। এই বিষয়ে মুখ্যমন্ত্রী যদি দেখেন তাহলে ডিসক্রিমিনেশান-এর যে অভিযোগ উঠেছে সেটা দূর হয়ে যায়।

**শ্রী জ্যোতি বসু ঃ** এই ব্যাপারে যদি নির্দিষ্ট উদাহরণ না দেওয়া হয় তাহলে আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী কাশীকান্ত মৈত্র ঃ** যেমন মুর্শিদাবাদ জেলায় ফুড ডিপার্টমেন্টে শোনা যাচ্ছে যে মোটামুটি পশ্চিমবঙ্গে ৮০ জন এর ট্রান্সফার অর্ডার হয়ে গেছে একই অভিযোগে। যারা ১৯৬৪ সাল থেকে এক টানা কাজ করে যাচ্ছে তাদের বাদ দিয়ে বেছে বেছে কিছু কর্মচারীকে অন্য জেলায় বদলি করা হচ্ছে, অথচ সেইসব কর্মচারীরা বীরভূম, মালদহ জেলা ঘুরে এসেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনি যখন বললেন তখন যদি দয়া করে একটা নোট লিখে দেন আমাকে তাহলে আমি নির্দিষ্টভাবে এনকোয়ারী করে দেখব যে কি দাঁড়িয়েছে।

**শ্রী বীরেন্দ্রনাথ মৈত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন জেলা ম্যাজিস্ট্রেটদের কি এমন কোন নির্দেশ দেওয়া হয়েছে যে ডিস্ট্রিক্ট কো-অর্ডিনেশান কমিটির সঙ্গে পরামর্শ না করে কাউকে ট্রান্সফার করা যাবে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন মেদিনীপুর জেলায় যারা গভর্ণমেন্ট এপ্লয়ীজ ফেডারেশান করেন তাদের বেছে বেছে কো-অর্ডিনেশান কমিটির নির্দেশ মত বদলি করা হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই রকম একটাও ঘটনা হয়েছে বলে আমার জানা নেই।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যারা নর্থ বেঙ্গলে ৩/৪ বছর সার্ভিস করে ঘুরে এসেছে তারা যেহেতু ফেডারেশান করে ফুড ডিপার্টমেন্টে আছে, হেলথ ডিপার্টমেন্টে আছে, তারা নর্থ বেঙ্গল থেকে ঘুরে আসার পর এখানে ৬ মাস থাকার পর আবার তাদের ট্রান্সফার করা হয়েছে এই রকম ১৬ জনকে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি কি করে জানাব, দুটো নাম দিয়ে বলবেন, আমি পরে আপনাকে জানিয়ে দেব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** একটা প্রশ্নের জবাব মাননীয় মুখ্যমন্ত্রী বললেন যে কো-অর্ডিনেশান কমিটির মত নেওয়া হচ্ছে না। একথা কি সত্য যে কো-অর্ডিনেশন কমিটির মত ছাড়া কোন ট্রান্সফার হচ্ছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** কো-অর্ডিনেশান কমিটির সঙ্গে ট্রান্সফারের কি সম্পর্ক আছে? ওরা

এ্যাসোসিয়েশান থেকে দাবি-দাওয়া, এটা, ওটা করেন, তার সঙ্গে সরকারের যে ট্রান্সফারের নীতি সে সম্বন্ধে ওদের সঙ্গে আলোচনা করতে আমি কাউকে বলিনি, আমি নিজেও করিনি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** চীফ সেক্রেটারী থেকে একটা সার্কুলার গেছে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস.ডি.ও দের উপর যে তাঁরা যেন কো-অর্ডিনেশান কমিটির সঙ্গে পরামর্শ করেন। চীফ সেক্রেটারীর সার্কুলার মানে গভর্ণমেন্ট সার্কুলার। কো-অডিনেশান কমিটির প্রাধান্য আছে এই ভেবে এই প্রশ্নটা করছি।

**শ্রী জ্যোতি বসু :** ভেবে অবান্তর প্রশ্ন করে লাভ নেই। সেটা অন্য পরিপ্রেক্ষিতে, একটা বিশেষ ব্যাপারে ওরা যখন সহযোগিতার কথা বলে তখন বলা হয়েছে সহযোগিতা নেবেন।

**শ্রী দেবরঞ্জন সেন :** ক্লাস ফোর স্টাফ যারা একটা জেলায় চাকরি করছে সেই জেলার মধ্যে তাদের ট্রান্সফার সম্ভব, জেলার বাইরে ট্রান্সফার করা কি সরকারী নীতির মধ্যে ঘোষিত নীতি?

**শ্রী জ্যোতি বসু :** এটা সাধারণভাবে নিয়ম নয় তাদের অন্য জায়গায় পাঠান।

**শ্রী রজনীকান্ত দোলুই :** বদলির যে সাধারণ নিয়ম রয়েছে যেগুলি চালাচ্ছেন সেই সাধারণ নিয়মের কোন চেঞ্জ করার কোন পরিকল্পনা আছে কি?

**(নো রিপ্লাই)**

**Mr. Speaker :** Starred question No.44 is held over.

**সরকারী এম, আই, জি ও এল, আই, জি ফ্ল্যাটের**

**বসবাসকারীদের মালিকানা সত্ব প্রদান**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৩।) **শ্রী অনিল মুখার্জী :** আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকারী এম, আই, জি ও এল, আই, জি ফ্ল্যাটে বসবাসকারীদের মালিকানা স্বত্ব দেওয়ার কোন পরিকল্পনা সরকারের আছে কি ;

(খ) থাকিলে, কত দিনে এবং কি ভাবে উক্ত পরিকল্পনা কার্যকরী হবে ; এবং

(গ) এই বিষয়ে এর আগে কোন পরিকল্পনা করা হয়েছিল কি?

**শ্রী যতীন চক্রবর্তী :**

ক) বর্ত্তমানে এই প্রকার কোন পরিকল্পনা নাই।

খ) প্রশ্ন ওঠে না।

গ) এম.আই.জি ও এল. আই.জি. ফ্ল্যাটের মালিকানা দেওয়ার একটা প্রস্তাব পূর্ব্বে সরকারের বিবেচনাধীনে ছিল কিন্তু বাড়ীর দাম আদায় সম্পর্কে সুনিশ্চিত না হওয়ার জন্য প্রস্তাবটি কার্যকরী হয় নাই।

**শ্রী অনিল মুখার্জী :** যদি দেখা যায় এই বাড়ীগুলোর যে দাম সেটা আদায় হয়ে গেছে বা কস্ট এসে গেছে সেক্ষেত্রে সরকার তাদের মালিকানা দেবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমরা এরকম পরিকল্পনা অর্থ দপ্তরের কাছে পাঠিয়েছিলাম, কিন্তু

দেখা গেল এর মধ্যে অনেক জটিল ব্যাপার রয়েছে। যে ভাড়া নির্ধারিত হয়েছে সেই পুরো টাকা সেখানে যারা রয়েছে তারা যদি না দিয়ে থাকে তাহলে তাদের সম্পর্কে আমরা কিছু ভাবছিনা।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মন্ত্রী মহাশয় বললেন কত ভাড়া কার কাছে বাকী রয়েছে সেটা না জানা পর্যন্ত কিছু হবে না। আমার প্রশ্ন হচ্ছে যদি সমস্ত টাকা আদায় হয়ে যায় এবং কস্ট অব প্রোডাকশন যেটা হয়েছে সেটা আদায় হয়ে থাকে সেক্ষেত্রে সরকার বিবেচনা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আপাততঃ এটা করছিনা এবং কেন করছিনা তা বলছি। আগেকার সরকার এটা বিবেচনা করেছিলেন এবং সেই সরকার ঠিক করেছিলেন মানিকতলায় যে হাউসিং এস্টেট আছে তাদের উপর এটা কার্যকরী করা যায় কিনা সেটা প্রথমে দেখব এবং সেই অনুসারে সেখানে যারা একজিসটিং অ্যালটি রয়েছে তাদের বলা হয়েছিল তাদের যেটা টোট্যাল লায়াবিলিটি অর্থাৎ সরকারের বাড়ী তৈরী করতে যে খরচ হয়েছে তাদের যদি সেটা দেওয়া হয়ে থাকে ভাড়া হিসেবে তাহলে সরকার সেক্ষেত্রে বিবেচনা করবেন। এই যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল সেটা আমরা সেখানকার টেনান্টস্ অ্যাসোসিয়েশনকে জানালাম। কিন্তু সেই টেন্যান্টস্ অ্যাসোসিয়েশনের কাছ থেকে এই প্রস্তাব গ্রহণ করার ব্যাপারে কোন সম্মতি আসেনি বলে সেটা পরিত্যক্ত হয়ে যায় এবং এ সম্পর্কে আমরা এখনও পর্যন্ত কোন পরিকল্পনা গ্রহণ করিনি।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মন্ত্রীমহাশয় বলবেন কি, এটা কি সত্য যে, আগেকার সরকার এরকম একটা অ্যাসুরেন্স দিয়েছিল বলে এই সমস্ত বকেয়া ভাড়া জমে উঠেছে।

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** আগেকার সরকার যেটা করেছিলেন সেটা তাঁরা ভেবেচিন্তে করেননি। অনেক জায়গা থেকে আমাদের কাছে আবেদন এসেছে এবং আমরা সেটা অর্থ দপ্তরের কাছে পাঠিয়েছি। তবে তারা এখনও পর্যন্ত এসম্পর্কে কোন চুড়ান্ত সিদ্ধান্ত গ্রহণ করেননি বলে আমরাও এই ব্যাপারে এখন পর্যন্ত তেমন কিছু এগুতে পারিনি।

### পশ্চিমবঙ্গে থানার সংখ্যা

*৪৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** ৯-৩-৭৯ তারিখের তারকিত প্রশ্ন নং *২৮৪ (অনুমোদিত প্রশ্ন নং *৮০৫)-এর উত্তরের পরিপ্রেক্ষিতে স্বরাষ্ট্র (পুলিশ) বিভাগের মন্ত্রী মহাশয় জানাবেন কি থানার সংখ্যা এবং থানায় নিযুক্ত অফিসার এবং কনস্টেবল-এর সংখ্যা বৃদ্ধির পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে ?

**শ্রী জ্যোতি বসু ঃ** গত সেপ্টেম্বর মাসে কলিকাতা পুলিশের অধীন টালিগঞ্জ থানাকে ভেঙ্গে টালিগঞ্জ ও লেক থানা নামে দুটো থানা করা হয়েছে। লেক থানা পরিচালনার জন্য প্রয়োজনীয় সংখ্যক পুলিশ কর্মচারীর অনুমোদনও করা হয়েছে। এছাড়াও কিছু প্রস্তাব সরকারের পরীক্ষাধীন আছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** আমরা বিভিন্ন থানায় খোঁজ নিয়ে দেখেছি উপযুক্ত সংখ্যক কন্সটেবল থানায় না থাকার জন্য তারা কাজ করতে পারছেনা, ওয়ারেন্ট ইস্যু করতে

পারছে না, গ্রেপ্তার করতে পারছেনা। আমার প্রশ্ন হচ্ছে থানাগুলোতে নূতন করে কনস্টেবল নিয়োগ করবার কোন প্রস্তাব আছে কি?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন থেকে এটা আসেনা, কারণ এটা জেনারেল কোয়শ্চেন নয়।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** না স্যার, এই দেখুন এখানে প্রশ্ন রয়েছে, "থানার সংখ্যা এবং থানার নিযুক্ত অফিসার এবং কনস্টেবলের সংখ্যা বৃদ্ধির পরিকল্পনাটি বর্তমানে কি অবস্থায় আছে?"

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের ১৬টি জেলায় যত থানা আছে তার কোন থানায় কত সংখ্যক কনস্টেবল আছে, কত গাড়ী আছে সেটা এখনই এখানে দাঁড়িয়ে আমাকে বলতে হবে এটা সম্ভব নয়। প্রশ্ন ছিল থানা পর্যাপ্ত পরিমাণে নেই এবং পুলিশও নেই। আমি তার মধ্য থেকে কলকাতার একটা ঘটনা বললাম। তবে এছাড়া বেলডাঙ্গা, হলদিয়া এবং বেহালা থানা সম্বন্ধে কতগুলি জিনিস বিবেচনা করা হচ্ছে যে এগুলোকে ভাগ করা যায় কিনা বা সুসংহত করা যায় কিনা। আপনি এখন যে প্রশ্ন করলেন তাতে আপনি কোন থানার কথা বলছেন আমি জানিনা, তবে আপনি যদি কোন বিশিষ্ট থানার কথা জানতে চান যে সেখানে পুলিশ আছে কিনা সেটা আমি খোঁজ নিয়ে উত্তর দেব।

[ 1-20 — 1-30 P.M. ]

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** পশ্চিমবঙ্গের গ্রাম বাংলার থানাগুলিতে, জেলা থানাগুলিতে স্ট্রেন্থ একই রকম আছে, না বিভিন্ন রকম আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রত্যেক থানার সংখ্যা আমার পক্ষে বলা সম্ভব নয়। যেখানে যেরকম প্রয়োজন সেই রকম আছে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** না, আমার প্রশ্ন হচ্ছে প্রত্যেক থানায় ৮ জন করে কন্সেটেবল আছে, এই রকম কোন বিশেষ থানা আছে কিনা যেখানে বিশেষ ব্যবস্থা আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** নিশ্চয়ই আছে, কোথায় আছে বলতে পারিনা।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে বিগত ১০ বৎসরে যেভাবে জনসংখ্যা বেড়েছে সেই হিসাবে কি থানার সংখ্যা বাড়ান হয়েছে?

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন এখানে আসে না।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** আমি মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে বর্তমানে থানায় পুলিশের যে সংখ্যা এবং অপরাধের যে সংখ্যা সেই তুলনায় পুলিশের সংখ্যা খুব কম সেটা আপনি অনুভব করছেন কিনা বা সেটা সরকার ভাবছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** বাজেটের সময় এই নিয়ে আলোচনা করবেন। সেখানে যদি বাড়াবার প্রশ্ন আসে তখন আবার আপনারা সেটা সমর্থন করবেন কিনা এইগুলি বিচার করে পরে করা হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয় উত্তর দেবেন কি, বর্তমানে পশ্চিমবাংলার

থানাগুলি নিরপেক্ষভাবে নিয়ন্ত্রিত হচ্ছে, না সি, পি, এম, পার্টি ম্যান দ্বারা নিয়ন্ত্রিত হচ্ছে?

(নো রিপ্লাই)

**শ্রী সামসুদ্দিন আমেদ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মালদহ জেলায় কালিয়াচক থানা—খুব বড় থানা প্রায় ৪ লক্ষ লোকের বাস, এই থানাকে তিনটি থানায় বিভক্ত করার কথা আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু :** নোটিশ দিলে খোঁজ করে বলতে পারি। হঠাৎ জিজ্ঞাসা করলে কি করে বলবো।

## Expenditure for maintenance of the building at 2, Circular Road, New Delhi

***47.** (Admitted Question No. *92.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works Department be pleased to state—

(a) the amount spent by the Government for repairs, maintenance, etc., of the building located at 2, Circular Road, New Delhi, between the period from July 1977 to January 1980 ; and

(b) the purpose for which the building is now being utilised ?

**Shri Jatin Chakrabarty :** (a) Rs.23,078.31

(b) The bungalow is used for accommo dation of Ministers during their visits to New Delhi on official business.

**শ্রী রজনীকান্ত দোলুই :** এই যে দু-নম্বর সারকুলার রোডের বাড়ী নয়াদিল্লীতে এটা তো ছেড়ে দেবেন বলে বলেছিলেন, এটা ছাড়ার প্রস্তাব আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** ছাড়ার অভিপ্রায় নেই। অনেক বিচার-বিবেচনার পর পি, ডবলিউ, ডির পক্ষ থেকে এই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। আগে মুখ্যমন্ত্রী এই রকম ভেবেছিলেন। কিন্তু এখন যে সুযোগ-সুবিধা পাওয়া গিয়েছে তাতে সিদ্ধান্ত নিয়েছি এই বাড়ীটা থাকবে এখন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এই বাড়ীটার জন্য মাসে ভাড়া কত দিতে হয়?

**শ্রী যতীন চক্রবর্তী :** কোন ভাড়া নয়। আমরা লাইসেন্স হিসাবে আছি। আমরা কেন্দ্রকে ৪২৮ টাকা ৯০ পয়সা দিই প্রত্যেক মাসে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এই যে বাড়ীটা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে লাইসেন্স হিসাবে নেওয়া হয়েছে, এইটা আপনারা নিয়েছেন, না, পূর্বতন সরকার নিয়েছিলেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** এটা পূর্বতন সরকারের মুখ্যমন্ত্রী যিনি ছিলেন শ্রীযুক্ত সিদ্ধার্থ শংকর রায় তিনি নিজে তখন থাকতেন এবং তাঁর সেক্রেটারিয়েটও সেখানে করেছিলেন। উনি চলে যাবার পর এটা এখন আমাদের হাতে। আর আমরা এখানে মন্ত্রীদের থাকবার জন্য বন্দোবস্ত করেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এইটা মুখ্যমন্ত্রী যে আগে বলেছিলেন ছেড়ে দেওয়া হবে, তখন কি তিনি না বুঝেই বলেছিলেন এবং সবকিছু না জেনে?

**শ্রী যতীন চক্রবর্তী :** উনি এই রকম কথা বলেননি। মুখ্যমন্ত্রী বলেছিলেন আমরা ভাবছি, এইটা রাখার প্রয়োজনীয়তা আছে কিনা। কিন্তু বঙ্গভবনে থাকার জন্য এতো চাপ আসে সেইজন্য চিন্তা করা হল মন্ত্রীদের থাকবার জন্য বঙ্গভবনে যে ঘরগুলো আছে সেটা যদি ছেড়ে দেওয়া যায় তাহলে অনেকটা সুরাহা হতে পারে। সেইভেবে তিনি তখন আমাকে নির্দেশ দেন যে আমি নিজে যেন গিয়ে সরিজমিনে তদন্ত করে দেখে আসি। আমি দেখে এসে বললাম, আমাদের বেশি খরচ হয় না সেখানে এস্ট্যাবিলসমেন্টের জন্য। সুতরাং এটা রাখবার জন্য সিদ্ধান্ত গ্রহণ করি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মন্ত্রী মহাশয় জানাবেন কি ২ নম্বর সারকুলার রোডে মন্ত্রীরা কি সুযোগ-সুবিধা পান?

**শ্রী যতীন চক্রবর্তী :** এইটুকু সুযোগ-সুবিধা পান যে মন্ত্রী বা গভর্ণর ছাড়া, আর কাউকে এখানে থাকতে দেওয়া হয় না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** নিরিবিলিতে কাজ করা যায় কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** নিরিবিলিতে কাজ করা যায় কিনা জানি না। বঙ্গভবনে মন্ত্রীদের জন্য কতকগুলো কামরা নির্দিষ্ট ছিল। সেগুলোকে অন্য কাজে ব্যবহার করতে পারছি।

**শ্রী অনিল মুখার্জী :** মন্ত্রী মহাশয় বলেছেন সারকুলার রোডের বাড়ীটি কেন্দ্রীয় সরকার লাইসেন্স দিয়েছেন। কেন্দ্রীয় সরকার কি লাইসেন্স দিয়েছেন শুধু থাকবার জন্য, না, ওটাকে ডবল স্টোরিড বিল্ডিং করা যেতে পারে বা রিকনস্ট্রাক্ট করা যেতে পারে? ফারদার কন্সট্রাকসানে পারমিশান আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** না, কোন স্ট্রাকচার আমরা করতে পারবো না। শুধু বাড়ীটাতে আমরা থাকবো এবং কেন্দ্রীয় সরকার রেসিপ্রকাল বেসিসে এই লাইসেন্সটা দিয়েছেন। কারণ কেন্দ্রীয় সরকারকে পশ্চিমবাংলায় আমরা কিছু সুবিধা দিয়ে থাকি এবং তারই পরিপ্রেক্ষিতে আমাদের এই বাড়ীটা লাইসেন্স হিসাবে দিয়েছেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মন্ত্রী বললেন যা তার সাথে লিখিত যে উত্তরটা দিয়েছেন তার মিল নেই। সেখানে ছিল, দেওয়া হয় মিনিস্টার এবং হাই র‍্যাংকিং অফিসারদের।

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি যেটা জবাব দিয়েছি সেটাই ঠিক। আগেকার সরকার অফিসারদেরও দিতেন। কিন্তু আমি সিদ্ধান্ত নিয়েছি এখন থেকে মন্ত্রী এবং রাজ্যপালকে থাকতে দেওয়া হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** এম, এল, এরা থাকতে পারবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** না, এম, এল, এ দের থাকতে দেওয়া হবে না।

**শ্রী সুনীতি চট্টরাজ :** এই দু নম্বর সারকুলার রোডে মন্ত্রীরা কি সপরিবারে উঠতে পারেন?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** হ্যাঁ, সপরিবারে উঠতে পারেন। যেমন বঙ্গভবনে তাঁরা উঠতে পারতেন। বঙ্গভবনে এম, এল, এদের দিই থাকতে। এম, এল, এরা সমানে দরখাস্ত করেন এবং তা দিয়ে থাকি। এখান থেকে গিয়ে আমাদের বিরুদ্ধে কাজ করেন তবু থাকতে দিয়েছি। যেখানে বসে আমাদের বিরুদ্ধে ষড়যন্ত্র করা হয় রিগিং সম্পর্কে তা সত্ত্বেও তাদেরকে দিয়েছি।

[ 1-30 — 1-40 P.M. ]

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমাদের ঘরে মানে কি? এটা কি আপনাদের পার্টির ঘর?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ** পার্টির ঘর হবে কেন? কোন—ডিস্ক্রিমিনেশন করা হয়না, যে কোন এম, এল, এ-কেই দেওয়া হয়।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** উনি বললেন আমাদের ঘরে বসে আমাদের বিরুদ্ধে চক্রান্ত করা হচ্ছে এবং সেটা রিগিং সম্বন্ধে, রিগিং করছেন তাই রিগিং সংক্রান্ত, কিন্তু আপনি জানলেন কি করে? আপনাদের দলের এম এল এ না হলে থাকতে দেবেন না? যদি সব দলের এম এল এ-কেই দিয়ে থাকেন তাহলে জানলেন কি করে যে চক্রান্ত করা হচ্ছে? (নয়েজ).....

(কোন উত্তর দেওয়া হয়নি)....

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন দু নম্বর সার্কুলার রোড, দিল্লীতে, সুযোগ-সুবিধার কথা, সূর্য পত্রিকায় বেরিয়েছে, দু-নম্বর সার্কুলার রোডে কি ক্যাবারে ডান্সের ব্যবস্থা আছে?

... (নয়েজ) ...

আমি জানতে চাইছি, আমি জিজ্ঞাসা করছি।

**মিঃ স্পীকার ঃ** এ প্রশ্ন উঠেনা।

* 48 – Held over

**পটাশপুর থানায় গভীর ও অগভীর নলকূপে বৈদ্যুতিকরণ**

***৪৯।** (অনুমোদিত প্রশ্ন নং *২৯।) **শ্রী জন্মেজয় ওঝা ঃ** বিদ্যুৎ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১লা ফেব্রুয়ারী, ১৯৮০ পর্যন্ত মেদিনীপুর জেলার পটাশপুর থানায় মোট কতগুলি—

(১) গভীর নলকূপ ও

(২) অগভীর নলকূপে

বিদ্যুৎ সংযোগ করা সম্ভব হয়েছিল ; এবং

(খ) উক্ত তারিখে উক্ত এলাকায় কতগুলি নলকূপে কি কি কারণে বিদ্যুৎ সংযোগ করা সম্ভব হয় নাই?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) (১) ৮টি

(২) ২১৬টি

(খ) ২টি গভীর নলকূপের কাজ বাকি ছিল এইগুলির জন্য সরবরাহ লাইন টানার কাজ চলিতেছে।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** ৭টি গভীর নলকূপের মধ্যে মাত্র দুটিতে ইলেক্ট্রিসিটি দেওয়া য়েছে, বাকীগুলিতে কবে দেওয়া হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা এখনি বলা যাচ্ছেনা।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** আপনাদের কি এই রকম কোন পরিকল্পনা আছে ডীপ টিউবওয়েলের বগুলিকে ইলেক্ট্রিফায়েড করার?

**শ্রী জ্যোতি বসু ঃ** নিশ্চয়ই আছে, তবে কবে হবে এখনি বলা যাচ্ছে না।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** অসুবিধা কি এগুলি ইলেক্ট্রিফাই করার?

**শ্রী জ্যোতি বসু ঃ** অনেকগুলি স্টেপ নিতে হয়, সেজন্য এক জায়গায় বসে এগুলি করা ায় না। তাই আমি নির্দিষ্ট সময় বলতে পাচ্ছিনা।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পীকার ঃ** এখন মুলতুবি প্রস্তাব। আমি আজ সর্বশ্রী প্রদ্যোতকুমার মোহান্তি, রজনীকান্ত দালুই এবং সামসুদ্দিন আহমেদের কাছ থেকে সর্বসমেত ৩টি মুলতুবী প্রস্তাবের নোটিশ পয়েছি। প্রথম প্রস্তাবে শ্রী মোহান্তি শান্তিপুর থানার গোবরাচর গ্রামে হামলা, দ্বিতীয় প্রস্তাবে ী দোলুই পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা অবনতির অভিযোগ এবং তৃতীয় প্রস্তাবে শ্রী আহমেদ গলিয়াচক থানায় ডাকাতি ও খুন জখমের সম্পর্কে আলোচনা করতে চেয়েছে। তিনটি বিষয়ই আইন-শৃঙ্খলা সম্পর্কিত। প্রচলিত আইন দিয়েই এর প্রতিকার সম্ভব। তাছাড়া াজ্যপালের ভাষণের উপর বিতর্কে এ বিষয়ে আলোচনার সুযোগ আছে। তাই আমি উপরোক্ত ৩টি মুলতুবী প্রস্তাবেই আমি আমার অসম্মতি জ্ঞাপন করছি। এবার মাননীয় শ্রীপ্রদ্যোতকুমার মাহান্তি আপনি আপনার প্রস্তাব পড়ে দিতে পারেন।

**শ্রী প্রদ্যোতকুমার মোহান্তি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হল ঃ-

নদীয়া জেলার শান্তিপুরে থানার অন্তর্গত গোবরাচক গ্রামে ১৫/২/৮০ তারিখে বিকাল টায় ৮/১০টি নিরীহ পরিবারের উপর একদল দুর্বৃত্ত ও উপপ্রধাণের নেতৃত্বে হামলা করে। াড়ীঘর ভেঙে দেয়, টাকা পয়সা আসবাবপত্র লুট করে। পুলিশ কর্তৃপক্ষ যাতে দুর্বৃত্তদের রতে না পারে তার জন্য শাসকগোষ্ঠীর স্থানীয় নেতারা তৎপর হয়েছেন।

**Shri Shamsuddin Ahmad :** Sir, this Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, dacoity, lifting of cattle, snatching, murder, looting etc. have become a daily affair in all over the state of West Bengal. The incidents are mostly happening in Kaliachak P.S. in the district of Malda. Recently, in the night of 29th February, 1980, two incidents of dacoity happened in the village of Krishnapur, in Kaliachak P.S. in the district of Malda. Other incidents such as destroying of crops are happening in the broad day light in the area.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হল ঃ-

পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলার অস্বাভাবিক অবনতিতে পশ্চিমবঙ্গের জনগণ উদ্বিগ্ন বোধ করছেন। চুরি, ডাকাতি, ছিনতাই, খুন ও রাহাজানি বেড়েছে। গত পাঁচ মাসে সরকার বিরোধী একটি রাজনৈতিক দলের কর্মী খুন হয়েছেন ২১৭ জন ও অন্যান্য খুনের সংখ্যা ১১২ জন্য প্রকাশ্য দিবালোকে কলিকাতায় বড় বড় দোকান ও মিল্ক ভ্যানে ডাকাতি হচ্ছে। ডি.আই.জির গাড়ী চুরি এবং এ' গাড়ীতে করে ডাকাতির ঘটনা ঘটেছে। গ্রাম বাংলায় প্রতিদিন প্রতি থানায় ১৫/২০টি ডাকাতির ঘটনা ঘটছে। রাস্তায় গাড়ী থামিয়ে ডাকাতি, রাস্তায় ছিনতাই ইত্যাদি প্রতিদিনের ঘটনা। থানা ঘেরাও, পুলিশকে নিষ্ক্রিয় করে রাখা, শাসন ব্যবস্থাকে অচল করা, বিচার ব্যবস্থাকেও দলীয় কাজে ব্যবহার করার চেষ্টা চলছে।

## CALLING ATTENTION TO MATTERS ON URGENT PUBLIC IMPORTANCES

**অধ্যক্ষ মহোদয় :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা ঃ-

১। পলতায় ও টালায় গোলমালের ফলে শহরে জলকষ্ট—শ্রী মহঃ মোহরাব

২। কলিকাতায় ফোন লাইন বিকল—শ্রী রজনীকান্ত দোলুই

৩। সম্প্রতি মধ্য কলিকাতা ও নিকটবর্তী এলাকায় ৫টি বড় ডাকাতি—শ্রী রজনীকান্ত দোলুই।

৪। পশ্চিমবঙ্গে ডিজেল ও কেরোসিন-এর তীব্র সংকট—শ্রী অশোককুমার বসু

৫। কলিকাতা পুলিশের ব্যাটেলিয়নে সরকারী নির্দেশ কার্যকর না করার জন্য উস্কানী এবং বিদ্রোহজনক পরিস্থিতির সৃষ্টির চেষ্টা—শ্রী দীপক সেনগুপ্ত

৬। মহানগরীতে জঞ্জাল—শ্রী রজনীকান্ত দোলুই

৭। কলিকাতা ও শহরতলীতে বিদ্যুৎ সংকট—শ্রী রজনীকান্ত দোলুই

৮। কলিকাতায় জলকষ্ট—শ্রী রজনীকান্ত দোলুই

আমি "মহানগরীতে জঞ্জাল" এই বিষয়ের উপর শ্রী রজনীকান্ত দোলুই কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবাণী মুখোপাধ্যায়**—২৬ তারিখ।

[ 1-40 — 1-50 P.M. ]

## MENTION CASES

**মিঃ স্পীকার :** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যপ্রণালী ও পরিচালন নিয়মাবলীর ৩৫১ নং নিয়মানুযায়ী বিভিন্ন বিষয়ের উল্লেখ।

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মেদিনীপুর জেলার অন্তর্গত নারায়নগড় ব্লকের কুশুমসান গ্রাম পঞ্চায়েত কি কি উন্নয়ন করেছেন, কত টাকা খরচ করেছেন তার একটা ফিরিস্তি তারা বের করেছেন। আমি সেই ফিরিস্তিটি আপনার সামনে জমা দিয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই বিষয়ে তদন্ত করা হোক। এটা অসত্যে ভরা এবং সমস্ত ভুল লেখা আছে।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী তথা পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই সভায় ১৯৭৯ সালের বাজেট অধিবেশনে আমি বলেছিলাম সিমেন্ট দুষ্প্রাপ্য হয়ে গেছে। সিমেন্টের অগ্নিমূল্য সম্পর্কে আমি তখন বক্তব্য রেখেছিলাম। ভেবেছিলাম তারপরে হয়ত সিমেন্টের অবস্থার কিছু পরিবর্তন ঘটবে। কিন্তু অবস্থার কোন পরিবর্তন ঘটেনি, বরং আরো খারাপের দিকে গেছে। সিমেন্টের যে যোগান আছে তার ৭৫ ভাগ রিজার্ভ রাখা হয়, আর মাত্র ২৫ ভাগ ফ্রি সেলের জন্য দেওয়া হয়। এই ২৫ ভাগ সিমেন্টে মোটেই সংকুলান হয় না, তার জন্য অগ্নি মূল্য হয়েছে। সিমেন্টের দর ২৮/২৯ টাকার মত, কিন্তু ৬০/৬২ টাকা দামে বিক্রী হচ্ছে। অপর দিকে যারা রাজমিস্ত্রীর কাজ করেন তারা সিমেন্টের অভাবে বেকার হয়ে পড়ছেন। মানুষ সিমেন্টের জন্য ঘুরে বেড়াচ্ছেন, পাচ্ছেন না। স্কুল বাড়ী হচ্ছে না। এই সমস্ত ব্যাপারে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

(**মিঃ স্পীকার :** এইভাবে বললে চলবে না।)

গত পরশুদিন রাজমিস্ত্রীরা মিছিল করে আমার কাছে এসেছিলেন। তারা বলছেন হয় আমাদের কাজ দিন না হয় ভাতের ব্যবস্থা করুন। কাজেই এই সম্পর্কে আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী যামিনীভূষণ সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভা এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ৩ মাস যাবৎ প্রায় ৫০ হাজার পাওয়ারলুম কারখানার শ্রমিকরা কারখানা বন্ধের ফলে বসে আছেন। কিছুদিন পূর্বে বামফ্রন্ট সরকার ন্যূনতম বেতন তাদের ধার্য করে দেন। গত আগস্ট মাসে ৩ মাস ধর্মঘট করার পরে এই ন্যূনতম বেতন

মালিকরা মেনে নেন। কিন্তু ঠিক নির্বাচনের আগে মালিকরা ইচ্ছা করে কারখানা বন্ধ করে দিয়ে চাপ সৃষ্টি করেছেন যাতে করে কম বেতন নিতে হয়। সুতরাং এই রকম পরিস্থিতিতে ৫০ হাজার পাওয়ারলুম শ্রমিক এখন অনাহারের মুখে। এই বিষয়টি যাতে দ্রুত নিষ্পত্তি হয় তার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং ৫০ হাজার শ্রমিক যাতে তারা বেকারত্বের হাত থেকে বাঁচে তার ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

**ডাঃ বিনোদ বিহারী মাঝিঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার বীনপুর ব্লকে গত বছর প্রায় ১ লক্ষ ২২ হাজার টাকা আয়রন সেফ থেকে চুরি হয়। কয়েকজন ডাকাত চুরি করে নিয়ে যায় এবং তদন্তের ফলে সেখানকার একজন গরীব দোকানদার হীরা লাল দত্তকে পুলিশ এর সঙ্গে জড়িয়ে ফেলে। তারপর সি. বি. আই. তদন্ত করে হাওড়ার কয়েকজন ডাকাতকে ধরে। কিন্তু দুঃখের বিষয় হীরালাল দত্ত এই অপরাধের সঙ্গে সংশ্লিষ্ট নয়, তা সত্ত্বেও তাকে অযথা হয়রানি করা হচ্ছে। এই সাধারণ গরীব মানুষটিকে অযথা অনেক দুঃখ কষ্ট দেওয়া হচ্ছে। অযথা হয়রানির হাত থেকে একে রক্ষা করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় জানাতে চাই। হুগলী জেলার জি. টি. রোডের ধারেও রেল লাইনের ধারে কতকগুলি বালির খাদ গজিয়ে উঠেছে এবং অনেকক্ষেত্রে সরকারের অনুমতি না নিয়েই গজিয়ে উঠেছে। এই সম্পর্কে খোঁজখবর নিলে তারা বলে যে হাইকোর্টে ইনজাংশান আছে। আবার হাইকোর্টে খোঁজ করলে ইনজাংশান পাওয়া যাচ্ছে না। অথচ দেখছি যে রেল লাইন এবং জি. টি রোডে ক্ষতিগ্রস্ত হচ্ছে। সে জন্য কেন্দ্রীয় সরকারের কাছে বলা হোক যে তাদের রেল লাইন রক্ষা করুন এবং এই ব্যাপারে বালির খাদ সম্পর্কে যে সব আইন কানুন আছে, রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার মিলে যাতে একটা ব্যবস্থা করা যায় তার জন্য আমি দৃষ্টি আকর্ষণ করছি। তা নাহলে জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ যানবাহন চলাচলে বিঘ্নিত হবে এবং মানুষের জীবন বিপন্ন হবে।

**শ্রী বলাই বন্দ্যোপাধ্যায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার হরিপাল, তারকেশ্বর সিঙ্গুর থানাগুলিতে যে সমস্ত টিউবয়েল আছে তার বেশীর ভাগ কলে জল উঠছে না। তার কারণ হচ্ছে লেয়ার নেমে গেছে। কোন কোন জায়গায় জল আছে কিন্তু সেই জল উঠছে না। এর ফলে মানুষের মধ্যে পানীয় জলের তীব্র সংকট দেখা দিয়েছে। এই ব্যাপারে বিভাগীয় মন্ত্রী মহাশয় যাতে দৃষ্টি দেন এবং হুগলী জেলার পানীয় জলের সংকট দূর করার জন্য বিহিত ব্যবস্থা করেন সেজন্য আবেদন করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর পদত্যাগ দাবী করছি।—

**মিঃ স্পীকারঃ** Mr. Bapuli, you have uttered something which you cannot do otherwise. You cannot say this. Please take your seat. I won't allow you to speak.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আমার বিষয়বস্তুটা বললে এটাই দাঁড়ায়। এটাই আমার মেনশান।

**মিঃ স্পীকার :** আমি এটা এ্যালাউ করবো না। আপনি বসুন।

**শ্রী পতিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার অন্যতম বৃহৎ হাসপাতাল তুলসীদেবী জয়সওয়াল। সেখানে সমাজবিরোধীদের আড্ডা হয়েছে। আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে বলেছি। মন্ত্রী চিত্তব্রত মজুমদার মহাশয় দেখে এসেছেন। কিন্তু এখনও পর্যন্ত তার কোন সুব্যবস্থা হল না, সেখানে এখনও কোন দেওয়াল করা হল না। যাই হোক, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে মাননীয় মন্ত্রী মহাশয় যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা পালন করবার জন্য অনুরোধ করছি।

[ 1-50 — 2-00 P.M. ]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার স্বাস্থ্য বিভাগ থেকে ফ্যামিলি ওয়েলফেয়ার ফিল্ড ওয়ার্কার্স এর জন্য নার্সিং ট্রেনিং এর ব্যবস্থা করা হয়েছে। যারা হেল্‌থ সেন্টার (প্রাইমারী) তে কাজ করতেন, তাদের ট্রেনিং এর ব্যবস্থা করেছেন, খুব ভাল কথা, কিন্তু যাদের ট্রেনি হিসাবে পাঠানো হচ্ছে ফ্যামিলি ওয়েলফেয়ার ফিল্ড ওয়ার্কর্সের জন্য, তাদের বয়স হয়ে গেছে, তারা প্রাথমিক পরীক্ষায় ফেল করেছে। তার ফলে এমন একটা ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে, তাদের চাকরির নিরাপত্তা সম্বন্ধে সন্দেহ দেখা দিয়েছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয় দেখবেন যাতে যারা ফেল করছে তাদের যেন চাকরি না যায়। আর একটি বিষয় বলছি, যারা ট্রেনি হিসাবে বিভিন্ন ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টার্স থেকে যাচ্ছেন, সেই সব মেয়েদের থাকবার কোন ব্যবস্থা নেই। নর্মালি যারা অক্‌জিলারী মিডওয়াফারী নার্সিং ট্রেনিং এ যাচ্ছে তাদের হাসপাতালে থাকবার ব্যবস্থা আছে কিন্তু এদের থাকবার কোন ব্যবস্থা নেই। সরকারের তরফ থেকে কোন ব্যবস্থা করা হয়নি। এ' সব মেয়েরা যেখানে সেখানে গিয়ে থাকছে। এই ব্যাপার মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করলাম যাতে এই সব ট্রেনি মেয়েদের জন্য থাকবার ব্যবস্থা হয়। এবং গভর্ণমেন্টের তরফ থেকে যাতে এই সব ট্রেনি মেয়েদের স্টাইপেন্ডের ব্যবস্থা করা হয় তার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিমবিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। নন্দীগ্রাম থানার তিনটি ব্লকের একটি গ্রামেও গত ৩৩ বছর পরেও বিদ্যুৎ যায়নি। এই ব্যাপারে এর আগের কেন্দ্রীয় সরকারের কাছে আমরা একটা স্মারকলিপি দিয়েছিলাম। সেই স্মারকপত্রটি বিদ্যুৎমন্ত্রীর কাছে এসেছে। সেইজন্য আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি, যাতে তাড়াতাড়ি ওখানে বিদ্যুতের ব্যবস্থা করা হয়।

**শ্রী রাজকুমার মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের একটি জরুরী বিয়য়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। ৬১ নং যে বাস রুট, এ' বাস রুটে বেশীর ভাগ যাত্রী হচ্ছে মিলের শ্রমিক। ওখানে যে ১০ খানা বাস চলবার কথা

ছিল, তা না চলে মাত্র তিন চারখানা বাস চলছে। ফলে যাত্রীদের ভীষণ অসুবিধা হচ্ছে। মিলের শ্রমিকরা ঠিক সময় মত কাজে যোগ দিতে পারছে না। প্রায়ই তাদের গরহাজীর হয়ে যাচ্ছে। অন্যদিকে জানতে পারলাম, দৈনিক ১০ খানা বাসই পাম্পিং স্টেশনে গিয়ে তেল নিচ্ছে। তেল নেবার পর বাসগুলো রুটে নামছে না। মন্ত্রী মহাশয় এই বিষয়ে তদন্ত করুন!

**শ্রী হবিবুর রহমন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে পূর্বে মাননীয় মুখ্যমন্ত্রীকে অবহিত করে ৪ঠা সেপ্টেম্বর পশ্চিমবঙ্গ গ্রামীণ শ্রমিক কংগ্রেস বিধানসভা অভিযান করেছিল তাদের ২০ দফা দাবী দাওয়া নিয়ে। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রী তো মেহনতী মানুষের সরকারের মুখ্যমন্ত্রী তিনি সেদিন শীততাপনিয়ন্ত্রিত ঘর থেকে বেরিয়ে এ' মেহনতী মানুষের সঙ্গে কথা বলতে পারেন নি। তিনি সেই মেহনতী মানুষদের প্রতিনিধির সঙ্গে কথা বলার প্রয়োজন মনে করেননি। আমি সেদিন মাননীয় কৃষিমন্ত্রীর সঙ্গে কথা বলেছিলাম, তিনি আমাকে আশ্বাস দিয়েছিলেন যে, আপনাদের এই-সব দাবী-দাওয়া আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে জানাব এবং প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে। কিন্তু এখনো পর্যন্ত কোনো ব্যবস্থা নেওয়া হয়নি। তাই আগামী ২৮শে ফেব্রুয়ারী পশ্চিমবঙ্গ গ্রামীণ কংগ্রেসের বিধানসভা অভিযানের প্রোগ্রাম আছে, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি যে তিনি যেন দয়া করে তাদের সঙ্গে সাক্ষাৎ করে তাদের দাবী-দাওয়াগুলি নিয়ে আলোচনা করেন। আমি তাদের দাবী-দাওয়ার একটি তালিকা আপনার কাছে পেশ করছি, আপনি সেটি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়ে দেবেন।

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রশাসনের উপর সি.পি.এম-এর নেতারা যে কিভাবে হস্তক্ষেপ চালাচ্ছে তার একটা নজির আমি আপনার সামনে উত্থাপন করছি এবং সেই সঙ্গে মাননীয় সংশ্লিষ্টমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে, যদি এ বিষয়ে কোনো কিছু করণীয় থাকে তাহলে তা যেন তিনি করেন।

মুর্শিদাবাদ জেলার সাগর দীঘি থানার কোপাড়া গ্রামে একটি সিনেমা হল স্থাপন করার জন্য ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছ থেকে ২৪/৫/৭৯ তারিখে পারমিসন পাওয়া হয়েছিল, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট বলেছিলেন, এই কাজ করলে পারমানেন্ট লাইসেন্স দেওয়া হবে। শ্রী তরুণ কুমার দাস এ্যাকোরডিংলি সব কাজ করেছিলেন। কিন্তু ইতি মধ্যে মহঃ গিয়াসুদ্দিন মির্জা সাগরদীঘির সি.পি.এম, এম.এল.এ-র রিপ্রেজেনটেটিভ এবং মেম্বার জেলা-পরিষদ হিসাবে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে একটি কনফিডেনসিয়াল চিঠি লেখে যে, এ' সিনেমার লাইসেন্স যেন দেওয়া না হয়। এম.এল.এ. হাজারী বিশ্বাসের রিপ্রেজেনটেটিভ হিসাবে জেলা-পরিষদের সদস্য মহঃ গিয়াসুদ্দিন মির্জা ১৯/৭/৭৯ তারিখে জেলা শাসককে এ' চিঠি লেখে। তারপর সেই লাইসেন্স দেওয়া বন্ধ হয়ে গেছে। অথচ সেখানে ঘর-বাড়ী ইতিমধ্যে হয়ে গেছে। কিন্তু লাইসেন্স দেওয়া হচ্ছে না এবং তার ফলে সিনেমা হলটি চালু হতে পারছে না এবং তার জন্য গভর্ণমেন্টের রেভিনিউও নষ্ট হচ্ছে—আজকে প্রশাসন কিভাবে চলছে, এটি তারই একটি উদাহরণ। তাই এবিষয়ে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হাজারী বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য হাজারী বিশ্বাসের রিপ্রেজেনটেটিভ গিয়াসুদ্দিন মির্জা ইত্যাদি বলে যা বললেন এ' ধরনের কোনো ঘটনা কোথাও ঘটেনি। ওগুলি সবই অসত্য কথা।

**শ্রী কাজি হাফিজুর রহমান** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিভৎস ঘটনার উল্লেখ করছি এবং আপনার মাধ্যমে ঘটনাটির প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

মুর্শিদাবাদ জেলার ভগবান-গোলা থানার ২ নং ব্লকের বালিগ্রাম অঞ্চলের রাণীতলা হাই স্কুলের ম্যানেজিং কমিটির মিটিং-এর জন্য ম্যানেজিং কমিটির প্রেসিডেন্ট এবং ইয়াকুব ইত্যাদি অন্যান্য সদস্যারা যখন যাচ্ছিলেন স্কুলের মাঠ দিয়ে তখন সি.পি.এম-এর লোকেরা তাদের ঘেরাও করে মারাত্মকভাবে মারধোর করে এবং নানারকম অস্ত্র-শস্ত্র নিয়ে আক্রমণ করে। স্যার, তখন তারা প্রাণের ভয়ে স্কুলে গিয়ে আশ্রয় নেয়। কিন্তু দুষ্কৃতকারীরা সেখানে তাদের ঘিরে রাখে এবং তাদের বলে, বেরিয়ে এসো, খুন করব। সেখানে সেই সময়ে পুলিশ মোতায়েন ছিল। এই রকম ঘটনা হতে পারে মনে করেই পুলিশকে বলে রাখা হয়েছিল। কিন্তু পুলিশের সামনেই মারধোর করা হয়েছে এবং পুলিশের বন্দুক কেড়ে নিয়ে তাদেরও মারধোর করা হয়। স্যার, এর ফলে এ' অঞ্চলে সন্ত্রাস সৃষ্টি হয়েছে। স্যার, স্কুলের প্রেসিডেন্ট সামসুদ্দিন সাহেবকে হসপিটালাইস করা হয়েছে, তাঁকে বল্লম দিয়ে মারা হয়েছে।

আমি এই ঘটনার প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর কাছে অনুরোধ করছি যে, তিনি যেন ওখানকার শান্তি-প্রিয় মানুষেরা যাতে শান্তিতে বসবাস করতে পারে এবং যাতায়াত করতে পারে তার জন্য ব্যবস্থা গ্রহণ করেন।

[ 2-00 — 2-10 P.M. ]

**শ্রী রজনীকান্ত দোলুই** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে জোর করে বর্গা অপারেশন করার নামে যে-আইনী বর্গা রেকর্ড করার ঘটনা ঘটছে। মেদিনীপুর জেলার ডেবরা, কেশপুর, পিংলা, চন্দ্রকোনা, সবং, ঝাড়গ্রাম ইত্যাদি জায়গায় থানাতে জোর করে এই জিনিস করা হচ্ছে। প্রতিদিন অসংখ্য বর্গা রেকর্ড করা হচ্ছে। অন্যায়ভাবে এগুলো করা হচ্ছে। আমি স্পেশিফিক কেস বলছি, ডেবরা থানার আজমত্পুর নিবাসী শ্রী কালীপদ পালের সমস্ত জমি হাইকোর্টের ইনজাংশান থাকা সত্ত্বেও স্থানীয় গ্রাম পঞ্চায়েত প্রধান শ্রী প্রবীর সেনগুপ্তের প্ররোচনায় সি. পি. এমের লোকেরা জোর করে দখল করে রেখেছে। এ' অঞ্চলে প্রায় ২০০ একর জমি জোর করে দখল করা হয়েছে। ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত এক কাঠা জমি ও কেউ চাষ করতে পারছে না স্যার আপনার মাধ্যমে আমি ভূমি-রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এ অন্যায়গুলো বন্ধ হয়, আর ওখানকার যে সমস্ত পরিবার অনাহারে আছে তারা যেন কাজ করে খেতে পায়।

**শ্রী আবদুস সাত্তার** : স্যার, ওঁরা গল্প করছেন, দৃষ্টি আকর্ষণ হয়নি। মন্ত্রী না থাকলে কার দৃষ্টি আকর্ষণ করা হবে?

**মিঃ স্পীকার** : আমার এখানে তর্ক করে লাভ কি?

**শ্রী আবদুস সাত্তার** : আপনি যখন বিরোধীদলে ছিলেন তখন আপনি এর চেয়ে বেশী করেছেন।

**মিঃ স্পীকার** : সব মন্ত্রীকে থাকতে হবে এমন কোন আইন নেই।

**শ্রী নির্মল কুমার বোস** : অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার, ওরা ৫।৬ জন সদস্য

এতক্ষণ ধরে যেভাবে চেঁচামেচি করছেন তা কোন আইনে, কোন নিয়মে? ওরা কথা তুলেছেন যে আমরা মেনসান করছি, বিভিন্ন বিষয়ে আলোচনা করছি কিন্তু মন্ত্রীরা নেই কেন? কিন্তু আমি বলছি সভা চালাবার নিয়ম আছে এবং সেই নিয়ম অনুযায়ী একজন মন্ত্রী যদি উপস্থিত থাকেন মন্ত্রী পরিষদের পক্ষ থেকে তাহলে ল্ কমপ্লাইড হয়। দ্বিতীয় কথা ওনারা বলছেন সেচমন্ত্রী নেই কেন, শিক্ষামন্ত্রী নেই কোন কিন্তু রেকর্ড তো হচ্ছে এবং রেকর্ড হয়ে মন্ত্রীদের কাছে যাচ্ছে। মন্ত্রীদের ফিজিক্যাল প্রেজেন্স থাকার প্রয়োজনীয়তা নেই। পৃথিবীর কোন দেশেই সব মন্ত্রীরা উপস্থিত থাকেন না।

(গোলমাল)

**মিঃ স্পীকার:** সবাই দাঁড়িয়ে বলতে আরম্ভ করলে কি করে সভার কাজ চলবে। আপনারা সবাই বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রুলিং পার্টি যদি মনে করে স্টীম রোলার চালাবো তাহলে আমাদের বলার কিছু নেই। আমরা গণতন্ত্রকে বিশ্বাস করি, ওনারা বিশ্বাস করেন না। যাই হোক, আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, ২৪ ঘণ্টার মধ্যে ৫টি ডাকাতি হয়ে গেলো। ৪০০টি ডাকাতি, রাহাজানি, খুন, জখম প্রভৃতি ঘটেছে। এইসব সংবাদ আমাদের কাছেও আছে এবং সংবাদপত্রেও বেরিয়েছে। আমি জানি, আমার এলাকায় ৩টি ডাকাতি হয়েছে এবং যারা করেছে তারা সি.পি.এমের লোক। আমরা জানি, কালকে এখানে আলোচনা হয়েছে যে, আইন-শৃঙ্খলা ঠিকই আছে—এই রকম বড় বড় বক্তৃতা মুখ্যমন্ত্রী মহাশয় দিয়েছেন অথচ প্রতিদিন খুন-জখম, রাহাজানি ছিনতাই হচ্ছে। তাই আমি বলছিলাম, এইসব জিনিস তো বন্ধ হচ্ছেনা তাহলে মুখ্যমন্ত্রী পদে আর কাজ কি? পদত্যাগ করা ছাড়া কোন উপায় নেই।

(গোলমাল)

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এইভাবে হাউস যদি চলে এবং কন্ট্রোল না করেন তাহলে আমরা আর মেনসান করবো না।

[ 2-10 — 2-20 P.M. ]

**শ্রী খগেন্দ্রনাথ সিংহ:** আপনার মাধ্যমে একটি ঘটনার কথা উল্লেখ করছি, লোকসভার নির্বাচনের পর গুন্ডারা আবার উৎসাহিত হয়েছে এবং কংগ্রেস (আই) এদের উৎসাহ দিচ্ছে। গঙ্গারামপুর থানার বেলবাড়ীতে জে এল আর ও একজন বর্গাদারকে এ্যপয়েন্টমেন্ট দেবার ব্যাপার নিয়ে সেখানকার একজন কংগ্রেস (আই) গুন্ডা তার উপর বোমা নিক্ষেপ করে। খবর পেয়ে ও সি সেখানে যান এবং গুন্ডার পক্ষ তিনি অবলম্বন করেন। বর্গাদারদের উপর গুলি করা হয় কিন্তু সৌভাগ্য বশতঃ সে গুলি তাদের লাগেনি। এ বিষয়ে আমি মুখ্যমন্ত্রী ও ভূমি রাজস্ব মন্ত্রীকে তদন্ত করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী অহীন্দ্র সরকার:** স্যার, গত ১৬ তারিখে বংশীহারি থানার এলাহাবাদে একজন জোতদার যার ৪৫ একর জমি ভেস্ট হয়েছে সে কংগ্রেস আই গভঃ হবার পর প্রকাশ্যে ঘোষণা করে বেড়াচ্ছে যে এবার আমি দেখে নেবো। ঐ রাতে সে সাধন কাপালী ও বাজন

হাঁসদা কে ধরে নিয়ে গিয়ে রাস্তার উপরে তাদের গলার উপর বন্দুক মেরে প্রকাশ্যে হত্যা করে। এ বিষয়ে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে এখনই এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** স্যার, আপনার মাধ্যমে আমার এলাকা কালিয়াচক ৩ নং ব্লকের একটা ঘটনার কথা বলছি সেখানে গোয়ালা বলে একটা সম্প্রদায় আছে যারা তাদের গরু দিয়ে সমস্ত ফসল নষ্ট করে দিচ্ছে। এ বিষয়ে মুখ্যমন্ত্রীকে বার বার জানানো হয়েছে এবং তিনিও বলেছেন দৃষ্টি দেওয়া হচ্ছে। বর্ত্তমানে সেখানে একটাও ফসল নাই। কৃষকের সঙ্গে গোয়ালাদের এই সংঘর্ষ নিয়ে মামলা চলছে। দিয়াড়া এলাকার কুম্ভিরা বাগরাবাদে এই ঘটনা ঘটছে। ৭৮ সালের বন্যায় ফসল নষ্ট হয়ে ছিলো, এবারেও তারা ফসল পাচ্ছে না। সেখানে অবিলম্বে পুলিস ক্যাম্প করবার জন্য অনুরোধ করছি।

**শ্রী সন্তোষ দাস :** আগামী রবিবার শ্রীরামপুর কেন্দ্রে নির্বাচনকে কেন্দ্র করে গত কয়েকদিন ধরে পাঁচলায় কয়েকটি নির্বাচনী সংঘর্ষ হয়ে গেছে। এর মধ্যে একটি হচ্ছে গাববেড়িয়া আর একটি হচ্ছে নলদায়। গত রাত্রে একটি দল টাকার থলি নিয়ে জুজারাহায় সরকার পাড়ায় গিয়ে অনেক প্রলোভন দেখায়। তাতে সেখানে একটা উত্তেজনার সৃষ্টি হয়েছে। এই সব ঘটনার নির্দিষ্ট প্রমাণ আমার কাছে আছে। এরা সকলেই কংগ্রেস আই নেতা।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** আমি আইন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে মালদা জেলায় সমস্ত রেজিস্ট্রী ফর্ম ও রসিদ বই এর অভাবে কাজ হচ্ছে না এবং সরকারী কর্মচারীরা বলে বসে বেতন নিচ্ছে। এতে জনসাধারণ খুব হয়রান হচ্ছে এ বিষয়ে রেডিওগ্রাম-টেলিগ্রাম করেও কোন ফল হচ্ছে না। কোঅর্ডিনেশান কমিটির রাজত্বে এই ঘটনা তিন বার হলো যা আগে কোন বার হয়নি। অবশ্য এতে গভঃ রেভিনিউ আদায় ঠিকই হবে কিন্তু জনসাধারণ খুব হয়রানিতে পড়ছে। অন্য জায়গার মন্ত্রীরা হলে পদত্যাগ করতেন। আমি আশা করবো আজকের মধ্যে এর একটা ব্যবস্থা গ্রহণ করা হবে।

**মিঃ স্পীকার :** আমার রিপোর্ট হচ্ছে ২০ তারিখ পর্যন্ত যত মেনসান হয়েছে তা সমস্ত পাঠিয়ে দিয়েছি ২১ তারিখের একটা ছাড়া আর সবই পাঠিয়ে দেওয়া হয়েছে আমার খবর। এতে মন্ত্রীদের রিপ্লাই দেবার কিছু নেই। দ্বিতীয় হচ্ছে আপনারা যে ভাবে মেনসান লেখেন তাতে অনেক সময় ঘটনার উল্লেখ থাকে না এবং কোন বিভাগে এটা যাবে সেটা বোঝা যায় না। আমাদের অনেক সময় আন্দাজে পাঠিয়ে দিতে হয়।

**শ্রী রজনীকান্ত দলুই :** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, জানুয়ারি মাসে আমাদের এম এল এদের মধ্যে বিতরণের জন্য প্রাইমমিনিস্টার ইন্দিরা গান্ধী একটা আবেদন এই বিধান সভায় এসেছিলো কিন্তু আজ পর্যন্ত ডেলিবারেটলি তা আমাদের দেওয়া হচ্ছে না। Unite in common effort to solve ration's problems. এই আবেদন এখানে এসেছিলো জানুয়ারি মাসে। ইচ্ছাকৃতভাবে সেটা রেখে দেওয়া হয়েছে। আজ পর্যন্ত তা ডিস্ট্রিবিউসান করা হয়নি। এর ভেতরে আছে, come, let us work together. Unite in common effort to solve ration's problems. Broadcast to the nation.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এগুলি সব আপনার অফিসে গাদা হয়ে পড়ে আছে।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** আমি খবর পেয়েছি বলা হয়েছে এগুলি যেন বিতরণ না করা হয়।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** অন এ পয়েন্ট অফ ইনফরমেশান স্যার, ক্যালকাটা করপোরেশান বিলে সিলেক্ট কমিটির মেম্বারসিপ থেকে বিশেষ কারণে আমি পদত্যাগ করছি। কারণটা হচ্ছে হাউসকে অবমাননা করা হয়েছে। প্রসিডিওর হচ্ছে স্পীকার সিলেক্ট কমিটির মেম্বার যেটা ঠিক করে দেন সেটাই ফাইনাল। এই কমিটি বাইরের কাউকে নিয়োগ করবার ক্ষমতা চেয়ারম্যানের নেই। আমি প্রথম থেকেই বয়কট করেছি এবং আজকে আমি পদত্যাগ করছি। কারণ আমি বলছি সাহু জৈন এন্ড কোম্পানীর একজন মিঃ আর এন কাপুরকে এই কমিটিতে পারমানেন্টলি ইনভাইট করে রাখা হয়েছে। এই কাজ চেয়ারম্যান করতে পারেন কিনা সেটা আমি জানতে চাই। আমি লিখিতভাবে জানিয়েছি যে এটা একটা ইলিগ্যাল এ্যক্সান। কিন্তু তিনি কোন উত্তর দেননি।

[ 2-20 — 2-30 P.M. ]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে। শ্রী সুনীতি চট্টরাজ যে কারণে রিজাইন করলেন এই কমিটি তো আপনি হাউস থেকে ঠিক করে দেন। চেয়ারম্যান হিসাবে সেই সিলেক্ট কমিটিতে পার্মানেন্ট মেম্বার নিযুক্ত মিনিস্টার যদি করে থাকেন তাহলে তো মিনিস্টারকে কাঠগড়ায় দাঁড় করাতে হয়। এটা কোয়েশ্চেন অব প্রিভিলেজ।

**মিঃ স্পীকার ঃ** যে পয়েন্টটা উনি তুলেছেন সেটা দেখা হবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, উনি প্রোসিডিংসের কথা এনে বলেছেন যে মন্ত্রী একজনকে অ্যাপয়েন্ট করেছে আপনাকে অপমান করে। আপনি কিছু মনে করবেন না, হাউস কি চলছে? হাউসের কি মর্যাদা আমরা দেখছি। একজন মন্ত্রী আপনার কমিটিতে, হুইচ ইজ এক্সলুসিভলি উইদিন দি জুরিসডিকশান অব দি স্পীকার, একজনকে পার্মানেন্টলি এ্যাপয়েন্ট করেছেন। এটা আপনি ছাড়া কেউ করতে পারেন না।

**মিঃ স্পীকার ঃ** আপনি প্রিভিলেজের নোটিশ দিন, আমি দেখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** আপনি শোনার পর ইমিডিয়েটলি প্রোসিডিংস দেখে নিয়ে আপনার এখনই ব্যবস্থা করা উচিত।

**শ্রী প্রদ্যোৎ কুমার মহান্তি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বন্ধু সদস্য শ্রী সুনীতি চট্টরাজ মহাশয় এক্ষুনি ক্যালকাটা কর্পোরেশান মিউনিসিপ্যাল বিল এর সিলেক্ট কমিটির উপর যে বক্তব্য রাখলেন তা যদি সত্য হয় তা হলে খুবই সাংঘাতিক ব্যাপার। আমি এর আগের বিধান সভার অনেক সিলেক্ট কমিটিতে সদস্য হিসাবে কাজ করেছি। এই সভার অনেকে মাননীয় সদস্য নির্মল বসু মহাশয়ের মত আছেন যাঁদের সিলেক্ট কমিটিতে কাজ করার অভিজ্ঞতা আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন কোন হাঁউসের কোন নজির নাই যে সিলেক্ট কমিটির যাঁরা সদস্য হাউস থেকে সিলেক্টেড হন তাঁদের বাইরে কেউই সদস্য বা পার্মানেন্ট ইনভাইটি হিসাবে এ্যাসোসিয়েটেড হতে পারেন না। কোন সদস্য সিলেক্ট কমিটির রিপোর্ট বেরুবার আগে রিপোর্ট অথবা ডেলিবারেশান ডাইভাল্জ করতে পারেন না—যদি

করেন তাহলে তার বিরুদ্ধে ব্রিচ অব প্রিভিলেজ এর অভিযোগ আনা যেতে পারে। সুনীতিবাবু বললেন দুটো বিজনেস হাউসের রিপ্রেজেনটেটিভকে সিলেক্ট কমিটির পার্মানেন্ট ইনভাইটি হিসাবে সিলেক্ট কমিটির চেয়ারম্যান ইনক্লুড করেছেন—সমস্ত ডেলিবারেশানে অংশ গ্রহণ করতে দিয়ে সমস্ত প্রোসিডিংস সিলেক্ট কমিটির ভিসিয়েট করে এক অন্যায় ও বেআইনী নজির সৃষ্টি করেছেন। আপনি এই হাউসের কাসটোডিয়ান, আপনার কাছে অনুরোধ এই বিধান সভার ঐতিহ্য রক্ষা করার স্বার্থে এই বিষয়ে সব জিনিস দেখে একটা সিদ্ধান্ত নিন—এটা খুবই গুরুত্বপূর্ণ ও জরুরী।

**মিঃ স্পীকার ঃ** উনি সেটা উত্থাপন করেছেন, এখনই কিছু বলা যায় না। আই উইল লুক ইন টু ইট।

**শ্রী সামসুদ্দিন আমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশান বিলের সিলেক্ট কমিটিতে আপনি আমাকে সদস্য নিযুক্ত করেছেন। আমিও ঐ সদস্য পদ ত্যাগ করছি।

## Motion for extension of time for presentation of Report of the Select Committee on the Bengal Municipal (Second Amendment) Bill, 1979

**Shri Patit Paban Pathak :** Sir, with your permission I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the Bengal Municipal (Second Amendment) Bill, 1979, be extended till the end of the Current Session.

The motion was then put and agreed to.

## Motion for extension of time for presentation of Report of the Select Committee on the Bengal Municipal (Second Amendment) Bill, 1979

**Shri Nirmal Kumar Bose :** Mr. Speaker, Sir with your permission I beg to move that the time for presentation of the Report of the Select Committee on the Calcutta Municipal (Second Amendment) Bill, 1979, be extended till the end of the Current Session.

The motion was then put and agreed to.

**শ্রী নির্মল বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বৈধতার প্রশ্ন তুলবার জন্য আমি ইতিপূর্বে আপনার অনুমতি নিয়েছি। ৯টি রাজ্যে অকংগ্রেসী সরকারগুলোকে ভেঙ্গে দেবার প্রতিবাদে গতকাল মুখ্যমন্ত্রী এখানে যে প্রস্তাব এনেছিলেন তার প্রতিবাদে ইন্দিরা কংগ্রেসের সদস্যরা এই সভা বর্জন করেছিলেন। এই সভায় যখন প্রস্তাবটি আসে তখন তাঁরা প্রিলিমিন্যারি অবজেকসন দিয়েছিলেন। তারপর আপনি যখন রুলিং দিলেন যে এটা আনা যায় তখন দেখলাম তাঁরা বক্তৃতায় অংশ গ্রহণ করলেন এবং তাঁদের নব নিযুক্ত নেতা শ্রী ভোলানাথ সেন বক্তব্য রাখলেন এবং শেষে বললেন এই কারণে আমরা বেরিয়ে যাচ্ছি। আমি এই

ব্যাপারে আপনার কাছে দুটি প্রশ্ন রাখছি। প্রথম প্রশ্ন হল, তাঁরা কি আপনাকে জানিয়েছিলেন যে এর প্রতিবাদে আমরা বেরিয়ে যাচ্ছি? আর, দ্বিতীয় প্রশ্ন হল তাঁদের বক্তারা এখানে বক্তৃতা করলেন—দে পার্টিসিপেটেড ইন দি ডিবেট এবং তারপর চলে গেলেন এটা কি হয়? আমি এই ব্যাপারে আপনার কাছে বৈধতার রুলিং চাই।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** দ্যাট ইজ আওয়ার ডিজায়ার, নট ইওর চয়েজ।

**শ্রী নির্মল বসু ঃ** যদি চলেই যাবেন তাহলে বক্তৃতায় অংশ গ্রহণ করলেন কেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** স্যার, আমি মনে করি নির্মলবাবুর আমাদের সম্বন্ধে কিছু বলার অধিকার নেই। আমাদের নেতা ভোলাবাবু বক্তৃতা করবার পর বলেছেন আমরা ওয়াকআউট করছি। আপনি তখন হাউস রিসেস্ দিয়েছেন। ভোলাবাবু যখন বক্তৃতা দিচ্ছিলেন এবং তারপর যখন আমাদের ওয়াকআউটের কথা বললেন তখন হাউসে ভয়ানক চীৎকার হচ্ছিল বলে তাঁর কথা শোনা যায়নি। তবে সংবাদপত্রে যেটা বেরিয়েছে সেটা সত্য। আমরা প্রসিডিংস্—এ অংশ গ্রহণ করতে পারি, কিন্তু কখন আমরা ওয়াক আউট করব সেটা আমাদের নিজেদের ব্যাপার—দ্যাট ডিপেন্ডস্ অন আওয়ার পার্টি আমরা অংশ গ্রহণ করেছি বলে আর বেরুতে পারবনা এটা কোন কথা নয়। আমরা অন বিহাফ অব আওয়ার পার্টি বলেছি এটা অগনতান্ত্রিক এবং সেইজন্যই আমরা আপত্তি জানিয়েছি এবং আরও কতগুলি বাজে কথা যা বলা হয়েছে তারজন্যও আমরা আপত্তি জানিয়েছি। আমরা আপত্তি না করলে বলা হোত ইন্দিরা কংগ্রেসের তরফ থেকে কোন প্রতিবাদ আসেনি। আমাদের আপত্তির আর একটা কারণ হল, গভর্ণরের ভাষণের উপর বক্তৃতা চলতে চলতে এই ব্যাপার নিয়ে আলোচনা শুরু হল। আলোচনা এই সময় শুরু করবার ব্যাপারে তাদের একটা উদ্দেশ্য ছিল এবং সেটা হচ্ছে এই দিনই বামফ্রন্টের একটা প্রতিবাদ মিছিল বেরুবে কাজেই তার সঙ্গে সঙ্গতি রেখে তাঁরা আলোচনার দিন ঠিক করলেন। আমি মনে করি রিজলিউসনের উপর আলোচনা করার জন্য এই যে দিন ঠিক করেছেন এটা ফর পলিটিক্যাল পার্পাস করা হয়েছে এবং সেইজন্যও আমরা ওয়াকআউট করেছি।

**শ্রী রজনীকান্ত দলুই ঃ** অগণতান্ত্রিক ব্যবস্থার জন্য ওই যে প্রস্তাব এসেছিল তার বিরুদ্ধে আমরা প্রতিবাদ করেছি এবং তখন চীৎকার হচ্ছিল বলে হয়ত আমাদের কথা সব শোনা যায়নি। তবে আমরা বলেছি আমরা এর প্রতিবাদ করে ওয়াকআউট করছি, আমরা ডিবেটে পার্টিসেপেট করবনা।

[ 2-30 — 2-40 P.M. ]

**শ্রী কমল সরকার ঃ** অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা নিয়ে আলোচনা হচ্ছিল তাতে একটি মাত্র কথা, সে কথাটা হচ্ছে এই যে সম্পূর্ণ অসত্য বক্তব্য এখানে উপস্থিত করে কালকের প্রসিডিংসকে ঘুরিয়ে দেওয়া হচ্ছে। আপনি যদি কালকের প্রসিডিংসে দেখেন তাহলে দেখবেন কোন স্তরে কোন কংগ্রেস (আই) সদস্যরা বলেননি যে আমরা ওয়াক আউট করবো। এটা পরে ভেবে চিন্তে এই কৌশলটা তাঁরা অবলম্বন করেছেন। ওঁরা নূতন কনভার্ট হয়েছেন, আগে কংগ্রেস (আই)-তে ছিলেন না। ইন্দিরা গান্ধী জিতবার মূহুর্তে রাতারাতি টুপি বদলেছেন এবং সেই টুপি বদলাবার ফলে আজকে চিৎকারটা বেশী করছেন। কোন স্তরে তাঁরা বলেননি,

বাইরে গিয়ে তাঁরা যা বলেছেন আর ভিতরে যা বলেছেন এই দুটির মধ্যে মিল নেই।

**মিঃ স্পীকার :** আচ্ছা আমি দেখবো প্রসিডিংস।

**শ্রী গোপাল বসু :** আমি, স্পীকার মহাশয়, অধিকারের প্রশ্ন তুলছি, এটা কোশ্চেন অব প্রিভিলেজ। নির্মলবাবু যে কথাটা তুলেছেন কাগজে যেভাবে খবরটা বেরিয়েছে যে তাদের অনুপস্থিতিতেই এটা সব হয়েছে এটা বস্তুনিষ্ঠ সংবাদ হয়নি এবং এই সংবাদটা দেবার আগে সংবাদপত্রগুলির জানা উচিত ছিল যে এটা নিয়ে স্পীকারের সঙ্গে কথা বলা উচিত। আর তা নইলে সংবাদ পরিবেশনের যে বিকৃতি থাকবে তাতে এই সভার অধিকার ভঙ্গ করা হয়। তারা প্রথম লাইনটায় কি বলেছেন? বলেছেন, ইন্দিরা কংগ্রেস সদস্যদের অনুপস্থিতিতেই বৃহস্পতিবারে পশ্চিমবঙ্গে বিধানসভায় একটা সরকারী প্রস্তাবে দেশের ৯টি অকংগ্রেসী মন্ত্রীসভা ভেঙ্গে দেবার সিদ্ধান্তের প্রতিবাদে জানান হয়, তাদের অনুপস্থিতিতে এখানে প্রতিবাদ জানান হয়। অথচ তাঁরা এখানে উপস্থিত ছিলেন, এটা তাঁদের উপস্থিতিতে প্রস্তাব আনা হয়েছে, তাঁরা তাতে পার্টিসিপেট করেছেন তারপরে ভোটের সময় তাঁরা ছিলেন না। কিন্তু যেভাবে এখানে সংবাদ দেওয়া হয়েছে তাতে এই সভার যে প্রসিডিংস তা বিকৃত করা হয়েছে এবং এতে সভার অধিকার ক্ষুন্ন করা হয়েছে, অপপ্রচার করা হয়েছে। সুতরাং এই বিষয় আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং আমি এই দাবি করছি যে এটা কোশ্চেন অব প্রিভিলেজ, এটা সেইভাবে বিচার করা হোক।

**শ্রী অনিল মুখার্জী :** স্যার, প্রসিডিংসটা আপনি দেখবেন যে প্রসিডিংসএ ওঁরা একথা বলেছেন কিনা। আপনি এটা দেখুন এবং দেখে যদি স্যাটিসফায়েড হন তাহলে তারপর আপনি রায় দেবেন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় সদস্য গোপালবাবু যে কথা বললেন যে কাগজে বেরিয়েছে 'অনুপস্থিতিতে', এখানে ঘটনা যদি বিশ্লেষণ করা যায় তাহলে দেখবেন যে আমরাই এই সংবাদ দিয়েছি যে আমরা অনুপস্থিত ছিলাম। আমাদের জিজ্ঞাসা করেছে আমরা কাগজকে বলেছি যে আমরা অনুপস্থিত ছিলাম এবং তাহলে কাগজের আর দোষ হল কোথায় স্যার? আমরা কাগজকে বলেছি যে আমরা অনুপস্থিত ছিলাম।

**শ্রী রজনীকান্ত দলুই :** স্যার, যখন শ্রীভোলা সেন বক্তৃতা দিচ্ছিলেন তার মাঝে সাংঘাতিক গন্ডগোল হচ্ছিল এবং যখন বক্তৃতাটা শেষ হয়ে যায় তখন আমরা বলেছিলাম যে আমরা ওয়াক আউট করবো। আপনি যখন রিসেস দেবার জন্য দাঁড়িয়েছিলেন তখন, স্যার, আপনাকে রিকোয়েস্ট করেছিলাম যে আপনি আর একটু ওয়েট করুন এবং তখন আমরা চিৎকার করে বলেছি যে আমরা ওয়াক আউট করছি এর প্রতিবাদে। আপনি শুনেছেন তাহলে পেপারের কি দোষ হল? সংবাদপত্রকে তো আমরাই বলেছি, আমরাই ব্রিফিং করেছি।

**মিঃ স্পীকার :** একথা তো আপনি আগেই বলেছেন।

**শ্রী রজনীকান্ত দলুই :** ওঁরা অস্বীকার করছেন, স্যার।

**মিঃ স্পীকার :** ওঁরা অস্বীকার করলেই অস্বীকার হয়ে যাবে?

## MOTION UNDER RULE 185

**Shri Ahindra Sarkar :** Sir, I beg to move that—

"Whereas the people of West Dinajpur are experiencing great hardship for want of any railway facility in the district ;

And whereas the people of the said district are facing difficulties in communication with other parts of the district and other parts of the State and have to travel long distances in overcrowded buses with great risk of life ;

And whereas they and greatly agitated on this issue ;

This Assembly is of the opinion that the State Government should move the Central Government for construction of a railway line in the district, at least from Eklakshmi station in Malda district to Hilli Town in West Dinajpur district (vig Balurghat, the headquarters of West Dinajpur district), for the present."

স্যার, এই সম্পর্কে আমার বক্তব্য হচ্ছে, আমাদের দিনাজপুর জেলা পিছিয়ে পড়া জেলা। দীর্ঘ দুশো মাইল লম্বা এই জেলার আজ পর্যন্ত সামান্য কয়েক মাইল ছাড়া আমাদের মেন এলাকায় কোন রেল লাইন নেই। এই সম্পর্কে আমাদের পশ্চিম দিনাজপুর জেলা বিশেষতঃ আমাদের বালুরঘাট সাব-ডিভিসান এবং অন্যান্য এলাকার মানুষ রেল লাইনের জন্য দাবী জানিয়েছি। আমরা বারবার দাবী করেছিলাম স্বাধীনতার পর পরেই যে একটা রেল লাইন বসানো হোক, রেল লাইন করা হোক। তদানীন্তন দিল্লীর গভর্ণমেন্টের কাছে বারবার আমরা এই দাবী করেছি। কিন্তু সেই রেল লাইন সম্পর্কে ১৯৪৭ সালে একটা সারভে করা হয় যে পশ্চিম দিনাজপুর জেলার বালুরঘাটের উপর দিয়ে হিলি পর্য্যন্ত এবং মালদহ জেলাকে সংযুক্ত করে কোন একটা রেল লাইন করা যায় কিনা। তারপর ১৯৫৪ সালে, শ্রী লালবাহাদুর শাস্ত্রী মহাশয় এবং আমাদের শ্রী জগজীবন রাম মহাশয় বালুরঘাটে আসেন। সেই সময় বালুরঘাটের মানুষের পক্ষ থেকে এবং দিনাজপুর জেলার পক্ষ থেকে আমরা তাঁদের কাছে ডেপুটেশান দিই যে এখানকার রেল লাইন করার ব্যবস্থা ত্বরান্বিত করুন। তখন তাঁরা আমাদের কাছে বলেন যে যেহেতু ফারাক্কা ব্রীজ তৈরী হবে, সেইজন্য ফারাক্কা তৈরী না হওয়া পর্যন্ত এই সম্পর্কে আমরা কোন সিদ্ধান্ত নিতে পারছি না। যাইহোক, আমরা সারভে করে রাখছি। তারপর, ফারাক্কা ব্রীজ হওয়ার পর আমরা এই সম্পর্কে সিদ্ধান্ত নেবো। তারপর, ১৯৫৭ সালে আবার সারভে হয়। সেই সময় দিল্লীর সরকার এবং রেল দপ্তর আমাদের পশ্চিম দিনাজপুর জেলার এবং মালদহ থেকে হিলি পর্যন্ত কোন ধার দিয়ে রেল লাইন হবে সেই সম্পর্কে একটা সারভে করেন। সারভে করার পর আবার সেটা কোথায় তলিয়ে যায়, তার কোন হিসাব-নিকাশ হয়নি। তারপর, আবার আমরা সেই সম্পর্কে দিল্লীতে দরবার করি। দিল্লীতে বারবার যাওয়া হয়, কিন্তু সেই সম্পর্কে কোন সিদ্ধান্ত হয়নি। তারপর ১৯৭১ সালে আবার সারভে হল। পশ্চিম দিনাজপুরের পক্ষ থেকে আমরা বারবার দাবী করবার পর দিল্লীর সরকার আবার সারভে করলেন রেল লাইন কোন দিক দিয়ে কোন পর্যন্ত নিয়ে যাওয়া

যায় সে সম্পর্কে। এই সম্পর্কে অনেক পরিকল্পনা করা হল, ঢাক-ঢোল পিটান হল। বিভিন্ন জায়গায় দেখা গেলো, সারভে হল। কিন্তু তখন বাদ সাধলেন তদানীন্তন আমাদের জেলার মন্ত্রী জয়নাল আবেদিন সাহেব। তিনি বললেন যেদিক দিয়ে সারভে হচ্ছে সেইদিক দিয়ে হবে না। আমার বাড়ীর এলাকা দিয়ে রেল লাইন নিয়ে যেতে হবে। এই অবস্থার মধ্যে পড়ে সে পরিকল্পনা কোথায় তলিয়ে গেলো তার কোন হদিশ আমরা পেলাম না। প[illegible] এখন যে অবস্থা তা আপনারা জানেন। আমাদের জেলার দীর্ঘ রাস্তা বাসে যেতে হয়। দীর্ঘ পথ কলকাতা আসতে গেলে আমাদের এলাকা থেকে সারা রাত জেগে এবং বাসে বসে আসতে হয়। এর ফলে গোটা জেলার অর্থনৈতিক অবস্থা এবং অন্যান্য পণ্য সামগ্রী যেমন পাট, ধান ইত্যাদি বিভিন্ন জায়গায় পাঠান এবং অন্যান্য ব্যাপার আমাদের দুস্কর অবস্থার মধ্যে পড়ে আছে। এরজন্য আমি এই বিধানসভায় মোশান রেখেছি। আমি আশা করি এই বিধানসভাতে আমার মোশান এ্যাকসেপ্ট হবে এবং আমাদের ওখানে যাতে রেল লাইন হয় সেইজন্য এটা বিধানসভা থেকে কেন্দ্রীয় সরকারের কাছে যাবে। এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 2-40 — 2-50 P.M. ]

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীঅহীন্দ্র সরকার মহাশয় যে মোশন এনেছেন, এটা খুব প্রয়োজনীয়। আমাদের পশ্চিমবঙ্গে বিশেষ করে ওয়েস্ট দিনাজপুরে নর্থবেঙ্গল সাইডে দেখেছি কমিউনিকেশনের খুবই অসুবিধা। ফলে সেখানে মানুষের পক্ষে যাতায়াতের খুবই অসুবিধা হয়। নর্থবেঙ্গল থেকে কোথাও যেতে গেলে কি ওয়েস্ট বেঙ্গলের অন্য কোন জেলার সঙ্গে যোগাযোগ রাখতে হলে খুবই অসুবিধা হয় সেজন্য এই যে মোশন সেদিক থেকে খুবই গুরুত্বপূর্ণ। এই মোশনকে তাই নিশ্চয়ই সমর্থন জানাবো। কিন্তু এই সঙ্গে কতকগুলি বিষয় লক্ষ্য রাখতে হবে। আমরা দেখতে পাচ্ছি যখন খবরের কাগজ খুলছি, প্রতিদিন প্রায় দেখতে পাচ্ছি ট্রেনে ডাকাতি হচ্ছে, ট্রেন থামিয়ে ছিনতাই হচ্ছে স্টেশনে ছিনতাই হচ্ছে এবং এগুলি প্রায় প্রতিদিন হচ্ছে দেখতে পাচ্ছি। তাই আপনার মাধ্যমে যেটা তুলে ধরতে চাই, সেটা হচ্ছে এই যে আইন-শৃঙ্খলার অবনতি ঘটছে রেলওয়েতে বা রেলওয়ে স্টেশনগুলিতে এই সম্বন্ধে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো যে আমরা যখন রেলওয়ে লাইন চাচ্ছি তখন এই যে রেলওয়েতে, রেলওয়ে স্টেশনগুলিতে এই ধরনের ঘটনা না ঘটে, নিরাপত্তা বজায় থাকে, যাত্রীদের নিরাপত্তা বজায় থাকে, সেটা দেখতে হবে। এইদিকে যেমন লক্ষ্য রাখতে হবে তেমনি বাইরে থেকে যে সব যাত্রী পশ্চিমবঙ্গে আসবে সেই বিভিন্ন যাত্রীদেরও যাতে নিরাপত্তা বজায় থাকে, তার জন্য ব্যবস্থা করার আবেদন জানিয়ে মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্রনাথ মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অহীন্দ্র সরকার মহাশয় যে মোশন এনেছেন আমি আমাদের পক্ষ থেকে তা সর্বান্তঃকরণে সমর্থন করছি। এটা অনেক দিনের পুরাতন দাবী, এটা পশ্চিম দিনাজপুরে মালদা জেলার সকলেরই দাবী। পশ্চিমদিনাজপুর এমন একটি জেলা, যে জেলা থেকে আমরা নিজেরা খেয়েও অনেক জেলাকে খাওয়াই ধান এবং চাল দিয়ে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় এই জেলা সীমান্ততে অবস্থিত হওয়া সত্ত্বেও আজ পর্যন্ত সেখানে কোন রেলওয়ের সংযোগ ব্যবস্থা হয়নি। গত যুদ্ধের সময়, পাকিস্তানের

সঙ্গে যখন যুদ্ধ হয়, তখন এর অভাব অনুভূত হয়েছিল। এই দাবী ১৯৫৫ সাল থেকে ১৯৬৫ সাল পর্যন্ত ৪ বার লোকসভায় উঠেছিল। তৎকালীন সদস্য চপলাকান্ত ভট্টাচার্য্য, শ্রীমতী রেণুকা রায়, শ্রীজগজীবন রাম, লাল বাহাদুর শাস্ত্রীর মত লোকেরা সকলেই এই সম্বন্ধে আশ্বাস দিয়েছিলেন, কিন্তু হয়নি। আজকের যে রেজোলিউশন তা সকলের মতেই নিতে চাচ্ছি। আজকে পশ্চিম দিনাজপুরের লোকদের বাসই একমাত্র ভরসা। কিন্তু মাননীয় আমিন সাহেবের কল্যাণে বাস আজকে ভরসা না হয়ে অ-ভরাসার কারণ হয়ে দাঁড়িয়েছে। কারণ বাসে অনবরত এ্যাকসিডেন্ট, রাস্তা খারাপ হয়ে যাচ্ছে, আজকে ডিজেলের অভাব, বাসে যে আরাম ছিল তাও নেই। আজকে সকল লোককেই রাত্রি জেগে তবে আসতে হয়, নিরাপত্তার ব্যবস্থা নাই, কখন কোথায় থেমে যাবে, কখন এ্যাকসিডেন্ট হবে, বলা যায় না। আর রেলওয়েতে এ্যাকসিডেন্ট হলে ক্ষতিপূরণ পাবার সম্ভাবনা থাকে কিন্তু বাসে এ্যাকসিডেন্ট হলে কোন লোককে এক কপর্দকও সাহায্য করা হয় না। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে ফরম চেয়ে চিঠি লিখেছি কিন্তু সেই ফরম আজও পর্যন্ত পাওয়া যায়নি। বাসে যে ব্যবস্থা তাতে সেখানকার দলমত নির্বিশেষে সকলেই চান যে রেলওয়ে লাইন হওয়া উচিত। সার্ভে তিনবার হয়েছে। এই যে প্রস্তাব করেছেন, সেটা পুরাতন সার্ভে। ওল্ড মালদা থেকে বালুরঘাট পর্যন্ত লাইন হলে ভাল হয়। কাজেই এই যে রেজেলিউশন রাখা হয়েছে, সেইভাবে সামঞ্জস্য রেখে যদি করা হয়, তবে ভাল হয়। মাননীয় শৈল মুখার্জী যখন মিনিস্টার ছিলেন ট্রান্সপোর্ট বিভাগে, তখন এখানকার পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে একটা মেমোরেন্ডাম দেওয়া হয়েছিল, তাতে অনেক ফ্যাক্টস্ এবং ফিগার ছিল। মাননীয় পরিবহন মন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি তাঁকে বলছি যে তিনি সেই পুরাতন ফাইল বার করুন।

আমি মাননীয় পরিবহনমন্ত্রীকে অনুরোধ করবো, সেই ফাইলটি তিনি খুঁজে বের করুন। আমি সেক্রেটারী মহাশয়কে বলেছিলাম কিন্তু তিনি সেটা বার করতে পারেননি। আমাদের বিধানসভায় তো এই রেজলিউশান পাশ হবেই, আমরা সকলেই এটাকে সমর্থন করবো কিন্তু তার সঙ্গে সঙ্গে সেই ফাইলটি খুঁজে বের করে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকেও কত মাল আসে যায় সেই ফ্যাক্টস ও ফিগারস দিয়ে তাদের কাছে পাঠানো উচিত। তারপর যে কথাটি বলব সেটা হচ্ছে, এই রেল লাইন করার যেমন চেষ্টা করতে হবে তেমনি তার আগে যতদিন এই রেল লাইন না হচ্ছে ততদিনের জন্য বালুরঘাটে একটা আউট এজেন্সী করার ব্যবস্থা করতে হবে। রেল কেন যে এতদিন এটা করছেন না সেটা বুঝতে পারছি না। সমস্ত রেলের সঙ্গে যাতে সংযোগ রক্ষা করার ব্যবস্থা করা যায় সেটা দেখতে হবে। দ্বিতীয়তঃ, মাল বুক করার ক্ষেত্রেও একই অবস্থা। বালুরঘাট থেকে মাল বুক করার কোন ব্যবস্থাই নেই: আসামের বিভিন্ন জায়গায় এন.এফ. রেলওয়ের যেখানে ছোট লাইন আছে সেখানেও এই ব্যবস্থা আছে যে দূরের শহরগুলি থেকে মাল বুক করলে সেখান থেকে নিয়ে আসা হয় কিন্তু বালুরঘাটে এই ব্যবস্থা নেই। বালুরঘাটে অনেক শাকসব্জি হয় এবং সেগুলি কোলকাতায় নিয়েও আসা যায় কিন্তু একজনের পক্ষে কিছু মালপত্র নিয়ে এসে বুক করা সম্ভব হয় না। সেখানে যদি বালুরঘাটে বা হিলিতে তারা সেগুলি বুক করতে পারতেন এবং যদি ট্রান্সপোর্টের ব্যবস্থা করে সেগুলি নিয়ে এসে চাপিয়ে দেবার ব্যবস্থা করা হত তাহলে তারা অনেক দাম পেতে পারতেন। কাজেই আমি বলব, যতদিন না রেল লাইন হচ্ছে—সেটা আরম্ভ হলেও

১/৮ বছর লাগবে—তার আগেই আউট এজেন্সী করা হোক। রেলের একটা জোনাল রেলওয়ে ইউজার্স কনসালটেটিভ কমিটি আছে, একটা ডি. আর. ভি. সি. সি আছে। সেখানে পশ্চিমবঙ্গ সরকারের সেক্রেটারী র‍্যাঙ্কের লোক প্রতিনিধি হিসাবে থাকেন কিন্তু আমরা অধিকাংশ সময়েই দেখি যে তাঁরা সেখানে যান না। সেখানে যাঁরা উপস্থিত থাকতে পারেন যেমন ডি. এম প্রভৃতি তাঁদের যদি এ্যাপয়েন্টমেন্ট দেওয়া যায় তাহলে তাঁদের পক্ষে সেখানে যাওয়া সম্ভব হয়। কোলকাতা থেকে যাওয়া হয়ত সম্ভব হয়না, অনেক ক্ষেত্রে আবার আমরা দেখি উত্তরবঙ্গে বা গোহাটিতে মিটিং করতে তাঁরা যেতেও চান না। কাজেই সেখানে এমন প্রতিনিধি সরকারের পক্ষ থেকে নিযুক্ত করা উচিত যাঁরা সরকারের প্রতিনিধি হিসাবে সেখানে মিটিং এ্যাটেন করতে পারেন। স্যার, মিটিং-এ গেলে সরকার থেকে তাঁরা ডি.এ পান, রেল থেকে পাশও পাঠিয়ে দেওয়া হয় কিন্তু তা সত্ত্বেও তাঁরা মিটিং-এ এ্যাটেন করেন না। অহীনবাবু বিধানসভার নির্বাচিত প্রতিনিধি হিসাবে ডি. আর. ভি. সি.সিতে মেম্বার হয়ে আছেন, তিনিও জানেন সরকারী প্রতিনিধিরা মেম্বার হিসাবে থাকেন কিন্তু মিটিং-এ এ্যাটেন করেন না। আমি এ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং বলছি, এমন লোকদের মনোনয়ন দিন যাঁরা সেখানে মিটিং এ্যাটেন করতে পারবেন এবং কিছু বলতে পারবেন। স্যার, পশ্চিমবঙ্গ, আসাম এবং বিহার এই তিনটি স্টেটের প্রতিনিধিদের নিয়ে জেড.আর.ইউ.সি.সি গঠিত হয়। সেখানে তিনটি স্টেটের মধ্যে পশ্চিমবঙ্গের লোক সবচেয়ে কম। সরকারের একজন লোক যদি সেখানে থাকেন তাহলে আমাদের বক্তব্য রাখার পক্ষে সুবিধা হয়, কিন্তু আমরা দেখেছি সরকারী লোকরা সেখানে যান না। রেলের অভাব অভিযোগ সম্পর্কে জোরের সঙ্গে সেখানে বলা যায় না। তারপর রিজারভেশান সম্পর্কে বলি। মালদহে এসে বালুরঘাটের লোককে ট্রেনে চাপতে হয়। রায়গঞ্জের একটা ট্রেন আছে যেটা কুমেদপুর থেকে সকাল ৬ টায় ছাড়ে। সেটা যদি মাত্র ১০ মিনিট দেরিতে ছাড়ে তাহলে ৬ ঘণ্টা আগে রায়গঞ্জে পৌছানো যায়। কিন্তু সরকারের পক্ষ থেকে একদিনও সেটা ১০ মিনিট দেরিতে ছাড়ার জন্য বলা হল না। আজকে রেলের এমন ধরনের ছোটখাট অনেক সমস্যা আলোচনার মাধ্যমে মিটিং-এ বসে মিটিয়ে নেওয়া যায় কিন্তু আমরা দেখছি সরকারের পক্ষ থেকে এগুলি বলা হয়না। আমরা প্যাসেঞ্জার এ্যাসোসিয়েশানের পক্ষ থেকে যখন এগুলি বলতে যাই তখন বলা হয় সরকার তো কিছু বলছে না, ফলে সেখানে আমাদের কথার কোন মূল্য থাকে না। কোলকাতার ডাইরেক্টার অব মুভমেন্টের দপ্তর থেকেও এ সম্পর্কে কোন চিঠি লেখা হয়না। তারা জানেনই না যে বালুরঘাট বা হিলি বা গঙ্গারামপুর ইত্যাদি শহরের জনসাধারণের কি অসুবিধা আছে।

আমি রেল লাইনের এই রেজলিউসানকে সমর্থন করছি। রেল লাইন হতে হতে এখনো কয়েক বছর সময় লাগবে। তার আগে অন্ততঃ বালুরঘাটের লোকেদের সমস্ত রিজার্ভেসন, মাল বুকিং আউট এজেন্সিস ইত্যাদি ব্যাপারগুলিতে সরকারের পক্ষ থেকে দৃষ্টি দিতে পরিবহনমন্ত্রীকে অনুরোধ করছি। এই কথা বলে রেজলিউসানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[ 2-50 — 3-30 P.M.] [including adjournment ]

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, অহিন্দ্রবাবু যে প্রস্তাব এনেছেন আমি সেটা

সর্বান্তঃকরণে সমর্থন করছি। আপনি জানেন পশ্চিমদিনাজপুর জেলায় দীর্ঘদিন ধরে কোন রেল ব্যবস্থা গড়ে উঠতে পারেনি। ১৯৪৭ সালের ১৫ই আগস্ট দেশ স্বাধীন হয়েছে। স্বাধীন হবার পর থেকে হিলি দিয়ে ট্রেন চলাচল করতো। কিন্তু পরবর্তীকালে ১৯৫০ সালে সরকার থেকে সার্ভে শুরু করা হয় এবং পর পর তিনবার সার্ভে হয়েছে। সার্ভে হবার পরেও দেখা যাচ্ছে আজ পর্যন্ত সেখানে কোন রেল ব্যবস্থা গড়ে উঠতে পারেনি। আমরা জানি রেল ব্যবস্থা দুটি কারণে গড়ে ওঠে। একটি হচ্ছে কমার্সিয়্যাল পয়েন্ট অব ভিউ এবং আর একটি হল স্ট্রাটেজিক্যাল পয়েন্ট—এই দুটি দিক থেকে রেল ব্যবস্থা গড়ে ওঠে। আমরা জানি আসামে যে রেল ব্যবস্থা গড়ে উঠেছে তার একটি হল সেটা বর্ডার স্টেট, আর একটি হল স্ট্রাটেজিক্যাল পয়েন্ট অব ভিউ—এই দুটি দিক থেকে সেখানে রেল লাইন গড়ে উঠেছে। সেখানে সরকার লোকসান দিয়ে রেল ব্যবস্থা চালু রেখেছেন। পশ্চিমদিনাজপুর জেলা কৃষিতে অগ্রাধিকার পেয়েছে। সেখানকার সাধারণ মানুষ দিনের পর দিন যাতায়াত করতে ভীষণ কষ্ট পাচ্ছে। অথচ আজ পর্যন্ত কোন রেল লাইন গড়ে উঠল না। আমরা দীর্ঘদিন ধরে দেখেছি কেন্দ্রীয় সরকারের বিভিন্ন মন্ত্রী পশ্চিমদিনাজপুরে গেছেন। জেলাবাসীদের পক্ষ থেকে এই বিষয়ে তাদের বার বার অনুরোধ উপরোধ করা হয়েছে। আমাদের পক্ষ থেকে দাবী জানানো হয়েছে, মিছিল করা হয়েছে। সেখানে গিয়ে তারা শুধু একটি কথা বারে বারে বলেছেন আমরা দেখছি, দেখবো। লালবাহাদুর শাস্ত্রী রেলমন্ত্রী হিসাবে বালুরঘাটের জনসাধারণের কাছে বলে এসেছিলেন আমরা রেল লাইন তৈরী করব। কিন্তু এখনো পর্যন্ত রেল ব্যবস্থা গড়ে ওঠেনি। সেখানে মানুষ অত্যন্ত দুর্ভোগের মধ্য দিয়ে চলেছে। পশ্চিমদিনাজপুর জেলা হল বর্ডার জেলা এবং স্ট্রাটেজিক্যাল পয়েন্ট অব ভিউ থেকে এখানে রেল ব্যবস্থা গড়ে উঠা দরকার। পশ্চিমদিনাজপুর জেলার অসুবিধার কথা ভেবে অহিন্দ্রবাবু পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি এবং অবিলম্বে যাতে পশ্চিমদিনাজপুর জেলায় রেল ব্যবস্থা গড়ে ওঠে তার জন্য সর্বতোভাবে চেষ্টা করবেন—এই কথা বলে প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ আমিন :** মিঃ স্পীকার, স্যার, শ্রী অহিন্দ্র সরকার যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। এ এলাকার মানুষের খুব অসুবিধা হচ্ছে, এটা সকলেরই জানা আছে। দেশ বিভাগের পূর্বে যখন পার্বতীপুর লাইন ছিল তখন কলকাতার লোকেরা সেই লাইন দিয়ে যাতায়াত করত। পার্টিসানের পরে অবস্থার একেবারে পরিবর্তন ঘটে। পরে অবশ্য ফরাক্কা হবার পরে কলকাতার লোকেদের সমস্যার সমাধান হয়েছে। কিন্তু মালদা থেকে হিলি পর্যন্ত ৫০/৬০ কিলোমিটার পর্যন্ত বিরাট এলাকার পরিবহনের অবস্থা খুবই জটিল। বীরেনবাবু বলেছেন আমাদের আমলে অবস্থা আরো খারাপ হয়েছে। আরো খারাপ হয়েছে কিনা সেটা বলা মুস্কিল, তবে অবস্থা খারাপ। অবস্থা কোনদিন ভাল ছিল না, একই খারাপ ছিল, এখনো আছে। আমাদের সরকার হবার পরে হিলি থেকে কলকাতা পর্যন্ত স্টেট ট্রান্সপোর্টের ব্যবস্থা যে বন্ধ হয়ে গিয়েছিল, সেটা আবার চালু করে দিয়েছি। দু-বছর আগে মধু দন্ডবতে যখন কেন্দ্রীয় রেলমন্ত্রী ছিলেন তখন তার কাছে আমরা পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে একটি রিপ্রেজেনটেশন দিয়েছিলাম। তিনি পুরানো ফাইল বের করে আমাদের বলেছিলেন সার্ভে একটা করাতে হবে।

এমন কি উনি আমাকে বলেছিলেন যে আপনারা যদি সার্ভে করে দেন তাহলে সুবিধা হয়। আমি তার কথা পশ্চিমবাংলা সরকারকে বলেছিলাম। এখন এটা আমাদের দেখতে হবে। আমরা সার্ভে করবো, কত সময় লাগবে, কি ব্যাপার এবং তার কতটা গুরুত্ব আছে, এটা নিয়ে কথা বলা দরকার। কিন্তু রেল লাইন যে প্রয়োজন এবং হাজার হাজার মানুষের অসুবিধা হচ্ছে এই বিষয়ে কোন সন্দেহ নেই। বীরেনবাবু আর একটা কথা বলেছেন সেটা হচ্ছে, যতদিন এটা না হচ্ছে ততদিন বালুরঘাটে যদি একটা আউট এজেন্সি করা যায়। আমার মনে হয় এটা ভাল প্রস্তাব, আমি এই বিষয়ে নিশ্চয়ই কথাবার্তা বলবো। এখানো সমস্ত সদস্যই এর গুরুত্ব বুঝেছেন, কাজেই আমিও একে সমর্থন জানাচ্ছি। পশ্চিমবাংলায় রেলের নূতন লাইন প্রয়োজন আছে সেই বিষয়ে প্রাইওরিটি দিয়ে সরকার যাতে বিবেচনা করেন সেই অনুরোধ আমি জানাব।

**মিঃ স্পীকার:** এখন এই প্রস্তাবের কোন সংশোধনী নেই, সকলে সমর্থন করেছেন। তবে মাননীয় সদস্য শ্রী বীরেন মৈত্র মহাশয় একটি প্রস্তাব দিয়েছেন সংশোধনীর জন্য যে 'একলক্ষ্মীপুর স্টেশনের জায়গায় ওল্ড মালদা'' করা হোক। এটা যদি মুভার অব দি রেজলিউশান গ্রহণ করেন তাহলে নেওয়া যেতে পারে।

**শ্রী অহন্দ্র সরকার:** এটা সম্পর্কে আমার কোন আপত্তি নেই। তবে এই প্রসঙ্গে আমি এই কথা আমীন সাহেব এবং বীরেনবাবুকে বলি যে বালুরঘাট আউট এজেন্সির ব্যাপারে অলরেডি কাটিহার ডিভিশনে টেন্ডার নেওয়া হয়েছে।

The motion, as amended, was then put and agreed to.

(At this stage, the House was adjourned till 3-30 P.M.)

(After adjournment)

[ 3-30 — 3-40 P.M. ]

**শ্রী অনিল মুখার্জী:** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি এই প্রস্তাবটি প্রথমে আপনার মাধ্যমে হাউসের কাছে উপস্থাপিত করছি এবং এই প্রস্তাবটি গ্রহণ করার জন্য অনুরোধ রাখছি।

"যেহেতু ভারতবর্ষের যে ১৮টি জেলাকে দরিদ্রতম বলে চিহ্নিত করা হয়েছে, পশ্চিমবঙ্গের বাঁকুড়া জেলা তার অন্যতম, যেহেতু এই অনগ্রসরতার ও দারিদ্রের অন্যতম মূল কারণ দুর্গাপুর, আসানসোল, খড়গপুর, টাটা, রাঁচি, বোকারো প্রভৃতি শিল্পোন্নত অঞ্চলের সঙ্গে এই জেলার সরাসরি রেল যোগাযোগের অভাব, যেহেতু প্রস্তাবিত বাঁকুড়া মেজিয়া রাণীগঞ্জ রেলপথ নির্মাণ এই বিষয়ে একমাত্র বাস্তবসম্মত সঠিক পদক্ষেপ, যেহেতু এই রেলপথ নির্মাণ খরা পীড়িত কৃষি নির্ভর ও প্রচুর সম্ভাবনাপূর্ণ অথচ শিল্প সম্পদে বঞ্চিত বাঁকুড়া জেলার বাঁচার একমাত্র পথ, যেহেতু এই রেল পথ নির্মাণ কয়লা সহ বহু খনিজ সম্পদ নিষ্কাশন, ব্যবহার, অন্যান্য শিল্পের বিকাশ ও অর্থনৈতিক উন্নতির পথ উন্মুক্ত করার এবং এই জেলার ভয়াবহ দারিদ্র ও বেকার সমস্যা সমাধানের একমাত্র উপায় স্বরূপ, যেহেতু প্রস্তাবিত এই রেলপথের দ্বারা হলদিয়া, পারাদ্বীপ, ভাইজাগ, মাদ্রাজ, টিউটিকোরিন ইত্যাদির মাধ্যমে আমদানি রপ্তানি করা অনেক সুলভে এবং অনেক কম সময়ে সম্ভব হবে, যেহেতু রাজ্য সরকারের তাগিদে

এই বিষয়ে একটি সার্ভে রিপোর্ট তৈরী হওয়া সত্বেও নানা অজুহাতে এই রেলপথ নির্মাণের কাজ বিলম্বিত হচ্ছে, এই কারণে এই সভা সব দিক বিবেচনা করে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবী করছে যে প্রস্তাবিত এই দীর্ঘ আলোচিত বাঁকুড়া মেজিয়া রাণীগঞ্জ রেল পথটি সত্বর নির্মাণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হোক।''

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই প্রস্তাবটি কেন আজকে উপস্থাপন করেছি তা দু' একটি কথায় বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ভারতবর্ষের মধ্যে যে আঠারটি জেলাকে সব চেয়ে দরিদ্র এবং অনুন্নত বলে চিহ্নিত করা হয়েছে, তার মধ্যে পশ্চিমবঙ্গের বাঁকুড়া জেলা অন্যতম। দীর্ঘ ৩০ বছর ধরে কেন্দ্রীয় সরকার এই রাজ্যের বাঁকুড়া এবং পুরুলিয়া জেলায় কোনো বিশেষ প্রকল্প গ্রহণ করেননি। অথচ ইতি-মধ্যে দেখা গিয়েছি যে, বাঁকুড়া জেলার মেজিয়া ও মেজিয়া অঞ্চলের বিভিন্ন ব্লকে কয়লা পাওয়া গেছে। এত দিন পর্যন্ত আমাদের দেশে সমস্ত কয়লা সাধারণভাবে ব্যক্তিগত ব্যবসায়ীদের দ্বারা তোলার ব্যবস্থা ছিল। কিন্তু তারপর কয়লা-খনিগুলি জাতীয়করণ করা হয় এবং তা হওয়া সত্বেও আজ পর্যন্ত এ' এলাকায় কোনো পরিকল্পনা সঠিকভাবে গ্রহণ করা হয়নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এত-দিন পর্যন্ত মানুষ জানত যে, এই জেলার এই কয়লা রন্ধন কার্য্যর জন্য বা সাধারণ কাজের জন্য লাগবে। কিন্তু অতি আধুনিক-কালে, কয়েক বছর আগে জিয়োলজিক্যাল সার্ভে অফ্ ইন্ডিয়া ওখানে একটা গবেষণা চালায় এবং তার ফলে সেখানে দেখা গিয়েছে যে, সেখানে আজকে যে কয়লা পাওয়া যাচ্ছে তা থার্মাল মেডের কয়লা এবং এটা প্রথম শ্রেণীর উৎকৃষ্ট কয়লা বলে প্রমাণিত হয়েছে। যাকে কোক্ কয়লা বলে সেই কয়লা ১১.৬৪ মিলিয়ন টন সেখানে পাওয়া গেছে। এবং ইন্‌ট্রিগেটেড কোল যা পাওয়া গেছে তার পরিমাণ হলো ১৬৯.২০ মিলিয়ন টন। অর্থাৎ এই মেজিয়া অঞ্চলের বিভিন্ন ব্লকে প্রায় ১৮৪ মিলিয়ন টন কয়লা রয়েছে। এই কয়লা যদি নিষ্কাশন করা যায় তাহলে ৪০ বছর ধরে এ' এলাকায় কয়লা-খনির কাজ চলবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে বাঁকুড়া জেলা বহু দিন যাবৎ খরাপীড়িত অঞ্চল, সেখানে যে সমস্ত অনুন্নত জাতি এবং উপজাতির মানুষরা রয়েছে তাদের জন্য এই বর্তমান রাজ্য সরকার সর্বপ্রথম ফুড ফর ওয়ার্কের মাধ্যমে কাজের বন্দোবস্ত করেছেন। এর ফলে সেখানকার খেতমজুর এবং গরীব মানুষদের কিছু কিছু কাজ হয়েছে। বিগত দিনে আমরা দেখেছি যে প্রতি বছর ১ কোটি টাকা করে খরার জন্য খরচ করা হয়েছে। এমন অনেক বছর আছে যে বছর ১ কোটির চেয়েও বেশী টাকা খরচ করা হয়েছে। আজকে বাঁকুড়া জেলার মেজিয়া অঞ্চলে যে বিরাট পরিমাণ কয়লা দেখা দিয়েছে—সেই কয়লা থার্মাল মেডের কয়লা, অর্থাৎ প্রথম শ্রেণীর কয়লা, যে কয়লা আজকে ভারতবর্ষের অর্থনীতিতে অত্যন্ত অপরিহার্য এবং অত্যন্ত প্রয়োজনীয় কাজ হচ্ছে সেই কয়লা নিষ্কাশনের ব্যবস্থা করা এবং কয়লা ও কয়লাজাত অন্যান্য খনিজ সম্পদ আহরণ করা। আজ যদি কয়লা তোলার ব্যবস্থা করা যায় তাহলে কয়লাকে ভিত্তি করে যে সমস্ত শিল্প বাঁকুড়া জেলায় গড়ে উঠবে তাতে সেখানে হাজার হাজার মানুষ আজকে চাকুরী পাবে, বাঁকুড়া জেলার চেহারা বদলে যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে, দামোদর নদীর উত্তর দিকে, যেখানে রয়েছে আসানসোল, দুর্গাপুর, রাণীগঞ্জ নিয়ে একটা বিরাট উন্নত অঞ্চল, আর দামোদর নদীর দক্ষিণ দিকে, সেখানে রয়েছে একেবার অন্ধকারময় এই জেলা। অর্থনৈতিক

দিক থেকে ভারতবর্ষের সব চেয়ে দরিদ্রতম জেলাগুলির অন্যতম এই জেলা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই জেলার যদি উন্নতি করতে হয়, এই জেলাকে যদি খরার হাত থেকে মুক্ত করতে হয় তাহলে প্রথমেই দরকার বাঁকুড়া-মেজিয়া-রাণীগঞ্জ রেল লাইন। এটা অপরিহার্য, কারণ আমরা জানি যে বিশেষজ্ঞদের যে রিপোর্ট বেরিয়েছে সেই রিপোর্টের ভিত্তিতে ই.সি.এল. অর্থাৎ ইস্টার্ন কোল লিমিটেড এই রিপোর্টকে এ্যাপ্রুভ করে বলছে এবং সি.এম.পি.ডি.আই. বলছে যদি রেল লাইন করা যায় তাহলে আমরা কয়লাখনির ব্যবস্থা করব। অর্থাৎ তারা আগে রেল লাইনের ব্যবস্থা করতে বলছে।

[ 3-40 — 3-50 P.M. ]

আবার অন্য দিকে তারা এনার্জি কমিশনকে বলছেন তা নয় রেল নয় আগে কয়লা খনন করো তারপর রেল-লাইন পাতা হবে। কেন্দ্রীয় সরকারের এই দুই মন্ত্রকের সঙ্গে বিরোধীতা চলছে। এক মন্ত্রক বলছেন আগে কয়লা খনন করো তারপর রেল-লাইন বসাবো আর অন্য মন্ত্রক বলছেন আগে রেল-লাইন বসানো হোক তারপর কয়লা তোলা হবে। এই চলছে অবস্থা। রাণীগঞ্জ থেকে বাঁকুড়া পর্যন্ত এই ৪৩ কিলোমিটার পথকে ডবল রেল-লাইন বসানোর জন্য এবং বৈদ্যুতিক করার জন্য ইকোনমিক্যালি ভায়াবল হবে কিনা সেটা পর্যালোচনা করার জন্য রাজ্য সরকার ৭ লক্ষ টাকা ইস্টার্ন রেলওয়েকে দিয়েছেন এবং সম্প্রতি তার রিপোর্টও এসেছে। ৩টি ফেজে রিপোর্টটি এসেছে। প্রথম দুটি ফেজে বলা হয়েছে ক্ষতি হবে কিন্তু তৃতীয় ফেজে বলা হয়েছে ইকোনমিক্যালি ভায়াবল হবে অর্থাৎ ১২ থেকে ১৩ পারসেন্ট প্রফিট হবে। সুতরাং এই ৪৩ কিলোমিটার যদি রেল-লাইন বসানো হয় তাহলে কমার্সিয়ালি এবং ইকোনমিক্যালি ভায়াবল হবে এবং ১৩ পারসেন্ট প্রফিট হবে। দ্বিতীয়তঃ এই রেল-লাইন করলে—এখন পর্যন্ত আমরা জানি দক্ষিণ ভারতে যে কয়লা এবং অন্যান্য সামগ্রী যায় যেগুলি আদ্রা চান্ডীল হয়ে যায় কিন্তু যদি সেটা আদ্রা খড়গপুর দিয়ে যায় তাহলে ১০০ কিলোমিটার রাস্তা কম হবে। রাণীগঞ্জ এবং বাঁকুড়া শুধু কোলাঘাট এবং হলদিয়া প্রভৃতি অঞ্চলকে কয়লা দিতে পারবে তা নয় দক্ষিণ ভারতের যে সমস্ত শিল্পোন্নত জায়গা যেমন ভাইজাগ, টিউটিকোরিন প্রভৃতি যে সমস্ত জায়গা রয়েছে সেখানে জাতীয় উন্নতির স্বার্থে এবং দক্ষিণ ভারতের স্বার্থে কাজে লাগবে। সুতরাং এটা কেন্দ্রের স্বার্থও জড়িত আছে এবং সেইজন্য রেল-লাইন স্থাপন করা উচিত। তা ছাড়া এই রেল-লাইন প্রতিষ্ঠা হলে শুধু যে জাতীয় স্বার্থ রক্ষিত হবে তা নয়—যে বিরাট কয়লা দেখা দিয়েছে—বাঁকুড়া-মেজিয়া থেকে রেল লাইন প্রতিষ্ঠিত যদি হয় তাহলে সহজে এই কয়লা কোলাঘাট, হলদিয়া এবং অন্যান্য যে সমস্ত তাপ-বিদ্যুৎ কেন্দ্র আছে তাতে সরবরাহ করা যাবে এবং অপরদিকে রেল-লাইন করলে একে কেন্দ্র করে মেজিয়া গঙ্গাজলঘাটি প্রভৃতি এলাকার উন্নতি সাধন হবে। ওপরদিকে খরা-পীড়িত লক্ষ লক্ষ মানুষের সেখানে কর্মসংস্থান হবে এবং ঐ অঞ্চলকে ঘিরে যে শিল্প গড়ে উঠবে তাতে করে শুধু বাঁকুড়া নয়, পশ্চিমবাংলা নয়, সারা ভারতবর্ষে শিল্পের সম্ভাবনা সেদিন দেখা দিতে পারে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আরেকটা গুরুত্বপূর্ণ কথা বলতে চাই, সেটি হচ্ছে এই রেল লাইন হলে পরিবহনের দিক দিয়েও এটা চীপার অ্যানড কুইকার হবে। চতুর্থ যে পয়েন্ট, সেটা হল বিগত বন্যার সময়ে আমরা দেখেছি যে এই অঞ্চল সম্পূর্ণ ডিলিংকট

হয়ে গিয়েছিল। তখন বাঁকুড়ার একমাত্র আদ্রা-খড়গপুরের মধ্যে দিয়ে যোগাযোগ রক্ষা করা হয়েছিল। আর একটি হচ্ছে ইস্টার্ন রেলওয়ের কর্ড লাইনে ট্রাফিকের যা অবস্থা, যেভাবে ট্রাফিক দিনের পর দিন বাধা পাচ্ছে তা বলার নয়। সুতরাং ট্রাফিক ডাইভারসন বন্ধ করতে হলে এটা করা দরকার। তাই আমি আপনার মাধ্যমে হাউসের কাছে এই প্রস্তাব উপস্থিত করছি। আশা করি মাননীয় সদস্যরা আমার এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন করবেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জী মহাশয় বাঁকুড়া মেজিয়া রেল লাইনের বিষয়ে যে প্রস্তাব উপস্থাপিত করেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করছি। বাঁকুড়ার বিষয়ে সকলেই জানেন যে বাঁকুড়া খরাক্লিষ্ট জেলা। কেন্দ্রীয় সরকার সারা দেশে যে ১৮টি জেলাকে দরিদ্রতম বলে চিহ্নিত করেছেন বাঁকুড়া তার অন্যতম। চির অবহেলিত বাঁকুড়া। দেশ স্বাধীন হবার ৩২ বছর পরেও বাঁকুড়ার কোন উন্নতি হয়নি। আজকে স্বভাবতই বাঁকুড়ার রেল লাইনের প্রশ্ন আছে। আজকে বাঁকুড়ায় যোগাযোগের কি ব্যবস্থা আছে সেটা আমার মনে হয় সদস্যদের জানা প্রয়োজন। সেখানে রেলের ২টি লাইন আছে, একটি হচ্ছে ন্যারো গেজ, পুরুলিয়া বাঁকুড়া রেল লাইন, আর একটি আছে পুরুলিয়া দিয়ে বাঁকুড়া হয়ে কলকাতা আসার লাইন। এই দুইটি রেল লাইনের যে অবস্থা এবং এখানে রেলগাড়ী যেভাবে যাতায়াত করে তাতে জনসাধারণের খুব অসুবিধা হয়। বাঁকুড়া চির অবহেলিত, অথচ এই বাঁকুড়ার শুধু পশ্চিমবঙ্গে কেন সারা ভারতবর্ষে অবদান কম নয়। এখানে জন্মেছিলেন সারদা মা, সাংবাদিক রমাকান্ত চট্টোপাধ্যায়, বিশিষ্ট শিল্পী যামিনী মোহন রায়। কিন্তু দুঃখের বিষয় সেই বাঁকুড়া আজও অবহেলিত হয়ে আছে। আজকে বাঁকুড়ার খুবই গর্বের বিষয় যে সেখানে উৎকৃষ্ট মানের কয়লাখনি পাওয়া গিয়েছে। অথচ আজ সমগ্র ভারতবর্ষে কয়লার অভাবের জন্য বিদ্যুৎ সংকট দেখা দিয়েছে, কল-কারখানা বন্ধ হতে চলেছে। আজকে সার্ভে করে সেখানে যে কয়লার সন্ধান পাওয়া গেছে সেই কয়লা উত্তোলন করতে হবে এবং শুধু উত্তোলন করে কাজে লাগানোর জন্য রেল লাইনের দ্বারা যোগাযোগের ব্যবস্থা করা একান্ত প্রয়োজন। যোগাযোগের ব্যবস্থা না থাকলে কিছুই হবে না। যোগাযোগের ব্যবস্থা ছিল বলেই আজ দুর্গাপুর হতে পেরেছে, জামসেদপুর হতে পেরেছে। সুতরাং শুধু মেজিয়ার কয়লা উত্তোলন করলেই সর্বাঙ্গীন উন্নতি হবে না, সরবরাহ করবার জন্য চাই যোগাযোগ ব্যবস্থা। বাঁকুড়া-মেজিয়া রেল লাইনের জন্য মাননীয় সদস্য যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাতে একটা সংশোধনী প্রস্তাবও দিতে চাই। আমাদের অ্যাসেম্বলী আসতে ওখান থেকে কলকাতা আসার যে ট্রেন আছে সেই ট্রেন বর্ত্তমানে সম্পূর্ণ অকেজো হয়ে আছে বলা চলে। এর চেয়ে গরুর গাড়ীতে যদি আসা যায় তাহলে হয়তো তাড়াতাড়ি আসা যাবে। ১৫ই নভেম্বর আমি প্রায় ৪টার সময়ে পৌঁছালাম বাঁকুড়ায়, বিধান এক্সপ্রেস ধরার জন্য কিন্তু সেখানে শুনলাম ডিজেল নেই, বিধান এক্সপ্রেস চলবে না। তখন সি.এস.টি.সি. বাসের জন্য চেষ্টা করলাম, সেখানেও ডিজেল নেই তাও চললনা। গেলাম ছুটে বাঁকুড়া স্টেশনে হলদিয়া এক্সপ্রেস ধরার জন্য, শুনলাম যে সেটা এত লেট যে কলকাতা পৌঁছাতে বেলা ৩টে বেজে যাবে। তখন কোন রকমে দুর্গাপুর পৌঁছে, গেলাম ট্রেনের রিজারভেশন করতে, রিজারভেশন পেলাম না, কোন রকমে ট্রেনে দাঁড়িয়ে

দাঁড়িয়ে এলাম। বাঁকুড়ার যোগাযোগ ব্যবস্থার উন্নতির জন্য যে প্রস্তাব উঠেছে তা সমর্থন করছি। বাঁকুড়ায় খরার জন্য কোটি কোটি টাকা খরচ করতে হয় এবং এখানকার ৪০ লক্ষ ৩৫ হাজার লোকের মধ্যে যেখানে শতকরা ৪০ ভাগ সিডিউল কাস্ট ও ট্রাইবস্ সেখানে যদি কয়লা খনির এই পরিকল্পনা গ্রহণ করা হয় তাহলে বাঁকুড়ার আর্থিক অবস্থার উন্নতি হবে। অতএব তিনি যে প্রস্তাব এনেছেন তাকে আন্তরিকভাবে সমর্থন করে মাননীয় সদস্যদের অনুরোধ করবো তাঁরা যেন এটা সমর্থন করেন এবং আমাদের বর্ত্তমান সরকার যেন সেইভাবে চেষ্টা করেন যাতে কেন্দ্রীয় সরকার একে অবিলম্বে কার্যকরী করেন।

[ 3-50 — 4-00 P.M. ]

**শ্রী অশ্বিনী রাজ :** মাননীয় ডেপুটী স্পীকার মহাশয়, রানীগঞ্জ থেকে বাঁকুড়া ভায়া মেজিয়া রেল পথের যে প্রস্তাব এসেছে তার উপর যে কারণগুলি এখানে বলা হয়েছে তা এখানে বিশদ ভাবেই বলা হয়েছে। এই প্রস্তাব কার্যকরী হলে শুধু বাঁকুড়ায় যাতায়াতের যে সুবিধা হবে তা নয় এই জেলার সামগ্রিক উন্নয়ন হবে। এখানে যে ভাল কয়লা পাওয়া গেছে তাই নয় কিছু কিছু খনিজ সম্পদও আছে। যোগাযোগের ব্যবস্থা ভাল নেই বলে এখান থেকে কাঁচা মাল নিয়ে গিয়ে অন্য জায়গায় কারখানা হচ্ছে। ১৯টি থানার মধ্যে প্রায় অধিকাংশতেই চায়না ক্লে আছে। এই চায়না ক্লে মৌজাগুলো বিজনেস কমিউনিটিরা লিজ নিয়েছে। তারা কাঁচা মাল কলকাতায় সরবরাহ করে এবং তারা ম্যানুফ্যাকচারিং করে। এ ছাড়া বাঁকুড়ায় আরো একটি জিনিস পাওয়া যায় যা ভারতের মধ্যে একমাত্র রাজস্থান ছাড়া আর কোথাও পাওয়া যায় না। সেটা হলো উলফ্রাম। সেটা সরকারের পক্ষ থেকে ব্যক্তিগত মালিকানায় দিয়ে দিয়েছে লিজ হিসাবে। তারা যে কোথায় সরবরাহ করেন এবং কত যে প্রোডাকসান হয় তার হিসাব নেই। এ ছাড়া ফরেস্ট প্রোডাক্ট যেমন কাগজের জন্য কাঁচামাল এই জেলায় পাওয়া যায়। কিন্তু এই সমস্ত জিনিসের ফিনিস প্রোডাক্ট এখানে হলে সেখানের বেকার সমস্যার সমাধান হতে পারতো। এখানের যোগাযোগ ব্যবস্থা যদি ভালো হয় তাহলে মূলধন ও এখানে নিয়োগ হবে এই কয়লা হচ্ছে ১ নং কয়লা। আগে ঠিক হয়েছিলো যে রোপওয়ে করে এর ব্যবস্থা করবেন। কিন্তু আমাদের দাবী হচ্ছে রেল লাইন করার। থার্মাল পাওয়ার স্টেশানের জন্য এখানে কয়লা পাওয়া যায় এখানে যদি থার্মাল পাওয়ার স্টেশান করা যায় তাহলে অন্য জায়গা থেকে কয়লা আনার দরকার হবে না যা অন্যান্য থার্মাল পাওয়ার স্টেশানে নাকি করতে হয়। ১, ২ নং যে তথ্য সার্ভে হয়েছিলো তার রিপোর্টি ছিলো যে রেল লাইন করলে আন্ ইক্নমিক হবে। কিন্তু এখানকার সার্ভে রিপোর্টি হচ্ছে কয়লা তোলার দিক থেকে—চালানোর সুবিধার দিক থেকে এই রেল লাইন হলে বাঁকুড়া জেলার মানুষ এর বেকার সমস্যার সমাধান হবে যদি এই রেল পথ হয়। দক্ষিণ ভারতে কোন জায়গায় যেতে হলে হাওড়া খড়গপুর ঘুরে যেতে হয় যারজন্য খরচ বেশী হয়। কিন্তু এই লাইন হলে কম খরচে যেতে হবে। অতএব শুধু যোগাযোগের সুবিধার জন্যই নয় এই ব্যবস্থা হলে বাঁকুড়া জেলার পশ্চাদ্পদতা দূর হবে—শিল্প গড়ে উঠবে, বহু লোকের কর্মসংস্থান হবে এবং দক্ষিণ ভারতে কম খরচে জিনিসপত্র নিয়ে যাওয়া সম্ভব হবে। একটা জাতীয় স্বার্থ হিসাবে এই প্রস্তাব বিধান সভায় সর্বসম্মতিক্রমে পাশ করা হোক এবং কেন্দ্রীয় সরকার যেন এই পরিকল্পনা গ্রহণ করেন এই প্রস্তাব করছি।

[ 4-00 — 4-10 P.M. ]

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জী এবং অশ্বিনী রাজ মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন আমি তাকে সমর্থন জানাচ্ছি। প্রস্তাবিত যে রেলপথ নির্মাণের কথা তাঁরা বলেছেন বাঁকুড়া থেকে রাণীগঞ্জ ভায়া মেজিয়া তার গুরুত্ব বাঁকুড়ার জনজীবনে অপরিসীম, শুধু যে যাত্রী সাধারণের সুযোগ সুবিধা স্বাচ্ছন্দের জন্য তা নয়, এর সঙ্গে জড়িয়ে আছে বাঁকুড়ার অর্থনীতি, অনেক গরীব মানুষের রুটি রোজগারের প্রশ্ন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বাঁকুড়ায় কোন বড় শিল্প নেই, কৃষিই একমাত্র উপজীবিকা এবং আছে কিছু ম্রিয়মান ক্ষুদ্রশিল্প যেগুলি এখনও কোনরকমে টিকে আছে, ধুঁকছে। এই রেলপথ নির্মিত হলে একদিকে মেজিয়া অঞ্চলের যে কয়লাখনি তার দ্বার যেমন উন্মুক্ত হবে সেই সঙ্গে সঙ্গে অনেক ছেলেরও কাজের সুযোগ খুলে যাবে এবং যে ক্ষুদ্র শিল্প আজকে মরণোন্মুখ সেগুলি আবার হয়ত প্রাণ ফিরে পাবে এবং এই কয়লা শিল্প থেকে যে বাই-প্রোডাক্টস হবে তার থেকে নতুন ক্ষুদ্র শিল্পের প্রসার ঘটবে। যদি বাঁকুড়ার হত চেহারা ফিরিয়ে আনতে হয় তাহলে তার কয়লাখনির ভাগ্য জড়িয়ে আছে যে রেল পথের সঙ্গে আমরা এই হাউসে দাবী জানাচ্ছি কেন্দ্রীয় সরকার অনতিবিলম্বে সেই রেলপথ নির্মাণের কাজে হাত দিন। সেইসঙ্গে আমাদের আশঙ্কা জানি না আমাদের এই প্রস্তাবে কেন্দ্রীয় সরকার কতখানি গুরুত্ব দেবেন। কারণ, ইতিপূর্বে আমরা এই সভায় একটা প্রস্তাব নিয়েছি আদ্রা-খড়গপুর সেকসানে যে লাইন আছে সেই লাইনে বৈদুতিকরণের জন্য। জানি না সেই প্রস্তাবের ভাগ্যে কি ঘটেছে। ডাঃ মাঝি এখানে যে উদ্বেগ প্রকাশ করলেন সেটা খুবই যথার্থ, সেখানকার রেল যোগাযোগ ব্যবস্থা খুবই বিপর্যস্ত টাইম-টেবল বলতে কিছু নেই, ট্রেন সারাদিন ২৪ ঘন্টায় একখানি। আগে গুমো হাওড়া বলে একটা ট্রেন ছিল, সেই ট্রেন এখন খড়গপুরে থেমে যায়। হাতিয়া থেকে হাওড়া পর্যন্ত একটা ট্রেন ছিল সেটারও এ একই অবস্থা। এখন শুধু চক্রধরপুর-হাওড়া চলে, তার টাইমের ঠিক নেই, যখন খুশী আসে, যখন খুশী যায়, আমাদের দুর্ভোগের শেষ নেই। সেই ট্রেনে বাঁকুড়া থেকে হাওড়া আসতে কোনদিন ৭ ঘন্টা, কোনদিন ১০/১২ ঘন্টা সময় লাগে, ফলে বাঁকুড়া থেকে দৈনিক যদি গড়ে ১০০ জন কলকাতায় আসে তাহলে তার ৭৫ ভাগ দুর্গাপুর হয়ে আসে, বাকি ১০ ভাগ বাসে আসে, আর অবশিষ্ট ভাগ ট্রেনে আসে। খুব স্বাভাবিকভাবে বাঁকুড়াবাসী এই অবস্থার জন্য খুব বিরক্ত, বিব্রত এবং ক্ষুব্ধ। তাই তাদের ক্ষোভের সঙ্গে আমি জানাচ্ছি যে রেল দপ্তর এই বিষয়ে যথাযথ গুরুত্ব দেবেন, যাতে সেখানে দ্রুতগামী ট্রেন চলাচল করে তার ব্যবস্থা করবেন এবং ট্রেন যেগুলি আসে সেগুলি যাতে দ্রুত চলে সেই দিকে দৃষ্টি দেবেন।

আজকে আমি আশা করছি আমাদের এই মনোভাব কেন্দ্রীয় সরকার উপলব্ধি করবেন এবং যথাসময়ে আমরা যে প্রস্তাব দিয়েছি রেললাইন সম্প্রসার বাঁকুড়া থেকে রাণীগঞ্জ ভায়া মেঝিয়া তার সঙ্গে সহযোগিতা করে বাঁকুড়ার অর্থনৈতিক জীবন যাতে একটা শুভ লক্ষণ দেখা দেয় সেই ব্যবস্থা করবেন। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ কানাইলাল ভট্টাচার্য :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, যে প্রস্তাব মাননীয় সদস্য অনিলবাবু এনেছেন আমি তাকে সমর্থন করছি। বাঁকুড়া জেলা যে দরিদ্রতম জেলা এটা আমরা সকলেই জানি এবং তার কারণ হচ্ছে দামোদরের এপারে আসানসোল, রাণীগঞ্জ

প্রভৃতি এলাকায় সমস্ত রকম যোগাযোগের ব্যবস্থা আছে, কিন্তু দামোদরের ওপারে মেঝিয়া, বড়জোরা প্রভৃতি এলাকায় যোগাযোগের কোন ব্যবস্থা নেই। বাঁকুড়ায় খনিজ সম্পদ কিছু কিছু আছে বটে, কিন্তু সেই খনিজ সম্পদ ব্যবহার করার সুযোগ এখনও হয়ে ওঠেনি। তৃতীয়তঃ, বাঁকুড়ায় যে আবাদ জমি আছে সেটা উর্বর নয় এবং এটাই বাঁকুড়ায় সম্পদ সৃষ্টির ক্ষেত্রে একটা অন্তরায় দেখা দিয়েছে। জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়া ১৯৭৫ সালে অনুসন্ধান করে আবিস্কার করেছে মেঝিয়ায় কয়লা সম্পদ প্রচুর পরিমাণে রয়েছে এবং তাঁরা বলেছেন এই কয়লা সম্পদ যদি ঠিকভাবে ব্যবহার করা যায় অর্থাৎ উত্তোলন করা যায় তাহলে অন্তত মেঝিয়া এবং বড়জোরা এলাকার সাধারণ মানুষের উন্নতি হতে পারে। রাজ্য সরকারের পক্ষ থেকে ইস্টার্ণ কোলফিল্ডস লিমিটেডকে বলা হয়েছিল যে আপনারা এই অঞ্চলের কয়লা উত্তোলনের ব্যবস্থা করুন। তাঁরা কালিদাসপুর অঞ্চলের ২/৪টি খনিতে কাজ সুরু করেছে এবং সঙ্গে সঙ্গে দাবী জানিয়েছে এখান থেকে অর্থাৎ বাঁকুড়া থেকে রাণীগঞ্জ পর্যন্ত রেললাইন না হলে এই কয়লা সম্পদকে সম্পূর্ণরূপে ব্যবহার করা যাবে না। তাঁরা একটা রাস্তা তৈরী করে দেবার জন্য রাজ্য সরকারকে অনুরোধ করেছেন এবং সেই অনুসারে আমাদের পি ডবলিউ ডি সেটা গ্রহণ করেছে। এই রাস্তা দিয়ে হয়ত ২/৪টি /ওপেন কাস্ট মাইনকে সার্ভ করা যেতে পারে, কিন্তু বড় মাইন যখন ধরবেন অর্থাৎ ডিপ মাইন যখন ধরবেন তখন সেখান থেকে যে কয়লা উত্তোলন হবে তাকে সরবরাহ করতে হলে রেলওয়ে মাইনের প্রয়োজন। এই ব্যাপারে রেলওয়ে মন্ত্রকের সঙ্গে যোগাযোগ করা হয় এবং তাদের বলা হয় রাণীগঞ্জ থেকে বাঁকুড়া পর্যন্ত একটা রেল সংযোগের ব্যবস্থা তাঁরা যেন করেন। রেলওয়ে দপ্তরের পক্ষ থেকে রাজ্য সরকারকে বলা হয় এই সমীক্ষার কাজ চালাবার জন্য যে অর্থের প্রয়োজন হবে সেটা রাজ্য সরকারকে দিতে হবে এবং রাজ্য সরকার তাতে রাজী হন। তাঁরা ৭ লক্ষ টাকা দাবী করেন এবং সেই টাকা তাঁদের দেওয়া হয়। তাঁরা ১৯৭৭ সালের শেষভাগে একটা রিপোর্ট তৈরী করে আমাদের কাছে সাবমিট করেছেন।

[ 4-10 — 4-20 P.M. ]

সেই রিপোর্টের তিনটি ভাগ আছে। প্রথম দুটি ভাগ অবশ্য গ্রহণযোগ্য নয় কিন্তু তৃতীয় ভাগ যেটা সেই তৃতীয় ভাগে বলা হয়েছে যে রাণীগঞ্জ থেকে বাঁকুড়া পর্যন্ত ৪৩ কিলোমিটার রেল রাস্তা ডবল লাইন করতে হবে দামোদরের উপরে একটা ব্রীজ সংযোগের মাধ্যমে। শুধু তাই নয়, এই রিপোর্টে আছে এই ৪৩ কিলোমিটার রেল রাস্তা ইলেকট্রিফিকেশন করতে হবে এবং বাঁকুড়া থেকে খড়গপুর পর্যন্ত যে রাস্তা রিপোর্টে আছে সেটাকেও ইলেকট্রিফিকেশন করতে হবে এবং এটা যে শুধু বাঁকুড়ার কয়লাই উত্তোলন করবে তা নয় এটা ইস্টার্ণ রেলওয়ে এবং সাউথ ইস্টার্ণ রেলওয়ে তৃতীয় সংযোগ হবে, সেটার প্রয়োজনীয়তাও খুব বেশী আছে। এই রিপোর্টে বলা হয়েছে এই রেল রাস্তাটা করতে খরচ পড়বে ৩৫ কোটি ৬৪ লক্ষ টাকা—সমস্ত কিছু ইলেকট্রিফিকেশন এবং ব্রীজ সমেত। কিন্তু এর যে রেভিনিউ রিটার্ণ হবে অর্থাৎ এই থেকে যে পরিমাণ অর্থ সংগৃহীত হবে সেটা হচ্ছে ক্যাপিটাল ইনভেস্টমেন্টের শতকরা ১৪.১৫ অংশ অর্থাৎ প্রায় ৫ কোটি টাকা। সাত বছরে এই যে ক্যাপিটাল ইনভেস্টমেন্ট হবে সেই ক্যাপিটাল ইনভেস্টমেন্ট সাত বছরে সেটা উঠে আসবে। একথাও সেই রিপোর্টে বলা আছে। এই রেল লাইন করলে সুবিধা কি হবে? প্রথম সুবিধা হবে মেজিয়ায় যে কয়লা

খনিগুলি হবে সেই কয়লা খনিগুলি তাড়াতাড়ি ডেভোলপ করা যাবে এবং সেখানে যে কয়লা উৎপাদিত হবে সেই রেল রাস্তা দিয়ে বিভিন্ন জায়গায় বহন করে নিয়ে যাওয়া যাবে, তাতে বাঁকুড়া অঞ্চলে কর্মসংস্থানের প্রভূত সুযোগ হবে। শুধু তাই নয় এই অঞ্চলে বিভিন্ন শিল্প গড়ে উঠবে এবং এই অঞ্চলকে সমৃদ্ধশালী করবার সাহায্য করবে। এটা হল প্রথম সুযোগ। দ্বিতীয় সুযোগ হচ্ছে বোখারো সাঁওতালদিতে অনেক দূর পথে নিয়ে আসে, এখন এই রেলরাস্তা হলে রাণীগঞ্জের কয়লা আমরা এখানে নিয়ে আসতে পারবো এবং এর দ্বারা খরচ অনেক কম পড়বে। এছাড়া হলদিয়া, পারাদ্বীপ ভাইজাগ, মাদ্রাজ, যে সমস্ত বন্দর রয়েছে সেই বন্দরের সঙ্গে ইস্টার্ণ পার্ট, ইস্টার্ণ রেলওয়ে সার্ভ করে তার সমস্ত জিনিসপত্র এই রাস্তা দিয়ে দক্ষিণে চলে যেতে পারবে ও এক্সপোর্ট, ইমপোর্টএর সুবিধা হবে এবং এর দ্বারা অর্থ সংস্থান হবে। ৪র্থ, দক্ষিণ অঞ্চলে অনেকগুলি স্টিল মিলস্ অর্থাৎ লৌহ শিল্প গড়ে উঠেছে সেই শিল্পের জন্য কয়লা দরকার। মেজিয়ায় কয়লা ছাড়া রাণীগঞ্জের কয়লা এই লৌহ শিল্পের জন্য নিয়ে যাওয়া যাবে। অবশ্য একটা প্রশ্ন আসবে সেই প্রশ্ন হচ্ছে কেন ডানকুনি—আন্দুলের যে সান্ট সেই যোগাযোগ যেটা আছে সেটা কেন ব্যবহার করা যাবে না। কিন্তু দেখা গিয়েছে যে এই সান্ট বাঁকুড়া-রাণীগঞ্জ লুপ যদি হয় তাহলে ডানকুনি-আন্দুলের চেয়ে ১০০ কিলো মিটার কম দুরত্ব হয়ে যাবে। এছাড়া সাউথ ইস্টার্ণ রেলওয়ের খড়গপুর আসানসোল যোগাযোগ যেটা আছে সেই খড়গপুর-আসানসোল রুটটা অত্যন্ত কনজেস্টেটেড রুট একথা রেলওয়ে স্বীকার করে নিয়েছে। এই রিপোর্টের মধ্যেও এই কথা বলা আছে। এর দ্বারা প্রায় কয়েক শো কোটি টাকা বেঁচে যাবে। আমরা এই রিপোর্ট পাওয়ার পর আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় কমরেড শ্রী জ্যোতি বসু তিনি তদানীন্তন রেলমন্ত্রী শ্রী মধু দন্ডবতেকে চিঠি দিয়েছিলেন। শুধু চিঠি লেখা নয়, তাঁর সঙ্গে দেখাও করেছিলেন এবং সম্ভাব্যতা সম্পর্কে আলোচনা করেছিলেন। ইন্ডাস্ট্রি মিনিস্টার হিসাবে আমি দিল্লীতে রেলওয়ে রোর্ডের যিনি সদস্য শ্রী পদ্মনাভনের সঙ্গে আলোচনা করেছি। তিনি এটা স্বীকার করেছেন যে এই রিপোর্ট সরকারের গ্রহণ করা উচিত; তাঁদের পক্ষ থেকে তাঁরা চেষ্টা করবেন প্ল্যানিং কমিশনকে দিতে। তারপর প্ল্যানিং কমিশন যদি অর্থের সংস্থান করেন এইটা যাতে হয় তাঁরা সেদিকে দৃষ্টি দেবেন নিশ্চয়ই। এখন একটা কথা হচ্ছে, যেটা শ্রীপদ্মনাভন সাহেব তুলেছিলেন যে মেজিয়া কোল ফিল্ড ডেভেলাপ করার জন্য যদি ৬ কোটি টাকার ব্রিজটা বাদ দেওয়া যায় তাহলে অন্ততঃ এই মেজিয়া থেকে কোলটা অন্যান্য জায়গায় চলে আসতে পারতো। রেল লাইন বাঁকুড়া থেকে মেজিয়া পর্যন্ত। কারণ ব্রীজটা করতে ৬ থেকে ৭ কোটি টাকা খরচ হবে। আমি তাঁকে এই কথা বলেছি যে, সেটা আছে বোধ হয় আপনাদের ফাস্ট অথবা সেকেন্ড রিপোর্টে। কিন্তু সেই রিপোর্টে এই কথাও আছে এটা ভ্যায়াবেল। কিন্তু এই প্রশ্ন যদি তোলেন তাহলে জিনিষটা আটকে যাবে। এটা শুধু বাঁকুড়ার স্বার্থেই প্রয়োজন নয়, এটা ভারতবর্ষের স্বার্থেই প্রয়োজন। এতে ইস্টার্ণ এবং সাউথ ইস্টার্ণ রেলওয়ের মধ্যে একটা যোগাযোগও হবে। যে যোগাযোগের বিশেষভাবে প্রয়োজন আছে। এইসব দিকে ভারতের যেসব উন্নয়নমূলক কাজ হচ্ছে, সেইসব কাজের জায়গায় কাঁচামাল যোগানের বিশেষ সুবিধা হবে। কিছু কিছু কাজ যা হচ্ছে তা ভালভাবে হতে পারতো। তাছাড়া, যে সমস্ত ইন্ডাসট্রিয়াল আনডারটেকিং হচ্ছে তাতে কাঁচামাল সরবরাহের ক্ষেত্রে সুবিধা হবে। আমরা প্রাদেশিক দৃষ্টিভঙ্গী নিয়ে বলছি না। পূর্বভারত এবং সমগ্র দক্ষিণ ভারতের একটা অংশের যোগাযোগের জন্য বিশেষ করে রেলওয়ের যোগায়োগের

জন্য এইটা বলছি। রেলের যোগাযোগটা যাতে সত্ত্বর হয় তারজন্য আমাদের চেষ্টা করা উচিত। একথাও আমি বলেছি যদিও ৩৫ কোটি টাকা খরচ হবে, কিন্তু বছরে ৫ কোটি টাকা রেভিনিউ আরনিং হবে। শুধু তাই নয়, বিভিন্ন থারমাল স্টেশন, স্টিল মিল তারা মেটিরিয়ালস পাবে। তার ফলে তাদের ওয়ারকিং কষ্ট কমে যাবে। এর যে গুরুত্ব আছে সেইদিকে দৃষ্টি দিয়ে এইটা যাতে হয় তারজন্য বলেছি। এই মোশান যদি এ্যাসেম্বলী থেকে গৃহীত হয় তাহলে আমাদের হাত শক্ত হবে। যাতে কেন্দ্রীয় সরকার এটা তাড়াতাড়ি করেন সেজন্য আমরা তাদের উপর চাপ সৃষ্টি করতে পারবো। আমাদের তরফ থেকে এই প্রতিশ্রুতি দিচ্ছি যে এই গুরুত্বপূর্ণ লাইনটি তাড়াতাড়ি কেন্দ্রীয় সরকার যাতে গ্রহণ করেন তারজন্য সর্বপ্রকার প্রচেষ্টা আমরা করবো। এইটুকু আশ্বাস দিয়ে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[ 4-20 — 4-30 P.M. ]

**শ্রী মহম্মদ আমিন :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জী বাঁকুড়া-মেজিয়া-রাণীগঞ্জ রেলওয়ে সম্পর্কে যে প্রস্তাব এনেছেন, আমি তাকে সমর্থন জানাচ্ছি। এই প্রস্তাবের উপর আলোচনা করতে গিয়ে ডাঃ কানাইলাল ভট্টাচার্য মহাশয় অনেক তথ্য দিয়েছেন, যার দ্বারা এটা বুঝা যাচ্ছে যে বাঁকুড়া জেলার ইকনমিক ডেভেলপমেন্ট-এর জন্য এই রেলওয়ে লাইনের প্রয়োজনীয়তা কত বেশী এবং এই দাবী ইতিপূর্বেও রাখা হয়েছে, .কেন্দ্রীয় সরকারকে বলা হয়েছে, তাঁদের কাছে চিঠি লেখা হয়েছে। আমরা মনে করি যে এই কাজ অবিলম্বে শুরু করা উচিত। অবশ্য প্ল্যানিং কমিশনকে, এর ভায়েবিলিটি সম্পর্কে বুঝান খুব কঠিন, অনেক সময় বুঝতে চাননা। কিন্তু আমরা এটা জানি রেলওয়ে লাইন ভারতবর্ষের যে কোন জায়গায় দিলে পরে ভায়েবল হয়ে যাবে। জিনিসপত্র নিয়ে আসা এবং নিয়ে যাওয়া ক্রমেই বেড়ে যাচ্ছে, প্যাসেঞ্জার বাড়ছে, লোকের যাতায়াত বাড়ছে। বাঁকুড়া জেলার যে সমস্ত খনি ইত্যাদি আছে, সেই শিল্প গড়ে উঠছে, তার জন্য ট্রান্সপোর্টের খুবই প্রয়োজন হবে এবং কিছু মালবাহী রাস্তা, প্যাসেঞ্জার ট্রান্সপোর্ট করে—একথা বলা প্রয়োজন যে, সেটা রেলওয়ে-এর বিকল্প হিসাবে হতে পারেনা। রাস্তার উন্নতির প্রয়োজন আছে নিশ্চয়ই, বাঁকুড়া জেলার বিভিন্ন জায়গা থেকে আমাদের কাছে দাবী আসে এবং আমাদের সরকার সেটা যতটা সম্ভব সেটা করার চেষ্টা করছেন। কিন্তু রেলওয়ের বিকল্প হিসাবে রাস্তা-পরিবহন হবে না। সেজন্য এটা পরিপূরক হিসাবে এটা প্রয়োজন হতে পারে। সেজন্য আমরা মনে করি বাঁকুড়া জেলার আর্থিক উন্নতির জন্য এই রেল লাইন অবশ্যম্ভাবী এবং যত তাড়াতাড়ি করা যায় ততই এই এলাকার মঙ্গল হবে, পশ্চিমবঙ্গের উন্নতি হবে এবং সহায়ক হবে, দেশের পক্ষেও ভাল হবে। এই কথা বলে প্রস্তাবকে আমি সমর্থন করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অনিল মুখার্জী এবং অশ্বিনী রাজ যে মোশন আজকে নিয়ে এসেছেন, এটা খুব গুরুত্বপূর্ণ, আমি আমার দলের পক্ষ থেকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। আমি রাজ্য সরকারকে অনুরোধ করবো যে তাঁরা যেন অবিলম্বে এই বিধানসভার সদস্যরা আজকের এই মোশনের পক্ষে যে সমর্থন জানিয়েছেন, সেটা জানিয়ে দেবেন যাতে প্রস্তাবিত রেল লাইন কার্যকরী হয়, তার জন্য চেষ্টা করবেন।

বাঁকুড়া পুরুলিয়া মেদিনীপুর অনুন্নত জেলা হিসাবে পরিগণিত এবং এখানকার মানুষ বিভিন্ন দিক থেকে অনগ্রসর, সব দিক থেকেই অনগ্রসর। এই রেল লাইন হলে শুধু এটুকু সুবিধা হয় যে সেখানে ইকনমি যে দুরবস্থায় আছে, যাতায়াতের এবং যোগাযোগের যে দুরবস্থা সেটা খানিকটা দূর হবে। আমি তাই এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে বলি যে মাননীয় সদস্যদের যে ফিলিং রেজলিউশনের উপর, সেটা যেন অবিলম্বে পাঠিয়ে দেওয়া হয়। আমরাও চেষ্টা করবো এটা যাতে স্যাংশন হয়।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার আর বিশেষ কিছু বলার নেই কারণ সকল মাননীয় সদস্যই এটাকে সমর্থন করেছেন। সেখানে সমস্ত রাজনৈতিক দল এমন কি বিরোধীপক্ষের ইন্দিরা কংগ্রেসের মাননীয় সদস্যরা এটাকে সমর্থন করেছেন। এই প্রসঙ্গে ইন্দিরা কংগ্রেসের মাননীয় সদস্যদের অনুরোধ করবো, কেন্দ্রে এখন ইন্দিরা গান্ধীর সরকার প্রতিষ্ঠিত হয়েছে কাজেই শুধু এখানে সমর্থন নয়, সেখানে বা দিল্লীতে গিয়েও আপনারা এরজন্য চেষ্টা করুন। স্যার, আমাদের এখানকার মাননীয় মন্ত্রী শ্রী কানাইলাল ভট্টাচার্য মহাশয় বলেছেন, এতে রাজ্য সরকারের কোন ত্রুটি নেই। কেন্দ্রে যখন জনতা সরকার ছিলেন তখন তাঁরা সেখানে বলবার চেষ্টা করেছেন। তাঁরা আশ্বাসও দিয়েছেন। পরে আমি যখন একবার দিল্লী যাই তখন কানাইবাবুর নির্দেশ মত দিল্লীতে যে অস্থায়ী সরকার ছিলেন তার মন্ত্রী শ্রী টি. এ. পাই'এর কাছে আমি আমাদের রাজ্যের কথা, জেলার কথা বলি। তিনিও তখন এই লাইনের যে প্রয়োজন আছে সেটা স্বীকার করেন এবং তিনি বলেন, 'আশ্চর্য, কেন এখনও এটা প্লানিং নেয়নি।' তিনি আমার কাছে নোট নেন এবং তা নিয়ে সেটা প্লানিং-এর কাছে পাঠিয়ে দেন। তিনি বলেন, 'নিশ্চয় এটা করা উচিত। অতএব সেখানে আমাদের রাজ্য সরকারের যে ভূমিকা ছিল এই লাইন, এই জেলা বা এই রাজ্যের উন্নয়নের জন্য বা জাতীয় উন্নয়নের জন্য গত ২।। বছর ধরে সেটা তাঁরা পালন করেছেন। মাননীয় সকল সদস্য এই প্রস্তাব সমর্থন করেছেন কাজেই আমি আশা করবো কেন্দ্রীয় সরকার এর প্রতি গুরুত্ব দিয়ে অবিলম্বে যাতে এই কাজটি হয় তার ব্যবস্থা করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Deputy Speaker :** The motion of Shri Anil Mukherjee that—

"যেহেতু ভারতবর্ষের যে আঠারটি জেলাকে দরিদ্রতম বলে চিহ্নিত করা হয়েছে, পশ্চিমবঙ্গের বাঁকুড় জেলা তার অন্যতম ;

যেহেতু এই অনগ্রসরতার ও দারিদ্র্যের অন্যতম মূল কারণ দুর্গাপুর, আসানসোল, খড়গপুর টাটা, রাঁচি, বোখারো প্রভৃতি শিল্পোন্নত অঞ্চলের সঙ্গে এই জেলার সরাসরি রেল যোগাযোগের অভাব ;

যেহেতু প্রস্তাবিত বাঁকুড়া-মেজিয়া-রাণীগঞ্জ রেলপথ নির্মাণই এই বিষয়ে একমাত্র বাস্তবসম্মত সঠিক পদক্ষেপ ;

যেহেতু এই রেলপথ নির্মাণ খরাপীড়িত কৃষি-নির্ভর ও প্রচুর সম্ভাবনাপূর্ণ অথচ শিল্প সম্পদে বঞ্চিত বাঁকুড়া জেলার বাঁচার একমাত্র পথ ;

যেহেতু এই রেলপথ নির্মাণ কয়লা সহ বহু খনিজ সম্পদ নিষ্কাশন, ব্যবহার, অন্যান্য শিল্পের বিকাশ ও অর্থনৈতিক উন্নতির পথ উন্মুক্ত করার এবং এই জেলার ভয়াবহ দারিদ্র্য ও বেকার সমস্যা সমাধানের একমাত্র উপায়স্বরূপ ;

যেহেতু প্রস্তাবিত এই রেলপথের দ্বারা হলদিয়া, পারাদ্বীপ, ভঅইজাগ, মাদ্রাজ, টিউটিকোরিন ইত্যাদির মাধ্যমে আমদানি-রপ্তানি করা অনেক সুলভে এবং অনেক কম সময়ে সম্ভব হবে ;

যেহেতু রাজ্যসরকারের তাগিদে এ বিষয়ে একটি সার্ভে রিপোর্ট তৈরি হওয়া সত্ত্বেও নানা অজুহাতে এই রেলপথ নির্মাণের কাজ বিলম্বিত হচ্ছে ;

এই কারণে এই সভা সব দিক বিবেচনা ক'রে রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছে যে, প্রস্তাবিত ও দীর্ঘ আলোচিত বাঁকুড়া-মেজিয়া-রাণীগঞ্জ রেলপথটি সত্বর নির্মাণের জন্য প্রয়োজনীয় ব্যবস্থাদি গ্রহণ করা হোক।"

was then put an agreed to.

**শ্রী রজনীকান্ত দোলুই :** মিঃ ডেপুটি স্পীকার স্যার, আমাদের দলের নেতা শ্রীভোলানাথ সেন মহাশয়ের কাছে একটি টেলিগ্রাম এসেছে সেটা আমি পড়ে দিচ্ছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** Let me see the Telegram.

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্যার, এরকম তো পড়া হয়।

**মিঃ ডেপুটি স্পীকার :** Let me see the Telegram first.

**Shri Mahadeb Mukherjee** : Sir, I beg to move that—

"Whereas Ranchi-Kotesila section of the previous narrow gauge line running from Ranchi to Purulia have since been converted into a broad gauze one and as a result express trains are running from Howrah to Ranchi via Chandapura ;

And whereas there is only one direct passenger train now linking Purulia with Howrah which takes unusually long time to reach the State headquarters from Purulia thus putting the travelling public to great inconvenience ;

And whereas the people of Purulia district have been demanding running of an express train from Howrah to Purulia and for which there have been many agitations in the past ;

And whereas converting the remaining portion of Purulia-Ranchi line running from Purulia of Kotesila, covering a distance of 30 km. into a broad gauge one could help to meet the demand of the people of the district in a major way ;

And whereas this would also provide the shortest path from Howrah to Ranchi via Purulia ;

And whereas this new railway track would be shortest route to carry iron ore and materials to and from Jamshedpur and coal from Dhanbad, Jharia and Raniganj coalfields ;

And whereas the district of Purulia have rich mineral deposits which are not being exploited now and no industry can thrive in this district for want of suitable transport ;

And whereas Purulia is one of the backward districts inhabited mostly by people belonging to Scheduled Castes and Scheduled Tribes ;

This Assembly recommends to the Government of India through the State Government to take immediate steps for conversion of the narrow gauze line from Purulia Station to Kotesila Station covering a distance of 30 km. approximately into a broad gauze one for the interest and prosperity of the people of Purulia in particular and those of India in general."

[ 4-30 — 4-40 P.M. ]

মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি এই সভার সামনে যে প্রস্তাব আনছি সেটা মোটামুটিভাবে লিখিতভাবে দেওয়া আছে। এর সঙ্গে আমি আর কয়েকটি কথা বলতে চাই। এর আগে বিভিন্ন বক্তা পুরুলিয়া ও বাঁকুড়া জেলা সম্বন্ধে বলেছেন। পশ্চিমবঙ্গের ১৮টি জেলার মধ্যে পুরুলিয়া জেলা হল সব চেয়ে অনগ্রসর জেলা এবং এই জেলা অনুন্নত এলাকা বলে স্বীকৃত। মিঃ ডেপুটি স্পীকার, স্যার, দেশ স্বাধীন হবার পরে বিভিন্ন সরকার এই জেলা পেরিয়ে পশ্চিমবাংলায় এসেছে। কিছুদিন আগে পর্যন্ত পুরুলিয়া জেলা বিহার রাজ্যের মধ্যে ছিল। পুরুলিয়া জেলা এত অনুন্নত হবার কারণ হল অবহেলা। এই জেলা আজও অবহেলিত অবস্থায় আছে। এই পুরুলিয়া জেলার এক একটি ব্লক এমন জায়গায় আছে যেখানে এক ইঞ্চি পীচের রাস্তা খুঁজে পাবেন না, পরিবহনের অবস্থা হচ্ছে এই রকম। এই অবহেলিত পুরুলিয়া জেলার মানুষের সামান্যতম যেটুকু সুবিধা ছিল সেটা হল কলকাতা থেকে রাঁচি যাবার একমাত্র পথ ছিল ভায়া পুরুলিয়া এই ভায়া পুরুলিয়া হয়ে রাঁচি যাবার কারণে পশ্চিমবাংলার কিছু কিছু মানুষ বিহার রাজ্যে পুরুলিয়া জেলায় বসবাস করেছিলেন এবং গৃহ নির্মাণ করেছিলেন। তারপর পুরুলিয়া জেলা যখন পশ্চিমবাংলার অন্তর্ভুক্ত হল সেই সময় কিছুদিন পরে দেখা গেল এ রাঁচি যাবার বেশীর ভাগ লাইনই বিহার এলাকার মধ্যে প্রস্তুত করা হল। কলকাতা থেকে রাঁচি ভায়া পুরুলিয়া রাস্তা বন্ধ হয়ে গেল। রাঁচি যাবার লাইন ব্রড গেজ তৈরী হল। কলকাতা থেকে চন্দ্রপুরা, কোটশীলা হয়ে রাঁচি ব্রড গেজ হয়ে গেল। রাঁচি লাইন ছিল মোট ৭৫ মাইল। এই রাস্তাটুকু ন্যারো গেজ ছিল। প্রায় ১০/১২ বছর হতে চলল চন্দ্রপুরা, কোটশীলা লাইন তৈরী হয়েছে, মাঝখানে পুরুলিয়া ফাঁকা পড়ে আছে। পুরুলিয়া কোটশীলা মাত্র ৩০ কিলোমিটার রাস্তা হবে। এই লাইনটা বন্ধ হবার উপক্রম। মাঝে মাঝেই শুনছি বন্ধ হয়ে যাচ্ছে। যাই হোক আজকে পুরুলিয়া কোটশীল ডিসকানেকসান হবার জন্য পুরুলিয়া থেকে রাঁচি যেতে হলে বাস ছাড়া আর কোন রাস্তা নেই। কলকাতার মানুষ যদি রাঁচি যেতে চান তাহলে ভায়া পুরুলিয়া যেটা স্টেট রুট সেই

রুটে না গিয়ে চন্দ্রপুরা রুট দিয়ে যেতে হচ্ছে। চন্দ্রপুরা রুট দিয়ে যেতে গেলে অন্ততঃ ৫০/৬০ কিলোমিটার বেশী যেতে হচ্ছে, ভায়া পুরুলিয়া হলে অনেক সর্ট হয়ে যাবে। পুরুলিয়া ভায়া রান করলে আপ টু রাঁচি খুব সুবিধা হবে। তাছাড়া আরো কতকগুলি জিনিস আছে। পুরুলিয়ার ইকনমি এ্যাফেক্ট করেছে। এখানে একটা লোকোসেড ছিল। সেই লোকোসেড থাকার ফলে কিছু কিছু দোকানপাট ছিল, কিছু কর্মচারীর কোয়ার্টার ছিল, এর ফলে কিছু লোক খেতে পারত। সেই লোকোসেডটা তুলে দিয়েছে, যেহেতু কোটশীলা হয়ে লাইটটা চলে যাচ্ছে। কাজেই আমার বলার যুক্তি হচ্ছে একেতো পুরুলিয়া জেলায় একমাত্র ট্রেন সকাল বেলা যায় আর বিকাল বেলায় ফিরে আসে—সেটাই একমাত্র ট্রেন এবং সেটাই প্যাসেঞ্জার ট্রেন যেটা আমার পূর্ববর্ত্তী বক্তা বলেছেন যে গরুর গাড়ী বললেই চলে। সেই ট্রেনে পুরুলিয়াতে সন্ধ্যা বেলায় চড়লে কলকাতায় এসে নামার কথা পৌনে পাঁচটায়। কিন্তু পৌঁছে প্রায় সকাল ৮।৯ টায় কারণ হয়ত মেন ট্রেন পাস করছে, বড় বড় ট্রেন পাস করছে, তার জাত অন্য রকম সে জন্য এই ট্রেনটা দাঁড়িয়ে থাকলো। এমন কি মেন ট্রেন, এক্সপ্রেস ট্রেন, লোকাল ট্রেন পাস করতে থাকলো তখন এ' একটি মাত্র প্যাসেঞ্জার ট্রেন কলকাতায় এসে পৌঁছায়। কাজেই আমার বক্তব্য হচ্ছে এই যে ট্রেনটা, যেটা কোটেশিলা টু পুরুলিয়া, এটাকে যদি ব্রড গেজ করে দেওয়া যায় তাহলে এই অসুবিধার খানিকটা সুরাহা হবে। কেন না, এই রাস্তায় এক্সপ্রেস ট্রেন চলবে এবং এক্সপ্রেস ট্রেন চললে শর্ট রুট হবে এবং পুরুলিয়ার লোকের কলকাতায় আসা যাওয়া সুবিধা হবে এবং শর্ট টাইমের মধ্যে আসতে যেতে পারবে। কিছুদিন আগে আমরা শুনেছিলাম যে রেলওয়ে বোর্ড এবং জেনারেল ম্যানেজার ইত্যাদি বলেছিলেন যে অন্ততঃ একটা এক্সপ্রেস ট্রেন পুরুলিয়া হয়ে যাবে। কিন্তু সেটা কথার কথা বলে মনে হয়েছে। কারণ আজ প্রায় ১০/১৫ বছর ধরে শুনছি এই কথা, কোন এক্সপ্রেস ট্রেন পুরুলিয়া হয়ে গেল না। আর একটি জিনিস শুনতে পাচ্ছি যে সেখানে নাকি কিছু বাস ওনার'রা আপত্তিও করেছিল এবং সেই কারণের জন্য এক্সপ্রেস ট্রেন বন্ধ হয়ে গেল। এটা একটা আশ্চর্যের ব্যাপার। এই যদি ঘটনা ঘটে তাহলে এক্সপ্রেস ট্রেন পুরুলিয়ায় হবে কিনা এখনও আমাদের সন্দেহ আছে। তবে আমরা শুনছি যে আগামী এপ্রীল থেকে এক্সপ্রেস ট্রেন পুরুলিয়া হয়ে যাবে। এটার একটা পার্মান্যান্ট সলুসন হওয়া দরকার। পুরুলিয়া টু কোটিশিলা এটা যদি ব্রড গেজ লাইন তৈরী হয় তাহলে এটার একটা পার্মান্যান্ট সলুশান হবে এবং কলকাতা, হাওড়া থেকে রাঁচী পর্যন্ত একটা এক্সপ্রেসে যেতে পারবে। দ্বিতীয় কথা হচ্ছে, এটা বিহার এবং বেঙ্গল—এই দুটি রাজ্যকে সংযোগ করছে এবং বর্ত্তমান যেটা আছে সেটার জন্য নুতন করে লাইন করতে হবে না, সেখানে কেবলমাত্র লাইন বদলালেই হবে, খরচ অত্যন্ত কম। তাছাড়া এটা শুধু খরচ কমেরই ব্যাপার নয়, পুরুলিয়াতে এখন বিভিন্ন এলাকায় যে সমস্ত কলকারখানা গড়ে উঠছে তার জন্য নানা রকম মিনারেলস প্রচুর পাওয়া যাচ্ছে। ওখানে বিভিন্ন রকম মিনারেলস আছে এবং তার শিল্পায়নের একটা ইনফ্রাস্ট্রাকচার যেমন—জল বিদ্যুৎ এবং ট্রানসপোর্ট, এই ইনফ্রাস্ট্রাকচার সম্পর্কে এটা একটা যোগাযোগ সৃষ্টি করবে। বোকারো স্টীল প্ল্যান্ট, রাণীগঞ্জ কোল ফিল্ড এবং ধানবাদ কোল ফিল্ডে একটা বড় লিঙ্ক সৃষ্টি করবে এবং যার ফলে আমাদের মাল পরিবহনের ব্যবস্থা অনেক কম খরচে হবে। আমাদের পিছিয়ে পড়া জেলা যেখানে সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস অনেক সংখ্যায় বাস করে সেই এলাকা অনেক পিছিয়ে পড়ে আছে, অনুন্নত অবস্থায় আছে। ৩০ বছর ধরে

বিভিন্ন সরকারের কাছে আমরা আবেদন নিবেদন করেছি কিন্তু এখনও পর্যন্ত কোন উন্নতির ব্যবস্থা পুরুলিয়া জেলাতে করা হয়নি। সে জন্য এই রেলওয়ে ব্যবস্থা যদি ভাল হয়, এর যে ইনফ্রাস্ট্রাকচার তাতে কলকারখানা এবং ছোট ছোট কুটির শিল্প গড়ে উঠতে পারবে এবং তার সুযোগ সুবিধা পাবে। কাজেই আমি এই রেজলিউশান সভার সামনে রাখছি। আমি আশা করবো যে মাননীয় সকল সদস্য এই ব্যাপারে একমত হবেন এবং এক মত হয়ে যাতে আমার এই রেজলিউশান অনুমোদন করেন সে জন্য আপনাদের কাছে আমি রাখছি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমার কাছে West Bengal State Youth and Student's Festival Preparatory Committee of Siliguri.–এর পক্ষ থেকে সকলের জন্য নিমন্ত্রণ কার্ড পাঠিয়েছেন। সেটা এখানে বিলি করা সম্ভব হচ্ছে না। সে জন্য পাবলিকেশান কাউন্টারে দিয়ে দিয়েছি। আপনারা নিজেদের নাম লিখিয়ে ঐ ইনভাইটেশান কার্ড ওখান থেকে নিয়ে নেবেন।

[ 4-40 — 4-58 P.M. ]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতিঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের উল্লেখ করছি। হাওড়ার ফুট পাথের যারা হকার ছিল, যাদের উচ্ছেদ করা হয়েছে, তারা আজকে সরকারের কাছে আবেদন জানানোর জন্য এখানে জমায়েত হয়েছে। আমি অনুরোধ করছি, মন্ত্রীদের মধ্যে থেকে কেউ গিয়ে যদি তাদের সঙ্গে দেখা করেন তাহলে ভাল হয়। তারা সকলে সরকারের কাছে তাদের আবেদন জানাতে এসেছে।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য মহাদেব মুখার্জী মহাশয় পুরুলিয়া থেকে কোটশিলা স্টেশন পর্যন্ত, এই যে ৩০ কিলো মিটার রাস্তা, এই রাস্তার ন্যারো গেজ লাইনকে ব্রডগেজ করবার যে প্রস্তাব এনেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করি। পুরুলিয়া জেলা দীর্ঘকাল ধরে একটা চরম দুরবস্থার মধ্যে আছে। এতদিন পর্য্যন্ত সেই জেলার কোন উন্নতি হয়নি, কারণ রেল পথ বা যানবাহন চলাচলের যে সমস্যা, এই সমস্যা পুরুলিয়া জেলাকে অত্যন্ত ধাক্কা দিয়েছে। সেই জন্য আজকে এই বিধানসভা ভবনে যে তিনটি মূল প্রস্তাব আলোচনা হয়েছে, তার মধ্যে দুটি ইতিমধ্যেই অনুমোদিত হয়েছে। তৃতীয় এই প্রস্তাবটি আশা করি সকলে গ্রহণ করবেন। কারণ এই পুরুলিয়া জেলা চীর অবহেলিত। পূর্বে এই জেলা বিহারের সঙ্গে যুক্ত ছিল, আজকে পশ্চিমবাংলার সঙ্গে যুক্ত হবার পর তার কোন উন্নতি না হওয়ার ফলে সেখানকার জনসাধারণ হতাশাগ্রস্ত অবস্থায় রয়েছে। এই প্রস্তাব অনুমোদন করে কেন্দ্রের কাছে পাঠান এবং কেন্দ্র এটা অনুমোদন করে যদি অনতিবিলম্বে এই রেল লাইনকে ব্রডগেজে রূপান্তরিত করে দেয় তাহলে পুরুলিয়া জেলার যে সমস্ত খনীজ সম্পদ রয়েছে, এইগুলো ব্যবহার করা যেতে পারে। পুরুলিয়া জেলায় নানা শিল্প গড়ে উঠতে পারে তার ফলে সেখানকার হাজার হাজার মানুষ এর কর্ম সংস্থান হতে পারে। মহাদেববাবুর এই প্রস্তাবকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মহাদেববাবু যে প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবকে আমি পূর্ণ সমথর্ন জানাচ্ছি। আজকে যাতায়াতের সুবিধাই নয়, আমাদের

দৈনন্দিন জীবন যাত্রা, ব্যবসা-বাণিজ্য, এই সমস্ত জিনিসেরও প্রয়োজন আছে। পুরুলিয়া থেকে কোটশিলা পর্যন্ত যে লাইনটা আছে এতে কোন গাড়ি যায় না এই কথা মহাদেববাবু বললেন। কিন্তু আমি আরও জানি একটি মাত্র বগী যায় যেটা শুধু ডাক নিয়ে যায়, প্যাসেন্‌জার নিয়ে যাতায়াত করতে পারে না। প্যাসেন্‌জাররা ভরসা রাখে না। মাঝখানে আবার জয়পুর বলে একটা জায়গা আছে, সেই পর্যন্ত যায়। কোটশিলা পর্য্যন্ত যেতে পারে না।

আজকে এই অবস্থার সুরাহা হওয়া উচিত। আজকে ঐ অঞ্চলের সঙ্গে কলকাতার যোগসূত্রকে আরো জোরদার করার প্রয়োজন আছে। এটা করলে ঝরিয়া ইত্যাদি যে সমস্ত জায়গা থেকে আমাদের কয়লা আসে, তারা এর থেকে সুযোগ সুবিধা পাবে। এই সব নানারকম কারণে এর প্রয়োজন আছে। মাননীয় সদস্য অত্যন্ত দুঃখের সঙ্গে বলেছেন যে, পুরুলিয়া জেলা, অবহেলিত জেলা। এই জেলা আগে বিহারে ছিল, কিন্তু বিহার থেকে আসবার পর আজ পর্যন্ত এখানকার কোনো উন্নতি হয়নি। এটা আমি নিশ্চিত করে বলতে পারি যে, যখন এই জেলা বিহারে ছিল তখনও এখানকার অধিবাসীরা অবহেলিত অবস্থায় ছিল। আজও যদি অনুরূপ অবহেলিত হয়ে থাকে তাহলে তারা মনে করবে যে, এই সরকারও আমাদের ঐ বিহারের সরকারের মত একইভাবে দেখছে, আমাদের দিকে চোখ ফেরাচ্ছে না, আমাদের উন্নতির চেষ্টা করছে না। সেই জন্য আমি মনে করি আজকে যে প্রস্তাব এসেছে এই প্রস্তাব সর্বসম্মতভাবে গৃহীত হওয়া উচিত এবং এই সরকারের মাধ্যমে এ বিষয়ে কেন্দ্রীয় সরকারের ওপর চাপ সৃষ্টি করা উচিত। আজকে একটি জেলা পুরোপুরি অবহেলিত হয়ে থাকবে, এটা ঠিক নয়, আজকে যাতে সেখানে দ্রুত উন্নতির কাজ আরম্ভ হয় তার জন্য আমাদের চেষ্টা চালিয়ে যেতে হবে। আজকে কেন্দ্রে ইন্দিরা গান্ধীর কংগ্রেস সরকার এসেছে, অথচ আজ এখানে তাঁদের দলের কেউ উপস্থিত নেই, তাঁরা এই প্রস্তাবকে সমর্থন করবেন কিনা জানিনা। আমার মনে হয় যখন কেউ নেই তখন নিশ্চয়ই কংগ্রেস থেকে এই প্রস্তাবকে সমর্থন করবেন না। যাই হোক আমি আশা করি যাঁরা উপস্থিত আছেন তাঁরা এটা উপলব্ধি করবেন। তবে এটা আমরা বুঝতে পারছি যে, যখন কংগ্রেস থেকে এই প্রস্তাবকে সমর্থন করা হচ্ছে না, তখন তাঁরা নিশ্চয়ই পুরুলিয়াকে ভাল চোখে দেখছেন না। তাঁরা এই প্রস্তাবকে আন্তরিকভাবে সমর্থন করতে পারছেন না, এই কারণে যে, তাঁরা চান যারা অবহেলিত তারা অবহেলিতই থাক। এর কারণ হচ্ছে, তাঁরা শহরবাসী, শহরের সঙ্গে তাঁরা যুক্ত, সুতরাং যা কিছু তাঁরা শহরের জন্যই করবেন, ধনীদের জন্য করবেন, বনিকদের জন্য করবেন। দরিদ্রদের জন্য তাঁদের কোনো চিন্তাধারা নেই, তাদের জন্য চিন্তা করার চেষ্টা বা প্রচেষ্টা তাঁরা রাখেন না। তাই ওঁরা অবহেলিত দরিদ্র, চাষী মজুরদের জন্য কোনো চিন্তা করেন না, ওঁরা চান তারা যে অবস্থায় আছে সেই অবস্থায়ই থাক। তাই প্রস্তাব পাশ করে পাঠালেও আজকে কেন্দ্রে যে সরকার আছে সেই সরকার হঠাৎ এটা করবে বলে আমার মনে হয় না। যদি এখান থেকে খুব জোর চাপ না দেওয়া হয়, শুধু সিদ্ধান্ত গ্রহণ করে পাঠালেই আমার ধারণা কিছু হবে না। আজকে এর জন্য ওখানকার মানুষকে আন্দোলনের পথে নামতে হবে। আজকে যদি তারা আন্দোলন করতে পারে, তাদের বাঁচবার আন্দোলন, সভ্যতার বিকাশের আন্দোলন, জীবন যাত্রার আন্দোলন, সেই আন্দোলন যদি তারা করতে পারে, তাদের যদি সেই আন্দোলনে আমরা নামাতে পারি এবং এই সরকার যদি সেই আন্দোলনকে সহায়তা করে এবং আমরা সবাই মিলে যদি সমর্থন করি, তাহলে এটা হতে

বাধ্য। তাই আমি মহাদেববাবুকে অনুরোধ করব যে, শুধু এই প্রস্তাব পাশ করালেই হবে না, মানুষকে আন্দোলনমুখী করে তুলুন। এই বলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি। জয়হিন্দ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মহাদেব মুখার্জি মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন তা আমি সমর্থন করছি। পুরুলিয়া জেলা পশ্চিমবাংলার মধ্যে পশ্চাৎপদ এবং অনুন্নত জেলা—এ বিষয়ে কোন সন্দেহ নেই এবং এই জেলা এক সময়ে আন্দোলনের মধ্য দিয়ে পশ্চিমবাংলার ভিতরে এসেছিলো। প্রত্যাশা অনেক ছিল কিন্তু সেই প্রত্যাশা স্বাধীনতার ৩২ বছর পরেও পূরণ হয়নি। সেইজন্য মহাদেব মুখার্জি মহাশয় খুব সঙ্গতভাবেই এবং ক্ষোভের সঙ্গে উল্লেখ করেছেন। রেল লাইন তো দূরের কথা, পুরুলিয়ার এমন অনেক অঞ্চল আছে যেখানে এখনও পর্যন্ত পাকা রাস্তা হয়নি, এমনকি যে নিম্নতম সুযোগ পরিবহন সেই সুযোগও পায়নি। স্বভাবতঃই আজকে এই প্রস্তাব রাজ্যসরকারকে ভেবে দেখতে হবে। কেবল একটি মাত্র রেল পুরুলিয়া থেকে কলকাতায় আসছে—স্বভাবতঃই সেই এলাকার মানুষেরা মহানগরীর সাথে যোগাযোগ করতে পারছে না এবং যোগাযোগের যে প্রয়োজন আছে এটা দেখা দরকার। তারা এক অসুবিধার মধ্যে বাস করছেন। এই প্রসঙ্গে আমি কয়েকটি কথা বলছি। পশ্চিমবাংলার ২ জন কেন্দ্রীয়মন্ত্রী হলেন, শ্রী প্রণব মুখার্জি এবং এ.বি.এ.গণি খান চৌধুরী। এই চৌধুরী সাহেব ভোটের আগে বলেছিলেন মালদায় রেল লাইন করে দেবো এবং প্রতিদিন বিবৃতি দিচ্ছেন পশ্চিমবাংলার উন্নয়নের জন্য বড় বড় কথা বলছেন—এইসব জিনিস আমরা দেখতে পাচ্ছি। যে সমস্ত রেলপথ পশ্চিমবাংলায় অপরিহার্য জনগণের স্বার্থে এবং অর্থনৈতিক দিক থেকে এবং যেগুলি পশ্চিমবাংলার বিধানসভা থেকে সর্বসম্মতিক্রমে পাশ হচ্ছে সেইগুলি তারা পূরণ করবেন কিনা সেটা দেখা দরকার এবং আমার মনে হয় তারা তা পূরণ করবেন না, খালি প্রতিদিন বিবৃতি দিয়ে মানুষকে বিভ্রান্ত করছেন। কার্যতঃ তারা পশ্চিমবাংলার জন্য কতটুকু করছেন তা দেখার দরকার আছে। এইসব প্রস্তাব যাচ্ছে—দ্বিমত কারও নেই যদিও কংগ্রেসের বেঞ্চে সবাই অনুপস্থিত—অবশ্য ওরা এইসব নিয়ে উচ্চ-বাচ্য করেন না কারণ দরিদ্রতম মানুষের প্রতি তাদের সমবেদনা নেই। খালি এখানে এসে নিজেদের কাজ গুছিয়ে, প্রচার করে এবং হৈ-হল্লা করে চলে যায়। এদিকে জনগণের অপরিহার্য বিষয়ে আলোচনার জন্য এবং সমর্থন করার জন্য একজনও প্রতিনিধি নেই। যাই হোক, আমরা বিধানসভায় সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব অনুমোদন করিয়ে দিচ্ছি এবং দেখতে চাই চৌধুরী সাহেব এবং প্রণববাবু যেসব বড় বড় কথা বলছেন—পশ্চিমবাংলার মানুষের যে চাহিদা, যে দাবি তার ন্যূনতম মর্যাদা প্রদর্শন করেন কিনা সেটা আমরা দেখতে চাই। আমি জানি তারা তা করবেন না কারণ ওরা অভ্যস্থ এইসব ব্যাপারে। জনসাধারণ বিভ্রান্তির মধ্যে তাদেরকে ভোট দিয়েছে, পরে জনসাধারণই ছুড়ে ফেলে দেবে এবং এইজন্য এই সমস্ত প্রচারের বিরুদ্ধে আজকে মানুষকে সোচ্চার হওয়া দরকার। যাই হোক, আমি সবশেষে মহাদেব মুখার্জি মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন সেই প্রস্তাবকে আন্তরিকভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহঃ আমিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলায় রেল-লাইন সম্পর্কে মাননীয় সদস্য শ্রী মহাদেব মুখার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি অন্যান্য সদস্যদের সঙ্গে

একমত হয়ে সেই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি এবং তার সাথে সাথে এই কথা বলতে চাই পুরুলিয়া জেলা বাঁকুড়া জেলার মতন পিছিয়ে পড়া জেলা, গরীব লোকের বসবাস। আদিবাসী সাঁওতাল এইসব লোকেরা ওখানে পরিশ্রম করে জীবন-যাপন করতে চান এবং ওখান থেকে রাঁচী যাওয়ার অনেক প্রয়োজন রয়েছে কিন্তু রেল-লাইন না থাকার ফলে বড় অসুবিধা হচ্ছে। অনেক দূর পর্যন্ত গিয়ে তাদেরকে ট্রেন ধরতে হয় এবং সেইজন্যই ঐ এলাকার আর্থিক উন্নতির জন্য অবিলম্বে রেল-লাইনের কাজ শুরু করা দরকার, এ বিষয়ে কোন সন্দেহ নেই। আমার মনে হয় পশ্চিমবাংলার কয়েকটি জেলা রেল-পরিবহনের সমস্যা গুরুতর আকার ধারণ করেছে। আমি এই কথা বলবো এই প্রস্তাব কেন্দ্রীয় সরকার যেন গুরুত্বসহকারে বিবেচনা করেন।

**শ্রী মহাদেব মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব রাখা হয়েছে সকলে তাকে সমর্থন জানিয়েছেন এবং আমাদের মাননীয় মন্ত্রী মহাশয়ও এটা সমর্থন করেছেন। তিনি আশ্বাস দিয়েছেন এটার সম্বন্ধে যাতে তাড়াতাড়ি সরকারের তরফ থেকে করা হয় তার জন্য তিনি চেষ্টা করবেন। আমি আর বেশী কিছু বলতে চাই না, এই প্রস্তাব আমি সভার কাছে রাখছি সকলের অনুমোদনের জন্য এবং আশা করি এটা সকলে অনুমোদন করবেন।

The motion of Shri Mahadeb Mukherjee that—

"Whereas Ranchi-Kotesila section of the previous narrow gauge line running from Ranchi to Purulia have since been converted into a broad gauze one and as a result express trains are running from Howrah to Ranchi via Chandapura;

And whereas there is only one direct passenger train now linking Purulia with Howrah which takes unusually long time to reach the State headquarters from Purulia thus putting the travelling public to great inconvenience;

And whereas the people of Purulia district have been demanding running of an express train from Howrah to Purulia and for which there have been many agitations in the past;

And whereas converting the remaining portion of Purulia-Ranchi line running from Purulia of Kotesila, covering a distance of 30 km. into a broad gauge one could help to meet the demand of the people of the district in a major way;

And whereas this would also provide the shortest path from Howrah to Ranchi via Purulia;

And whereas this new railway track would be shortest route to carry iron ore and materials to and from Jamshedpur and coal from Dhanbad, Jharia and Raniganj coalfields;

And whereas the district of Purulia have rich mineral deposits which

are not being exploited now and no industry can thrive in thi district for want of suitable transport ;

And whereas Purulia is one of the backward districts inhabited mostl by people belonging to Scheduled Castes and Scheduled Tribes

This Assembly recommends to the Government of India through th State Governmment to take immediate steps for conversion of th narrow gauze line from Purulia Station to Kotesila Station covering a distance of 30 km. approximately into a broad gauze on for the interest and prosperity of the people of Purulia in particular and those of India in general.''

**মিঃ স্পীকার :** এই প্রস্তাবে কোন সংশোধনী নাই। এখন এই প্রস্তাবের পক্ষে যাঁরা—তাঁর বলুন 'হ্যাঁ' প্রস্তাবের বিপক্ষে যাঁরা—তাঁরা বলুন 'না'।

(ধ্বনি ভোটের পর)

বোঝা যাচ্ছে বিপক্ষে কেউ নেই। অতএব প্রস্তাবটি গৃহীত হল। এখন মাননীয় সদস্যদের কাছে আমার একটি ঘোষণা আছে, আজকে আপনারা জানেন সুনীতি চট্টরাজ প্রমুখ হাউসে একটি বিষয় উত্থাপন করেছিলেন, এর উপর আমার প্রস্তাব আপনাদের জানাচ্ছি।

I have examined the point raised by some members regarding alleged inclusion of one Shri Kapoor in the Select Committee on the Calcutta Municipal Corporation Bill, 1979 and have looked into the records.

I have seen that Shri Kapoor had been invited under instruction of the Chairman as an expert on Urban Affairs to the sittings of the Select Committee.

He was never made nor intended to be made a member of the Committee. I answer the question raised in the negative.

## Adjournment

The House was then adjourned at 4-58 p.m. till 1 p.m. on Monday the 20th February, 1980 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 25th February, 1980 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 1 Minister of State and 149 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

**Starred Question**
**(to which oral answers were given)**

***51 - Held-over**

**পে কমিশনের রিপোর্ট**

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫।) **শ্রী নানুরাম রায়ঃ** অর্থ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গ সরকারী কর্মচারীদের জন্য নিয়োজিত পে কমিশনের রিপোর্ট কোন্ সময় নাগাদ প্রকাশিত হইবে বলিয়া আশা করা যায়?

**ডঃ অশোক মিত্র ঃ**

আগামী কয়েক মাসের মধ্যে বেতন কমিশনের চূড়ান্ত প্রতিবেদন সংস্থাপিত হবে ব'লে আশা করা যায়।

**শ্রী নানুরাম রায়ঃ** সেই তারিখ জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** এর চেয়ে বেশি জানান সম্ভব নয়, তবে আমার সঙ্গে কমিশনের সদস্যদের যে কথাবার্তা হয়েছে তাতে তাদের অনুরোধ করেছি যতটা শীঘ্র সম্ভব রিপোর্ট সংশোধিত করতে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এর মধ্যে অন্তবর্ত্তী রিপোর্ট তারা দাখিল করেছেন কিনা?

**ডঃ অশোক মিত্র ঃ** কমিশন ইতিমধ্যে ২টি অন্তবর্ত্তী রিপোর্ট দাখিল করেছেন। তা বিবেচনা করে কিছু কিছু ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** এটা কি ঠিক যে কোন কোন মন্ত্রী বলেছেন যে বাজেটের মধ্যে অন্তর্ভুক্ত করা হবে?

**ডঃ অশোক মিত্র ঃ** আমার জানা নেই।

***53 & 57.**

**মিঃ স্পীকার ঃ** দুটি প্রশ্ন একই বিষয়ের উপর বলে একই সঙ্গে নেওয়া হচ্ছে।

## Setting up of a University in Midnapore district

***53.** (Admitted question No. *91.) **Shri Rajani Kanta Doloi:** Will the Minister-in-charge of the Education (Higher) Department be pleased to state the present position of the proposal for setting up of a University in Midnapore district ?

**শ্রী শম্ভুচরন ঘোষ ঃ** বিষয়টি বর্তমানে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের সাথে আলোচনার পর্যায়ে আছে।

## বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬৭।) **শ্রী কিরন্ময় নন্দ ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মেদিনীপুর জেলায় প্রস্তাবিত বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের কাজ বর্তমান কোন পর্যায়ে আছে; এবং

(খ) ঐ বিশ্ববিদ্যালয়ে কি ধরনের শিক্ষার ব্যবস্থা থাকিবে?

**শ্রী শম্ভুচরন ঘোষ ঃ**

(ক) বিষয়টি বর্তমানে বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের সহিত আলোচনা স্তরে আছে।

(খ) প্রস্তাবিত বিশ্ববিদ্যালয়ের শিক্ষাক্রম সম্বন্ধে ডঃ ভবতোষ দত্তের নেতৃত্বাধীন কমিটির মতে সাধারণভাবে কলা ও বিজ্ঞান বিভাগ ছাড়াও এখানে স্থানীয় ও সময়োপযোগী বিষয়ের উপর জোর দেওয়া উচিত। ঐ কমিটি কয়েকটি বিশেষ বিষয়ের উল্লেখ করেছেন। যেমন ঃ আঞ্চলিক পরিকল্পনা ও উন্নয়ন, বৃত্তিগত শিক্ষা, স্থানীয় স্বায়ত্ত শাসন, সমষ্টি উন্নয়ন ইত্যাদি।

তবে ঠিক কোন পর্যায়ে এই সব নুতন বিষয়গুলি পাঠ্যক্রমে আসবে তা নির্ভর করবে প্রস্তাবিত শিক্ষা বিশ্ববিদ্যালয়ের নিজস্ব সিদ্ধান্তের উপর।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** সরকার এ সম্পর্কে কি চিন্তা করেছেন?

**শ্রী শম্ভুচরন ঘোষ ঃ** প্রথম যখন বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় সম্পর্কে সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন তখন ইউ, জি, সি নির্দেশ দিয়েছিলেন এ সম্পর্কে একটা বিশেষজ্ঞ কমিটি করতে। সেই হিসাবে ডঃ ভবতোষ দত্তের নেতৃত্বে ৭ জনের একটা কমিটি গঠন করা হয় এবং তারা কতকগুলি সুপারিশ দেন। সেই সুপারিশ সম্পর্কে ইউ, জি, সির প্রতিক্রিয়া জানার জন্য তাঁদের কাছে চিঠি দিয়েছি। তাঁরা প্রথমে কথা দেন এই বিশ্ববিদ্যালয় স্থাপনের জন্য প্রথম স্তরে তাঁরা সমস্ত আর্থিক সাহায্য দেবেন। তাঁদের চিঠি যাবার পর সরকারী স্তরে আলোচনা করে তাঁদের কাছে জানিয়েছি যে এই বিশ্ববিদ্যালয় স্থাপনের ক্ষেত্রে তাঁরা যে আর্থিক সাহায্য করবেন বলে পূর্বে জানিয়েছিলেন সে বিষয়ে তাদের সুস্পষ্ট মনোভাব জানতে চাই। চিঠিটা আমরা সম্প্রতি দিয়েছি।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই জন্য পশ্চিমবঙ্গ সরকার এই বছরে কোন অর্থ বরাদ্দ করেছেন কিনা?

**শ্রী শম্ভুচরন ঘোষ :** আমরা প্রতি বছর বাজেটে অর্থ বরাদ্দ রাখি কাজে কাজেই বিশ্ব বিদ্যালয় মঞ্জুরি কমিশন যদি আর্থিক সাহায্য সম্পর্কে তাঁদের সম্মতি দেন তাহলে সরকারের পক্ষ থেকে আর্থিক দিক থেকে কোন অসুবিধা হবে না।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই বি বিদ্যালয়টি কবে থেকে চালু হবে এবং কিরূপ এলাকা নিয়ে হবে?

**শ্রী শম্ভুচরন ঘোষ :** ডঃ ভবতোষ দত্ত কমিটি যে রিপোর্ট দিয়েছেন তাতে তাঁরা কতকগুলি স্তর দেখিয়ে দিয়েছেন যে কি ভাবে বিশ্ববিদ্যালয় শুরু করতে পারি। সেই হিসাবে যদি বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশনের কাছ থেকে আর্থিক সাহায্যের প্রতিশ্রুতি পাই তাহলে আমরা পশ্চিম বাংলায় এই বিশ্ববিদ্যালয়ের ভার নিতে সমর্থ হবো। এবং ১৯৮০-৮১ সাল থেকে এর প্রারম্ভিক কাজ সুরু হবে। ডঃ দত্তর কমিটির মতে আমরা প্রারম্ভিক কাজ ৮০-৮১ তে সুরু করলেও ১৯৮১-৮২ সাল থেকে কলকাতা বিশ্ববিদ্যালয় এর সাথে আলোচনা করে তাদের নেতৃত্বে পরীক্ষা গ্রহণ করতে পারবো। পুরোপুরি কাজ ১৯৮২ থেকে চালু করতে পারবো।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এটা কি একটা ট্রাডিশনাল ইউনিভারসিটির মত হবে নাকি এর মধ্যে নূতনত্ব কিছু থাকবে?

**শ্রী শম্ভুচরন ঘোষ :** মেদিনীপুরের নূতন বিশ্ববিদ্যালয় স্থাপনের ক্ষেত্রে গনি কমিটি যে সুপারিশ করেছিলেন তাতে তাঁরা স্পষ্ট এই কথা বলেছিলেন যে অন্যান্য বিশ্ববিদ্যালয়ের মত আর একটা বিশ্ববিদ্যালয় স্থাপনের কোন প্রয়োজনীয়তা নেই। এখানে নন ট্রাডিশনাল কোর্সের উপর বেশী জোর দেওয়া উচিত। সেই হিসাবে ইউ, জি, সি সরকারের কাছে জোর দিয়েছেন মেদিনীপুরে যে বিশ্ববিদ্যালয় হবে সেখানে যেন নন ট্রাডিশনাল কোর্সের উপর বেশী গুরুত্ব দেওয়া হয়।

**শ্রী প্রদ্যোৎ কুমার মাহান্তি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যখন আমাদের পশ্চিমবঙ্গ সরকার মেদিনীপুর জেলাতে এই বিশ্ববিদ্যালয় স্থাপনের সম্মতি দিলেন তখন ইউ জি সির সঙ্গে কি এই শর্ত ছিলো যে তাঁরা সমস্ত টাকা দিলেই তবে পশ্চিমবঙ্গ সরকার এখানে বিশ্ববিদ্যালয় স্থাপন করবেন?

**শ্রী শম্ভুচরন ঘোষ :** না আমাদের প্রথমে কথা ছিলো নন রেকারিং খরচের অধিকাংশ যদি ইউ জি সি দেন তাহলে সরকার রেকারিং খরচের দায়িত্ব গ্রহণ করবেন। আমরা কমিটির যে হিসাব সেটা পরীক্ষা করে দেখেছি। ডঃ দত্ত কমিটির রিপোর্ট অনুসারে নন রেকারিং খরচ হচ্ছে ১০ কোটি টাকা। পূর্বে প্রতিশ্রুতি দিয়েছিলেন যে বিশ্ব বিদ্যালয়ের নন রেকারিং খরচের অধিকাংশ দায়িত্ব তাঁরা গ্রহণ করবেন। তাঁরা যদি এই দায়িত্ব গ্রহণ করেন তাহলে আমরা এগিয়ে যেতে পারি। তাঁরা জানিয়েছেন যে সরকারের পক্ষ থেকে আমরা ২ কোটি টাকার দায়িত্ব গ্রহণ করবো কিনা। এর আগে সরকারের পক্ষ থেকে এই সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিলো যে ২ কোটি টাকা সরকার গ্রহণ করতে পারেন। আমরা দেখেছি ৫ বছরে যদি ফেজ অনুযায়ী হিসাব করি তাহলে বছরে ৪০ লক্ষ টাকার দায়িত্ব গ্রহণ করা সরকারের পক্ষে অসুবিধা নেই।

**খাটাল অপসারণ**

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৬।) **শ্রী সুমন্ত কুমার হীরা :** পশুপালন ও পশুচিকিৎসা বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতা মহানগরীর খাটাল অপসারণ ক'রে গরু ও মহিষগুলিকে বিকল্প জায়গায় সরিয়ে নিয়ে যাওয়া:। পরিকল্পনা বর্তমানে কোন্ পর্যায়ে আছে; এবং

(খ) বর্তমান সরকার অধিষ্ঠিত হওয়ার পর কতগুলি খাটাল (গরু-মহিষ সংখ্যা সহ) কলিকাতা থেকে সরিয়ে নেওয়া সম্ভব হয়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :**

খাটাল অপসারণ ও অপসৃত খাটালগুলির গরু মহিষদের পুনর্বাসনের প্রধান স্থান হচ্ছে হরিণঘাটা মিল্ক কলোনী। গত ১৯৭৭ সালে এই কলোনীতে প্রায় সাড়ে দশহাজার গরু মহিষ নিয়ে যাওয়া হয়েছিল। ১৯৭৮ ও ১৯৭৯ তে এই সংখ্যা ক্রমশঃ কমে এসেছে। এখন হরিণঘাটা কলোনীতে দুগ্ধবতী গরু মহিষের সংখ্যা ৫৫০০ এর কাছাকাছি। এ ছাড়া গঙ্গানগর, গার্ডেনরীচ ও বৈষ্ণব খাটায় ডাচ-সরকারের সহায়তায় তিনটি দুগ্ধ উপনগরী তৈরীর কাজ এগিয়ে চলছে।

(খ) বর্তমান সরকার অধিষ্ঠিত হওয়ার পর অপসৃত খাটাল ও গরু মহিষের সংখ্যা সাল ওয়ারীনিচে দেওয়া হ'ল :— ১৯৭৭-৭৮ সালে — ১৫টি খাটাল ও ৩০৬৭টি গরু মহিষ ধরা হয়েছে ১৯৭৮-৭৯—২০টি খাটাল ও ৩২৩৩টি গরু মহিষ সরিয়ে দেওয়া হয়েছে। ১৯৭৯-৮০ সালের (জানুয়ারী পর্য্যন্ত) মোট ৩৫টি খাটাল সরিয়ে ১১,৪৭৪টি গরু মহিষকে স্থানান্তরিত করা হয়েছে।

[ 1-10 — 1-20 P.M. ]

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী জানাবেন কি এখনও পর্যন্ত কলকাতায় যে পরিমাণ খাটাল আছে ও যে পরিমাণ গরু মোষ আছে তাতে কলকাতার ড্রেনেজ ও সুয়ারেজ অসম্ভব ক্ষতিগ্রস্থ হচ্ছে, আপনারা এই সমস্ত গরু মোষকে কলকাতা থেকে এখনও পর্যন্ত অপসারণ না করার কারণ কি বলতে পারেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** মাননীয় সদস্য ঠিক বলেছেন যে কলকাতায় আজ পর্যন্ত আনুমানিক আড়াই হাজারের মত খাটাল আছে ও এই আড়াই হাজার খাটালে আমাদের হিসাব অনুসারে ২৮ হাজার গরু মোষ আছে সেগুলি বেআইনী খাটাল ও বেআইনী ভাবে রাখা গরু মোষ। আমরা এই খাটাল অপসারনের জন্য ৩ বছর ধরে সাধ্য মত চেষ্টা করছি। কারণ পশুগুলির কলকাতায় উপস্থিতি জনস্বাস্থ্য বিপন্ন করে। পুলিশ প্রশাসন, পশু পালন গো উন্নয়ন দপ্তর ও পৌর উন্নয়ন দপ্তর এক যোগে এই কাজ করছে। আগে যে গরু মোষগুলি ধরা হয়েছিলো সেখানে আমরা আইনগত বাধার সম্মুখীন হয়েছি। খাটাল থেকে যে পশুগুলি অপসারণ করা হয়েছে সেগুলি ক্যাটেল লাইসেন্সসিং এ্যাক্ট অনুসারেই ধরা হয়। ইমপাউন্ড করা হয় এবং ইমপাউন্ড করার পর পুলিশকে দিয়ে কেস করান হয়। যখন কোর্টে কেস

পাঠান হয় তখন আদালত বেশীর ভাগ ধরা গরু মোষ জামিনে মুক্তি দিয়ে দেন। তারফলে গরু মোষ আবার খাটালগুলিতে ফিরে আসে। এই রকম আইনগত বাধা আসে। প্রায় ৩০০ খাটাল অপসারণ করার ব্যাপারে আদালত থেকে ইনজাংশান জারি করা হয়েছে। এই খাটালগুলি সব বড় বড় খাটাল যেখানে ৫০।৬০ টি করে বে আইনী গরু মোষ আছে। আমরা আদালত থেকে সেই ইনজাংশান অপসারনের জন্য আইনগত ব্যবস্থা নিয়েছি। স্পীকার মহাশয় বলেছেন এই বাধাটা দূর করার জন্য আইন সংশোধন করা দরকার। এই বিষয়ে আমাদের সরকার বিবেচনা করছেন এবং খুব তাড়াতাড়ি এই আইনের সংশোধন করবার জন্য আইন সভার কাছে আমি উপস্থিত হবো।

পুনরায় আমি বলতে চাই যে সমস্যাটি সরকার বিবেচনা করছেন এবং অতি সত্বর আইন সংশোধন করবার জন্য আমরা আপনাদের কাছে উপস্থাপিত হব যাতে আদালতের এই আইনগত বাধা দূর করে কলকাতার খাটালগুলি আমরা অপসারণ করতে পারি।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই গরু এবং মহিষ ধরবার পর যখন তাদের খোঁয়াড়ে আটকে রাখা হয় তখন তাদের জন্য দৈনিক কত টাকা সরকারের খরচ হয়।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** এই ব্যাপারে পশ্চিমবাংলার যে আইন আছে তাতে গরু মহিষদের জল দিতে হয়, বিচালি দিতে হয় এবং এই ব্যাপারে সরকারের অনেক পয়সা খরচ হয়। আমি এই প্রসঙ্গে আপনাদের একটা কথা বলতে চাই। এই খাটাল অপসারণ করবার পর পৌর উন্নয়ন বিভাগ এবং সি এম ডি এ-র সহযোগিতায় আমরা যে সমস্ত জমি খালি করতে পেরেছি তার ৯টি খালি জায়গা আমরা সি এম ডি এ-র কাছে দিয়েছি এবং তারা কলকাতার জনজীবনের উন্নতির জন্য সেগুলি ব্যবহার করছেন।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মন্ত্রী একটু আগে বলেছেন আইনগত বাধা রয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, এই বাধা দূর করবার জন্য আপনার দপ্তর, পৌর উন্নয়ন দপ্তর এবং সি এম ডি এ যারা এর জন্য ক্ষতিগ্রস্ত হচ্ছে তারা সকলে মিলে ওই বাধা দূর করবার জন্য একটা কমপ্রিহেনসিভ এ্যাক্ট করবেন কি এবং ভবিষ্যতে যাতে কলকাতায় আর কোন খাটাল বসতে না পারে তারজন্য ব্যবস্থা করবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আমরা এই বিষয়ে আলোচনা করেছি এবং সি এম ডি এ পশুপালন বিভাগ এবং পৌর উন্নয়ন বিভাগ একত্রে বসে এসম্পর্কে ভেবেছে। আমরা আমাদের ধ্যান ধারণা আইন বিভাগকে পরীক্ষা করতে বলেছি যাতে করে একটা সামগ্রিক আইন তাঁরা তৈরী করতে পারেন এই খাটাল অপসারণ করবার জন্য।

**শ্রী মহম্মদ নিজামুদ্দীন :** মন্ত্রী মহাশয় বললেন কলকাতা থেকে খাটাল অপসারণ করবার জন্য আইন করা হচ্ছে, এটা ভাল কথা। আমার প্রশ্ন হচ্ছে, এই খাটাল অপসারণ করবার পর কলকাতায় দুগ্ধ সরবরাহ করবার জন্য আপনারা কি ব্যবস্থা করবেন এবং এই ব্যাপারে আপনাদের কি প্রোগ্রাম আছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আমি যখন বাজেট উপস্থাপিত করব তখন এই বিষয় বলব।

আমি জানি বৃহত্তর কলকাতায় দুগ্ধ সরবরাহের ব্যাপারে অনেক অভিযোগ আছে। আপনারা জানেন ডানকুনির মাদার ডেয়ারী পশ্চিমবঙ্গ সরকারের একটি সংস্থা এবং এন. ডি. ডি. বি অর্থাৎ ন্যাসনাল ডেয়ারী ডেভোলপমেন্ট বোর্ড এখন এটা পরিচালনার ভার পেয়েছেন। সেখান থেকে দৈনিক ৪০ হাজার লিটার ভাল দুধ এখন দেওয়া হচ্ছে এবং অনুমান করা যাচ্ছে ডানকুনির মাদার ডেয়ারীর থেকে দৈনিক ১ লক্ষ লিটার দুধ এই বছরের মধ্যে কলকাতার ক্রেতাদের কাছে দেওয়া সম্ভব হবে। খাটাল অপসারণ করবার পর দুধের যে ঘাটতি হবে সেটা পূরণ করবার জন্য অপারেশন ফর ফুড এই যে পরিকল্পনা রয়েছে সেটা আমরা চালু করব। কলকাতায় প্রতিদিন ৭ লক্ষ লিটার তরল দুধ জনসাধারণের কাছে বিক্রি করা হয় এবং তারমধ্যে খাটাল থেকে একটা অংশ ক্রেতারা কেনেন। আর একটা অংশ পাই ডানকুনির মাদার ডেয়ারীর কাছ থেকে। খাটাল অপসারণ করবার পর যে ঘাটতি হবে সেটা পূরণ করবার ব্যবস্থা করা হবে। এছাড়া আমরা গঙ্গানগর এবং বৈষ্ণবঘাটায় মিল্ক কলোনী করছি। সেখানে যারা গরু এবং মহিষ রাখবে তাদের আমরা সস্তায় খাদ্য দেব এবং বিনামূল্যে পশু চিকিৎসার ব্যবস্থা করব এবং তারপর তাদের কাছে দাবী করব তোমরা ন্যায্যমূল্যে সরকারের কাছে দুধ বিক্রি কর। আমরা সেই দুধ প্যাস্টুরাইজেসন স্কীমের মধ্য দিয়ে শুদ্ধ করে জনসাধারণের কাছে বিক্রি করব। এছাড়াও দুধ ব্যবসায়ীরা কলকাতার বাজারে ভেজাল নিবারক আইন মেনে দুধ বিক্রয় করার সুযোগ পাবেন।

**শ্রী জন্মেজয় ওঝা :** একটু আগে মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ৭ লক্ষ লিটার কলকাতা শহরে দুধ সরবরাহ করা হয়। তিনি বলবেন কি, এর মধ্যে কতটা জল থাকে?

**মিঃ স্পীকার :** এর আগে একটা প্রশ্নের উত্তরে তিনি বলেছেন যে ৭৫ পার্সেন্ট জল থাকে।

**শ্রী সরল দেব :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের সামনে মন্ত্রী মহাশয় বললেন যে কলকাতা থেকে খাটাল অপসারণ করেছেন এটা অভিনন্দন যোগ্য। কিন্তু এছাড়া দমদম বারাসাতে বে-আইনী খাটাল পুলিশের সহযোগিতায় নূতন নূতন গড়ে উঠছে তার প্রতিরোধে তিনি কি করছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আমি বুঝতে পারছি মাননীয় সদস্য গঙ্গানগরের কথা বলছেন কারণ সেটা তাঁর নির্বাচন কেন্দ্রের মধ্যে। এটা ঠিকই যেসব পশু অপসারিত হচ্ছে এখান থেকে তার কিছু কিছু আশেপাশে চলে যাচ্ছে। সেখানে যাতে এরজন্য জনস্বাস্থ্য বিপন্ন না হয় সেটা নিশ্চয়ই আমরা দেখবো। এবং তারজন্য গত অধিবেশনে আপনারা ক্যাটেল লাইসেন্সিং এ্যাক্ট কিছুটা সংশোধন করে দিয়েছেন তার ফলে শুধু কলকাতায় নয় তার আশেপাশেও এই ক্যাটেল লাইসেন্সিং এ্যাক্ট অনুসারে গরু মোষ রাখা বে-আইনী করা হচ্ছে।

***৫৫ হেল্ড ওভার**

### কেন্দ্রের নিকট রাজ্যসরকারের বকেয়া পাওনা

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *২১৩।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমান আর্থিক বছরে কেন্দ্রের নিকট রাজ্যসরকারের কত টাকা পাওনা আছে;

(খ) ইহা কি সত্য যে, যথাসময়ে ঐ টাকা না পাওয়ার ফলে রাজ্যসরকার ওভারড্রাফট নিতে বাধ্য হয়েছেন; এবং

(গ) সত্য হইলে, ঐ ওভারড্রাফটের পরিমাণ কত?

**ডঃ অশোক মিত্র :**

(ক) বর্তমান আর্থিক বছরে কেন্দ্রের নিকট রাজ্য সরকারের এখনও ১৭৯ কোটি ৪৮ লক্ষ টাকা পাওনা আছে (নিম্নে প্রদত্ত বিবরণী অনুসারে।)

(খ) হ্যাঁ।

(গ) রিজার্ভ ব্যাঙ্ক থেকে পাওনা হিসাবের ভিত্তিতে ১৪ই ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখে ওভারড্রাফটের পরিমাণ ছিল ১৪ কোটি ৬ লক্ষ টাকা।

**Statement refered to in reply to clause (ka) of Starred Question no *56**

| | | (Figures in crores of Rs.) Amount outstanding of February, 21, 1980. |
|---|---|---|
| I-Tax Devolutions | | |
| a) State's share of Income-Tax | ... | 33.48* |
| b) State's share of Estate Duty | ... | 0.18 |
| c) State's share of Union Excise Duties. | | |
| i) Basic | ... | 28.27 |
| ii) Additional | ... | 4.74 |
| II- Normal Plan Assistance (including IATP - 29.42 crores) | ... | 14.06 |
| III- IDA (Externally aided Supplementation of Central Assistance) | ... | 11.54 |
| IV- Advance plan assistance allocation for drought. | ... | 14.07 |
| V-a) Centrally Sponsored Schemes (Excluding Hooghly Bridge and minus IATP transfer) | ... | 8.97 |
| b) Central Sector Schemes (minus IATP transfer) | ... | 5.52 |
| c) Hooghly Bridge | ... | 3.00 |

| | | | |
|---|---|---|---|
| d) | Elections | ... | 3.67 |
| VI- | Outstanding on account of Small Savings till Dec. '79 (estimate) | ... | 31.25 |
| VII- | Commitment of nationalised banks to State Electricity Board of account of gas turbines. | ... | 10.16 |
| VIII- | Dues from BCCL & ECIL on account of royalty & Cess | ... | 10.57 |
| | GRAND TOTAL : | | 179.48 |

* Includes Rs. 12 crores on account of State's share of arrears of income-tax from preceding years.

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বিভিন্ন সংবাদ পত্রে অভিযোগ উঠেছে যে রাজ্য সরকার ১১১ কোটি টাকা ফেরত দিতে বাধা দিচ্ছে এই ঘটনার মধ্যে কোন সত্যতা আছে কিনা?

**ডঃ অশোক মিত্র :** এ কথার মধ্যে কোন সত্যতা নেই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এর আগে গতদিনে ত্রানমন্ত্রী মহাশয় জবাবে বলেছিলেন যে কেন্দ্রের সাহায্য না পেলে এই যে ফুড ফর ওয়ার্ক, যেটা অত্যন্ত জনপ্রিয় হয়েছে, যেটা টাকার অভাবে ওভার ড্রাফটের মাধ্যমে হয়?

**ডঃ অশোক মিত্র :** যদি এটা অপ্রাসংগিক প্রশ্ন তবুও বলে দিচ্ছি এই প্রকল্পে খাদ্যের যে প্রয়োজন হয় সেটা রাজ্য সরকারই দেয়। সুতরাং কেন্দ্র টাকা দিল, না দিল সেটা কথা নয়।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৪ কোটি টাকা ওভারড্রাফট ছিল। বর্তমানে সেই টাকা কি ফেরত দেওয়া হয়েছে?

**ডঃ অশোক মিত্র :** সর্বশেষ সংবাদ হচ্ছে আমাদের যে সল্প সঞ্চয় ছিল তা বাবদ কেন্দ্র থেকে টাকা পাওয়া গেছে ১৪ কোটি টাকা সেটা আমরা রিজার্ভ ব্যাঙ্কে জমা দিতে বলেছি। সুতরাং সর্বশেষ সংবাদ গত শনিবার পর্যন্ত আমাদের কোন ওভারড্রাফট ছিল না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আমাদের কেন্দ্রের কাছে রাজ্য সরকারের যে পাওনা আছে সেই টাকা আদায়ের জন্য কেন্দ্রের সঙ্গে কথাবার্তা চলছে কি?

[ 1-20—1-30 P.M. ]

**ডঃ অশোক মিত্র :** আমরা টাকা আদায়ের জন্য অনুরোধ-উপরোধ করে যাচ্ছি অবিশ্রান্তভাবে। কিছু কিছু খবরের কাগজেও বিবৃতি দিয়েছি। তাতে আমার মনে হচ্ছে, কিছুটা কাজ হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মন্ত্রী মহাশয় বলেছিলেন এই টাকা আদায়ের জন্য কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে মামলা করবেন—তার কি হল?

**ডঃ অশোক মিত্র :** এই ব্যাপারে মামলা করিনি। আমরা ইতিমধ্যেই অতিরিক্ত অন্তঃশুল্কের ব্যাপারে মামলা দায়ের করেছি সুপ্রিমকোর্টে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** যে টাকা কেন্দ্রের কাছে পাওনা সে টাকার জন্য অনুরোধ-উপরোধের প্রশ্ন কেন? যদি পাওনাই থাকে কেন দিচ্ছেন না কেন্দ্র?

**ডঃ অশোক মিত্র :** এটা কেন্দ্রীয় সরকার দিচ্ছেন না কেন, এই প্রসঙ্গে আমি বলবো, আপনারা অনেক সময় বলেন, সরকারের কর্ম চাঞ্চল্য নেই। দিল্লীতে যে সরকার আছেন, তার কর্ম চাঞ্চল্যের অভাব দেখা যাচ্ছে বলে মনে হয়।

***58 Heldover**

**কেন্দ্রের নিকট হইতে প্রাপ্য অর্থের খাতভিত্তিক হিসাব**

***৫৯।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৮৫।) **শ্রী কমল সরকার :** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯-৮০ আর্থিক বৎসরে প্রত্যেকটি খাতে কেন্দ্রের কাছ থেকে রাজ্যসরকারের কি পরিমাণ অর্থ পাবার কথা;

(খ) কেন্দ্র প্রত্যেকটি খাতে আজ পর্যন্ত কি পরিমাণ অর্থ সরবরাহ করেছে এবং খাতভিত্তিক কত টাকা এখনও বকেয়া পড়ে আছে;

(গ) বকেয়া অর্থ আদায়ের জন্য রাজ্যসরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন; এবং

(ঘ) পশ্চিমবঙ্গ সরকারের কাছে কেন্দ্র কোন কোন খাতে কি পরিমাণ অর্থ পাবে?

**ডঃ অশোক মিত্র :**

(ক) ১৯৭৮-৮০ আর্থিক বৎসরে কেন্দ্রের কাছ থেকে রাজ্য সরকারের মোট ৫৯৭ কোটি ৪৩ লক্ষ টাকা পাবার কথা (বিশদ বিবরণের জন্য নিম্নে প্রদত্ত বিবরণী -১ এর ১নং কলাম দ্রষ্টব্য)।

(খ) বিভিন্ন খাতে কেন্দ্র ২০শে ফেব্রুয়ারী, ১৯৮০ পর্যন্ত মোট ৪১৭ কোটি ৯৫ লক্ষ টাকা কেন্দ্র সরবরাহ করেছে এবং এখনও মোট ১৭৯ কোটি ৪৮ লক্ষ টাকা বকেয়া পড়ে আছে (খাতভিত্তিক হিসাবের জন্য বিবরণী-১ এর ২ এবং ৩ নম্বর কলাম দ্রষ্টব্য)।

(গ) রাজ্য সরকার কেন্দ্রকে বকেয়া অর্থ সত্ত্বর সরবরাহ করার জন্য বিভিন্নভাবে অনুরোধ করেছেন।

(ঘ) পশ্চিমবঙ্গ সরকারের কাছে কেন্দ্র আসল এবং সুদ বাবদ এখন মোট ১০০ কোটি ৫১ লক্ষ টাকা পাবে। তার মধ্যে ৩ কোটি ৩ লক্ষ টাকা ফেব্রুয়ারী মাসে প্রদেয় এবং বাকী ৯৭ কোটি ৪৮ লক্ষ টাকা মার্চ মাসে প্রদেয়। (বিশদ বিবরণীর জন্যে নিম্নে প্রদত্ত বিবরণী-২ দ্রষ্টব্য।)

Statement refered to in reply to clause ka, kha of *59

## STATEMENT-I

Statement showing estimates of Central Assistance receivable in 1979-80, amount releases by Govt. of India Upto 20.2.80 and the amount outstanding on 21.2.80.

(Figures in crores of Rs.)

| I-Tax Develutions | Estimate 1979-80 | Amount so far releases upto February 20, 1980 | Amount outstanding on Feb' 21, 1980. |
|---|---|---|---|
| a) State's share of Income Tax .. | 76.45 | 42.97 | 33.48* |
| b) State's share of Estate Duty .. | 0.76 | 0.58 | 0.18 |
| c) State's share of Union Excise Duties .. | | | |
| i) Basic .. | 169.61 | 141.34 | 28.27 |
| ii) Additional .. | 28.44 | 23.70 | 4.74 |
| II- Normal Plan Assistance (including IATP-29.42 crores) .. | 112.65 | 98.59 | 14.06 |
| III- IDA (Externally aided Supplemen tation of Central Assistance .. | 13.31 | 1.77 | 11.54 |
| IV- Advance plan assistance alloca-tion for drought. .. | 14.07 | .. | 14.07 |
| V-a) Centrally Sponsored Schemes (excluding Hooghly Bridge and minus IATP transfer) .. | 16.89 | 7.82 | 8.97 |
| b) Central Sector Schemes (minus IATP transfer) .. | 9.09 | 3.57 | 5.52 |

| | | | |
|---|---|---|---|
| c) Hooghly Bridge .. | 6.00 | 3.00 | 3.00 |
| d) Elections .. | 5.10 | 1.43 | 3.67 |
| VI-Share of Small Savings Collections .. (excluding Hooghly | 110.00 | 78.75 | 31.25 |
| VII- Commitment of Nationalised Banks to State Electricity Board on account of Gas Turbines. .. | 18.16 | 8.00 | 10.16 |
| III- Dues from BCCL & ECIL on account of Royalty & Cess .. | 16.90 | 6.33 | 10.57 |
| GRAND TOTAL | 597.43 | 417.95 | 179.48 |

* Includes Rs.12 crores on account of State's share of arrears of income-tax from preceding years.

Statement refered in reply to clause Gha of *59

STATEMENT - II

Statement showing the dues of the Government of India payable by the State Government during the reminder of February, 1980 and in March, 1980.

| Payable in February, 1980 :- | Principal | Interest | Total |
|---|---|---|---|
| Short-term loan | 3.00 | 0.03 | 3.03 |
| Payable in March, 1980 :- | | | |
| Ways and Means Advance .. .. | 53.00 | 1.83 | 54.83 |
| Other Consolidated Loan | 8.02 | 24.91 | 32.93 |
| Short Term Loan .. | 4.00 | 0.02 | 4.02 |
| Small Savings .. | .. | 5.70 | 5.70 |
| Total .. | 65.02 | 32.46 | 97.48 |
| | 97.48 | | |

**শ্রী কমল সরকার:** মুশকিল হচ্ছে এই প্রশ্নের সাথে বিস্তৃত যেসব তথ্য দিয়েছেন সেগুলো না দেখে প্রশ্ন করা মুশকিল। সেগুলো আমার দেখার সুযোগ হয় নি। এর আগে

জয়ন্তবাবুর যে প্রশ্নের জবাব দিয়েছেন তার সঙ্গে এই প্রশ্নটা কিছু সম্পর্কযুক্ত। প্রশ্নটা হচ্ছে, কাগজপত্রে প্রায়ই দেখি, কেন্দ্রীয় সরকার বলছেন, রাজ্য সরকার যা চাইছেন তাই দিচ্ছি। আর রাজ্য সরকার বলছেন, টাকার অভাবে বিভিন্ন প্রকল্প হচ্ছে না, বিভিন্ন কাজ হচ্ছে না। তাই আমি জানতে চাইছি, কোন কোন প্রকল্প আটকে আছে। একটা উদাহরণ হিসাবে যদি তুলে ধরেন তাহলে আমাদের উপকার হয়। দেবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** ধরুন একটা হচ্ছে, সব মিলিয়ে কেন্দ্রের কাছে ১৭৯ কোটি টাকা পাই, কেন্দ্র হয়তো দিয়েছেন একশো কোটি টাকার মতো। তার মানে ৭৯ কোটি টাকা কেন্দ্রের কাছ থেকে নীট পাওয়া বাকি এবং এই টাকাটা যদি ৩১শে মার্চের মধ্যে না আসে তাহলে মার্চ মাসে যে কাজ সম্পূর্ণ করতে চাই সেগুলো ব্যহত হওয়ার আশঙ্কা। সেইজন্য কেন্দ্রের কাছে অনুরোধ জানাচ্ছি যতটা তাড়াতাড়ি সম্ভব পুরো টাকাটা আমাদের দিয়ে দিন। পশ্চিমবঙ্গ সরকার অবশ্য কেন্দ্রের যা প্রাপ্য সেই রকম কোন টাকা আটকে রাখেন নি, সব সময় নির্দিষ্ট তারিখে টাকা ফেরৎ দিয়েছেন। দুঃখের বিষয় কেন্দ্রের কাছ থেকে আমরা সব সময় সেই আচরণ পাই নি।

**শ্রী কমল সরকার ঃ** বকেয়া টাকা পাওয়ার জন্য কোন কোন পদ্ধতিতে এগোচ্ছেন? চিঠির মাধ্যমে বা আলোচনার মাধ্যমে গিয়েছেন? কিছুদিন আগে আপনি বলেছেন কেন্দ্র যথাযথভাবে টাকা না দেওয়ার ফলে অনেকগুলো কাজ বাকি আছে। কোন কোন কাজ বাকি আছে সেগুলো জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র ঃ** ধরুন টাকা আসে সাধারণভাবে রাজ্য সরকারের হাতে। এই টাকার প্রবাহ যদি আটকে যায় তাহলে সব রকম কাজ আটকে যায়। সর্বশেষ প্রশ্ন যেটা তার জবাবে বলি সব রকম প্রথাগত উপায়ে টাকা পাওয়ার চেষ্টা করি। যেমন, চিঠি লিখি, আলাপ আলোচনা করি। চিঠি বা আলাপ-আলোচনাতে ফল না হলে অনেক সময় প্রকাশ্যে খবরের কাগজে বিবৃতি দিই। আমায় যদি জিজ্ঞাসা করেন তাহলে বলবো, খবরের কাগজে বিবৃতি দিলে সাধারণ মানুষ জানতে পারে। কেন্দ্রের একটু বেশি টনকও নড়ে তাতে কোন কোন ক্ষেত্রে উপকৃত হয়েছি।

[1-30—1-40 P.M.]

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন যে কেন্দ্রীয় সরকারের কাছে পাওনা টাকা পাবার জন্য বিভিন্ন সময়ে অনুরোধ উপরোধ করেছেন। তাতে যদি কাজ না হয় তাহলে কেন্দ্রের বিরুদ্ধে দ্বিতীয় কোন রাস্তার কথা চিন্তা করছেন কিনা, যেমন ধরুন পশ্চিমবঙ্গের যে সমস্ত বিভিন্ন দ্রব্য আছে - পাট, চা, ইত্যাদি বিষয়ে অর্থনৈতিক প্রতিরোধ করার জন্য কেন্দ্রের উপর চাপ সৃষ্টি করবেন কিনা?

**মিঃ স্পীকার ঃ** আপনি অনেকগুলি স্পেকুলেটিভ প্রশ্ন করলেন, এ প্রশ্ন হয়না।

**মধ্যশিক্ষা পর্ষদের প্রশাসন**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২।) **শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ মধ্যশিক্ষা পর্ষদের প্রশাসন প্রশাসকের পরিবর্তে নির্বাচিত বোর্ডের উপর ন্যস্ত করার কাজ কতদিন নাগাৎ সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়; এবং

(খ) ইতিমধ্যে নির্বাচিত বোর্ড গঠনের ব্যাপারে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী পার্থ দে :**

(ক) প্রশাসকের কার্যকালের মেয়াদ ১৩ই মার্চ' ১৯৮০ শেষ হইবে।

১৪ই মার্চ হইতে পর্ষদের প্রশাসন পুনর্গঠিত বোর্ডের হস্তে ন্যস্ত করা হইবে।

(খ) সরকার এ ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

### সরকারী উচ্চ মাধ্যমিক বিদ্যালয় স্থাপন

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৫।) **শ্রী সামসুদ্দিন আহমেদ :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকার এই রাজ্যে নিজ উদ্যোগে উচ্চ মাধ্যমিক বিদ্যালয় প্রতিষ্ঠার কোন পরিকল্পনা গ্রহণ করিয়াছেন কি;

(খ) করিয়া থাকিলে, চলতি বৎসরে মোট কয়টি এইরূপ বিদ্যালয় প্রতিষ্ঠার পরিকল্পনা আছে: এবং

(গ) এই কাজে আগামী আর্থিক বৎসরে মোট কত টাকা বরাদ্দ করা হইবে বলিয়া আশা করা যায়

**শ্রী পার্থ দে :** কেবলমাত্র একাদশ ও দ্বাদশশ্রেণী লইয়া কোন উচ্চ মাধ্যমিক বিদ্যালয় প্রতিষ্ঠা করার পরিকল্পনা সরকারের নাই। আমি এই সঙ্গে আরও একটু বলে দিতে চাই। সরকারের বর্ত্তমান নীতি হইল একই বিদ্যালয়ে উচ্চ মাধ্যমিক বিভাগ মাধ্যমিক বিভাগের সহিত যুক্তভাবে চলিবে। সেই নীতি অনুযায়ী পর্যায়ক্রমে এবং প্রয়োজন অনুসারে বিভিন্ন মাধ্যমিক বিদ্যালয়কে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ে উন্নত করা হইয়াছে এবং ভবিষ্যতেই এরূপ করা হইবে। এ পর্যন্ত ৩১টি সরকারী বিদ্যালয় এবং ৩১টি স্পন্সর্ড বিদ্যালয় উচ্চ মাধ্যমিক পর্যায়ে উন্নীত করা হইয়াছে। ইহা ছাড়া বর্ত্তমানে বে-সরকারী পর্যায়ে উচ্চ মাধ্যমিক বিদ্যালয়ের সংখ্যা হইল ৯২৪।

### প্রাথমিক শিক্ষাস্তরে ইংরাজী ভাষার বিলোপ

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭।) **শ্রী নানুরাম রায় :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবাংলায় প্রাথমিক শিক্ষাস্তরে ইংরাজী ভাষা তুলিয়া দেওয়া হইয়াছে; এবং

(খ) সত্য হইলে, কারণ কি?

**শ্রী পার্থ দে :**

(ক) হ্যাঁ, আগামী শিক্ষাবর্ষ অর্থাৎ ১৯৮১ সাল হইতে উহা কার্যকরী হইবে বলিয়া স্থির হইয়াছে।

(খ) সরকার প্রাথমিক শিক্ষাকে ব্যাপক ও সার্বজনীন করিতে চান। ইংরেজী ভাষা প্রাথমিক স্তরে শিক্ষালাভের পক্ষে অপরিহার্য নহে এবং প্রাথমিক স্তরে একাধিক ভাষা শিক্ষাদানের কোন প্রয়োজনীয়তা নাই। শিক্ষা কমিশনের সুপারিশও তাই। এজন্য সরকার স্থির করিয়াছেন যে, প্রাথমিক শিক্ষা স্তরে একটি মাত্র ভাষা অর্থাৎ শুধু মাতৃভাষায় শিক্ষা দেওয়া হইবে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি এটা জানেন যে প্রাথমিক স্তরে ইংরেজী তুলে দেওয়া হলেও দেখা যাচ্ছে শহরাঞ্চলে ইংরেজী মাধ্যম স্কুল জাঁকিয়ে বসছে, সেই সব স্কুল থেকে ইংরেজী ভাষা তুলে দেবার ব্যবস্থা করবেন কি?

**শ্রী পার্থ দে :** আমাদের ভারতবর্ষে অনেকগুলি মাতৃভাষা স্বীকৃত আছে। সংবিধানের তপসিলভুক্ত ভাষাগুলির মধ্যে যে কোন ভাষায় স্কুল পরিচালিত হলে সেই বিদ্যালয় থেকে তা তুলে দেবার বিধান নাই। এখানে যা করা হয় তা হচ্ছে যে অঞ্চলে যে ভাষা, সেই অংশের মানুষ মাতৃভাষার মাধ্যমে যাতে শিক্ষালাভ করতে পারে তাদের সন্তান সন্ততি শিক্ষালাভ করতে পারে এবং প্রাথমিক স্তরে সেই শিক্ষা মাতৃভাষায় করতে পারে এবং দক্ষতায় যথেষ্ট শক্তিশালী হয়, তারই জন্য এই ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী নানুরাম রায় :** ইংরেজী ভাষা না শিখলেও কি জাতীয় ভাষা বাংলা ভাষায় ডাক্তার বা ইঞ্জিনীয়ার হতে পারবে?

**শ্রী পার্থ দে :** সব কিছু হতে পারবে।

**শ্রী নানুরাম রায় :** তা যদি হয় তাহলে বাংলা ভাষা তুলে দিয়ে জাতীয় ভাষা ইংরেজী ভাষার প্রয়োজন কি?

**শ্রী পার্থ দে :** ভারতবর্ষে ইংরেজীও অনেকের মাতৃভাষা, এইরূপও আছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** বর্তমানে পরিস্থিতিতে কেবলমাত্র বিত্তবান ঘরের ছেলেমেয়েরাই ইংরাজী মিডিয়াম স্কুলে পড়ার সুযোগ পাবে এটাই আমরা দেখতে পাচ্ছি। এখন এর ফলে উচ্চশিক্ষার দরজাটি তাদের ক্ষেত্রেই খোলা থাকবে এবং চাকরি বাকরির ক্ষেত্রে সুযোগসুবিধা তারাই একচেটিয়াভাবে পাবে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এতে জ্ঞান-বিজ্ঞানের চর্চার ক্ষেত্রে বৈষম্য দেখা দেবে না কি? সুযোগ সুবিধা পাওয়ার ক্ষেত্রেও বৈষম্য দেখা দেবে না কি?

**মিঃ স্পীকার :** আপনি তো আপনার ধারণা কতকগুলি বলে গেলেন। এইভাবে প্রশ্ন হয়না। আপনি নির্দিষ্টভাবে প্রশ্ন করুন।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, যাদের মাতৃভাষা ইংরাজী নয় সেইসব ছাত্রদের ক্ষেত্রে বাংলা ভাষা পড়ানো বাধ্যতামূলক করবেন কি?

**শ্রী পার্থ দে :** প্রাথমিক স্তরে যে শিক্ষা সেটা মাতৃভাষার মাধ্যমে পড়ানো হবে এবং মাতৃভাষাই একমাত্র ভাষা থাকবে। কাউকে অন্য কোন ভাষা পড়তে বাধ্য করার ব্যাপার এরমধ্যে নেই।

**শ্রী জন্মেজয় ওঝা :** আমার প্রশ্নটা হচ্ছে, যাদের মাতৃভাষা ইংরাজী নয় অথচ ইংরাজীতে প্রাথমিক শিক্ষা লাভ করছে সেইসব ছেলেদের ক্ষেত্রে বাংলা ভাষায় পড়ানোটা বাধ্যতামূলক করবেন কি?

**শ্রী পার্থ দে :** আমাদের যে বিদ্যালয়গুলি সম্পর্কে এটা করা হচ্ছে অর্থাৎ পশ্চিমবাংলায় যে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা পরিচালনা করা হচ্ছে সেইসব বিদ্যালয়ে যে ব্যবস্থা থাকবে তার বাইরে সেই বিদ্যালয়ে কেউ পড়তে পারবে না। কিন্তু এই দেশে আরো কিছু ধরনের বিদ্যালয় আছে। যেমন যারা ইংরাজী ভাষার মাধ্যমে কথাবার্তা বলেন-এ্যাংলো ইণ্ডিয়ান কমিউনিটি যাদের বলা হয়—তাদের পরিচালিত কিছু বিদ্যালয় আছে। সেখানে তাদের মাধ্যমে ইংরাজী থাকবে। এটা তুলে দেওয়া যাবে না। এই হচ্ছে সংবিধানগত ব্যবস্থা।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আজ পর্যন্ত আমাদের দেশে উচ্চশিক্ষা গ্রহণের ক্ষেত্রে যেখানে ইংরাজী ভাষা শিক্ষা অত্যাবশ্যকীয় সেখানে এই ইংরাজী শিক্ষা তুলে দেবার ফলে জ্ঞান-বিজ্ঞানের মান নিম্নগামী হবে না কি?

**শ্রী পার্থ দে :** না, নিম্নগামী হবে না বরং উর্দ্ধগামী হবে। তার কারণ, তার সমস্ত ব্যবস্থা এতে আছে।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় লক্ষ্য করেছেন কি যে ইংরাজী ভাষার প্রতি প্রীত কিছু কিছু রাজনৈতিক দল তারাই এই ইংরাজী ভাষার জন্য বলছেন? তা ছাড়া মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, ইংরাজী ভাষা যখন তুলে দিলেন তখন কি জনমত নিয়েছিলেন?

**শ্রী পার্থ দে :** জনমতের আলাদাভাবে কোন প্রশ্ন ছিল না।

### Overdrafts as on 1st July, 1978 and 1st February, 1980

***63.** (Admitted question No. *87.) **Shri RAJANI KANTA DOLOI** : Will the Minister-in-charge of the Finance Department be pleased to state–

(a) the total amount of overdrafts of the State Government with the Reserve Bank of India as on 1st July, 1978 and 1st February, 1980 and

(b) the total amount of other outstanding Central dues on the above mentioned dates?

**Dr. Ashok Mitra :** (a) The total amount of overdrafts of the State Government with the Reserve Bank of India as on the 1st July, 1978 and on the 1st February, 1980 was RS. 79,30,000 and Rs. 11,76,62,000 respectively.

(b) There were no other outstanding dues payable by the State Government to the Union Government on these dates. On the contrary, there were dues payable to the State Government by the Union Govt.

### কলেজে প্রশাসক নিয়োগ

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গে কতগুলি সরকারী ও বেসরকারী কলেজে প্রশাসক নিয়োগ করা আছে; এবং

(খ) ঐ কলেজগুলিতে প্রশাসকের পরিবর্তে 'গভর্নিং বডি' গঠনের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী শম্ভুচরন ঘোষ ঃ**

(ক) বর্তমানে যে ৫টি বেসরকারী কলেজ সরকারের সাময়িক অধিগ্রহণে আছে সেই কলেজগুলিতে সরকারের নিযুক্ত প্রশাসক আছেন। অন্য যে সব বেসরকারী কলেজে বিশ্ববিদ্যালয় গভর্নিং বডি বাতিল করিয়া প্রশাসক নিয়োগ করিয়াছেন সেই সম্পর্কে বিশ্ববিদ্যালয়গুলি হইতে তথ্যাদি সংগ্রহ করা হইতেছে।

কোন সরকারী কলেজে প্রশাসক নিয়োগ করা নাই।

(খ) যে সমস্ত বেসরকারী কলেজ সরকারের সাময়িক অধিগ্রহণে আছে সেখানে স্বাভাবিক অবস্থা ফিরিয়া আসিলে গভর্নিং বডি গঠনের ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**শ্রী নির্মল বসু ঃ** যেসব কলেজগুলি সরকার সাময়িকভাবে অধিগ্রহণ করেছেন সেগুলি ভালভাবে অনেকদিন ধরেই চলছিল না বলে অধিগ্রহণ করেছেন। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এগুলি পাকাপাকি ভাবে বা স্থায়ীভাবে সরকার গ্রহণ করার কথা বিবেচনা করছেন কি?

**শ্রী শম্ভুচরন ঘোষ ঃ** প্রস্তাবটি সরকার বিবেচনা করে দেখতে পারেন।

***৬৫ হেল্ড ওভার**

### বিক্রয় কর বাবদ সরকারের আয়

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৮।) **শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮-৭৯ সালে বিক্রয় কর বাবদ পশ্চিমবঙ্গ সরকারের বার্ষিক আয়ের পরিমাণ কত; এবং

(খ) উক্ত কর থেকে ঐ বছরের তুলনায় ১৯৭৯-৮০ সালে বার্ষিক আয় বৃদ্ধির পরিমাণ কত হইবে বলিয়া আশা করা যায়?

**ডঃ অশোক মিত্র :**

(ক) ২, ৩৭, ১৯, ৩২, ৪০০ টাকা।

(খ) ১৯৭৯-৮০ সালের বাজেটে বিক্রয় কর থেকে ২,৮৭,১৮,০০,০০০ টাকা আয় ধরা হ'য়েছে। উক্ত আয়ের সংশোধিত হিসাব চলতি অধিবেশনে উপস্থাপিতবৎ বাজেটে নির্দেশিত হবে।

***67 & 68 Held over**

## Arrears of Sales Tax dues

***69.** (Admitted question No. *113.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Finance Department be pleased to state–

(a) the arrears of Sales Tax dues to be realised by the State Government as on–

(i) 31st March, 1976.

(ii) 31st March, 1977.

(iii) 31st March, 1978, and

(iv) 31st March, 1979; and

(b) the steps taken or proposed to be taken by the Government for realisation of these arrears?

**Dr. Ashok Mitra :**

Arrears of assessed sales tax dues were as follows :

(i) 31.3.1976 – Rs. 92,38,81,919/–

(ii) 31.3.1977 – Rs. 100,33,32,077/–

(iii) 31.3.1978 – Rs. 108,09,84,826/–

(iv) 31.3.1979 – Rs. 124,78,80,958/–

The arrear assessed book dues have increased largely due to larger assessments made in 1976-77, 1977-78 and 1978-79. As a result of the measures taken to expedite assessments. The assessments made in these years amounted to Rs. 24,50,46,628 in 1976-77, Rs. 31,29,85,287 in 1977-78 and Rs. 38,10,22,401 in 1978-79. The arrear collection amounted to Rs. 11,12,58,459 in 1976-77 and Rs. 13,95,45,054 in 1977-78. During 1978-79 also further arrear collection approximately Rs. 12.78 crores was made. Thus approximately Rs. 38 crores of arrear dues was collected in these three years. The above arrear dues include dues from 1941-1979 since there has been no write off of irrecoverable dues, due to ex-parte assessements, dues of companies in liquidation, dues from nationalised collieries etc.

If sales tax demand is not satisfied, steps are taken to recover the demand through certificate procedure under Bengal Public Demand Recovery Act, 1913. The Directorate of Commercial Taxes, West Bengal has got a separate certificate organisation to deal with certificates cases relatng to sales tax dues from April, 1973 in the district of 24 Parganas including Calcutta and also old cases of Rs. 25,000/– and above to be transferred from the Alipore Certificate office. As a result of this step taken by the Government, collection through the new certificate organisation has been speeded up. A second important step for collection of arrears has been through amendments of the Bengal Finance (Sales) Tax Act, 1941 and the West Bengal Sales Tax Act, 1954 making non-submission of returns by dealers in due time a cognizable offence. These amendments made with effect from April, 1978 were inserted in the Acts in order to ensure timely submission of returns and thereby preventing accumulation of arrears. It has been possible during 1978-79, along with the help of the Bureau of investigation, to serve notices for prosecution on 116 big defaulting dealers and to collect nearly Rs.

64 lakhs from them. Criminal cases were initiated against four of the above 116 dealers.

**বাজেয়াপ্ত করা মদ হইতে আয়**

***৭১।** (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯।) **শ্রী সুমন্ত কুমার হীরা :** আবগারী বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি,—বাজেয়াপ্ত করা চোলাই মদ থেকে পশ্চিমবঙ্গ সরকারের গত পাঁচ বৎসর গড়ে কি পরিমাণ আয় হয়েছে?

**ডঃ অশোক মিত্র :**

বাজেয়াপ্ত করা চোলাই মদ বিক্রয় করা হয় না। আবগারী আইনানুযায়ী তা নষ্ট করে ফেলা হয়। সুতরাং এ প্রকার মদ থেকে সরকারের কোন আয়ের প্রশ্ন ওঠে না।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** কিছু কিছু অফিসার এই চোলাই মদ কালো বাজারে বিক্রী করে কিছু পয়সা কামিয়ে থাকে, এটা আপনি জানেন কি?

**ডঃ অশোক মিত্র :** এই রকম যদি কোন খোঁজ মাননীয় সদস্যের কাছে থাকে তাহলে দয়া করে জানাবেন, আমি যথাযোগ্য ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী পতিত পবন পাঠক :** কোথায় কোথায় এইরকম কত মদ তৈরী হয় এই সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং নষ্ট হলে কিভাবে নষ্ট হয়, সত্যিকারের নষ্ট হচ্ছে কিনা - এই সম্পর্কে কোন খবর মন্ত্রী মহাশয়ের জানা আছে কি?

**ডঃ অশোক মিত্র :** আপনার হয়ত মনে আছে গত বছর এই হাউসে আপনারা আবগারি আইন সংশোধন করে দিয়েছেন। এই চোলাই মদের কারবার যাতে বন্ধ করে দিতে পারি তার জন্য আরো একটু সংহত ব্যবস্থা নেওয়া সম্ভব হচ্ছে এবং ইতিমধ্যে আমাদের কাছে যে হিসাব আছে তাতে দেখা যাচ্ছে গত বছর এই নতুন সংশোধনী আইনের ফলে চোলাই মদ ধরা আরো অনেক বেশি সম্ভব হয়েছে, শাস্তি বিধান করা হচ্ছে এবং প্রত্যেক জেলায় আমাদের প্রশাসন ব্যবস্থাকে আরো বিস্তৃত করবার চেষ্টা করছি এবং এই বিষয়ে আলাদা বাজেট বরাদ্দও রাখা হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, তিনি মদ্যপান নিষিদ্ধ করার কথা চিন্তা করছেন কিনা?

**মিঃ স্পীকার :** এই প্রসঙ্গে এটা আসেনা। এটা আলাদা পলিসি ম্যাটার।

**শ্রী কমল সরকার :** মাননীয় মন্ত্রী মহাশয়, অতিরিক্ত বিক্রয় কর ইত্যাদি ব্যাপারে আগে মদের উপর আপনারা বিক্রয় কর বসিয়েছিলেন। তারপর থেকে দেশজ মদ সেটা ছাড়া

কিংবা ধরা এর মধ্যে অন্তর্ভুক্ত আছে কি না? যদি হয় ব্যাপক ভাবে রেল লাইনের দুই পাশে যে সমস্ত মদ তৈরী হয়, পুলিশকে জানান কিন্তু সেগুলি ধরা হয় না। এর ফলে সরকারের বিপুল পরিমাণে কর বাদ যায় এবং সঙ্গে সঙ্গে সমাজের আবহাওয়াও দুষিত করা হয়। আমি জানি, নিউ ব্যারাকপুর, কসবা, খড়দহ ইত্যাদি অঞ্চলে এই সমস্ত ঘাটি তৈরী হয়েছে। এই রকম ভাবে নানা জায়গায় ঘাটি আছে যেখানে এগুলি বিক্রয়ের ব্যবস্থা আছে এবং এটা শুধু দেশীমদ নয়, দেশী এবং বিদেশী - এই দুই রকম মদই যে আইনী ভাবে বিক্রয় হচ্ছে এবং রেল লাইনের ধারে তাদের সংস্থা রয়েছে। তাদের ধরার কি ব্যবস্থা আছে জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র :** এগুলি ধরার ব্যবস্থা আছে এবং আবগারী বিভাগের কর্মচারীদের, পুলিশের এবং রেল পুলিশের কর্মচারীদের সঙ্গে সংযোগ রেখে এই সমস্ত পাপাচার বন্ধ করার জন্য নির্দেশ দিতে বলি। তবে মাননীয় সদস্যদের সঙ্গে আমি একমত যে, যে ব্যবস্থা নেওয়া হচ্ছে সেটা যথেষ্ট নয়। এটা আরো বাড়াতে হবে এবং আরো চেষ্টা করতে হবে সেটা আমি মানছি।

***72 Held over**

মাধ্যমিক বিদ্যালয়ে বেতন ব্যতীত অন্যান্য ফি

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৮৭।) **শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** শিক্ষা (প্রাথমিক, মাধ্যমিক ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮০ সালের শিক্ষাবর্ষ হইতে মাধ্যমিক বিদ্যালয়ের ছাত্রছাত্রীদের নিকট হইতে বেতন ব্যতীত অন্য কোন কোন খাতে ও কি হারে স্কুল কর্তৃপক্ষ 'ফি' আদায় করিতে পারিবেন সে বিষয়ে কোন নির্দেশ বিদ্যালয়গুলিতে পাঠানো হইয়াছে;

(খ) হইয়া থাকিলে, কবে এই নির্দেশ পাঠানো হইয়াছে; এবং

(গ) এই নির্দেশ অনুযায়ী কোন কোন খাতে এবং কি হারে স্কুল কর্তৃপক্ষ ফি আদায় করিতে পারিবেন?

**শ্রী পার্থ দে :**

(ক) এবং (খ) — এ ব্যাপারে সরকারী নির্দেশ বিদ্যালয়গুলিতে শীঘ্রই পাঠানো হইবে।

(গ) বিস্তারিত তথ্য শীঘ্রই দৈনিক সংবাদ পত্রগুলির মাধ্যমে প্রকাশ করা হইবে।

বেতন ব্যতীত অন্যান্য অনুমোদিত হারের একটি তালিকা সংযোজিত হইল।।

Statement referred to in reply of Starred Question no *73

ধারা - এ

বিভিন্ন স্কুলের ছাত্রদের নিকট হতে বেতন ছাড়া অন্যান্য ফি আদায়ের সর্বোচ্চ সীমা।।

| এলাকা | উন্নয়নমূলক ফি | খেলাধূলার জন্য ফি | পাঠাগার ফি | টেলিফোন সহ পাখা ও বিদ্যুৎ ইত্যাদির জন্য ফি | ম্যাগাজিন ফি | পরীক্ষার ফি | টিফিন বিতরন বাবদ ফি | মোট |
|---|---|---|---|---|---|---|---|---|
| কলিকাতা, হাওড়া এবং ব্যারাকপুর অঞ্চলসমূহ | বৎসরে ২০ টাকা | বৎসরে ৩ টাকা | বৎসরে ২ টাকা | বৎসরে ৩ টাকা | বৎসরে ৪ টাকা | বৎসরে ৫ টাকা | বৎসরে ১৮ টাকা | বৎসরে ৫৫ টাকা |
| জিলা শহর এবং শিল্পাঞ্চল সমূহ | বৎসরে ১০ টাকা | বৎসরে ৩ টাকা | বৎসরে ২ টাকা | বৎসরে ২.৫০ টাকা | বৎসরে ৪ টাকা | বৎসরে ৫ টাকা | বৎসরে ১৮ টাকা | বৎসরে ৪৪.৫০ টাকা |
| গ্রামাঞ্চল সমূহ | বৎসরে ৬ টাকা | বৎসরে ২ টাকা | বৎসরে ২ টাকা | বৎসরে ২.৫০ টাকা | বৎসরে ৪ টাকা | বৎসরে ৫ টাকা | বৎসরে ১৮ টাকা | বৎসরে ৩১.৫০ টাকা |

[1-50 — 2-00 P.M.]

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনারা তো কোন কনটিনজেন্সি দেননি তাদের ডে টু ডে এক্সপেনডিচারের জন্য। সেই এক্সপেনডিচারটা তারা কি করে চালাবে, এই ব্যাপারে গভর্ণমেন্ট পলিসি কি?

**শ্রী পার্থ দে :** এতে যে হার অনুমোদন করা হয়েছে তাতে দৈনিক খরচ, নৈমিত্তিক খরচ যাকে বলে তা খানিকটা তুলতে পারবে। তাছাড়া সরকার থেকে দেওয়া হবে না বলা হয়নি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় মন্ত্রী মহাশয়, এ পর্যন্ত তো আপনারা দেন নি। সরকার থেকে এটা বন্ধ হয়েছে স্যালারি ডেফিসিটের পর। মাস্টার মশাইদের মাইনা ছাড়া অন্য কোন কনটিনজেন্সি তো দেন নি?

**শ্রী পার্থ দে :** এতদিন পর্যন্ত তো বিনা বেতনে লেখাপড়া হয়নি, এখন হচ্ছে। কাজেই ওটাও হবে, কোন ভয় নেই।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে প্রত্যেক স্কুলে কিছু কিছু কনটিনজেন্সি দেওয়া হবে। সেটার পরিমাণ কি সেটা জানাবেন?

**শ্রী পার্থ দে :** সেটা তখন জানতে পারবেন।

## CALLING ATTENTION TO THE MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**মিঃ স্পীকার :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দুটি দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি—

(১) ডিজেল ও কেরোসিন তেলের অভাব সম্পর্কে বলেছেন—শ্রী অশোক কুমার বোস, এবং

(২) ...Embankments on the river Dwarakeswar to Control flood and erosion – Shri Anil Mukherjee.

আমি প্রথম প্রস্তাব যেটা ডিজেল ও কেরোসিন তেলের অভাব সম্পর্কে শ্রী অশোক কুমার বসু মহাশয় দিয়েছেন সেটা গ্রহণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় কবে উত্তর দেবেন বলুন।

**শ্রী ভবানী মুখার্জী :** আগামী কাল ২৬শে ফেব্রুয়ারী উত্তর দেব।

## Mention Cases.

**শ্রী সরল দেব** ঃ মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এতদিন অতীত হতে চলেছে পে কমিশনের রিপোর্ট এখন পর্যন্ত বেরুল না। আজকে তিনি পে কমিশনের রিপোর্টে প্রকাশ করবার জন্য একটা সুনির্দিষ্ট দিন ধার্য করুন। এটা না বেরোবার ফলে দেখা যাচ্ছে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত যে সমস্ত সরকারী কর্মচারী আছেন, শিক্ষক এবং অশিক্ষক যে সমস্ত সরকারী কর্মচারী আছেন তাদের মধ্যে একটা নাভিশ্বাস উঠেছে। কারণ যে ভাবে দ্রব্য মূল্য বৃদ্ধি পাচ্ছে তাতে তারা গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা করতে পারছেন না। সুতরাং আমি আপনার মারফৎ মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এই সভায় বলুন যে কবে তিনি পে কমিশনের রিপোর্ট প্রকাশ করবেন এবং কতদিনের মধ্যে সেই রিপোর্ট কার্যকরী হবে।

**শ্রী অনিল মুখার্জী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় দুগ্ধ প্রকল্প মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। যদিও আমি আগে তাকে বিষয়টি বলেছি এবং তিনি এই বিষয়ে অবহিত আছেন - পশ্চিমবাংলায়, বিশেষ করে কলকাতা শহরে দুধ সরবরাহ অনিয়মিত হওয়ায় যে কষ্ট সাধারণ মানুষের হচ্ছে, সেটা আমি তাকে বলেছি, তিনি আমাকে আশ্বাস দিয়েছেন, ব্যাপারটা তিনি দেখবেন। আর একটা ব্যাপার, আমি খোঁজ নিয়ে দেখলাম, দুধ নিয়ে আসার যে সমস্ত গাড়ি আছে, সেইগুলোর অবস্থা অত্যন্ত খারাপ, সেই জন্য গাড়ি সময় মত আসে না। বিশেষ করে ৩৫৪ নং দুগ্ধ কেন্দ্রে গিয়ে আমি ড্রাইভার এবং অন্য কর্মচারীদের এই কথা জিজ্ঞাসা করি এই দেরী হওয়ার কারণ কি, তিনটেয় দুধ আসার কথা ৬।। টায় আসছে কেন? ড্রাইভার বললো, গাড়ি খারাপ, গাড়ি পাওয়া যায় না, পুরান দিনের গাড়ি, সব খারাপ হয়ে গেছে, এই হচ্ছে অবস্থা। এই যে নানা রকম প্রশাসনিক ত্রুটি আছে, এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, বিশেষ করে ৩৫৪ নং কেন্দ্রে যে ত্রুটি রয়েছে - যে দুধ সরবরাহ করা হয়, তা শিশুরা খায়, খালা দুধ আসছে, জল দেওয়া দুধ। আমি নিজে গিয়ে দেখেছি, আরও কয়েকজন সদস্যও এই ব্যাপারে বললেন এই রকম হচ্ছে। মন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন এটা তিনি বন্ধ করবেন, তিনি যেন তা করেন।

**শ্রী জন্মেজয় ওঝা** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের প্রতি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে কাউন্সিল হাউস স্ট্রিটের শিক্ষা দপ্তরের একটি বাড়ি পুড়ে ছাই হয়ে গেছে। উচ্চ শিক্ষার জন্য স্কলারশিপ সেকশন এবং মাধ্যমিক শিক্ষার গুরুত্বপূর্ণ দপ্তর পুড়ে ছাই হয়ে গেছে। সেই জন্য শিক্ষক, মাধ্যমিক ছাত্র, উচ্চশিক্ষার্থী সকলেই খুব অসুবিধায় পড়েছেন। কেউ কেউ বললেন যে উচ্চ শিক্ষার স্কলারশিপ সেকশনে দারুণ দারুণ দুর্নীতি চলেছে, সেটা ধরা পড়বার ভয়ে পুড়িয়ে দেওয়া হয়েছে। সেই জন্য আমি এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের বিবৃতি দাবী করছি এবং প্রকৃত কি ঘটনা ঘটেছে জানতে চাইছি।

***শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী :*** *মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।* গত ২২শে ফেব্রুয়ারী হাওড়া স্টেশনের কাছে লিলুয়ায় একটি মাল গাড়ির দুর্ঘটনা ঘটে বলে রেল কর্তৃপক্ষ জানায় এবং সাধারণ মানুষকে এমন ভাবে ভয়ে আতঙ্কগ্রস্ত করে দেওয়া হয় - যাত্রী সাধারণকে জানানো হয় যে যারা টিকিট কেটেছেন তারা যেন তাদের টিকিট ফেরত দিয়ে টাকা নিয়ে যান কারণ অনির্দিষ্ট কালের জন্য গাড়ি বন্ধ থাকবে।

তারপর হঠাৎ সাধারণ মানুষদের বলা হয়েছিল বেলুড় থেকে সাটেল ট্রেনের ব্যবস্থা করা হচ্ছে। সেই কথা শুনে অসংখ্য নর-নারী পায়-হেঁটে বেলুড় পর্যন্ত যায়। কিন্তু সেখানে গিয়ে কোন সাটেল ট্রেন পায় না। পরবর্তীকালে খোঁজ নিয়ে দেখা গেছে যে, যে-লাইন-এ ঐ ঘটনা ঘটেছে তার পাশের লাইন দিয়ে অতি সহজেই গাড়ি চলা-চল করতে পারত। আজকে রেলওয়ের উচ্চতর কর্তৃপক্ষ ইচ্ছে করে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা পরিস্থিতির অবনতি ঘটাবার জন্য এই জিনিস করছে। তারা সাধারণ মানুষ-এর সঙ্গে রেলওয়ের কর্মচারীদের একটা সংঘর্ষ বাধিয়ে দেবার চেষ্টা করছে, তাই আমি বিষয়টির প্রতি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে তাঁর কাছে অনুরোধ রাখছি যে, তিনি রেলওয়ের উচ্চতম কর্তৃপক্ষের সঙ্গে বিষয়টি নিয়ে আলোচনা করুন, যাতে এই অবস্থার অবসান হয়।

[2-00 — 2-10 P.M.]

**श्री छेदिलाल सिंह :** मिस्टर स्पीकार सर, मैं आपके माध्यम से माननीय श्रम-मन्त्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। लोक सभा के चुनाव होने के पश्चात् श्रीमती इन्दिरा गाँधी के क्षमता में आने के साथ-साथ एक चेटिया पूँजीपति विरला ने १३ जनवरी से केशेराम काटन मिल में लाक-आउट करके रखा है। सर, उस मिल में १० हजार मजदूर काम करते हैं। आज लक-आउट का ४५ वाँ दिन है। इसलिए मैं श्रम-मन्त्री से अपील करता हूँ कि यह जो नाजयज और वेआइनी लाक-आउट किया गया हैं। और जिससे १० हजार मजदूर इस मँहगाईकि जमाने में भूखों मर रह हैं, उनकी रक्षा कीजिए मैं श्रम-मन्त्री से निवेदन करता हूँ कि जल्द से जल्द उस लाक-आउट की सुमिमांशा करावें ताकि मजदूर आपने काम पर पुनः चले जाँय।

**শ্রী মাধবেন্দু মহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি অত্যন্ত উদ্বেগজনক

পরিস্থিতির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। নদীয়া জেলার তেহট্ট থানার সাহেবনগর গ্রামে একদল দুষ্কর্ষ প্রকৃতির লোক সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করেছে। এই এলাকার পাশেই মুর্শিদাবাদ জেলার নওদা থানা। কিন্তু সেখানকার সাধারণ মানুষও ঐ এলাকায় যেতে ভয় পাচ্ছে। সেখানে প্রকাশ্য দিবালোকে নিরীহ মানুষদের খুন-জখম করা হচ্ছে। মাঝে মাঝে এই রকম বিভিন্ন অত্যাচারের ঘটনা সেখানে ঘটছে। এদের আক্রমণ বিশেষ করে বামফ্রন্ট সরকারের সমর্থক ও সংখ্যালঘুদের ওপর কেন্দ্রীভূত। এই গোষ্ঠীর অত্যাচারে এলাকার মানুষ শঙ্কিত। সম্প্রতি এখানে দুটি ঘটনা ঘটেছে। গত ৪ দিন আগে রুদ্রনগর পাড়ার থালা-বাসন বিক্রেতা হকার সাহেবনগর গ্রাম হয়ে বাড়ি ফিরছিল তখন তাকে পিটিয়ে মেরে ফেলা হয়েছে। সংখ্যালঘু সম্প্রদায়ের ঐ তরুণ হকারের বিরুদ্ধে দুষ্কৃতকারীদের অভিযোগ যে, সে নাকি চোরাই মাল-পত্র কেনে। আর অপর ঘটনাটি খুবই বেদনাদায়ক, ঐ গ্রামের একটি অবিবাহিতা তরুনী এক ব্যক্তির সঙ্গে মেলামেশা করে এই অভিযোগে তরুনীটির মাথার চুল কেটে দিয়েছে এবং তাকে লাঞ্ছিত করেছে। এই হতভাগ্য মেয়েটির আগামী কয়েক দিনের মধ্যেই বিয়ের কথা ছিল। এলাকায় এই দুষ্কৃতকারীরা অনেকগুলি ঘটনা ঘটিয়েছে। মানুষ খুন করেছে। নানাভাবে ওরা টাকা পয়সা করেছে। গ্রামের রক্ষী বাহিনীর সঙ্গে এদের যোগাযোগ আছে এবং পুলিশের সঙ্গে দহরম-মহরম আছে, যার ফলে এরা ধরাকে সরা জ্ঞান করছে। তাই আমি আজকে সাহেবনগরের এই বিপদজনক পরিস্থিতির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে বিষয়টির পূর্ণ তদন্ত এবং প্রতিকার দাবী করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় যে সমস্ত বেকার ছেলেরা বেকার ভাতা পাচ্ছেন আজকে ৫।৬ মাস হয়ে গেল, এমনকি কোন কোন ক্ষেত্রে ৮।৯ মাস পর্যন্ত হয়ে গেল - এই সমস্ত ছেলেরা বেকার ভাতা পাচ্ছেন না এবং এর কারণ হিসাবে বলা হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে কর্মচারীদের স্বল্পতা। এর ফলে এই বেকার ছেলেরা যারা নিম্নতম ৫০ টাকা পায় নিয়মিত না পাওয়ার ফলে তাদের মধ্যে হতাশা দেখা দিচ্ছে এবং আবার কিছু বেকার ছেলেদের বেকার ভাতা দেওয়া হবে বলা হয়েছে সেটা তাদের কাছে প্রহসনে পরিণত হয়েছে। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যেন বেকার ভাতা মাসে মাসে দেবার ব্যবস্থা করা হয় এবং যদি অফিসগুলিতে কর্মচারী স্বল্পতা থাকে তাহলে বাড়তি কর্মচারী নিয়োগ করে যাতে বেকার ভাতা নিয়মিত দেওয়া যায় সেইদিকে দৃষ্টি দেওয়া হয়।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি খাদ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় প্রায় ১০ লক্ষ লোক বসবাস করেন। আমার এলাকার বেশিরভাগ লোকের রেশন কার্ড নেই। এই রেশন কার্ডের অভাব - আমার মনে হয় - শুধু আমার এলাকার ব্যাপার নয় সারা পশ্চিমবাংলার ব্যাপার। খাদ্যমন্ত্রী মহাশয় কথা দিয়েছিলেন ১৯৭৮ সালের মধ্যে সমস্ত লোককে রেশন কার্ড দেওয়া হবে কিন্তু অধিকাংশ লোকই রেশন কার্ড পাচ্ছেন না, বিশেষ করে গ্রামাঞ্চলে কেরোসিন তেল, চালের জন্য এবং অন্যান্য নিত্য প্রয়োজনীয় জিনিসপত্রের জন্য রেশন কার্ডের মাধ্যমে দেওয়া হয়। গ্রামের মানুষেরা কেরোসিন তেল পায় না এমন কি কোন কোন জায়গায় কেরোসিন তেলের লিটার ৪ টাকা পর্যন্ত চলে

যাচ্ছে এই রেশন কার্ড না পাওয়ার জন্য। অনতিবিলম্বে যাতে রেশন কার্ড দেওয়া হয় সমস্ত জায়গায় এবং সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিসপত্র যাতে রেশনের মাধ্যমে পাওয়া যায় তারজন্য আমি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আজ কয়েকদিন ধরে বিতর্ক চলছে। সরকার পক্ষের সদস্যরা রাজ্যপালের প্রশংসা বাণীর সঙ্গে একমত হয়েছেন এবং বিরোধী পক্ষের সদস্যরা সমালোচনা করেছেন। আমি এই বক্তৃতা সমর্থন করতে পারলে খুবই খুশী হতাম কিন্তু কতকগুলি বিশেষ কারণ থাকার জন্য এবং কতকগুলি কথা থাকার জন্য সমর্থন করতে পারছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় প্রথমেই উল্লেখ করেছেন বিগত লোকসভার নির্বাচন সুষ্ঠভাবে পরিচালিত হয়েছে। আমাদের ডান পাশে যারা বসেছেন তারা বলেছেন ব্যাপক রিগিং হয়েছে। আমি অবশ্য তাদের সাথে একমত নই, তাছাড়া তাদের মুখে এটা বলা শোভা পায় না, তার কারণ ১৯৭২ সালে আমরা দেখেছি বর্তমানের মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু মহাশয় ৩৬ হাজার ভোটে পরাজিত হয়েছিলেন। সেই ৩৬ হাজার ভোটের পরাজয়কে কোন কর্ম্মী বা সমর্থকরা নিরপেক্ষভাবে ভোট হয়েছে বলে গ্রহণ করতে পারবে না। কাজেই রিগিং রাজাদের মুখে রিগিং কথাটা শোভা পায় না। এবারে দেখা গেছে ৯টি রাজ্যের বিধানসভা বাতিল করা হয়েছে এবং তারমধ্যে গুজরাট অন্যতম। অথচ গুজরাটের মন্ত্রীসভার আয়ু প্রায় শেষ হতে চলেছিল তবুও সেই সরকারকে ভেঙে দেওয়া হলো কেন? তার একটি মাত্র কারণ হতে পারে সেটা হচ্ছে, বর্তমান সরকার যদি ক্ষমতায় থাকে কেয়ারটেকার মন্ত্রীসভা হিসাবে তাহলে আগামী যে বিধানসভার নির্বাচন হবে তাতে তারা সুবিধা করতে পারবে না অর্থাৎ রিগিং করতে পারবে না।

সেই রিগিং করবার উদ্দেশ্যেই গুজরাটের সরকার কে ভাঙ্গা হয়েছে এ বিষয়ে আমরা নিশ্চিন্ত। তবে মাননীয় রাজ্যপাল যে ভাবে বলেছেন যে একেবারে সম্পূর্ণরূপে নিরপেক্ষভাবে গোলমাল না হয়ে সুষ্ঠভাবে নির্বাচন পরিচালিত হয়েছে আমরা তার সাথে এ বিষয়ে একমত নই। আমরা দেখেছি ভোটার লিস্টের কারচুপি, ১২/১৪ বছরের ছেলেরা সব যেমন ভোটার হয়েছিল ঠিক তেমনি আবার অনেক আসল ভোটার রাতারাতি বাতিল হয়ে গিয়েছিল, আমার নিজের কাকিমা ২১শে ডিসেম্বর, ১৯৭৯ তারিখে মারা গিয়েছেন কিন্তু ভোটার লিস্টে দেখা গেল যে তারও এক মাস আগে তাঁকে মৃত বলে ঘোষণা করে ভোটার লিস্ট থেকে বাতিল করা হয়েছে। আমি জিজ্ঞাসা করছি যে যাঁরা ভোটার লিস্ট তৈরী করেন তাঁরা কি যম রাজার কেরানী চিত্রগুপ্ত? তাঁরা কি আগে থেকে জানতে পেরেছিলেন যে কে কখন মরবে? এটা ভাল করে দেখা উচিত, এবং ঐসব চিত্রগুপ্তদের সাবধান করে দেওয়া উচিত।

[ 2-10 — 2-20 P.M. ]

তাছাড়া মাননীয় রাজ্যপাল আরও বলেছেন যে তাঁর মন্ত্রীসভার রাজত্বকালে এই রাজ্যে মোটামুটি শান্তি বিঘ্নিত হয়নি, এবং এখানে সাম্প্রদায়িক দাঙ্গা, জাত-পাতের লড়াই কিংবা আদিবাসীদের উপর অত্যাচার হয়নি - অবশ্য এই সরকার সত্যই বহু ক্ষেত্রে প্রশংসার দাবী

রাখেন কিন্তু এ ক্ষেত্রে পুরোপুরি প্রশংসার দাবী করতে পারেন না এবং এ বিষয়টি রাজ্যপালের ভাষণে উল্লেখ থাকা উচিত ছিল। নদীয়ায় সাম্প্রদায়িক হাংগামা হয়েছে এবং মেদিনীপুরে বহু লোধা নিহত হয়েছে। প্রকাশ্য দিবালোকে বহু লোধাকে কেটে সুবর্ণ নদীতে ফেলে দেওয়া হয়েছে। এইগুলি উল্লেখ করলে এমন কিছু ক্ষতি হত না। আইন শৃঙ্খলার অবনতিও কয়েকটি ক্ষেত্রে হয়েছে এ বিষয়ে কোন সন্দেহ নাই। কংগ্রেস আই এবং সি.পি.এম হামেশা লড়াই লেগে আছে। আমার কেন্দ্র পটাশপুরে প্রায় ৭ দিন ধরে লড়াই চলেছে। প্রথমে দেখা গেল একজন কংগ্রেসের স্থানীয় নেতাকে কাদার মধ্যে পুঁতে দিয়ে তার চারধারে পাহারা বসিয়ে দেওয়া হয়েছিল যাতে তাকে কেউ না রক্ষা করতে পারে তার পরের দিন দেখা গেল যে সি.পি.এমের একজন জেলা পরিষদের সদস্যকে পুলিশের সামনে এমন প্রহার দেওয়া হল যে তাঁকে হাসপাতাল পাঠাতে হল। তার পরের দিন দেখা গেল তীর ধনুক নিয়ে কয়েকশো লোক চলেছে একটি গ্রাম আক্রমণ করতে। তাও পুলিশের সামনে দিয়ে। আইন শৃঙ্খলা সব ক্ষেত্রে আছে বলে আমি মনে করি না। তারপর কলকাতায় তো ৩ দিন আগে চার - চারটে ডাকাতি হয়ে গেল। কাজেই আইন শৃঙ্খলার যে অবনতি ঘটছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় রাজ্যপাল অনেক কথাই বলেছেন এবং এখানে বিভিন্ন সেতুর কথা উল্লেখ করা আছে। আমি নরঘাট সেতুর কথাটি উল্লেখ করছি। মেদিনীপুরের মধ্যে এক জায়গা থেকে অন্য জায়গা যাবার জন্য যে সেতুটি বিশেষ সংযোগ রক্ষা করে সেই নরঘাট সেতুর কাজ আরম্ভ হয়েছিল ১৯৬১ সালে, আজও শেষ হয়নি, জানিনা কতদিনের মধ্যে শেষ হবে। তার কোন উল্লেখ এর মধ্যে দেখছি না। অনেক ছোট ছোট সেতুর উল্লেখ এখানে আছে। কিন্তু ঐ সেতুটির কোন উল্লেখ নেই। থাকলে খুশি হতাম। তারপর মেদিনীপুরের বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের কথার উল্লেখ নেই। ওটা অনেক দিন ধরেই ইউ.জি.সির অধীনে আছে, জানিনা আর কতদিন থাকবে, অনেক দিন আগে বিশ্ববিদ্যালয় প্রতিষ্ঠা হবার কথা। সেখানে একটা বিশ্ববিদ্যালয় স্থাপনের কথা সকলেই স্বীকার করেছেন। অথচ বিগত মন্ত্রীসভা একই কথা বলেছেন বিবেচনাধীন আছে। এই বিশ্ববিদ্যালয় কবে প্রতিষ্ঠিত হবে জানি না। এ রকম একটা গুরুত্বপূর্ণ বিষয়ে রাজ্যপালের উল্লেখ থাকা উচিত ছিল। কিন্তু দুঃখের বিষয় তা নেই। পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় শিল্পায়নের কথা তিনি বলেছেন। মেদিনীপুর জেলায় শতকরা ৯৫ ভাগ লোক কৃষির উপর নির্ভরশীল। শিল্প ছাড়া এই জেলায় উন্নয়ন হতে পারে না। কিন্তু সেখানে শিল্পায়নের যথেষ্ট সম্ভাবনা আছে। কাঁথির সমুদ্র সৈকতে প্রচুর লবন হতে পারে। পশ্চিমবাংলার মোট প্রয়োজন আড়াই লক্ষ টন লবন। অথচ উৎপাদন হয় ৬০ হাজার টন, বাকিটা অন্য রাজ্য থেকে আসে। এই জায়গায় লবন উৎপাদনের জন্য বিগত জনতা সরকার ব্ল্যাঙ্ক চেক দিয়েছিলেন। কেন্দ্রীয় মন্ত্রী শ্রীমতি আভা মাইতি এরজন্য যত টাকা লাগে দেবার প্রতিশ্রুতি দিয়েছিলেন, কিন্তু এ বিষয়ে আজও কিছু হলো না। সেখানে কয়েক হাজার একর খাস জমি আছে। সেই জমিগুলি বড় বড় শিল্পপতিরা জবরদস্তি করে দখল করে আনএকোনপিয় ভাবে ছোট ছোট কারখানা করে আছে। এই জায়গায় লবন শিল্প হলে হাজার হাজার লোকের কর্মসংস্থান হত এবং পশ্চিমবাংলার লবনের জন্য কয়েক কোটি টাকা বাহিরে যেত না। অথচ এই শিল্প কেন হচ্ছে না তা বুঝতে পারছি না এবং এই ভাষণে তারও কিছু উল্লেখ নেই। তারপর তিনি বলেছেন বিদ্যুৎ সরবরাহের উন্নতি হয়েছে। এই ভাষণ যখন লেখা হয়েছিল তখন বোধ হয় ভাল ছিল, কিন্তু এখন চারিদিকে অন্ধকার। পশ্চিমবাংলায় বিদ্যুৎ সাধারণত

আসে সাঁওতালডিহি থেকে। এখানে কি হচ্ছে তা জানা উচিত। এখানে কিছুদিন ধরে স্যাবোটেজ যে চলছে মুখ্যমন্ত্রীও স্বীকার করেছিলেন কিন্তু তিনি সেটা স্বীকার করেন নি যে সেখানে ইউনিয়নে ইউনিয়নে রেষারেষি এবং দলবাজী চলছে। সেখানে সি.পি.এম ইউনিয়ন থাকবে না কংগ্রেস ইউনিয়ন থাকবে সেটাই বড় কথা। সেই জন্য সেখানে স্যাবোটেজ চলছে এবং কাজ না করার চেষ্টা চলছে। একজনকে গত মাসে ওভারটাইম দেওয়া হয়েছিল প্রায় ২ হাজার টাকা। কেউ টাইমে কাজ করে না বরং বেশি টাকা নেবার জন্য ওভারটাইম করে। এর ফলে ৪টা ইউনিট প্রায় খারাপ হয়ে যায় এবং এখানকার অর্থনীতিতে বিপর্যয় দেখা দিচ্ছে। অথচ এই বিষয়ে মন্ত্রীসভার কোন দৃঢ়তা নেই সুতরাং এর জন্য শুধু আত্মসন্তুষ্টি নয়, নিজেদের কিছু সমালোচনার দরকার ছিল। সেজন্য বলছি যে রাজ্যপালের ভাষণ থাকা উচিত এটা যে স্যাবোটেজ, রেষারেষি চলছে তার পরিবর্তন করা দরকার। টারবাইন করেছেন, কিন্তু তাতে কোন বিদ্যুতের সুরাহা হচ্ছে না। এ বিষয়ে আরও দৃষ্টি দেওয়া উচিত। ডিজেলের ব্যাপারে দেখেছি চারিদিকে বাস ও লরীর লম্বা লাইন। চাষের পাম্পসেট চালাবার জন্য কোথাও ডিজেল পাওয়া যাচ্ছে না। পেট্রল পাম্পে জিজ্ঞাসা করলে তারা বলে যে ৯ টা রাজ্যে নির্বাচন হচ্ছে বলে ডিজেল পাওয়া যাচ্ছে না। রাজ্যপালের ভাষণ ডিজেল সংকটের কারণগুলি থাকলে ভাল হত। তারপর আমি বিশেষ করে উল্লেখ করতে চাই মহামান্য রাজ্যপাল এই রাজ্যে কোথায় মঙ্গলজনক কাজ হয়েছে, তাঁর সরকার কি উন্নয়নমূলক কাজ করেছেন সব বলেছেন। কিন্তু যে দিকে দৃষ্টি দেননি সেটা হচ্ছে কৃষি ও কৃষক। তিনি উল্লেখ করেছেন যে এবারে ব্যাপক খরায় ক্ষতি চাষীদের ২৮৬ কোটি টাকা, তারজন্য চাষীদের দেওয়া হয়েছে ৩ কোটি ৪২ লক্ষ টাকার মিনি কিট। ঠিক একইভাবে প্রতি বছর শিলাবৃষ্টি, খরা, বন্যা অথবা ঝড়ে এইভাবে চাষীর বহু কোটি টাকা ক্ষতি হয়। তাতে দেখা যায় প্রতি বছর হাজার হাজার কৃষক পরিবার নিঃস্ব হয়ে শহরের ফুটপাথে তারা আশ্রয় নেয় এবং সারা জীবনের মত পুরুষানুক্রমে ভিখারিতে পরিণত হয়। তাদের রক্ষা করার ব্যবস্থা নেই। বৃটিশ আমলে যেমন কিছু কিছু খয়রাতি সাহায্য দেওয়া হোত প্রাকৃতিক দুর্যোগে তেমনি তারপরে কংগ্রেসী সরকার ও তাদের মত সেই পথ অনুসরণ করলেন। তারপরে বামফ্রন্ট সরকার সেই পথই ধরেছেন সেই ট্রাডিশানই চলেছে, কৃষককে বঞ্চনা ও উপেক্ষা বামফ্রন্ট সরকারও করে চলেছেন তার কোন প্রতিকার হয়নি। এই কৃষকদের রক্ষা করার জন্য শষ্য বীমার প্রবর্তন করা যেত। সত্য বটে কিছু সিলেকটেড জায়গাতে শষ্য বীমার প্রবর্তন করেছেন কিন্তু সেটা অত্যন্ত সীমাবদ্ধ এবং সেটা কেবল মাত্র আমন ধানের জন্য প্রযোজ্য। বোরো চাষ যেটা ব্যাপকতর হয় সেই চাষের জন্য কিছু নেই, এবং যে বীমা প্রবর্তন করেছেন তাতে চাষীরা উপকৃত না হয়ে তাদের ক্ষতি হওয়ার সম্ভাবনা আছে। এখানে প্রিমিয়াম যেটা-সেটা দিলো তার পরিবর্তে চাষীরা কিছু পেল না। এমনই ব্যবস্থা আছে যে চাষীদের লাভ হবার কিছু নেই। সেইজন্য চাষীদের লাভের জন্য উদার নীতিতে শষ্য বীমা চালু হওয়া উচিত। এবং সর্ব ক্ষেত্রে এর প্রচলন হওয়া উচিত। পঃ বাংলার চাষীরা সর্বদিক থেকে ক্ষতিগ্রস্ত। তাঁরা আলু, পাট, ধান ইত্যাদি উৎপাদন করে। তারা এর যে দর পায় সেটা উৎপাদন খরচের সঙ্গে কোন সম্পর্ক নেই। পাটের যে দাম তা উৎপাদন খরচের চেয়ে কম অর্থাৎ উৎপাদন খরচ বেশি। সেই কারণে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে, তারা বছরের পর বছর উৎপাদন খরচ পায় না। ধানের ক্ষেত্রেও তাই সমস্ত জিনিষের দাম বাড়ছে। কিন্তু দেখা যাচ্ছে ধানের দাম বাড়ছে না। সেইজন্য

ধান চাষিরা ক্ষতিগ্রস্থ হচ্ছে। আলুর ক্ষেত্রেও তাই। আলুর দাম হচ্ছে কুইন্টাল প্রতি ৪০ টাকা। অথচ উৎপাদন ব্যয় অনেক বেশি। এইভাবে কৃষক তার উৎপাদনের মূল্য পাচ্ছে না। কৃষক যখন বিপর্যস্ত অবস্থায় পড়ে তখন সে ক্ষতিপূরণ পায় না। যদি রাজ্যপালের ভাষণে সেইসব কথা উল্লেখ থাকতো তাহলে আমি খুশি হতাম।

[ 2-20 — 2-30 P.M. ]

পশ্চিমবঙ্গের শতকরা ৭০ ভাগ লোক কৃষক, তারা ক্ষতিগ্রস্ত হচ্ছে বিপর্যস্ত হচ্ছে, তাদের উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই, তাদের জন্য কিছু করা দরকার ছিল। যদি এই ভাষণে কৃষকদের ক্ষতিপূরণের ব্যবস্থা করার কথা থাকতো, তাদের জন্য শষ্য বীমা চালু করার ব্যবস্থা করা হোত, তারা যাতে তাদের উৎপাদিত পণ্যের নায্য মূল্য পেতে পারে তার ব্যবস্থা করা হোত তাহলে আমি খুবই খুশি হতাম। কৃষকরা যাতে নায্য মূল্য পায় তারজন্য সমস্ত উন্নত দেশে প্রাইস কমিশন এর ব্যবস্থা আছে। আমাদের এখানে প্রাইস কমিশন বসান উচিত। চাষীরা নায্য মূল্যে, সময় মত সার পায় না, বিদ্যুৎ, জল, তারা নায্য মূল্যে পায় না। সমস্ত অসুবিধা সত্ত্বেও চাষীরা চাষ করছে অথচ সে নায্য মূল্য পাচ্ছে না। সত্য কথা যে কিছু সীমিত সংখ্যক বৃদ্ধ কৃষককে নাম মাত্র পেনসন দেবার কথা হয়েছে। কিন্তু এতে কিছু সুরাহা হবে বলে মনে হয় না। তাদের জন্য কিছু বিশেষ ব্যবস্থা থাকা উচিত ছিল। মহামান্য রাজ্য পালের ভাষণে সেই সব কথা কিছু নেই। আমি অনুরোধ করবো যে কৃষকদের মঙ্গলের জন্য যেন কিছু ব্যবস্থা করা হয়। তারপর বলা হচ্ছে এই সরকার বর্গাদারদের স্বার্থ রক্ষা করবার জন্য তাদের নাম রেকর্ড ভুক্ত করবার ব্যবস্থা করেছেন অপারেশান বর্গা নামে। অপারেশান বর্গা চালু হোক, বর্গাদারদের নাম রেকর্ড করা হোক এটা আমরা চাই। কিন্তু সেই সঙ্গে সঙ্গে দেখতে হবে রাজনৈতিক দলবাজীর জন্য ভুয়া বর্গাদার সৃষ্টি করে গ্রামাঞ্চলে কৃষকদের মধ্যে আত্মহননের চেষ্টা করা উচিত নয়। তাদের মধ্যে মারামারি লাগান উচিত নয়। এই সম্পর্কে মহামান্য রাজ্যপালের ভাষণে যদি ইঙ্গিত না রাখা হয়, তাদের জমির মালিক করে দেওয়া উচিত। এই যে মধ্যবিত্ত ব্যবস্থা এটা আধুনিক যুগে সমাজতান্ত্রিক দেশের পক্ষে সম্পূর্ণ রূপে বেমানান। সেইজন্য এই ব্যবস্থা তুলে দেওয়া উচিত। মালিকানা সিস্টেম থাকা উচিত নয়। বর্গাদারদের জমির মালিক করা উচিত। কিন্তু যার জমি ছাড়িয়ে নেওয়া হবে তারা যদি নিম্ন মধ্যবিত্ত হয় তাহলে তাদের কিছু ক্ষতিপূরণের ব্যবস্থা করে দিলে চলবে। মোটের উপর এই জমি নিয়ে সংঘর্ষ ও তার সম্ভাবনা চিরতরে বন্ধ করার জন্য বর্গাদারকে জমির মালিক করে দেওয়া উচিত। এই কথা যদি রাজ্যপালের ভাষণে থাকতো তাহলে আমি খুশি হতাম কিন্তু এই সব নেই বলে আমি রাজ্যপালের ভাষণ সম্পূর্ণরূপে সমর্থন করতে পাচ্ছি না বলে আমি দুঃখিত।

**শ্রী অশ্বিনী কুমার রাজ :** মাননীয় স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণকে স্বাগত জানিয়ে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমি দু-চারটে কথা বলব। রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে পাচ্ছি বামফ্রন্ট সরকার গত ১ বছর বা এই সরকারের আমলে বিভিন্ন খাতে, বিভিন্ন ক্ষেত্রে যা যা কাজ হয়েছে তার উল্লেখ রয়েছে যথাযথভাবে। শুধু তাই নয়, এই বিভিন্ন ক্ষেত্রের কথা উল্লেখ করতে গিয়ে বামফ্রন্ট সরকার তার ৩৬ দফা কর্মসূচী সফল করতে গিয়ে কি কি ধরনের বাধার সম্মুখীন হয়েছেন এবং

সেটা কার্যকরী করে কতটুকু মানুষের করা গেছে নির্দিষ্টভাবে সেটাও রাজ্যপালের ভাষণে রয়েছে। আমাদের বিরোধীপক্ষের সদস্যরা, বিশেষকরে কংগ্রেস (আই)-এর সদস্যরা অন্যভাবে বলছেন যে, বামফ্রন্ট সরকারের মনোরঞ্জন করবার জন্য ভাষণের মধ্যে এইসব জিনিস রাখা হয়েছে। কিন্তু আমি বলতে চাই, বামফ্রন্ট সরকার পঞ্চায়েত গঠন করে গ্রাম এলাকায় বিশেষ করে গরীব এলাকায় মানুষের মধ্যে একটা আলোড়ন সৃষ্টি করেছে এবং উৎসাহ, উত্তেজনা সৃষ্টি করেছেন। আমরা দেখেছি গ্রাম এলাকার মানুষের জন্য কৃষি খাতে বরাদ্দ করে পঞ্চায়েতের মাধ্যমে সেটা কার্যকরী করছে এবং তার ফল মানুষের কাছে গিয়ে পৌঁছাচ্ছে। এরা বলছেন শুধু দলবাজী করা হচ্ছে। কিন্তু আমরা জানি গ্রামের মানুষের মধ্যে এরকম ধরনের মনোভাব নেই। রাজ্যপালের ভাষণে রয়েছে বন্যা পরিস্থিতির মোকাবিলা করতে না করতেই খরা এসে দেখা দিল। পুরুলিয়া, বাঁকুড়া এবং আমার নিজের এলাকায় আমি দেখেছি এই সরকার তাদের সীমিত ক্ষমতার মধ্যে এই সমস্ত এলাকার লোকদের কিছু কাজ দিয়ে বাঁচিয়ে রাখার চেষ্টা করেছেন। কিন্তু যেহেতু আমাদের সীমিত ক্ষমতা এবং অর্থের সংস্থানও কম সেহেতু ওই সমস্ত এলাকায় যে যে কাজ করা প্রয়োজন সেই অনুসারে কাজ করা যাচ্ছে না। রাজ্যপালের ভাষণে যে যে জিনিসের উল্লেখ রয়েছে তাকে আমি সমর্থন করছি, কিন্তু যে যে জিনিসের উল্লেখ নেই সেখানে আমার বক্তব্য হচ্ছে সেগুলি যাতে তাড়াতাড়ি হয় তারজন্য দৃষ্টি দেওয়া দরকার এবং সেখানকার মানুষকে বাঁচিয়ে রাখার জন্য যা প্রয়োজন তারজন্য ব্যবস্থা গ্রহণ করা দরকার। তারপর, বিরোধীপক্ষের সদস্যরা নির্বাচনে কারচুপি এই সমস্ত কথা এই সমস্ত শব্দ উল্লেখ করেছেন। কিন্তু এই নির্বাচনের ব্যাপারে বাস্তবে যা ঘটেছে তা হল ভোটার লিস্ট সংশোধন করার জন্য যাদের নিয়োগ করা হয়েছিল তাদের পক্ষে হয়ত বাড়ি বাড়ি গিয়ে লিস্ট সংশোধনের এই কাজ করা সম্ভব হয়নি এবং তার ফলে হয়ত কেউ কেউ বাদ পড়েছে! আর একজন সদস্য বললেন যিনি পরে মারা গেছেন তিনি আগেই মারা গেছেন একথা বলে তাঁকে ভোটার লিস্ট থেকে বাদ দেওয়া হয়েছে। কিন্তু প্রকৃত ঘটনা হচ্ছে এই বিষয়ে এক একটা বাড়ির ভোটার, সেটা গোটা বাড়ির ভোটারই হয়তো বাদ পড়ে গিয়েছে। এটাকে কারচুপি বলে বলা যায়না এবং সেই বাদ যাবার ক্ষেত্রে সেটাকে ব্যাখ্যা করার চেষ্টা করা হচ্ছে যে বামফ্রন্টের সমর্থক যারা তারা বাদ যায়নি, বাদ গিয়েছে যারা বিরোধী পক্ষের, যারা তাদের ভোটার নয়, তারা বাদ গিয়েছে এবং এটা বামফ্রন্ট সরকার ষড়যন্ত্র করেই করেছে। প্রকৃত তথ্য নিয়ে দেখা যায়, আমাদের সামনে এই ধরনের ঘটনা এসেছে যে কিছু কিছু জায়গায় কয়েকটি ফ্যামিলিই বাদ পড়ে গিয়েছে। ভোটার লিস্ট থেকে যারা বামফ্রন্টের সমর্থক তারাও যথেষ্ট বাদ পড়ে গিয়েছে। কাজেই ঘটনাটা এ নয় যে আপনারা কারচুপি কথাটা যেভাবে ব্যবহার করছেন যেন বামফ্রন্ট সরকার ষড়যন্ত্র করে তাদের ভোটার লিস্ট থেকে বাদ দিয়েছে যেসব ভোটার বামফ্রন্টের সমর্থক নয়। কিন্তু বাস্তব ঘটনা হচ্ছে যে তাতে প্রমাণিত হয়না যে যেসব ভোটার বাদ চলে গেল তারা কংগ্রেসের লোক ছিল, তারা বিরোধী পক্ষে ভোট দিতো, তারা বামফ্রন্ট পার্টিকে সমর্থন করেনা। বামফ্রন্টের বিরুদ্ধে ভোট দেবে বলে সরকার ষড়যন্ত্র করে তাদের বাদ দিয়েছে। বাস্তব তথ্য থেকে প্রমাণিত হচ্ছে যে যেগুলি বাদ গিয়েছে তাদের তথ্য নিয়ে দেখা যায় যে সেরকম কোন মোটিভ ছিলনা, যাদের এজেন্ট করা হয়েছিল তাদের জন্যই এই রকম হয়েছে।

**শ্রী হবিবুর রহমান :** মাঠে, ঘাটে, রাস্তায় এটা প্রমাণিত হয়ে গিয়েছে, সুতরাং একথা বলে আর লাভ নেই।

[ 2-30 — 2-40 P.M. ]

**শ্রী অশ্বিনী কুমার রাজ :** এর দ্বারা প্রমাণিত হয়না যে কংগ্রেস(ই)র লোক বলে তারা বাদ পড়েছে, এর দ্বারা এই মোটিভ প্রমাণিত হয়না যে কংগ্রেস(ই)র ভোটার বলে বাদ দেওয়া হয়েছে। আমি চ্যালেঞ্জ করছি এটা ওঁরা প্রমাণ করুন। ২নং হচ্ছে, ল' এ্যান্ড অর্ডার' ল এ্যান্ড অর্ডার সিচুয়েশন যথাযথভাবেই রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে উল্লেখ করেছেন। যে শ্রেণী ভিত্তিক সমাজ সেখানে শ্রেণী স্বার্থ রক্ষা করার জন্য চেষ্টা করছে। বামফ্রন্ট সরকার গ্রাম এলাকায় কৃষক, মেহনতী মানুষের স্বার্থে কাজ করার জন্য নিশ্চয়ই সাধারণভাবে তাদের স্বার্থের বিরুদ্ধে যারা আছে তারা সরকারের বিপক্ষে কাজ করবে। বর্গা অপারেশনই বলুন, বেনামী জমি উদ্ধারই বলুন, আর ক্ষেত মজুরদের মজুরী বৃদ্ধির প্রশ্নই বলুন, সেক্ষেত্রে কায়েমী স্বার্থের লোকেরা যে কোন উপায়ে হোক, গন্ডগোল করার জন্য তারা অসামাজিক লোকদের ব্যবহার করেন। সেই সব লোক দিয়ে ঘটনা ঘটিয়ে মানুষের মনে সন্ত্রাস সৃষ্টি করে, কিছু ঘটনা ঘটিয়ে দেয়। এমনকি দেখা যাচ্ছে, তারা নামকরা বামপন্থী কর্মীদের উপর আক্রমণ করেছে। রাত্রে ডাকাতির নাম করে কর্মীদের বাড়ি আক্রমণ করে বামপন্থী কর্মীদের খুন করে বা খুন করার চেষ্টা করে। এই রকম শ্রেণীভিত্তিক সমাজ ব্যবস্থাতে চুরি, ডাকাতি হবেই। তার সঙ্গে সাধারণভাবে ল এ্যান্ড অর্ডার জুড়ে দেওয়ার মানে হয় না। এই শ্রেণীভিত্তিক সমাজে জমি জায়গা নিয়ে ঝগড়া-ঝাঁটি থাকবেই। এইরকম শ্রেণীস্বার্থের দ্বন্দকে ল এ্যান্ড অর্ডারের সঙ্গে যুক্ত করা ঠিক নয়। এইরকম ঝগড়াকে অনেক সময়ে অনেকে সাম্প্রদায়িক দাঙ্গা বলে বেড়ায়। হয়ত মাইনরিটি সেক্সানের লোক, আর কোন হিন্দু সম্প্রদায়ের লোকের সাথে জমি নিয়ে ঝগড়া-ঝাঁটি হল বা মজুরি বৃদ্ধি নিয়ে গন্ডগোল হল, যেহেতু দুজনে দু সম্প্রদায়ের লোক সেইজন্য প্রচার হয়ে গেলো সাম্প্রদায়িক দাঙ্গা। রাজ্যপালের ভাষণে যথাযথভাবে এটার উল্লেখ আছে। পশ্চিমবাংলায় বামফ্রন্টের পরিচালনার জন্যই শুধু নয়, পশ্চিমবাংলার ঐতিহ্য অনুযায়ী এই রাজ্যে সাম্প্রদায়িক, ভাষাগত, প্রাদেশিক বিরোধ হয় না। কিন্তু পাশেই আসামে কি হয়েছে তা আমরা দেখেছি। তবুও এখানে বামফ্রন্ট পরিচালনাধীন থাকায় এবং বামফ্রন্টের মানুষের সঙ্গে সংযোগ থাকায়, মেহনতী মানুষের সঙ্গে সর্বস্তরের মানুষের সঙ্গে সংযোগ থাকায় এখানে কিছু হয় নি। এদিক থেকে দেখতে গেলে ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলার মানুষ একটা আদর্শস্থল। এটার উল্লেখও রাজ্যপালের ভাষণে আছে। সাম্প্রদায়িকতা, প্রাদেশিকতা বা বিভিন্ন ঘটনা এখানে হয় না বললেই চলে। এই প্রসঙ্গে রাজ্যপালের ভাষণে উল্লেখ আছে যে, এই সরকার যথাযথভাবে যোগ্যতার সঙ্গে পরিস্থিতি বজায় রেখেছেন। বিরোধীদের অনেকে বলেছেন নদীয়ার ঘটনা সাম্প্রদায়িক রূপ নিয়েছিল। আমি একটু আগে যেটা বলেছি সেটার সূত্র ধরে বলবো, এই ঘটনার সূত্রপাত যদি লক্ষ্য করা যায় তাহলে দেখা যাবে সেখানে সাম্প্রদায়িক ভিত্তিতে এটা প্রথমে হয় নি। এখানে ঘটনা পর্য্যালোচনা করলে দেখা যাবে, অসামাজিক কিছু লোক তাদের নিজেদের মধ্যে আবার দলাদলি আছে, তারাই এই ঘটনাগুলো করেছেন। সেটা কি বলতে চাই। এই যে ঘটনা ঘটে গেলো তাতে কি আমাদের সরকার মদত দিয়েছিল? এইরকম ঘটনা হতে পারে না, এরকম কথা রাজ্যপাল বলেন নি। বরং এই

অবস্থা ঘটতে পারে বলেই উল্লেখ আছে। কিন্তু সেটা কন্ট্রোল করার যোগ্যতা, সেটা সুষ্ঠুভাবে মোকাবিলা করার যোগ্যতাই আসল কথা। এই শ্রেণীবিভক্ত সমাজে এই সরকার মেহনতী মানুষের পক্ষে সব সময় ছিল। সেই দৃষ্টিভঙ্গি নিয়েই এই সরকার সব সময় পরিচালিত হচ্ছে। মানুষের মধ্যে বিরোধ রয়েছে, তার পারস্পরিক বিরোধ তাকে প্রথম স্থান না দিয়ে, শ্রেণী বিভক্ত সমাজে শ্রেণী শোষণ বন্ধ করার জন্য এই সরকার কার্যক্রম পরিচালনা করেছেন।

[ 2-40 — 2-50 P.M. ]

আজকে সাধারণ মানুষের মধ্যে যে সামাজিক এবং অর্থনৈতিক বিরোধ বিভিন্ন স্তরে রয়েছে সেই মূল কারণকে সাম্প্রদায়িক দিকে নিয়ে যাবার প্রবণতা ছিল এত দিন শাসনতন্ত্রে টিকে থাকার জন্য। কিন্তু সেই শ্রেণী বিভেদকে, সামাজিক শ্রেণীশোষণকে দূর করার জন্য এই বামফ্রন্ট সরকার চেষ্টা করেছেন এবং সেগুলি দূর করে মানুষকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। এই সামাজিক কাঠামোর মধ্যে যে অর্থনৈতিক শোষণ চলেছে, এই অর্থনৈতিক ভিত্তিতে যে শাসনব্যবস্থা চলেছে, তাতে সেই শোষণকারী অর্থনীতিকে দূর করার জন্য, মানুষের মধ্যে শ্রেণীবিভেদ দূর করার জন্য, বামফ্রন্ট তার ৩৬ দফা কর্মসূচীর মাধ্যমে কার্য পরিচালনা করছেন। আমরা সেটা কাজের মধ্য দিয়ে দেখতে পাচ্ছি। আজকে পশ্চিম বাংলার মেহনতি মানুষ যে সম্প্রদায়েরই হোক না কেন, যে ভাষাভাষীরই হোক না কেন, নিজেদের দাবী দাওয়া যাতে আদায় করতে পারে, তাদের সেই বাঁচার আন্দোলনকে এগিয়ে নিয়ে যাবার জন্য এই সরকার চেষ্টা করছেন এবং পশ্চাৎপদ অংশে যে মানুষগুলি তারা যাতে সংঘবদ্ধ হয়ে তাদের প্রতি অবিচারের প্রতিকার করতে পারে এই ব্যবস্থার মধ্য দিয়ে, সেইভাবেই আজকে বামফ্রন্ট সরকার চলেছেন। আজকে সুষ্ঠু এবং স্বাভাবিক পরিবেশে শ্রেণীশোষণকে, শ্রেণী বিভেদকে উতক্ত করার জন্য মানুষকে সেজন্য সংঘবদ্ধ করার জন্য, বামফ্রন্ট সরকার ৩৬ দফা কর্মসূচী নিয়ে, সেই অনুযায়ী কাজ করে চলেছেন। সাধারণ মানুষের মধ্যে যদি সাম্প্রদায়িক বিভেদ থাকে, সেই বিভেদ বাড়ে, নিজেদের মধ্যে ঝগড়াঝাঁটি থাকে, তাহলে তাদের যে মূল সমস্যা তার সমাধানে এগিয়ে যাওয়া সম্ভব হয়না। তাই ৩৬ দফা কর্মসূচীর মধ্য দিয়ে এই বিভেদ প্রবণতা দূর করে, বর্তমান কাঠামোর মধ্যে একটা অঙ্গরাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে, পশ্চিম বাংলার মেহনতি মানুষকে বামফ্রন্ট সরকার এমনভাবে পরিচালিত করছেন, যেটা সারা ভারতবর্ষের মেহনতি মানুষের মধ্যে একটা উজ্জ্বল দৃষ্টান্ত এবং সম্মানের স্মৃতি হিসাবে থাকবে। আমাদের আশা বামফ্রন্ট সরকার পশ্চিম বাংলার মানুষকে সেই স্তরে নিয়ে আসতে পারবেন। কিন্তু বামফ্রন্ট সরকারের এই যে প্রচেষ্টাকে যারা গণতন্ত্রের পক্ষের লোক, যারা কংগ্রেস (আই) পার্টির, তারা এই প্রচেষ্টাকে চক্ষুশূল হিসাবেই দেখছেন নিশ্চয়ই এবং তাদের বক্তব্য শুনে মনে হচ্ছে যে আমাদের বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গকে ঠিক পথেই পরিচালনা করছেন। কাজেই রাজ্যপালের বক্তব্যের মধ্য দিয়ে এটা সঠিকভাবেই তুলে ধরেছেন যে এখানে ল এ্যান্ড অর্ডার ঠিকভাবেই আছে।

একটা অঙ্গ রাজ্যে সীমিত ক্ষমতায় ঐই সরকার যথাযথই কাজ করে চলেছেন। মাননীয় একজন সদস্য বললেন সমাজতান্ত্রিক সমাজ জীবনে বর্গাদারদের অধিকার থাকে জমির উপর। নিশ্চয়ই যারা কৃষক, তাদের হাতে ক্ষমতা থাকা চাই, এখন যে অবস্থা তাতে আমাদের দেশের ৭০ ভাগ মানুষই কৃষিজীবী। আজকে সারা ভারতবর্ষে এদের শুধু জমি পাবার ব্যাপারই নয়,

বেকার সমস্যা থেকে আরম্ভ করে আরও যে সমস্ত সমস্যা আছে, তা যদি সমাধান করতে হয়, তাহলে এই অর্থনৈতিক কাঠামোকে বদল করতে হবে। কৃষিক্ষেত্রে যে মূল চাপ ভূমির উপর সেই ভূমি বন্টন ব্যবস্থার আমূল পরিবর্তন করতে হবে।

ভূমি ব্যবস্থার আমূল পরিবর্তন করে কৃষকের হাতে পুরোপুরি জমি দেওয়া, কৃষির উপর নির্ভরশীল অন্য মানুষ যারা আছেন তাঁদের জীবিকার সংস্থান করা এবং যাদের বেকার বলে তাদের কাজের ক্ষেত্র যুগিয়ে দেওয়া এ সবই এই কাঠামোর মধ্যে ভূমি সংস্কারের উপর মূলতঃ নির্ভরশীল। সমাজতন্ত্রের অর্থ হচ্ছে সামাজিক মালিকানা—কলকারখানা, টাকা পয়সা, জমিজমা সবই। বিকৃত অর্থে 'সমাজতন্ত্র' কথাটা বিভিন্ন জায়গায় ব্যবহার করা হয়ে থাকে। এটাকে সমাজতন্ত্র বলে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আরো দু/চারটি কথা বলতে চাই। স্যার, আমাদের ভারতবর্ষের মধ্যে যে ১৮টি জেলা পশ্চাৎপদ বলে চিহ্নিত তারমধ্যে আমাদের বাঁকুড়া, পুরুলিয়া অন্যতম। আমাদের এই পশ্চিমবাংলায় স্বাধীনতার পর থেকে অধিকাংশ সময়ই কংগ্রেসীরা রাজত্ব করেছেন বা শাসন ব্যবস্থা পরিচালনা করে এসেছেন। আমাদের বাঁকুড়া জেলাতে প্রতি তিন বছর অন্তরই খরা হয়। আজকে যাঁরা ঐদিকে বসে আছেন তাঁরা ১৯৪৭ সালের পর থেকে বাঁকুড়া জেলার সমস্যার সমাধানের জন্য প্রকৃতভাবে কিছুই করেন নি। তাঁরা কিছু কিছু টেস্ট রিলিফ দিয়ে সমস্যা সমাধানের চেষ্টা করেছেন। সেখানে টেস্ট রিলিফের ব্যাপারে প্রচুর টাকা পয়সা এবং গম খরচ করা হয়েছিল কিন্তু প্রকৃতপক্ষে কাজ কিছু হয়নি। তা ছাড়া স্যার, বাঁকুড়া জেলাতে খনিজ সম্পদও আছে। এ কথাটা যে তাঁরা জানতেন না তা নয় কিন্তু তা জেনেও কিছুই করেন নি। গত ৩৩ বছর ধরে যদি পরিকল্পনা মাফিক ভাবে কাজ করে সেচব্যবস্থার সমস্যার সমাধান করার চেষ্টা করা হত তাহলে অনেক কাজ হতে পারতো। যে সমস্ত ট্যাঙ্কগুলি রয়েছে সেই ট্যাঙ্কগুলিকে যদি পুনরুদ্ধার করা হত তাহলে জলের সমস্যার সমাধান অনেকাংশে হতে পারতো।

[ 2-50 — 3-00 P.M. ]

সেখানে কিছু শিল্প সম্পদ আছে এবং কি কি খনিজ সম্পদ আছে সার্ভে রিপোর্টের মধ্য দিয়ে সেগুলি বেরিয়ে আসবে। এই সম্পদগুলি যদি বাঁকুড়ায় কাজে লাগানোর চেষ্টা করা হত তাহলে ওখানে অনেক কিছু শিল্প গড়ে উঠতে পারত। এখান থেকে খনিজ সম্পদ নিয়ে গিয়ে অন্য জায়গায় কারখানা চলছে, এই কথা আমি সেদিন রেজলিউসানের আলোচনার সময় বলেছিলাম। ওখানে কয়লা খনি আছে, চায়না ক্লে, টাংগস্টেন আছে। বিভিন্ন কোম্পানী ওখান থেকে তাদের কাঁচামাল নিয়ে চলে যাচ্ছে। ওখানে ফরেস্টের বিভিন্ন প্রোডাক্টস আছে, এদিয়ে কারখানা গড়ে উঠতে পারত। বাঁকুড়াতে শ্রমজীবি মানুষ আছে, কাঁচামাল আছে। পূর্বতন সরকার যদি এইদিকে যথাযথ দৃষ্টি দিতেন তাহলে বাঁকুড়াতে কলকারখানা গড়ে তোলার প্রচুর সম্ভাবনা ছিল। অথচ ওখানকারই কাঁচা মালে দুর্গাপুরে কলকারখানা গড়ে উঠেছে। দুর্গাপুর এলাকায় বিরাট জঙ্গল ছিল এবং সেই জঙ্গল পরিষ্কার করে তার দশ ভাগের এক ভাগ জায়গায় কারখানা গড়ে তোলা হয়েছে। বাকি জায়গায় জঙ্গল নষ্ট করে ফেলা হয়েছে। পুরুলিয়া, বাঁকুড়ার সম্পদ এখানে বয়ে এনে কারখানা গড়ে তোলা হয়েছে। রাণীগঞ্জ এলাকায় কয়লাখনি আছে। দামোদর নদীর অপর পারে বাঁকুড়া জেলাতেও প্রচুর

কয়লা আছে। বাঁকুড়া জেলায় প্রচুর ফাঁকা জায়গা ছিল, সেগুলিকে কাজে লাগানো হল না, বাঁকুড়ার মেটিরিয়্যালস ওখানকার কাজে লাগানো হল না, দুর্গাপুর, রাণীগঞ্জ এলাকায় চলে আসছে। বামফ্রন্ট সরকার আগেকার রিপোর্ট স্টাডি করে দেখছেন, বাঁকুড়াতে শিল্প গড়ে তোলার চেষ্টা করছেন। যে সমস্ত মৌজায় চায়না/ক্লে ইত্যাদি সম্পদ আছে বিভিন্ন কোম্পানী আগে থেকে সেগুলি প্রাইভেট লিজ নিয়ে অন্যান্য জেলার কারখানায় এইগুলি ব্যবহারের জন্য নিয়ে চলে যাচ্ছে। ফরেস্ট প্রোডাক্টস কাগজ কারখানায় সাপ্লাই দেওয়া হচ্ছে। এই সরকারের আমলে একটা প্রচেষ্টা শুরু হয়েছে, যাতে করে বাঁকুড়া জেলায় কারখানা গড়ে উঠতে পারে। কয়লাখনি এলাকায় থার্মাল পাওয়ার স্টেশন যাতে গড়ে তোলা যায় রাজ্যপালের ভাষণে সেটা উল্লেখ করা হয়েছে। এই বাজেটেই সেটা যাতে গ্রহণ করা হয় তার দাবী জানিয়ে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় স্পীকার, স্যার, রাজ্যপালের সমস্ত ভাষণটা পড়ে এক কথায় আমার মনে হল বামফ্রন্ট সরকারের এটা একটা ধাপ্পা ছাড়া আর কিছুই নয়। আমার মনে হয় রাজ্যপালের ভাষণের মধ্যে কিছুই নেই। খুবই পরিতাপের বিষয় রাজ্যপালের ভাষণ নিয়ে যে বিতর্ক হচ্ছে সেই বিতর্কের মধ্যে একটা নূতনত্ব কিছু হয়েছে - সেটা কি? রাজ্যপালের ভাষণ নিয়ে যখন আলোচনা চলছে সেই সময় রীতি বহির্ভূত ভাবে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী একটা রেজলিউসান আনলেন কেন্দ্রের বিরুদ্ধে। কারণ কি? না, কেন্দ্রে অগণতান্ত্রিক এবং স্বৈরতন্ত্রী মাথা চাড়া দিয়ে উঠেছে। ইন্দিরা গান্ধীর জয় নাকি অগণতান্ত্রিক হয়েছে এবং স্বৈরতন্ত্রী নাকি মাথা চাড়া দিচ্ছে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর মাথায় হঠাৎ এইরকম একটা নতুন পরিস্থিতি উদ্ভব হবার কারণ কি ঘটল রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে সেটা আমি ঠিক বুঝতে পারলাম না। আমি ঠিক অনুধাবন করেও উঠতে পারলাম না। তবে একটা কারণ ঘটেছে - রাজ্যপালের মাধ্যমে তিনি বিধানসভায় যে বক্তব্য রাখার জন্য বক্তব্য পেশ করেছেন তাতে দেখা গেছে কিছু অসঙ্গতি আছে, কিছু ত্রুটি বিচ্যুতি আছে, কিছু অসত্য আছে - এইগুলি চাপা দেবার জন্য তিনি মাঝখানে একটি বক্তব্য রাখতে চেষ্টা করলেন। তিনি ভেবেছিলেন বোধ হয় এই বিধানসভায় রাজ্যপালের ভাষণ শেষ হবেনা। ইন্দিরা গান্ধী হয়ত পশ্চিমবাংলা ভেঙ্গে দেবেন, এই ভয় পেতে দেখেছি এবং তার জন্য তাড়াতাড়ি একটা রেজলিউশান আনা হয়েছে। রাজ্যপালের ভাষণে প্রথমে থাকা উচিত ছিল যে ইন্দিরা গান্ধীর জয়ের পরে তাঁকে স্বৈরতান্ত্রিক এবং অগণতান্ত্রিক বলার জন্য পশ্চিমবাংলার বামফ্রন্টের মুখ্যমন্ত্রী যে অন্যায় করেছেন তার জন্য সরকারের পক্ষ থেকে তিনি ক্ষমা চেয়েছেন। গত লোকসভার যে নির্বাচন হয়েছে সেই নির্বাচনে তার সরকার যে কারচুপী করেছেন, এটাও থাকা উচিত ছিল। রাজ্যপালের ভাষণের মধ্যে থাকা উচিত ছিল যে খরা এবং ত্রাণ তহবিলে কেন্দ্র যে ১৫৫ কোটি টাকা দিয়েছে তার কোন হিসাব দিতে পারেন নি আত্মসাৎ করা হয়েছে, তার জন্য কেন্দ্র যেন ক্ষমা করেন। এটা থাকা উচিত ছিল যে এই বামফ্রন্ট সরকার কেন্দ্রে ইন্দিরা আসার জন্য ভীত হয়ে পড়েছেন। এই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা রক্ষা করতে ব্যর্থ হয়েছেন - এটাও থাকা উচিত ছিল। পশ্চিমবাংলায় এই সরকার বিদ্যুতের ক্ষেত্রে কিছু করতে পারেন নি সেটা থাকা উচিত ছিল। কাজেই যে সমস্ত জিনিস থাকা উচিত ছিল সেগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। সে জন্য এই রাজ্যপালের ভাষণকে আমাদের পক্ষে

সমর্থন করা নিশ্চয়ই সম্ভব নয়। আমি বামপন্থী দলের যে সমস্ত বিধান সভার সদস্য আছেন, তাদের বিবেকের কাছে অনুরোধ করছি যে আপনারাও ভেবে দেখুন যে এই. রাজ্যপালের ভাষণকে সমর্থন করা যায় কিনা। রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে যে রাজ্যের আইন শৃঙ্খলার পরিস্থিতি নাকি উন্নত হয়েছে। আমি যে কথাগুলি বলছি তাতে হয়ত অনেকের উষ্মার কারণ হতে পারি কিন্তু সত্য কথা বলার প্রয়োজন আছে। আজকে বিধানসভায় চিৎকার করে লাভ নেই। কারণ চিৎকার করে কংগ্রেসের কণ্ঠ রোধ করা যায় না। এটা একটা রিজিওন্যাল পার্টি নয়। এটা একটা সর্বভারতীয় দল এবং সব চেয়ে বড় দল। আপনাদের চিৎকার হয়ত দু'এক বার আসবে কিন্তু কিছুদিন পরে শুকিয়ে যাবে। এটাও বেশি দিন থাকবে না। — আজকে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে যে রাজ্যে নাকি আইন শৃঙ্খলা খুব ভাল আছে। অথচ বিধানসভার যে সমস্ত সদস্যরা আছেন, তারা বলছেন যে অমুক জায়গায় ডাকাতি, অমুক জায়গায় খুন, অমুক জায়গায় রাহাজানি, অমুক জায়গায় নারী ধর্ষণ হচ্ছে। এমন কি বিধানসভার সদস্যা, শ্রীমতি ছায়া ঘোষ, তিনি যে বক্তব্য রেখেছিলেন. যে বক্তব্যে সরকারের মুখে চুন কালি মাখিয়ে দেয়, সেই সত্যকে সরকার স্বীকার করেনা। তার একটা কারণ হচ্ছে বিধানসভার প্রসিডিংস খুললে দেখা যাবে যে সমস্ত চুরি, ডাকাতি, খুনের কথা বলা হয়েছে সেটা সরকার পক্ষের থেকে বলা হয়েছে, বিরোধী দলের বলতে হয়নি। সুতরাং সে দিক থেকে যদি বিচার করেও দেখা যায় তাহলে মনে হয় আইন শৃঙ্খলা বলে কিছু নেই। ওঁরা বলেন যে কংগ্রেস থেকে চেষ্টা করা হচ্ছে, আইন শৃঙ্খলার প্রশ্ন দেখিয়ে এই রাজ্যকে ভেঙে দেবার জন্য। কিন্তু আমাদের প্রয়োজন হবেনা। আপনারা যে সমস্ত ঘটনা এখানে বলছেন, সেই ঘটনাগুলি যদি এক জায়গায় করা যায় তাহলে রাজ্যপালের ভাষণ যে সত্য নয় সেটা আপনাদের কথা থেকেই তুলে ধরা যায়।

[ 3-00 — 3-10 P.M. ]

এই বামফ্রন্ট সরকার এই রাজ্যে আইন শৃঙ্খলা রক্ষায় ব্যর্থ হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ, মহাশয়, কিন্তু রাজ্যপালের ভাষণের মধ্যে তা নেই। আদালতে কাঠগোড়ায় দাঁড়িয়ে ধর্ষিতা রমণী সাক্ষী দিতে উঠে সত্যি কথা যেখানে বলতে পারে না। সত্যি কথা বলতে পারেনা, কারণ তারা জানে সরকার পক্ষে যারা আছে, তাদের লোক আসামীর কাঠগোড়ায় দাঁড়িয়ে - ধর্ষিতা নারী আদালতে দাঁড়িয়ে সত্য কথা বলার যেখানে সাহস রাখেনা, সেখানে আইন শৃঙ্খলা আছে বলে কি স্বীকার করতে হবে? ধর্ষিতা নারী যেখানে সত্য কথা বলতে ভয় পায়, এই সরকারের কাছে আইন শৃঙ্খলা খুব ভাল ভাবে পশ্চিমবাংলায় চলছে বলে আমাদের মেনে নিতে হবে? তাই আজকে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় বিধানসভার সদস্যদের বলতে চাই, আপনারা সত্য কথা চেপে যাবার চেষ্টা করবেন না। একজন বিচারপতি তাই বলেছেন যে বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে, রবীন্দ্রনাথের এই উক্তি তাঁকে করতে হয়েছে। একজন ধর্ষিতা মহিলা সত্য করতে কথা বলতে পারছেন না আদালতে। আজকে হালিম সাহেব এখানে নেই, ধর্ষণ হয়, সেটাও নাকি রাজনৈতিক কারণে। আমি জানিনা তিনি কোন স্কুল, কলেজ থেকে পড়াশুনা করেছেন, কোথা থেকে শিক্ষা লাভ করেছেন, ধর্ষণ নাকি রাজনৈতিক কারণে হয়। আজকে আমি জানি যে পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা বলতে কিছু নেই। আইন শৃঙ্খলা যদি থাকতো তাহলে ডি.আই.জি'র গাড়িতে চড়ে ডাকাতরা ডাকাতি

করতো না। ডি.আই.জি'র গাড়িতে চেপে একদিনে পাঁচটি ডাকাতি হয়েছে। পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা আছে কি করে বলবো? আজকে আইন শৃঙ্খলার প্রশ্ন দেখা দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যাঁরা আজকে চিৎকার করছেন, তাঁদের জানা উচিত পশ্চিমবাংলার মানুষ জানে যে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা নেই, নিরাপত্তা বলতে কিছু নেই। আমরাও জানি, কারণ আমরা পর্যন্ত আমাদের এলাকায় ঢুকতে পারছি না। তার কারণ সি.পি.এম. এর যে সমস্ত গুন্ডা আছে তাদের ভয়ে এবং সি.পি.এম. এর গুন্ডাদের অত্যাচারে পশ্চিমবাংলার মানুষ পরিষ্কার করে কিছু বলতেও পারছে না। দিনের পর দিন পুলিশকে সামনে দাঁড় করিয়ে রেখে সি.পি.এম. কমরেডরা গ্রামাঞ্চলে গত ধান কাটার মরশুমে যে সমস্ত অত্যাচার, অবিচার করেছে, তা ইতিহাসের পাতায় নেই, কিন্তু থানার খাতায় লেখা আছে। পশ্চিমবাংলার এই বামফ্রন্ট সরকার কত সুন্দর চলছে দেখুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমি আর একটা কথা বলবো, ওরা চিৎকার করে বলছিলেন যে কারচুপি হয়নি। ওরা বলেছিলেন যে কারচুপি হওয়ার কোন ক্ষেত্র নেই। সেদিন সাত্তার সাহেব তাঁর বক্তব্য রাখবার সময় রিগিং হয়েছে তা প্রমাণ করবার জন্য কয়েকটি ব্যালট পেপার এনে দেখিয়েছিলেন কিন্তু তিনি সেইগুলো জমা দেননি। আমি আজকে কতকগুলো ব্যালট পেপার এনেছি, সেইগুলো আপনার কাছে জমা দেব। আমি জানি কি ভাবে ওরা ভোটার লিস্ট সংশোধন করেছিলেন। আমরা জানি ওরা রিগিং করেছেন, কিভাবে এনিউমারেটার এ্যাপয়েন্ট করেছেন। যখন এনিউমারেটার এ্যাপয়েন্টমেন্ট হয় তখন আমি এই বিধানসভার চত্বরে দাঁড়িয়ে বলেছিলাম যে পশ্চিমবাংলায় রিগিং শুরু হয়ে গেছে। সি.পি.এম. কমরেড সি.পি.এম. এর প্যাডে চিঠি লিখে বি.ডি.ও.কে জানিয়েছে যে আমরা যে যে নাম দেব তাদের এনিউমারেটার হিসাবে এ্যাপয়েন্ট করতে হবে। আমি সেদিনই এই বিধানসভার চত্বরে দাঁড়িয়ে বলেছিলাম যে রিগিং শুরু হয়ে গেছে। ১২/১৩ বছরের ছেলেদেরও ভোটার করা হয়েছে এবং কংগ্রেস এলাকায় পাড়াকে পাড়া বাদ দিয়ে দেওয়া হয়েছে। দ্বিতীয়তঃ যে সমস্ত বুথে প্রিসাইডিং অফিসার নিয়োগ করা হবে তাদের যেন কোঅর্ডিনেশন কমিটির মাধ্যমে নিয়োগ করা হয় এই কথা ডি.এম. দের জ্যোতি বাবু জানিয়ে দিয়েছিলেন। সেখানে বলে দেওয়া হয়েছিল যে, রিটার্নিং অফিসার হিসাবে যে-সমস্ত বি.ডি.ও. থাকবেন, তাঁরা যেন কো-অর্ডিনেশন কমিটির সমর্থক হন। তারপর আমরা দেখেছি পঞ্চায়েত অফিসারদেরও দেওয়া হয়েছে, কিন্তু তারাও কো-অর্ডিনেশন কমিটির মেম্বার হিসাবে কাজ করেছে। তাই আমরা বলছি যে, আপনারা ভোটার তালিকা প্রণয়ন করা থেকে আরম্ভ করে ভোটের দিন পর্যন্ত সুন্দরভাবে রিগিং করেছেন এবং সেটা পশ্চিম বাংলার মানুষ জানে। কেননা আজকে দেখা গেল যে, লক্ষ লক্ষ মানুষ ভোট দেওয়া সত্ত্বেও কংগ্রেসকে পরাজিত হতে হয়েছে। আপনারা আজকে চিৎকার করছেন, কিন্তু হিসাবটা একবার দেখুন। ৪২-টি কেন্দ্রে ৪৫ লক্ষ নতুন ভোটার করেছেন। আজকে আপনারা ভোট পেয়েছেন ১ কোটি ৭৭ লক্ষ, আর কংগ্রেস রিগিং-এর পরেও ভোট পেয়েছে ১ কোটি ৭১ লক্ষ। সুতরাং ব্যাপক রিগিং হওয়া সত্ত্বেও মাত্র ৬ লক্ষ ভোটের ব্যাবধান। আপনারা এত রিগিং, কারচুপি করা সত্ত্বেও মানুষ আপনাদের এইভাবে জবাব দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার সামনে হাতের ছাপ দেওয়া ব্যালট পেপার জমা দেব, তাতে প্রিসাইডিং অফিসারের সিল পর্যন্ত দেওয়া আছে এবং তা সি.পি.এম-এর ক্যাডারের বাড়ি থেকে বেরিয়েছে, তার ১২-মেসে চাকর সেখান থেকে সংগ্রহ করে আমাদের দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইতিপূর্বে

পশ্চিমবাংলায় বহু নির্বাচন হয়ে গেছে, কিন্তু এই হাউসে কি এই রকম কোনও ঘটনা ঘটেছে? কোনও সদস্য কি কখনো রাস্তা-ঘাট থেকে ব্যালট পেপার সংগ্রহ করে হাউসে এনে উপস্থিত করেছে? জ্যোতিবাবু তো বহুদিন বিরোধী দলের নেতা ছিলেন, এক দিনও কি একটিও ব্যালট পেপার হাউসে এনে হাজির করতে পেরেছেন? অথচ আজকে আমি এনে দেখাচ্ছি, গতদিনে সাত্তার সাহেব দেখিয়েছেন।

(গোলমাল)

**শ্রী হরমোহন সিংহ :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার উনি কি বে-আইনীভাবে ব্যালট পেপার এখানে আনতে পারেন? আমার মনে হয় এই অপরাধের জন্য ওর শাস্তি হওয়া উচিত।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ঐ ব্যালট পেপারটি অবিলম্বে আপনার কাছে জমা দেওয়ার জন্য ওঁকে অনুরোধ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বক্তৃতা দেওয়ার আগেই আমি এটা আপনার কাছে জমা দিয়েছি।

**মিঃ ডেপুটি স্পীকার :** The ballot paper is in my custody now.

(অনেক সদস্য এক সাথে বলবার জন্য দাঁড়িয়ে ওঠেন।)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** Sir, I do not want to be disturbed by these members.

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি আপনাদের ইনফরমেশনের জন্য বলেছি যে, উনি যে ব্যালট পেপারটি হাউসকে দেখিয়েছেন, সেটি আমি আমার কাছে রেখে দিচ্ছি এবং আমি এবিষয়ে নিজে এনকোয়ারী করে, তারপর যা করবার আছে তা করব।

**শ্রী সুভাষ চক্রবর্তী :** এসম্পর্কে সঠিক তদন্ত করতে হবে যে, এই ব্যালট পেপার এই হাউসে এলো কি করে।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি তো বলেছি যে, আমি এ বিষয়ে তদন্ত করে দেখব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমিও এই বিধান সভায় অনেক দিন আছি, আমি জানি এই বিধান সভার সামনে কিছু উপস্থিত করলে সেটা বিধান সভার সম্পদ হয়ে যায়। আমি একজন সদস্যর দায়দায়িত্ব সম্পর্কে যথেষ্ট অবগত আছি। আমরা ১৩-জন সদস্য বলে বিধানসভাকে জাল বলে বর্জন করিনি। আমি সরকার পক্ষের মাননীয় সদস্যদের বলতে চাই যে, এরপর যখন এনকোয়ারী কমিশন হবে তখন আজকে আপনাদের যেটি দেখালাম সেটি হবে আপনাদের মারণ অস্ত্র।

[ 3-10 — 3-20 P.M. ]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের একটি জায়গায় আছে My Government will give honest and clean administration... সত্যিই তো, অত্যন্ত পরিচ্ছন্ন

প্রশাসন - তাদের রাজনৈতিক ৩৬ দফার কর্মসূচীতে ছিল কি? না, আমরা কিছুই দিতে পারবো না, শুধু পরিচ্ছন্ন প্রশাসন আপনাদের উপহার দেবো। আমি আপনার মাধ্যমে পরিচ্ছন্ন প্রশাসনের নমুনা দিতে চাই। গতবারের বিধানসভায় যখন বিরোধী দলের কেউ উপস্থিত নেই এমনকি এস.ইউ.সি পর্যন্ত নেই ঠিক সেই সময়ে ক্যালকাটা ইউনির্ভারসিটি বিল অত্যন্ত নির্লজ্জের মত এই বিধানসভা থেকে পাশ করিয়ে নেওয়া হলো। সরকার পক্ষের সাহস হলো না বিরোধী দলের উপস্থিতিতে ক্যালকাটা ইউনির্ভারসিটি বিলটি পাশ করাতে। যখন সমস্ত অপোজিশান নেই তখন পাশ করিয়ে নেওয়া হলো। ওরা জানেন না, ডাঃ রায়ের আমলে একবার এইরকম হয়েছিল কিন্তু আবার সেই বিলকে এনে পাশ করানো হয়েছিল। কিন্তু আপনাদের সেই সাহস নেই, আপনাদের পরিচ্ছন্ন প্রশাসনের নমুনা হচ্ছে ক্যালকাটা ইউনিভারসিটি নিয়ে নিলেন, যাদবপুর নিয়ে নিলেন, সেকেন্ডারি বোর্ড নিলেন, প্রাইমারী কমিটি ভেঙে দিলেন, স্কুলে স্কুলে ২জন করে হেডমাস্টার এ্যাপয়েনমেন্ট করলেন - স্বাধীনতার পর পশ্চিমবাংলায় এর চেয়ে আর কেউ এমন উপহার দিতে পারেন নি, সবচেয়ে বেশি আপনারা উপহার দিয়েছেন। এই বামফ্রন্ট সরকার সমস্ত অগণতান্ত্রিকভাবে পরিছন্নের নামে অপরিছন্ন প্রশাসন সৃষ্টি করেছেন। আর কি হয়েছে, এখানে অবশ্য জঞ্জাল মন্ত্রী উপস্থিত নেই তাই বলতে পারছি না, থাকলে দেখিয়ে দিতাম। যাই হোক, আপনাদের কাছে হাজির করছি, কলকাতা করপোরেশনের ৪৭ নম্বর ওয়ার্ডে পার্লামেন্টারী ইলেকশানে টোটাল ভোটারের সংখ্যা ছিল ২৩ হাজার ৯৪৫ জন। আর এবারে বয়স কমে গিয়ে ১৮তে দাঁড়িয়েছে। পার্লামেন্টারী ইলেকশানে যেখানে ২৩ হাজার ৯৪৫ জন ভোটার ছিল সেখানে বয়স কমে গিয়ে এবারে ভোটারের সংখ্যা দাঁড়িয়েছে ১৮ হাজার। সুতরাং কি রকম জালিয়াতি সুরু হয়েছে। আমি করপোরেশনের ইলেকশানের ভোটার লিস্ট সঙ্গে করে এনেছি, এই লিস্ট পাবলিস করে দেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, বয়স কম করে দেওয়া হলে ভোটারের সংখ্যা বাড়ে না কমে? এরা কোন স্কুল কলেজে পড়েছেন তা আমার জানা নেই ২৩ হাজার ৯৪৫ জন ভোটার যখন ২১ বছর বয়স ছিল আর ১৮ বছর বয়সে কমে যখন এলো তখন ভোটারের সংখ্যা দাঁড়ালো ১৮ হাজার অদ্ভুত ব্যাপার পশ্চিমবাংলার মানুষ আপনাদের ক্ষমা করবে না, এই কথা এখানে আমি বলে দিতে চাই যদি আপনারা কারচুপি করেন তার ফল আপনারা পাবেন। আপনাদের কারচুপি কি করে প্রতিরোধ করতে হয় কংগ্রেস সেটা জানে এবং তারই জবাব ক্যালকাটা করপোরেশন ইলেকশানে পাবেন। (সোরগোল) ... স্যার, এইসব সদস্যরা ভাবছেন যে এরা সবাই বুঝি থেকে যাবেন কিন্তু আপনারা জানেন না - আপনাদের নেতারা দে আর কাউনটিং ডেজ্, দে আর কাউনটিং মিনিটস প্রহরা গণনায় রত। একজন সি.পি.এম এম.এল.এর সঙ্গে কথা বলছিলাম। তিনি বললেন ফিরে আসবার সময়ে সরকারী টিকিটে ফিরে আসতে পারবো তো, যদি না পারা যায় তাহলে আপনাকে টিকিটের পয়সা ফিরিয়ে দিতে হবে।

আমরা আপনাদের পাঁচটা বছর ওখানে বসিয়ে রাখব যদি আপনারা আইন-শৃঙ্খলা বজায় রাখতে পারেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ফুড ফর ওয়ার্ক - ওঁদের গলার জোর দেবার কারণ আছে, ফুড ফর ওয়ার্কের টাকা এখন পর্যন্ত কোন হিসাব নেই,, কালকে আমি একটি অঞ্চলে গিয়েছিলাম দেখলাম অঞ্চল প্রধান রাত্রে দরজা বন্ধ করে হিসাব তৈরী করছেন, শুনলাম এখন প্রত্যেক জায়গায় ঐ অবস্থা রাত্রে দরজা বন্ধ করে হিসাব তৈরী

করতে হচ্ছে, এই হিসাব তৈরী করার কারণ আলীমুদ্দিন ষ্ট্রীট থেকে ফতোয়া গেছে হিসাব দেবার জন্য, কারণ এখন আর কেন্দ্রে জনতা সরকার নেই যে এড়িয়ে যাবে, কেন্দ্রে এখন ইন্দিরা গান্ধী এসেছেন যেখানে প্রত্যেকটি হিসাব দিতে হবে। আজকে এখানে একটু আগে অর্থমন্ত্রী ছিলেন, তাঁর এখন আর আগেকার সুর নেই, যখন জনতা সরকার ছিল তখন তিনি বলতেন যে সুপ্রীম কোর্টে কেস করব, আজ আর কেস করার হুমকী নেই, এখন ইন্দিরা গান্ধীর অর্ডার তামিল করতে ব্যস্ত। ওভারড্রাফট শোধ করে দিতে ব্যস্ত যাতে চাকরী না চলে যায়।

[ 3-20 — 3-30 P.M. ]

আজ তিন বছর ধরে আপনারা যে পাপ সঞ্চয় করেছেন এবং তা পশ্চিমবঙ্গের মানুষের কাছে দিয়েছেন, এর চেয়ে বড় অপরাধ আর হয়না। আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই যে আপনাদের ৩৬ দফা কর্মসুচীর এক জায়গায় বলেছেন যে নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্র আপনারা সব জায়গায় মানুষের কাছে পৌঁছে দেবেন, কিন্তু কেউ বলতে পারবেন আপনাদের প্রতিশ্রুতি মত কোন জায়গায় নিত্যপ্রয়োজনীয় জিনিস পৌঁছে দিতে পেরেছেন? এই যে স্টেটমেন্ট গভর্ণর এ্যাড্রেসে এই কথা বলা হয়েছে, আমি তাই বলছি যে এই সরকার ভাঁওতাবাজ। গভর্ণর বলেছেন আমার গভর্ণমেন্ট ৩৬ দফা কর্মসূচী রূপায়ণে এগিয়ে গেছে, ৩ বছরে কি হল? তেল ১৪ টাকা, চিনি সাড়ে ছয় টাকা, কেরোসিন তেল পাওয়া যায়না, ডিজেলে লাইন। ডিজেল নেই অথচ জ্যোতিবাবু ৪টে গাড়ি চেপে ঘুড়ে বেড়াচ্ছেন। প্রত্যেকটি মন্ত্রীর জন্য ২ খানা করে গাড়ি আছে। বিপ্লবী নেতা শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায়ের পরিত্যক্ত ডি.এইচ.ই. এয়ার কনডিশন গাড়িতে তিনি আজও চেপে বেড়াচ্ছেন। এই তো জনদরদী কম্যুনিস্টদের কম্যুনিজমের অবস্থা। প্রত্যেক মন্ত্রী পিছনে পুলিশ ভ্যান, আগে দুখানি গাড়ি পিছনে পুলিশ ভ্যান নিয়ে তাঁরা পুলিশ প্রোটেকশনে রয়েছেন।

(গোলমাল)

আপনার গলাটা খারাপ, আপনি আমার সঙ্গে গলার জোরে পারবেন না। এখানে খাঁটী জিনিস আছে, আপনারা ভেজাল। আজ সারা ভারতবর্ষে ইন্দ্রিরা গান্ধীর যে মুক্তি সূর্য এসেছে তাই আপনাদের ভয় পাবার কারণ হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রী মহাশয় আজকে এখানে নেই তিনি হয়তো ভাষণ দেবেন, আজকে সাঁওতালডি নষ্ট হয়ে যাচ্ছে, বিদ্যুতের অভাব, সেই বিদ্যুতের অভাব মেটাবার জন্য সপ্তাহে দুবার করে বিদ্যুৎ মন্ত্রী আবদুল গণিখান চৌধুরী মহাশয় দিল্লী কলকাতা করছেন, আর জ্যোতিবাবু তিনি পার্টির কাজের জন্য ৩২৬ বার বিভিন্ন রাজ্যে ঘুরে বেড়াচ্ছেন। অর্থমন্ত্রীকে প্রশ্ন করছি পার্টির কাজের জন্য কত টাকা মুখ্যমন্ত্রীর পেছনে ব্যায় করা হচ্ছে তার হিসাব দিন? সরকারী টাকায় কম্যুনিজম বাড়াবার জন্য মুখ্যমন্ত্রী বিভিন্ন রাজ্যে যাচ্ছেন। গরীব মানুষের টাকায় এই কাজ তিনি করছেন। আজ শুনলাম সেলস ট্যাক্স বাবদ কোটি কোটি টাকা আদায় হয় নি। আবার কয়েকদিন বাদে এর জন্য বাজেটের উপর ট্যাক্স করা হয়েছে। ক্যাবারে ড্যান্সের উপর ট্যাক্স করে মন্ত্রীদের গাড়ি চাপার কোন বাঁধা নেই। আজ অপসংস্কৃতির নামে আমি বলতে চাই না পার্ক হোটেলে কে কার কোমরে হাত দিয়ে নাচছে। আমি বলতে চাই না যে মুখ্যমন্ত্রীর কোন আত্মীয় ডেপুটি

এডভোকেট জেনারেল হতে পারেন কিনা? ১৬ লক্ষ টাকা ব্যাঙ্ক থেকে নিয়ে কমলা বেকারী হতে পারে কিনা তা বলতে চাই না। এসব কথা বলতে গেলে গায়ে লাগবে। আপনার এই চিৎকার বিধানসভার মধ্যে সীমাবদ্ধ থাকবে না, এটা ৬ কোটি লোকের মধ্যে যাবে। তেল ডিজেল, নুন ইত্যাদি পাওয়া যাচ্ছে না - এর জন্য কেন্দ্র দায়ী অর্থাৎ কেন্দ্রের উপর দায় দায়িত্ব চাপিয়ে দিয়ে নিজেদের অপদার্থতা ঢাকার চেষ্টা করছেন কিন্তু আমি প্রশ্ন করি রাজ্যপালের ভাষণে এসব নেই কেন? আপনার হাতে লোকের মাথা কাটার জন্য কেন্দ্রের টাকা আত্মসাৎ করার জন্য, ১৬ লক্ষ খরচ করে পার্টির বাড়ি করার জন্য অধিক ক্ষমতা চাইছেন। আমরা কেন্দ্রের কাছে বলব টাকা দাও, ক্ষমতা দাও কিন্তু কোন অপদার্থ সরকারকে নয়। অর্থাৎ যে সরকার রাজ্য চালাতে পারে আইন শৃঙ্খলা বজায় রাখতে পারে, অগণতান্ত্রিক পদ্ধতিতে স্কুল কলেজ না ভাঙে, ভোটের সময় কারচুপি না করে ক্যাডারদের টাকা পাইয়ে না দেয় তাদের হাতে ক্ষমতা দেওয়া উচিত। আপনাদের উষ্মার খুব কারণ আছে জানি। কিন্তু আপনারা যদি আর ২ - ১ বছর থাকেন তাহলে আপনাদের আর উষ্মা থাকবে না। আপনারা ইতিমধ্যে নানা রকম লাইন দিতে আরম্ভ করেছেন। কার সঙ্গে গিয়ে নির্বাচন করা যাবে সেই লাইন খুলে দিয়েছেন। আপনাদের চরিত্র আমাদের জানা আছে। কেরলে কংগ্রেসের সঙ্গে হাত মিলিয়ে সরকারে বসে আছেন। এখানে জনতার আশির্বাদ নিয়ে এসেছিলেন। আপনারা পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দিয়েছেন। তাই সারা ভারতের লোক রায় দিয়েছেন যে একটা শক্ত ও শক্তিশালী নেতৃত্ব চাই, স্থায়ী সরকার চাই। সেইজন্য ইন্দিরা গান্ধীকে তারা ভোট দিয়েছেন। তাঁরা চায় সৎ ও নিষ্ঠাবান সরকার। সেজন্য বলছি অবাধ ও স্বাধীন নির্বাচনের ৬ মাস আগে মুখ্যমন্ত্রী পদত্যাগ করবেন। অর্থাৎ মুখ্যমন্ত্রী বিধানসভায় স্বীকার করেন যে অবাধ নির্বাচন যাতে হতে পারে তার জন্য নির্বাচনের ৬ মাস আগে আমি পদত্যাগ করব। তাহলে তখন কিন্তু দেখা যাবে আপনাদের হাসি ম্লান হয়ে যাবে। এই রাজ্যে শ্মশানের শান্তি বিরাজ করছে। আইন শৃঙ্খলা নেই। এই রাজ্যের জনসাধারণ এক অতীব দুঃখ কষ্টের মধ্যে আছে। এইসবের জন্য আমরা বড় আদালতে গিয়ে রায় নেব। সেখানে তারাই তখন আপনাদের ধিক্কার দেবে। আপনাদের শান্ত সুবোধ ফাইনান্স মিনিস্টার নেই, বিশ্বজিৎ বোস বলে একটা ছেলে চাকরি করতো - কংগ্রেসের ছেলে তাই ফাইনান্স মিনিস্টারকে দিয়ে তার চাকরী রাখা যায় নি। তার বাবা রিটায়ার্ড করে ছিলেন, তাঁকে আমরা চাকরি দিয়েছিলাম। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, তাকে চিঠি দিয়ে এক্সটেনসান করা হল সেই এক্সটেনসান পিরিয়ডের মধ্যে এই বিশ্বজিৎ বোস কে টারমিনেট করে দেওয়া হলো। কারণ জানতে পারলো যে সে কংগ্রেসের ছেলে এই অপরাধে তার চাকরি গেল। আমি বলবার সময় প্রত্যেকটা কাগজ দলিল নিয়ে এসেছি। আপনাদের কো-অর্ডিনেশান কমিটি ৪র্থ শ্রেণীর কর্মচারীদের কাছ থেকে ট্রান্সফারের ভয় দেখিয়ে মাসে ২ টাকা আদায় করেন। আমার কাছে রসিদ আছে। রসিদ নং ২১,৭৪৬। কো-অর্ডিনেশান কমিটি ২ টাকা করে চাঁদা নেয়। তারা এই টাকা দেয় পার্টি ফান্ডে ভয়ে, কেউ হাসতে হাসতে দেয় না, আপনাদের ট্রান্সফার, অবিচার, অত্যাচার সাসপেন্ড এর ভয়ে টাকা দেয়, ভক্তিতে কেউ দেয় না। মাননীয় ঃ উপাধ্যক্ষ মহাশয়, আজকে জলপাইগুড়িতে শীতলকুচি এবং বিভিন্ন থানায় এক বছরে ২৪টা রাহাজানি ডাকাতি হয়েছে তারমধ্যে ৪টি খুন লিখিত আছে। আমার এই তথ্যের প্রত্যেকটি কাগজ আপনার কাছে জমা দেবো। কারণ এই সত্যবাদী যুধিষ্ঠিররা যারা এখানে বসে আছেন তাঁরা বলবেন যে আপনি তো জমা দেন নি সেইজন্য

আমি জমা দেবো। শুধু আপনাদের চিৎকার নয় আপনাদের চরিত্র এবং আপনাদের মুখোশ জনসাধারণের কাছে খুলে দেবার জন্য দীর্ঘ ৩ বছর ধরে আপনারা যে স্টীম রোলার চালিয়েছেন লোকের উপর তা প্রতিরোধ করার জন্য তারা প্রস্তুত। এই অপদার্থ সরকারের রাজ্যপালের ভাষণ আমি স্বীকার করে নিতে পারলাম না কারণ এতে সত্য কথা নেই। তাই আমি এই ভাষণের পূর্ণ বিরোধীতা করছি।

[ 3-30 — 4-00 P.M. ]

**শ্রীমতী ছায়া ঘোষ :** অন এ পয়েন্ট অফ পারসোনাল এক্সপ্লানেশান স্যার উনি আমার নামে অসত্য কথা বলেছেন, উনি ব্রিটিশ ডিভাইড এন্ড রুল চালাবার এখানে চেষ্টা করেছেন। দুষ্কৃতকারি কারা বলে যে আমি বক্তব্য রেখেছিলাম পশ্চিমবঙ্গের মানুষ দুষ্কৃতকারি কারা তা তারা জানে। আমি কংগ্রেস আই এর বিরুদ্ধে স্পষ্ট বক্তব্য রেখেছি। উনি বামফ্রন্ট সরকার ও এম এল এদের হেয় করবার জন্য অসত্য কথা বলেছেন। আমি বিধান সভায় এই কথা বলবো যে ওনার নাম সত্য বাপুলীর পরিবর্তে অসত্য বাপুলী রাখা হোক।

**শ্রী শচীন সেন :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় যখন এখানে চিৎকার করে গলা হাঁকিয়ে তাঁর বক্তব্য রাখছেন ঠিক সেই সময় খবর এসেছে যে শ্রীরামপুর কেন্দ্রে বামফ্রন্ট প্রার্থী এখনও পর্যন্ত ১০ হাজার ভোটে এগিয়ে আছে সত্য বাপুলী আসলে মিথ্যা বাপুলী।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় : উপাধ্যক্ষ মহাশয়, আমাকে পয়েন্ট অফ অর্ডার বলার সুযোগ দেওয়ার জন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখবার সময় আমরা দেখলাম তিনি একটা ব্যালট পেপার নিয়ে বলছেন। কয়েক দিন আগে দেখেছিলাম তাঁদের দলের নেতা ভোলা সেন ও সাত্তার সাহেব মাননীয় অধ্যক্ষ মহাশয়ের কাছে এক বান্ডিল ব্যালট পেপার দিয়েছেন। আজকে তিনি আবার ব্যালট পেপার হাতে নিয়ে বলছেন। আমি আপনার কাছে জানতে চাই এবং আপনাকে অনুরোধ করছি এটা আপনি দেখুন যে একজন মাননীয় সদস্য যদি কোন ব্যালট পেপারটি কুড়িয়ে পান, তাহলে সেটা সংগ্রহ করার সঙ্গে সঙ্গে স্থানীয় থানায় ইনফরমেশান দেওয়া উচিত এবং সেই কাজে লিগাল এ্যাকসান নেওয়ার জন্য সরকারকে সাহায্য করা উচিত। আমাদের সন্দেহ হয়, আমরা জানতে চাই যে এই ব্যালট পেপারগুলি তাঁরা কার কাছ থেকে পেয়েছেন ও কিভাবে পেয়েছেন, এটা ম্যানুফ্যাকচার করা হয়েছে না চুরি করা হয়েছে সেটা জানান উচিত এই সভাকে।

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনাকে অনুরোধ করবো ঐ ব্যালট পেপারটি আপনি মুখ্যমন্ত্রীর কাছে তদন্তের জন্য পাঠাবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি পারসোনাল এক্সপ্লানেশান দিতে উঠেছি। শ্রীমতি ছায়া ঘোষ বক্তৃতা দেবার সময় বলেছেন যে আমার নাম পাল্টে দেওয়া ভাল। উনি যখন বক্তৃতা দিয়েছিলেন আমি তখন ছিলাম না। আমার বক্তব্য হচ্ছে আইন শৃঙ্খলার অবস্থাকে খারাপ করতে পারে সমাজ বিরোধীরা। যে কেউ করুক না কেন আইন

শৃঙ্খলা প্রশ্নেই আমি বলেছি। আমি যেটা বলেছি সেটা পূর্ণ দায়িত্ব নিয়ে বলেছি। আমি আপনার মাধ্যমে বলছি যে আমার নাম রেখেছেন আমার শ্রদ্ধেয় পিতা। সুতরাং আমার নাম পাল্টাব কিনা সেটা শ্রীমতী ছায়া ঘোষ নির্দেশ দিতে পারেন না। তিনি তাঁর নিজের নাম পাল্টান এবং স্বামী ও ছেলের নাম পাল্টান।

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি সত্য বাবুর ব্যালট পেপারটি নিয়ে নিচ্ছি এবং এই ব্যালট পেপার মুখ্যমন্ত্রীর কাছে রেফার করছি এনকোয়ারি করার জন্য। এনকোয়ারি করার পর আবার যখন আসবে তখন হাউসের কাছে প্লেস করে দেব।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় ঃ উপাধ্যক্ষ মহাশয়, আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে তা হচ্ছে সাত্তার সাহেব এর আগে কিছু ব্যালট পেপার জমা দিয়েছেন, আমরা চাচ্ছি এগুলি মুখ্যমন্ত্রীর কাছে পাঠান হোক।

**মিঃ ডেপুটি স্পীকার :** Mr. Mukherjee, please take your seat, I will not allow any more discussion on ballot paper. I have already given my ruling on this point.

The House will again meet at 4.05 p.m.

(At this stage the House was adjourned till 4.05 p.m.)

(After adjournment)

[ 4-05 — 4-20 P.M. ]

**শ্রী ননী কর :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ওয়েস্ট বেঙ্গল ন্যাশনাল ভলানটিয়ার ফোর্সের প্রায় ১০ হাজার সদস্য মুখ্যমন্ত্রীর সঙ্গে দেখা করবার জন্য এ্যাসেম্বলীর দিকে আসছিল কিন্তু পুলিশ তাদের আটকে দিয়েছে। তাদের দাবী হচ্ছে ৫ বছর পর্যন্ত তাদের নাম থাকে তারপর তাদের নাম বদলে যায়, তারা আর কাজ পায়না। অতীতের মুখ্যমন্ত্রী বলেছিলেন, বিভিন্ন ডিপার্টমেন্টে সার্কুলার দিয়েছিলেন যে, ওদের জন্য পুলিশ ফোর্সে ১৫ পারসেন্ট রিজার্ভ চাকুরী থাকবে। তারা এই ব্যাপারে আজকে এখানে এসেছে কাজেই আমি অনুরোধ করছি কোন প্রবীন মন্ত্রী তাদের সঙ্গে দেখা করে তাদের সমস্যার সমাধান যাতে হয় তার ব্যবস্থা করুন।

**শ্রী দেবরঞ্জন সেন :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মহামান্য রাজ্যপালের ভাষণের উপর মন্ত্রী মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। এবং এই প্রসঙ্গে বলতে চাই যে, মহামান্য রাজ্যপাল তাঁর ভাষণের মধ্য দিয়ে যে সমস্ত কথা বলেছেন সেই সমস্ত কথা বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচীকে রূপ দিতে গিয়ে বিগত ৩২ মাস ধরে বামফ্রন্ট সরকার কি কি কাজ করেছেন সেই কাজের কথা উল্লেখ করেছেন এবং আগামী দিনে এই সরকার কি কি পরিকল্পনা নেবেন এবং কোন পথে গিয়ে সেই সমস্ত কর্মসূচীকে রূপ দেবেন সেটা জানার জন্য এই বিধানসভার অধিবেশনে তিনি মাননীয় সদস্যদের আহ্বান জানিয়েছেন। মহামান্য রাজ্যপালের ভাষণের উপর আজ ৩ দিন ধরে আলোচনা হচ্ছে এবং আজকে কংগ্রেস সদস্য সত্যবাবু যে কথা বলেছেন সে সম্বন্ধে আমি দু-চারটে কথা বলতে

চাই। আজকে তিনি প্রথমেই বলবার চেষ্টা করেছেন রাজ্যপাল তাঁর ভাষণে ধাপ্পা দিয়েছেন এবং অসত্য কথা বলেছেন। আমি তাঁর এই কথার তীব্র প্রতিবাদ করে বলছি, তিনি রাজ্যপালের ভাষণ পুরোপুরি পড়েননি এবং এই সরকার যে সমস্ত ক্ষেত্রে স্বার্থকতা দেখাতে পেরেছেন, সরকার তার কর্মসূচী এবং পরিকল্পনা মাফিক যে সমস্ত কাজ করেছেন সেগুলো তিনি ইচ্ছাকৃতভাবে গোপন করেছেন এবং অপরপক্ষে সস্তা কথা বলে এই সভায় বাহবা নেবার চেষ্টা করেছেন। কংগ্রেস সদস্য সেই চেষ্টা করতে পারেন, কিন্তু আমরা জানি বামফ্রন্ট সরকার বিগত ৩ বছর ধরে যে সমস্ত কাজ করেছে তার মূল্যায়ন হয়ে গেছে এবং তার একমাত্র প্রমাণ বিগত লোকসভার নির্বাচনে বামফ্রন্ট প্রার্থীরা বিপুলভাবে ভোটে জয়লাভ করেছেন। যেখানে ৯টি রাজ্যে কংগ্রেস (আই) ব্যাপকভাবে নির্বাচনে জয়ী হয়ে সংখ্যাগরিষ্ঠতা লাভ করেছে ঠিক তেমনিভাবে এই পশ্চিম বাংলায় এসে কংগ্রেস (আই) নির্বাচনে অত্যন্ত পর্যুদস্ত হয়েছে এবং পর্যুদস্ত হবার পর আমরা দেখেছি এই লোকসভা নির্বাচনের প্রার্থী প্রণব মুখোপাধ্যায়, তিনি বোলপুর নির্বাচন কেন্দ্র থেকে দাঁড়িয়েছিলেন এবং সেখানে পরাজিত হয়ে ইন্দিরা গান্ধীর পৃষ্ঠপোষকতায় তিনি মন্ত্রীরূপে শপথ গ্রহণ করে আজকে কেন্দ্রীয় মন্ত্রী হিসাবে ভারতবর্ষের কেন্দ্রীয় রাজনীতিতে প্রবেশ করবার জন্য চেষ্টা করছেন, তিনি মন্ত্রী হবার পর দিন থেকেই এই আস্ফালন করে যাচ্ছেন যে পশ্চিম বাংলার সরকারকে কি করে উৎখাত করতে পারা যায় এবং এই প্রসঙ্গে আমি একটা কথা বলি গত ১৫/২০ দিন আগে বোলপুর শহরে প্রণববাবু একটা জনসভা করেছিলেন কংগ্রেসীদের ডাকে। সেই জনসভায় দাঁড়িয়ে তিনি প্রকাশ্যে বলেছেন যে আমরা ১৫ দিনের মধ্যেই এই বামফ্রন্ট সরকারকে উৎখাত করে দেবো এবং যে মন্ত্রীরা সন্ধ্যাবেলায় রাইটার্স বিল্ডিং থেকে বেরিয়ে যাবেন তাঁরা পরদিন সকাল বেলায় ফিরে এসে দেখবেন আর তাঁদের গদী নেই। এই রকম দম্ভোক্তি প্রণব বাবু একটা সভায় দাঁড়িয়ে প্রকাশ্যে ঘোষণা করেছেন। আমরা জানি যে, ষড়যন্ত্র আমাদের বিরুদ্ধে শুরু হয়ে গিয়েছে, চক্রান্ত আমাদের বিরুদ্ধে শুরু হয়ে গিয়েছে, যে চক্রান্তের মধ্য দিয়ে, যে ষড়যন্ত্রর মধ্যে দিয়ে এই বামফ্রন্ট সরকারকে ভাঙ্গবার একটা চেষ্টা তাঁরা করে যাচ্ছেন তাই আজ সত্যরঞ্জন বাপুলি মহাশয় জোর গলায় বলবার চেষ্টা করেন যে শুধু দিন নয় মৃত্যুক্ষণ এগিয়ে আসছে, যেকোন সময়ে আমরা এই ঘটনা ঘটিয়ে দিতে পারি, যে কোন মুহূর্তে আমরা এই সরকারকে উৎখাত করে দিতে পারি। কিন্তু এই সত্যবাবু, প্রণববাবুর দল জানেননা বামফ্রন্ট সরকার যার সহযোগিতায়, যাদের আশির্বাদে এই সরকারের দায়িত্ব নিয়েছেন তারা আজকে দেশের খেটে খাওয়া মানুষ, গরীব মানুষ, মধ্যবিত্ত মানুষ, মেহনতী মানুষ, তারা জানে যে তাদের স্বার্থে, তাদের অধিকার রক্ষা করার জন্য, তাদের লড়াই জোর করে দেবার জন্য, আজকে বামফ্রন্ট সরকারকে তারা হাতিয়ার তৈরি করতে পেরেছে, আগামী দিনে এই বামফ্রন্ট সরকারকে হাতিয়ার করে তারা বৃহত্তর সংগ্রামে লড়াই করতে পারবে একথা আজকে বাংলা দেশের মানুষ জানে। তাই আজকে কংগ্রেস(আই)রা অত্যন্ত ভীত, অত্যন্ত সন্ত্রস্ত। আজকের এই বিধানসভার অধিবেশন রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে শুরু হয়েছে, এই ডাক এবং এই বিধানসভার অধিবেশনের আগে যে বিধানসভার অধিবেশন হয়েছিল এই দুটির মাঝখানে লোকসভার নির্বাচন হয়ে গেল এবং লোকসভার নির্বাচনে জনতা দল পর্যুদস্ত হল, লোকদল আরো পর্যুদস্ত হল, কংগ্রেস(আই) সংখ্যাগরিষ্ঠ দল হিসাবে দিল্লীর লোকসভায় নির্বাচিত হয়ে সরকার তৈরি করেছেন, তাই আমাদের রাজ্যপালের ভাষণে আছে যে পরিবর্তিত

রাজনৈতিক অবস্থার মধ্যে আজকে বামফ্রন্ট সরকারের এই রাজ্যপালের ভাষণ দিয়ে আমরা শুরু করছি এবং সেই ভাষণের মধ্যে দিয়ে তিনি দেখাতে চেয়েছেন যে পরিবর্তিত রাজনীতির মধ্যেও পশ্চিম বাংলায় তাঁর যে সরকার, তাঁর সরকারের মধ্যে যেসমস্ত দল আছে যারা বামফ্রন্ট সরকার তৈরি করেছে, তারা তাদের নির্দিষ্ট কর্মসূচী নিয়ে; ৩৬ দফা কর্মসূচী নিয়ে এগিয়ে চলেছে তার প্রকৃষ্ট প্রমান, জাজ্জল্যময় উদাহরণ হচ্ছে এই বিগত লোকসভার নির্বাচনে বামফ্রন্ট প্রার্থীরা বিপুলভাবে জয়যুক্ত হতে পেরেছেন, ইন্দিরা কংগ্রেসের প্রার্থীদের পর্যুদস্ত করে হারাতে পেরেছে। তাই তাঁর সরকার বিগত ৩২ মাস থেকে যে কর্মসূচী রূপ দেবার চেষ্টা করছে বা রূপ দিয়েছে ক্ষেত মজুরের স্বার্থে, ভাগচাষীদের রেকর্ড করাবার স্বার্থে, কলকারখানার শ্রমিকদের স্বার্থে, মানুষের গণতান্ত্রিক আন্দোলনের অধিকার করার স্বার্থে, এই সমস্ত দিক দিয়ে তারা প্রমাণ করেছে যে বামফ্রন্ট সরকার তার কর্মসূচী অনুযায়ী এগিয়ে চলেছে। এই কর্মসূচীর মধ্যদিয়ে তারা আগামী দিনে পশ্চিম বাংলায় এমন একটা শাসন ব্যবস্থা প্রচলন করতে চান যার মধ্যে দিয়ে আগামী দিনে যে অবস্থা সৃষ্টি হবে, যে অবস্থার দিকে লক্ষ্য রেখে আগামী দিনে অন্যান্য রাজ্যে ভারতবর্ষের অন্যান্য রাজ্যে তার যে একটা প্রতিক্রিয়া হবে সেই প্রতিক্রিয়ার মধ্যে দিয়ে আগামী দিনে ভারতবর্ষে আমরা গণতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়ে এই বামফ্রন্ট সরকারকে আরো বর্ধিত করতে পারবো এবং পশ্চিম বাংলার বাইরে, ত্রিপুরার বাইরে, কেরালার বাইরে, অন্যান্য রাজ্যে এই বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠা করবার জন্য আমরা আরো এগিয়ে যেতে পারবো। এই বিষয় নিয়ে আজকে এই বামফ্রন্ট সরকার তার কর্মসূচী নিয়ে এগিয়ে যাবার চেষ্টা করছে। মাননীয় সদস্যগণ, আপনারা জানেন যে আজকে এই রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তিনি বলেছেন যে তাঁর সরকার গত বন্যায়, গত খরায়, কিভাবে তাঁরা তার মোকাবেলা করতে পেরেছেন, গত বন্যায় এবং খরায় সারা পশ্চিম বাংলায় ২৮৬ কোটি টাকার ফসল নষ্ট হয়েছে। বামফ্রন্ট সরকার একমাত্র সরকার তার মোকাবেলা করতে পেরেছেন জনসাধারণের সহযোগিতা নিয়ে। এত বড় বন্যা, এত বড় খরার মধ্যে দিয়েও আজকে বাংলার খেটে খাওয়া মানুষ, লড়াকু মানুষ, মধ্যবিত্ত মানুষ, কলকারখানায় যারা কাজ করে তারা আজকে বামফ্রন্টের পিছনে এসে দাঁড়িয়েছে ও বামফ্রন্টের ভিতকে আরো শক্তিশালী করবার জন্য তারা আজকে সচেষ্ট হয়েছে। একটাই প্রমাণ করেছে, আজকে বামফ্রন্ট সরকার তার কর্মোদ্যোগ নিয়ে কাজ শুরু করতে পেরেছেন বলেই আজকে ৩৬ দফা কর্মসূচী অনেকখানি রূপ পেয়েছে। আমার বিশ্বাস বামফ্রন্টের আরও যে সময়টা বাকি আছে, তার মধ্যে বাকি কাজ সম্পূর্ণ করার চেষ্টা করবে, এবং বিশ্বাস রাখি বামফ্রন্ট সরকারের সেই কাজ সম্পূর্ণ সার্থক হতে পারবে। আজকে রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বারবার ঘোষিত হয়েছে, কৃষিক্ষেত্রে আমরা যথেষ্ট উন্নতি সাধন করতে পেরেছি। আমরা দেখেছি কৃষি কর্মসূচীর মধ্য দিয়ে, ফুড ফর ওয়ার্কের মধ্য দিয়ে ১৯৭৯ সালে সেপ্টেম্বর মাস পর্যন্ত আমরা অনেক কাজ করতে পেরেছি। এরজন্য গ্রাম বাংলার ফলন বাড়াতে পেরেছি। ৩০ বছরের কংগ্রেস আমলে দেখেছি। কি অপরিসীম দুর্দশা মানুষের ঘটেছে। আজকে ৩২ মাসে ফুড ফর ওয়ার্কের মাধ্যমে, পঞ্চায়েতের মাধ্যমে আমরা গ্রাম বাংলার অন্ততঃ কিছুটা দুঃখ ঘোচাতে পেরেছি। আরও আরও চেষ্টা করে যাচ্ছি এবং তারই ফলশ্রুতি দেখতে পাচ্ছি, গ্রামবাংলায় খেটে খাওয়া মানুষ, ক্ষেত মজুর, যারা বছরের মধ্যে ৪/৫ মাস কাজ করতেন, বাকি সময়টা জোতদার-জমিদারদের অনুকম্পার উপর নির্ভর করে থাকতে হত, আজকে সেই জিনিসের পরিবর্তন

হয়েছে। আজকে ক্ষেত মজুরেরা ন্যায্য মজুরী পাচ্ছে, ন্যায্য মজুরী পেয়ে বিকল্প চাষের দিকে এগিয়েছে। সরকার যে পরিকল্পনা নিয়েছেন তার ফলে তারা কাজ পাচ্ছে। সেই কাজের মধ্যে দিয়ে গ্রাম বাংলার চেহারাটা পাল্টাতে পেরেছি। এই সরকার বারোশোর মতো নূতন ফ্রি প্রাইমারী স্কুল করবার সিদ্ধান্ত গ্রহণ করেছেন। এই পরিকল্পনার মধ্য দিয়ে আগামী দিনে ১৯৮০-৮১ সালে ২ লক্ষ ২০ হাজার ৬ থেকে ১১ বছর বয়স্ক অতিরিক্ত ছাত্রকে শিক্ষার অধিকার দিতে সক্ষম হবো। অপারেশান বর্গার মধ্য দিয়ে গত ১৯৭৯ সালের নভেম্বর মাস পর্যন্ত আমরা ৭ লক্ষ ৭৩ হাজার বর্গাদারের নাম রেকর্ডভুক্ত করতে পেরেছি এবং ১৯৮০ সালের জুন মাসের মধ্যে আরও বেশি সংখ্যক নাম রেকর্ডভুক্ত করার সিদ্ধান্ত নিয়েছি। বর্গাদারেরা দীর্ঘকাল ধরে উপেক্ষিত হয়ে ছিলেন। আজকে তারা জমির অধিকার ভোগ করতে পারবেন। তিরিশ বছরের কংগ্রেসী শাসনে যে অধিকার থেকে তারা বঞ্চিত আজকে বামফ্রন্টের আমলে এই বর্গাদারেরা নাম লেখাবার সুযোগ পেয়েছেন। বামফ্রন্ট সরকার বর্গাদারদের পাশে দাঁড়িয়ে তাদের নাম রেকর্ডভুক্ত করার দায়িত্ব নিয়েছে। বর্গাদারদের শরিক হয়ে মাঠে-ময়দানে লড়াই করে বর্গাদারদের নাম রেকর্ড করাচ্ছে এবং তাদের স্বার্থে লড়াই করছে। রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বর্গাদারদের আর্থিক সাহায্য দেওয়ার কথা বলা হয়েছে। প্রায় ৫০ হাজার জনকে গত বছর এই সরকার আর্থিক সাহায্য দিতে পেরেছেন। আমরা জানি মাত্র ৫০ হাজার বর্গাদারকে সাহায্য দেওয়া এটা অত্যন্ত কম সংখ্যক বর্গাদারকে সাহায্য দেওয়া। কিন্তু এই সরকারই সর্বপ্রথম বর্গাদারদের ঋণ দিয়ে, অন্যান্য রকম সাহায্য দিয়ে ফসলের পরিমাণ এবং মান বাড়াবার চেষ্টা করেছেন। সরকার সর্বপ্রথম এই পরিকল্পনা নিয়েছেন। বর্গাদারেরা এইজন্য ঋণ পাচ্ছেন, অনুদান পাচ্ছেন এবং তার পরিমাণ হচ্ছে কমপক্ষে ৫০ হাজার।

[ 4-20 — 4-30 P.M. ]

এই সরকার আরও সিদ্ধান্ত করেছেন যে, বর্গাদারদের সাহায্যের পরিমাণ বাড়াতে হবে এবং সেই সাহায্যকে আরও ব্যাপক করে তুলতে হবে। সেই কর্মসূচী বামফ্রন্ট সরকার নিয়েছেন এবং সেকথা মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে পরিষ্কাররূপে ফুটে বেরিয়েছে। আপনি জানেন যে গত বন্যায় এবং খরায় আমাদের সরকারের তরফ থেকে ১০ লক্ষ ৪৬ হাজার মিনিকিট বিতরণ করা হয়েছে এবং তার মূল্য হচ্ছে ৩ কোটি ৬১ লক্ষ টাকা। এই সরকার যা করেছেন তা বিগত ৩০ বৎসরের ইতিহাসে নাই। ৩ কোটি ৬১ লক্ষ টাকার মিনিকিট বিতরণ করেছেন গরীব চাষীদের প্রান্তিক চাষীকে সাহায্য করার জন্য। তাই এই সরকার গর্ব করতে পারেন এবং সেই গর্ব করার অধিকার তাদের আছে। বর্তমান রাজ্য সরকার গরীব মানুষদের উন্নতির জন্য, গরীব চাষীদের উন্নতির জন্য যেখানে এগিয়ে গিয়েছেন, সেখানে সত্যবাপুলি মহাশয় বলছেন মাননীয় রাজ্যপাল নাকি অসত্য কথা বলেছেন। আজকে জনতা পার্টি থেকেও অনেক কথা বলতে পারেন, কিন্তু আমি তাঁদের কাছে এই আবেদন করবো যে আজকে যে দিন এসেছে, তাতে আপনারা সরকারের সঙ্গে সহযোগিতা করুন, আগামী দিনে তার সঙ্গে সামিল হোন যাতে স্বৈরতন্ত্র এখানে মাথাচাড়া না দিয়ে উঠতে পারে, যাতে ইন্দিরা গান্ধীর সরকার কিছুতেই পশ্চিমবঙ্গে স্বৈরতন্ত্র প্রতিষ্ঠা না করতে পারে। আপনারা এগিয়ে আসুন, এসে ভারতবর্ষের পশ্চিমবঙ্গে স্বৈরতন্ত্রকে ধ্বংস করে যাতে এখানে গণতন্ত্রকে সুপ্রতিষ্ঠিত করতে পারেন, এই আবেদনই আমি জনতা পার্টির কাছে জানাই। মাননীয় ডেপুটি

স্পীকার মহাশয়, আপনি জানেন মহামান্য রাজ্যপাল মহোদয় তাঁর ভাষণের মধ্য দিয়ে গত এই সরকার কি কৃষিঋণ দিয়েছেন, তার উল্লেখ করেছেন। গত বছর কৃষিঋণ সরকার দিয়েছেন ১২ কোটি টাকার। এই সরকার যতটা পারছেন তাঁরা সীমিত ক্ষমতার মধ্য দিয়ে কৃষির উন্নতি করার চেষ্টা করছেন, কৃষিজীবির উন্নতির চেষ্টা করছেন, শুধু তাই নয় গরীব চাষীর উন্নতির জন্য, তাদের সাহায্য করছেন, প্রান্তিক চাষীকে সাহায্য করছেন, ক্ষেতমজুরদের সাহায্য করছেন, সীমিত আর্থিক ক্ষমতার মধ্য দিয়ে যতটা সম্ভব করার চেষ্টা করছেন এবং এগিয়ে যাচ্ছেন। আগামী দিনে যদি আরও টাকার সংস্থান হয় তাহলে এই সরকার গরীব এবং প্রান্তিক চাষীকে আরও বেশি সাহায্য করতে পারবেন এবং পশ্চিমবঙ্গের কৃষিক্ষেত্রে একটা আমূল পরিবর্তন আনতে পারবেন, পশ্চিম বাংলাকে খাদ্যে স্বয়ংম্ভর করে তুলতে পারবেন। তাই সরকারের তরফ থেকে যে সমস্ত কৃষি পরিকল্পনা নেওয়া হয়েছে, সেই কৃষি পরিকল্পনাকে আমি সাধুবাদ জানাই। রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্য দিয়ে বলা হয়েছে যে ৮৪৬টি লাইট পাম্প দেওয়া হয়েছে গত বৎসর। কৃষিক্ষেত্রে সাহায্যের জন্যই এই পরিকল্পনা নিয়েছে। এ ছাড়া টিউবওয়েল এবং ট্যাঙ্ক ইমপ্রুভমেন্ট পরিকল্পনা নিয়েছেন। এই করে গোটা পশ্চিম বঙ্গে অনগ্রসর এলাকায় এবং অগ্রসর এলাকায় - যেখানে এক ফসলী হয় এবং যেখানে দু ফসলী হয়, সেখানে যাতে উৎপাদনের আরও উন্নতি হয় তার জন্য তৃতীয় ফসল উৎপন্ন করতে পারে, তার জন্য সরকারের তরফ থেকে চেষ্টা করা হচ্ছে। সত্য বাপুলি মহাশয় বললেন রাজ্যপালের ভাষণ অসত্যে পূর্ণ। এর চেয়ে দুর্ভাগ্যের কথা আর কি হতে পারে। তিনি সস্তায় বাহবা পেতে চান। আমরা জানি এই সরকার নানা বাধা বিপত্তির মধ্য দিয়ে, অভাব অনটনের মধ্য দিয়ে বামফ্রন্টের কর্মসূচীকে রূপ দেবার চেষ্টা করছেন, চেষ্টা করে চলেছেন। মাননীয় ডেপুটি স্পীকার মহোদয়, আপনি জানেন যে এই সরকারই সর্বপ্রথম শস্য বীমা প্রবর্তন করেছেন, যা অতীতের কোন সরকার করতে পারেননি, বৃদ্ধ কৃষকদের পেনসনের ব্যবস্থা করেছেন, যে বৃদ্ধ কৃষক হাল ধরতে পারেনা, গরু ঠেলতে পারেনা, ভবিষ্যতে যে কদিন বাঁচবে পৃথিবীতে কষ্ট না হয় তার জন্য সরকার বৃদ্ধদের জন্য পেনসনের ব্যবস্থা করেছেন। এই যেখানে ব্যবস্থা হয়েছে, সত্য বাপুলি বলতে পারেন রাজ্যপালের ভাষণ অসত্যে পূর্ণ। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনার কাছে এটা নিবেদন করতে চাই যে মাননীয় রাজ্যপাল মহাশয়, তাঁর ভাষণের মধ্য দিয়ে বিগত ৩২ বছরের শাসনের হিসাব নিকাশ করার চেষ্টা করেছেন। আগামী দিনে সরকার কি করতে যাচ্ছে তার রূপ রেখা দেবার চেষ্টা করেছেন। এই সঙ্গে আমি এইকথা বলবো যে আমাদের রাজ্যে শিল্পের অবস্থা কি। সেদিন শুনলাম মাননীয় ভোলা সেন মহাশয়, কংগ্রেস সদস্য, বলে গেলেন শিল্পে নাকি এই সরকার চরম ব্যর্থতার পরিচয় দিয়েছেন। কিন্তু সেকথা অসত্য। মহামান্য রাজ্যপালের ভাষণে তা প্রকাশ করা হয়েছে।

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন, এই বামফ্রন্ট সরকারের রাজত্বকালে কেন্দ্রীয় সরকার ১০৫ টি শিল্প পরিকল্পনা মঞ্জুর করেছেন। পশ্চিমবাংলায় ১৯৭৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত ডব্লু, বি.ডি.আই.সি ৩৯ কোটি ৭৮ লক্ষ টাকা ১৭৮টি শিল্প ইউনিটকে সাহায্য হিসাবে দিয়েছে। কল্যানীতে ডলোমাইট প্রজেক্ট টুং-এ ঘড়ির কারখানা এইসব কাজে হাত দেওয়া হয়েছে। খড়গপুরে ম্যালিক এ্যানহাইড্রাইড প্রজেক্ট, বার্ণপুরে স্ল্যাগ গ্রানুলেসানের

কারখানা স্থাপনের কাজ দ্রুতগতিতে এগিয়ে চলেছে। এই সমস্ত কাজ এগিয়ে যাওয়া সত্বেও যদি ভোলাবাবু বলবার চেষ্টা করেন যে পশ্চিমবাংলায় শিল্পের উন্নতি হয়নি, পশ্চিমবাংলায় শিল্পকে বাড়াবার কোন পরিকল্পনা সরকার নেয়নি তাহলে আমি বলব, এর চেয়ে অসত্য কিছু হতে পারে না। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে একথা বলা হয়েছে যে সরকারী পরিচালনায় ইলেকট্রো-মেডিক্যাল এ্যান্ড এ্যালায়েড ইন্ডাস্ট্রিজ লিমিটেড, ওয়েস্ট বেঙ্গল সিরামিক্স ইউনিট এই দুটি ইউনিট অত্যন্ত সুন্দরভাবে কাজ করে চলেছেন। আজকে হাইপাওয়ার এক্সরে প্রজেক্ট, স্যানিটারি ওয়ার প্রজেক্ট এই দুটি প্রজেক্ট বিদেশী সংস্থার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের অনুমতি পেয়ে- এই সমস্ত প্রজেক্টের কাজ শুরু হতে চলেছে। স্যার, কংগ্রেসীদের তরফ থেকে বলবার চেষ্টা করা হয়েছে যে পশ্চিমবাংলায় সরকারী পরিচালনাধীন বহু কলকারখানা আছে যেগুলিতে লোকসানের বহর অত্যন্ত বেশি। আমি এই প্রসঙ্গে বলতে চাই যে কল্যানী স্পিনিং মিল ১৯৬১ সালে তৈরি হবার পর সেখানে কোন মেরামত করার কাজ হয়নি, কোন যন্ত্রপাতিরও পরিবর্তন করা হয়নি বা তার চেষ্টা করা হয়নি। এই বামফ্রন্ট সরকার আসার পর সেখানে আজকে এই সরকারের তরফ থেকে এক নং ইউনিটটি সম্পূর্ণভাবে মেরামত করা হয়েছে। ১৯৭৮ সালে ৭৬ লক্ষ টাকা সেখানে তিনটি পর্যায়ে খরচ করার সিদ্ধান্ত করা হয় এবং প্ল্যান প্রোগ্রামের মাধ্যমে ১৯৭৯/৮০ সালে সেখানে খরচ করার জন্য ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। এর ফলে সেখানে সুফলও দেখা গিয়েছে। অতীতে যেসব টাকা কংগ্রেসী সরকার দিয়েছেন তাতে আমরা দেখেছি শুধু মাহিনা দেওয়া হত এবং কোন সুষ্ঠু পরিকল্পনা সেখানে ছিল না। এই বামফ্রন্ট সরকার আসার পর পরিকল্পনা করে ফেজওয়াইজ টাকা দিয়ে তাকে পুনরুদ্ধার করে তার ক্যাশলস কমাবার পরিকল্পনা করা হয়েছে এবং তার ফলও লাভ করতে পারা যাচ্ছে। তারপর ডবু.বি.এ.আই.সি এগ্রিকালচারাল ইমপুটসের আরো অনেক প্রোগ্রাম নিয়েছে। বানতলাতে মেকানিক্যাল কমপোস্ট প্ল্যান্ট বসিয়েছে। কলকাতায় দুটি বসানো হয়েছে। এখন প্রতিদিন সেখান থেকে ৫০ মেট্রিক টন করে কমপোস্ট সার পাওয়া যাচ্ছে। এ ছাড়া আরো তিনটি প্রজেক্ট আগামীদিনে চালু করবার চেষ্টা করা হচ্ছে। দিনহাটাতে সিগারেট ও চুরুটের কারখানা হয়েছে। এর ফলে সেখানকার উৎপাদিত তামাক উত্তরপ্রদেশ, মাদ্রাজ, কেরলে যাচ্ছে না। সেখানে কারখানা হওয়ার ফলে শ্রমিকদের কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। তারপর এই সরকারের তরফ থেকে বর্ধমানে সলভেন্ট অয়েল প্ল্যান্ট তৈরি করা হচ্ছে। এসব হলে আরো বহু বেকারের কর্মসংস্থান হতে পারবে। তারপর স্যার, আপনি জানেন, এই সরকার যখন দায়িত্ব নেন তখন স্টেট ইলেকট্রিসিটি বোর্ড, তার পাওয়ার প্লান্ট, দুর্গাপুর প্রজেক্ট এইসবগুলি কিভাবে অকেজো হয়ে পড়েছিল। বিদেশ থেকে স্পেয়ার পার্টস এনে সেগুলিকে পুনরুজ্জীবিত করে পুনরায় প্রতিষ্ঠিত করে নতুন ভাবে জেনারেশান স্টার্ট করা হয়েছে। আমাদের বিশ্বাস আগামী এপ্রিল মাসের মধ্যে পশ্চিমবাংলায় এই জেনারেশানের কাজ আরো তরান্বিত হতে পারবে বা আরো বাড়তে পারবে। আর তা হলে আগামী গ্রীষ্মে পশ্চিমবাংলায় বিদ্যুৎ সরবরাহ ঠিকমত হতে পারবে। স্যার, এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[ 4-30 — 4-40 P.M. ]

**শ্রী বিশ্বনাথ মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের

কার্যকলাপ যে রাজ্যপালের ভাষণে বিবৃত হয়েছে সেই কার্যকলাপ মোটের উপর প্রগতিশীল এবং সাধারণ মানুষের সমর্থনযোগ্য। সেই সঙ্গে নিশ্চয় ত্রুটি বিচ্যুতি আছে সেগুলি সমালোচনাযোগ্য এবং সেগুলি সমাধানের চেষ্টা করা উচিত। প্রথমে আমি রাজ্য কেন্দ্র সম্পর্ক সম্বন্ধে রাজ্যপালের ভাষণে যে কথা বলা হয়েছে সেটা সমর্থন করছি। আজকে ভারতবর্ষের অবস্থা খুব খারাপ সব দিক দিয়ে। আর্থিক দিক দিয়ে পুঁজিবাদী ব্যবস্থায় তীব্র সংকট চলছে, মানুষের মধ্যে দারুণ বিক্ষোভ, কিন্তু সমস্যার কোন সমাধান নেই, হচ্ছে না। সমস্ত বাম গণতান্ত্রিক শক্তি জনগণের এই বিক্ষোভকে প্রগতিশীল সংগ্রামের পথে উদ্বুদ্ধ করবার, পরিচালিত করবার চেষ্টা করছেন এবং করবেন যাতে সমাধানের দিকে দেশ এগোতে পারে। তেমনি সমস্ত প্রতিক্রিয়াশীল শক্তি, বিচ্ছিন্নতাবাদী শক্তি, সাম্প্রদায়িকতাবাদী শক্তি এগুলি ব্যবহার করবার চেষ্টা করছেন জনগণের মধ্যে বিভেদ আনবার জন্য এবং দেশের মধ্যে বিভেদ আনবার জন্য। এই পরিস্থিতিতে নির্বাচনের ফলে ইন্দিরা গান্ধী কংগ্রেসের যে জয় হয়েছে তাতে কেন্দ্রে ওদের সরকার প্রতিষ্ঠিত হয়েছে। তাদের প্রথম কাজ হল ৯টি রাজ্য সরকারকে বাতিল করে দেওয়া—সুতরাং খুব জোরের সঙ্গে আবার আমাদের রাষ্ট্রীয় কাঠামোর প্রশ্নটা উঠেছে—প্রথম থেকে যে ধারণা এদেশে চালু করা হয়েছিল আমাদের কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলীর আলোচনায় পন্ডিত জহরলাল নেহেরু, তিনি আমাদের দেশে নেতৃস্থানীয় বুর্জোয়া রাজনীতিবিদ্ ছিলেন, তিনি উত্থাপন করেছিলেন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যের অটোনমি, স্বায়ত্বশাসনের অধিকার সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ—কিন্তু সংবিধানে সেটা ঠিকমত রূপায়িত হয়নি। একদিকে যেমন সারা ভারতবর্ষে সমস্ত নাগরিকদের সমান অধিকারের প্রশ্ন আছে, সর্বত্রই তারা বসবাস করতে পারে, নিজেদের ভাষায় শিক্ষালাভ করবার, কথা বলবার অধিকার আছে ইত্যাদি, তেমনি অপর দিকে প্রতিটি রাজ্য তাদের ডেভেলাপ করবার জন্য তাদের উন্নয়নের জন্য, তাদের রিসোর্সের তাদের ব্যবহার করবার জন্য, দেশের রিসোর্সেসের উপযুক্ত অংশ পাবার জন্য এবং তাদের জনসাধারণের অভিপ্রায় অনুসারে অগ্রসর হবার জন্য তাদের যে ক্ষমতা প্রয়োজন, অর্থনৈতিক ক্ষমতা প্রয়োজন এবং আইনের ক্ষেত্রে, রাষ্ট্রীয় ক্ষেত্রে যে ক্ষমতা প্রয়োজন সেটা কম গুরুত্বপূর্ণ নয়। আজকে একদিকে যেমন এই গভর্ণমেন্ট বিভিন্ন রাজ্য বিধানসভা বাতিল করেছেন এবং খুব জোরের সঙ্গে এই প্রশ্ন তুলেছেন যে সংবিধানের এই ধারা ভারতবর্ষের যে ফেডারাল কাঠামো তার সঙ্গে আদৌ সংগতিপূর্ণ কিনা, চলবে কিনা—কিছু কিছু মন্ত্রী হুমকি দিচ্ছেন যে আমরা কেন্দ্রীয় সরকার যে হুকুম দেব তোমাদের সব তামিল করতে হবে এবং পশ্চিমবাংলার বিরুদ্ধে সেই হুমকি আসছে। অপর দিকে আসামে যে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন চলছে, সেখানকার অসংখ্য নাগরিক জীবন সম্পত্তির যে বিপদের আশঙ্কা দেখা দিয়েছে—তাদের নাগরিক অধিকার থাকবে কিনা, ভোটাধিকার থাকবে কিনা, সেই নিয়ে যে সংশয়, তার কোন সমাধান ইন্দিরা সরকার করতে পারেন নি। সুতরাং কেন্দ্র রাজ্য সম্পর্কের প্রশ্ন পুনর্বিবেচিত হওয়া প্রয়োজন। একদিকে বিভিন্ন রাজ্যে অসম বিকাশ, আর একদিকে পুঁজিবাদী ব্যবস্থা থাকার জন্য এই সমস্ত বিকাশ খুব ধীর গতিতে হওয়া অথবা না হওয়া—এই পরিস্থিতিতে এই প্রশ্ন খুবই গুরুত্বপূর্ণ এবং এর দ্রুত সমাধান নাহলে ভারতবর্ষে একটা এক্সপ্লোসিভ সিচুয়েসন একটা বিস্ফোরক অবস্থা সৃষ্টি হতে পারে বলে আমি মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শিল্পায়নের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে বলেছেন। এখানে অংক দিয়ে কোন লাভ নেই। তবে এ কথা ঠিক যে ভারতবর্ষে, আমাদের রাজ্যে শুধু

নয়, শিল্পায়ন হচ্ছে না বললেই চলে। খুব মন্থর গতিতে সামান্য হচ্ছে এবং তার জন্য যেমন এই ব্যবস্থা দায়ী তেমনি রাজ্য সরকারদের পক্ষে নানা অসুবিধা আছে। তারা যদি তাদের রাজ্যে রাষ্টায়াত্ব অংশটুকুতে শিল্প বাড়াতে চান তাহলে অর্থের প্রয়োজন। সে দিক থেকে বহু বাধাবিপত্তি আছে। অপর দিকে তারা পুসড হয়ে যাচ্ছেন। বিদেশী বহু জাতির যে সমস্ত একচেটিয়া পুঁজি এবং দেশীয় এক চেটিয়া পুঁজি তার উপর নির্ভরশীল হয়ে পড়ছেন, এটা আমরা জানি। আমাদের দেশকে বিপুল ভাবে তারা শোষণ করছে, দারুণভাবে মুনাফা করছে। কিন্তু শিল্পায়ন বিশেষ কিছু করেনি। সুতরাং কিছু আশু লাভ সামান্য কিছু লোকের হতে পারে। তার জন্য আমাদের ভবিষ্যত আরো বিপন্ন করা উচিত কিনা সেটা চিন্তা করা দরকার। এই যে পুসড হয়ে যাচ্ছি, এটা ঠিক কিনা সেটাও ভেবে দেখা দরকার। আমাদের অর্থনীতির উপর তাদের কব্জা রয়েছে এবং বিশেষ করে পশ্চিমবাংলায় একচেটিয়া পুঁজির কব্জা আমাদের শিল্পের উপর দারুন। এটাকে আরো বাড়তে দেওয়া মানে রাজনীতিতে তাদের যে প্রভাব সেটা আরো বৃদ্ধি পেতে পারে। কাজেই এটা হতে দেওয়া উচিত কিনা আমাদের চিন্তা করা দরকার। সেই সঙ্গে রাষ্ট্রায়ত্ব অংশ যদি বাড়াতে হয় তার জন্য একদিকে অর্থের প্রয়োজন, আর এক দিকে সেগুলিতে লাভজনক করা প্রয়োজন এবং ভালভাবে চালাবার ব্যবস্থা করা দরকার এবং সেখানে এ্যাডমিনিস্ট্রেশানের প্রশ্ন আছে। আমি এর আগে দু'বার তুলেছি এবং আবার তুলছি যে আমাদের দেশের শ্রমিক কর্মচারীদের রাষ্ট্রায়ত্ত শিল্প বাণিজ্য সম্পর্কে দায়িত্বশীল করা—এটা গভর্ণমেন্ট এবং বামফ্রন্টের সমস্ত প্রগতিশীল দল, ব্যক্তির কর্তব্য কিনা এবং দায়িত্বশীল করা এইভাবে হতে পারে, তার জন্য তাদের সুযোগ দেওয়া দরকার, তাদের ক্ষমতা দেওয়া দরকার, তাদের মাহিনার ক্ষেত্রে বিভিন্ন অধিকারের প্রশ্ন আছে। সেই সঙ্গে ম্যানেজমেন্টে কি করে তারা যাতে বেশী অংশ গ্রহণ করতে পারে এবং এই রাষ্ট্রায়ত্ব অংশ যে তাদের এবং এই বামফ্রন্ট সরকার রাষ্ট্রায়ত্ব অংশ যত ডেভলপ করতে পারে সে বিষয়ে এই বামফ্রন্ট সরকারকে সাহায্য করা তাদের কর্তব্য। এটা আমাদের বামফ্রন্ট সরকার, সমস্ত ট্রেড ইউনিয়ন, সমস্ত প্রগতিশীল রাজনীতবিদদের কর্তব্য বলে মনে করি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা সকলে জানি যে এখন দেশের সামনে, সাধারণ মানুষের কাছে সব চেয়ে বড় সমস্যা হল জিনিস পত্রের দাম এবং পাওয়া না পাওয়া। রাজ্যপালের ভাষণে বলা হয়েছে প্রধান দায়িত্ব কেন্দ্রীয় সরকারের সে বিষয়ে কোন দ্বিমত থাকতে পারেনা। তবে কেউ যদি করতে চান করতে পারেন। কিন্তু সারা ভারতের অর্থনীতি এবং সারা ভারতের প্রোডাক্সন এবং সরবরাহ, সেই সম্পর্কে দায়িত্ব স্বভাবতঃই কেন্দ্রীয় সরকারের। তারা যদি ঠিকমত সরবরাহ না করেন পাবলিক ডিস্ট্রিবিউশান সিসটেমে তাহলে জিনিস পত্রের দর কমানো কিম্বা ন্যায্য দরে সরবরাহ করা অসম্ভব ব্যাপার। সেই সঙ্গে আমি রাজ্য সরকারকে এই কথা বলতে চাই যে, তার জন্য যেমন প্রচন্ড চাপ দেওয়া দরকার কেন্দ্রের উপর। রাজ্য সরকারের পক্ষ থেকে ক্রমাগত চাপ দেওয়া দরকার, গণ আন্দোলনের মাধ্যমে চাপ দেওয়া দরকার, তেমনি সঙ্গে সঙ্গে রাজ্য সরকারের পক্ষে যতটুকু করা সম্ভব সেটুকু করা উচিত। লোকের মনে এই প্রশ্ন আছে। বামফ্রন্টকে এবং তার সহযোগী হিসাবে কম্যুনিস্ট পার্টিকে ভোট দিয়েছে গত নির্বাচনে, তাদেরও মনে এই প্রশ্ন আছে যে নিশ্চয়ই কেন্দ্রীয় সরকারের এটা প্রধান দায়িত্ব, তাকে দিয়ে করাতে হবে, ঘাড় ধরে করাতে হবে। কিন্তু সেই সঙ্গে আমাদের রাজ্য সরকার যতটুকু করতে পারেন তা কি তাঁরা করছেন? আমি একটা কথা বলবো, এই যে

বাইরে থেকে আমাদের জিনিসপত্র আসে, যার উপর আমরা এত নির্ভরশীল, যারা হোলসেলারদের আমদানি করে, তারা কতটা আমদানি করেছে, কতটা ডিস্ট্রিবিউশন করছে, কি ভাবে আমদানি করছে, কি ভাবে তারা বিক্রি করছে, তার উপর খবরদারী রাখা এবং বিভিন্ন স্তরে এইগুলো বিক্রির ব্যাপারে দেখা, হোর্ডিং হচ্ছে কি না এবং মজুত্‌দারী হচ্ছে কি না, মুনাফাখোরী হচ্ছে কি না, সেটা দেখা, সেটাকে চেক করা, তার জন্য কি আমরা বিভিন্ন স্তরে, প্রাদেশিক স্তরে, জেলা স্তরে, স্থানীয় স্তরে গভর্ণমেন্ট কি ভিজিলেন্স কমিটি সাধারণ মানুষের প্রতিনিধি নিয়ে করতে পারেন না? সাধারণ মানুষ কতটা পরিমাণে এর সঙ্গে ইনভলভ্‌ হচ্ছে,

[ 4-40 — 4-50 P.M. ]

এই ব্যাপারে জড়িত করতে কি তাঁরা পারেন না? সেটা করা উচিত। রাজ্যের মধ্যে যে সরবরাহ বিভাগ কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান আছে, কর্পোরেশন আছে, তাদের পক্ষ থেকে অন্ততঃ কৃষিজাত যেসব জিনিস আমরা ব্যবহার করি, সেইগুলো যে সব রাজ্যে উৎপাদিত হবার পর খুব সস্তায় বিক্রি হয়, চাষীরা তো দর পায় না, ব্যবসাদারদের হাতে চলে যাবার পর দর বাড়ে। সেইগুলো কি আরও বেশী পরিমাণে সংগ্রহ করে এখানে রাজ্যের তরফ থেকে কি সরবরাহ করা যায় না, সেটা রাজ্য সরকারের পক্ষ থেকে ভেবে দেখা দরকার এবং সেই বিষয়ে চেষ্টা হওয়া উচিত। একটা কথা বলি, রাজ্যসরকার যে বলেছেন, এই লোকসভা নির্বাচনে যে বিপুল সাফল্য সেটা এই গভর্ণমেন্টের মধ্যে যে সব রাজনৈতিক শক্তি আছে, তাদের পিছনে সমর্থন আছে বলেই সম্ভব হয়েছে। আমরাও সেই জয়ের একটুখানি অংশীদার ছিলাম। সেই কথায় আমি যাচ্ছি না। আমি বলছি, কি দেখা গেছে এই নির্বাচনে? দেখা গেছে, গ্রামাঞ্চলে গরীব মানুষের প্রায় সকলেই একজোট হয়ে বামফ্রন্ট এবং সি.পি.আই. কে সমর্থন করেছে। শহরে গরীবদের মধ্যে বেশীর ভাগ করেছে। কিন্তু সঙ্গে সঙ্গে এটাও লক্ষ্য করা দরকার যে গ্রামাঞ্চলে ছোট চাষীরা অনেক জায়গায় অনেকেই বামফ্রন্টকে সমর্থন করেনি। কোন জায়গায় মেজরিটি সমর্থন করেছে, কোন জায়গায় মেজরিটি সমর্থন করেনি। মাঝারী চাষীরা বেশীরভাগ জায়গায় সমর্থন করেনি। শহরে, মধ্যবিত্তদের ভিতর যে একটা শিফ্‌ট—যে একটা মনোভাবের পরিবর্তন হয়েছে, সেটা খানিকটা লক্ষ্য করা গেছে কলকাতা শহরের মত জায়গায়। যে সামান্য ভোটে বামফ্রন্ট দুটি ক্ষেত্রে বিজয়ী হয়েছে এবং সামগ্রিক ভাবে ২১টি এ্যাসেম্বলি কনস্টিটিউয়েন্সির ভিতর মেজরিটি বামফ্রন্ট এবং সি.পি.আই. এর যুক্ত চেষ্টাতেও হয়নি। এর কারণটা একটু বোঝার দরকার আছে। এই যে গ্রামের এবং শহরের নিম্ন মধ্যবিত্ত এবং মধ্যবিত্ত, ছোট চাষী, মাঝারী চাষী, তারা সমর্থন করেছে অনেকেই। কিন্তু আগের মত কি তারা সমর্থন করেছে? তার কিছু কারণ আছে। সেটা অনুসন্ধান করা উচিত। এবং সেটা অতিক্রম করার চেষ্টা করা উচিত। যেমন ধরুন শহরে, শহরের মানুষের কাছে সবচেয়ে বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে বিদ্যুৎ এবং পরিবহন। অনেক সমস্যা আছে, জিনিস পত্রের সরবরাহ এবং তার দাম, এইগুলো হচ্ছে সাধারণ সমস্যা। কিন্তু বিশেষ সমস্যা হচ্ছে বিদ্যুৎ এবং পরিবহন। বিদ্যুৎ হচ্ছে দীর্ঘদিনের সমস্যা, তার দীর্ঘস্থায়ী সমাধানের দিকে যদি এগোতে হয় তার জন্য কেন্দ্রের কাছ থেকে প্রচুর সহযোগিতা চাই, এই কথা ঠিক।

যে সমস্ত মেশিন-পত্র দিয়ে এগুলি হয়েছে তার ভেতরে অনেক গলদ আছে। আমাদের এখানকার দুর্গাপুরের এ.ভি.বি. যে পাইপ সরবরাহ করেছে সে পাইপ প্রায়ই লিক্‌ হচ্ছে,

সারালে আবার লিক্ হচ্ছে। এসব ঠিক, এ সমস্তর সংশোধন প্রয়োজন, এ্যাডমিনিস্ট্রেশনের এ সমস্ত উপলব্ধি করা দরকার। কিন্তু শ্রমিকদেরও কিভাবে বিদ্যুতের উন্নতির কাজে নিযুক্ত করতে পারি, সে বিষয়ে চিন্তা করতে হবে। এ সম্বন্ধে অনেক খবরের কাগজ শ্রমিকদের আক্রমণ করছে। এ আক্রমণ কতটুকু সমর্থন যোগ্য তা তাদের ইউনিয়ন নিশ্চয়ই বলবে এবং গভর্ণমেন্ট বিচার করে দেখবেন। কিন্তু বামফ্রন্ট সরকার একটি প্রগতিশীল গভর্ণমেন্ট, তাঁর ভাবা দরকার যে, এ সমস্যার সমাধানের জন্য শ্রমিকদের কতখানি টানবার দরকার আছে, জুড়ে নেবার দরকার আছে, কর্মচারীদের কতখানি টানবার দরকার আছে এবং জুড়ে নেবার দরকার আছে। সেটা কি হয়েছে? সেটা যদি না হয়ে থাকে, তাহলে কেন হচ্ছে না? আমি এ ব্যাপারে একটা সাজেসন গতবারের রাজ্যপালের ভাষণের ওপর দিয়েছিলাম, এবারেও দিচ্ছি। যদিও এর ফলে সমাধান হয়ে যাবে না। তথাপি আমি বলব যে, বামফ্রন্ট সরকারের কর্তব্য শুধু এক্সপার্টদের ওপর নির্ভর না করে, অফিসারদের ওপর নির্ভর না করে সমস্যাটি আরো ভালভাবে বোঝবার জন্য সকলকে টেনে এনে, বিদ্যুৎ শিল্পের সমস্ত ট্রেড ইউনিয়নের প্রতিনিধিদের টেনে এনে এবং বিদ্যুৎ শিল্পের সঙ্গে সংশ্লিষ্ট শিল্প গুলির ট্রেড ইউনিয়নের প্রতিনিধিদের এবং কিছু কিছু ইঞ্জিনিয়ারদের নিয়ে একটা আলোচনা করা দরকার। দরকার হলে সেই আলোচনা এক দিন, দু'দিন, তিন দিন ধরে করা দরকার। তা যদি করা যায় তাহলে কিছু কিছু সমস্যাকে আইডেনটিফাই করা যায়। সরকার কি করতে চায় এবং তারা কি করতে চায় সে সম্বন্ধে একটা আন্ডারস্ট্যান্ডিং বা বোঝাপড়া হওয়া দরকার। তাদের বক্তব্য থেকে সরকারের কিছু বোঝা দরকার এবং সরকারের বক্তব্য থেকে তাদেরও কিছু বোঝা দরকার যে, তাদের সরকারের প্রতি, দেশের প্রতি জনগণের প্রতি কি দায়িত্ব এবং কি কর্তব্য। আজকে সরকারী কর্মচারীদের বোঝা দরকার যে, তাদের কি কর্তব্য। তাদের অর্থনৈতিক দাবী-দাওয়া গভর্ণমেন্ট মেনে নিচ্ছেন, কেন্দ্রীয় হারে ভাতাও দিচ্ছেন, তাদের মাইনে সম্পর্কে কমিশন বসিয়েছেন, তাদের অভিযোগ সরকার শুনছেন। এগুলি সরকারের দেখা নিশ্চয়ই দরকার। কিন্তু সেই সঙ্গে শ্রমিক-কর্মচারীদের ভেতর একটা সেন্স, একটা ফিলিং, একটা অনুভূতি আনা দরকার যে, এই সরকার আমাদের সরকার, এই সরকারের কার্যকলাপে যাতে উন্নতি হয়, তার এ্যাডমিনিস্ট্রেশন যাতে উন্নত হয় এবং লোকে যাতে আগের চেয়ে বেশী সন্তুষ্ট হয় সেটা দেখা আমাদের কর্তব্য। যাই হোক বিদ্যুৎ সম্পর্কে আমি আমার সাজেসনের কথা বললাম।

আজকে ট্রান্সপোর্টের যে সাংঘাতিক অবস্থা হয়েছে, তা আর বলবার নয়। গাড়ীর মাথায় পেছনে চেপে মানুষ যাতায়াত করছে। বাসের চালেও আজকে মানুষ জায়গা পাচ্ছে না। কালকে আমি মেদিনীপুর থেকে খড়গপুর যাচ্ছিলাম, কিন্তু বাসে ওঠা একেবারে অসম্ভব হয়ে পড়েছিল, চেনাজানা লোকেরা ছিল, তারা ঠেলে-ঠুলে কোনরকমে জায়গা করে দিয়েছিল। এ বিষয়ে আমি জানি অসুবিধা আছে। কিন্তু অসুবিধা আছে বললেই কি হবে? অসুবিধার সমাধানের জন্য কি করা হয়েছে, কত দূর আমরা অগ্রসর হয়েছি, সেটা চিন্তা করতে হবে।

[ 4-50 — 5-00 P.M. ]

সেই সঙ্গে আমাদের গ্রামের ছোট-চাষী, মাঝারী চাষীদের সমস্যাগুলি চিন্তা করা দরকার। সেখানে স্থানীয় কর্মীদের কিছু কিছু সংকীর্ণতা অথবা হঠকারীতার ফলে সেই কাজ দারুণভাবে বিঘ্নিত হচ্ছে। কিন্তু সেটা কথা নয়। আজকে ধরুন আলুর দর—অনেকে ভাবছেন, মশাই

রাজ্যপালের ভাষণে আলুর কি আছে? কিন্তু আলু আমাদের এখানকার চাষীদের একটা বড় উৎপাদন। কিন্তু ৩০/৩৫ টাকা কুইন্টাল দরে যদি চাষীকে আলু বিক্রি করতে হয়, তাহলে তারা কি করে ন্যায্য দাম পাচ্ছে? তারা ৭৫ টাকা কুইন্টাল চেয়েছে, কিন্তু আপনারা ৬৫ টাকা দেবেন, না ৬০ টাকা দেবেন, সেটা অন্য কথা, তারা যাতে ন্যায্য দাম পেতে পারে তার ব্যবস্থা করতে হবে। পাটের অবস্থা, আপনারা সকলেই জানেন যে, একচেটিয়া পুঁজিপতি চটকল মালিক যারা তারা কি বিরাট মুনাফা করেছে এ বছর। পাট-শিল্পজাত পণ্য তারা দেশে বিদেশে সর্বত্র বেশী দামে বিক্রি করে তারা প্রচুর মুনাফা করেছে। অথচ চাষীরা বিক্রি করছে কি দামে? চাষীরা দাম বাড়াতে চেয়েছিল এবং চাষীদের মধ্যে এ বিষয়ে প্রচন্ড বিক্ষোভ রয়েছে। এটা ভারত সরকারের এক্তিয়ারে এবং তারা যে দাম বাড়িয়েছে সেটা ন্যূনতম দাম মোটেই নয়, তার চেয়ে কম। কিন্তু সেই দামও যদি তারা পেত তাহলেও না হয় কথা ছিল, সেই দাম-ও তারা পাচ্ছে না। একটা দাবী অফিসাররা করেছেন যে, ক্যানালাইসড্ ব্যবস্থা করতে হবে, চটকলের মালিকেরা সরাসরি পাট কিনতে পারবেন না। চটকলের মালিকেরা করপোরেশনের কাছ থেকে পাট কিনতে হবে। এই ক্যানালাইসড না করলে আপনারা তাদের সাহায্য দেওয়ার ব্যবস্থা করতে পারবেন না। সেন্ট্রাল গভর্ণমেন্ট যদি না করেন তাহলে রাজ্যসরকার করুন—মহারাষ্ট্রে যেমন তুলো কেনবার ব্যবস্থা করপোরেশন করেছেন তেমনি পাট কেনবার ব্যবস্থা রাজ্যসরকার করতে পারেন এবং তার জন্য যে অর্থের প্রয়োজন সেটা রিজার্ভ ব্যাঙ্ক এ্যারেঞ্জমেন্ট করবে এবং এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছেও দাবী করতে পারেন। এটা যদি করা হয় তাহলে পাট চাষীদের কিছু দাম দিতে পারেন রাজ্য সরকার। মুখ্যমন্ত্রী মহাশয় অবশ্য প্রতিশ্রুতি দিয়েছেন এ বছরে এই রকম দুর্দশা হবে না। গভর্ণমেন্ট কিভাবে কিনবেন তা আমি জানি না তবে পাট কেনাবেচা করপোরেশনের হাতে ক্যানালাইসড করতে হবে, রাজ্যসরকারকে মনোপলি পারচেজের ব্যবস্থা করতে হবে। এ ছাড়া ছোট চাষীদের মধ্যে একটা বড় বিক্ষোভের কারণ দেখা দিয়েছে। ১৯৭১।৭২।৭৩।৭৪।৭৫ সালের মধ্যে অনেক ফসল হানি হয়েছে, প্রায় দুর্ভিক্ষের অবস্থা হয়ে এসেছিল—চাষীরা যে সমস্ত ঋণ নিয়েছিল সরকারের কাছ থেকে এমারজেন্সির সময়ে ইন্দিরা গান্ধী রাজ্য সরকারকে একটা সার্কুলার পাঠালেন ফিনানসিয়াল ডিসিপ্লিন ফিরিয়ে আনুন, গ্রামের কৃষকেদের কাছে যা কিছু পাওনা আছে সমস্ত কিছু গায়ের জোরে আদায় করুন যদি না দেয়—এমনিতেই এমারজেন্সির সময়ে মানুষের মনে একটা আতঙ্কের ভাব ফুটে উঠেছিল এবং তৎকালীন মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ রায় সরকার সেই চেষ্টা করেছিলেন—ব্যাপকভাবে নোটিশ পাঠিয়েছিল গ্রামে গ্রামে যে করেই হোক চাষীদের কাছ থেকে টাকা আদায় করো, গায়ের জোরে, সম্পত্তি ক্রোক করে, টেনে হিঁচড়ে যেভাবে পারো আদায় করো। আমি একটি আন্দোলনে নেতৃত্ব দিয়েছিলাম এবং বলেছিলাম যে না, এ হবে না, এবারে ফসল হানি হয়েছে দুর্ভিক্ষের অবস্থা হয়েছে—যারা দরিদ্র তাদের ক্ষেত্রে ঋণ মকুব করা হোক আর বাকি যে সমস্ত চাষীরা আছেন তাদের সুদ ছেড়ে দিয়ে কিস্তীবন্দীতে আদায় করা হোক। গভর্ণমেন্ট আমার কথা মানেন নি এবং তার ফলে চাষীদের উপর অনেক অত্যাচার হয়েছে, অনেক চাষীকে মারা হয়েছে—এ সমস্ত ঘটনা তো তখন খবরের কাগজে স্থান পায়নি কেননা এমারজেন্সি চলছিলো। আমি এর প্রতিবাদ স্বরূপ আইন সভার কাছে ২০ হাজার লোকের মিছিল নিয়ে এসেছিলাম এবং একটি পিটিশান কমিটির কাছে সাবমিট করেছিলাম—পিটিশান কমিটি এই দাবী মেনে নিয়েছিলেন। আমি

কালকে শুনলাম কৃষকদের কাছে আবার নোটিশ দিয়েছে—১৯৭১ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত যারা ৫০ টাকা লোন করেছিলো তাদের কাছে দাবী করা হয়েছে ৮০ টাকা ৯০ টাকা চক্রবৃদ্ধি হারে সুদ চাওয়া হয়েছে। চাষীরা ভাবছে ব্যাপার কি হলো? সিদ্ধার্থ বাবু যা করেছিলো এমারজেন্সির সময়ে আবারও কি সেই রকম হুমকি দেওয়া হচ্ছে, আবারও কি সেই রকম জুলুম হবে? আমি এইদিকে দৃষ্টি আকর্ষণ করছি—এইসব ক্ষুদ্র চাষীদের যে সব সমস্যা আছে সেইদিকে গভর্ণমেন্টের দৃষ্টি দেওয়া দরকার। যে সমস্ত গরীব লোক সামান্য সামান্য লোন নিয়েছিল তাদের ক্ষেত্রে ছাড় দেওয়া উচিৎ আর বাকী ক্ষেত্রে এই যে অসম্ভব সুদ এই সুদকে বাতিল করে বিভিন্ন ইন্সটলমেন্টে মানে ক্ষেপে ক্ষেপে আসল আদায় করা উচিত। আমি আর একটি কথা বলি সেটা হচ্ছে, ইন্দিরা গান্ধীর জয়লাভের ফলে আমাদের দেশে কায়েমী স্বার্থের লোকেরা উৎসাহিত হয়েছে এ বিষয়ে কোন সন্দেহ নেই। বিড়লা এই ইলেকশানের পরে সামান্য একটা অজুহাত দিয়ে কেসোরাম কটন মিল লক্-আউট করে দিলো এবং আজও পর্যন্ত তার মিমাংসা হয়নি। সেই লক-আউটের কিছুদিন পরে বিড়লা গুন্ডাদের দিয়ে ওখানকার ইউনিয়নের নেতা অরুন সেনকে এ্যবডাকট করবার জন্য নানারকম চেষ্টা করছিল এবং এর ফলে ধাক্কা-ধাক্কি, চিৎকার চেঁচামেচি, জিনিসপত্র নিয়ে টানা-টানি হতে আরম্ভ করলো। এই সময়ের মধ্যে শ্রমিকেরা খবর পেয়ে সঙ্গে সঙ্গে সেখানে গিয়ে উপস্থিত হয়েছিলো এবং এ ব্যাপারে পুলিশ ৩ জনকে এ্যরেস্ট করে সঙ্গে সঙ্গে তাদেরকে বেলে ছেড়ে দেয়। আজ পর্যন্ত এ বিষয়ে কিছুই করা হয়নি। পশ্চিম-দিনাজপুর থেকে একটি কেসের খবর পেয়েছি, সেখানে একজন রেকডেড ভাগচাষীর জমির ধান জোর করে জোতদার কাটবে—সেই ভাগচাষীকে সমর্থন করেছে সি.পি.এম, সি.পি.আই, আর.এস.পি.। তা সত্ত্বেও সেখানকার থানা জোতদারের পক্ষে হয়ে এই সমস্ত রাজনৈতিক দলের কর্মীদের এবং কৃষক কর্মীদের বিরুদ্ধে ওয়ারেন্ট বার করেছে, তাদের এ্যরেস্ট করেছে, প্রসিকিউট করেছে। আজ এইমাত্র আমার কনস্টিটুয়েন্সি তমলুক থেকে টেলিগ্রাফ পেলাম—সেখানে পরিবহন কর্মীদের ইউনিয়ন লিডার—পল্টু নাম তাকে কংগ্রেস আইয়ের লোকেরা—অবশ্য তারা লিখেছেন টেলিগ্রাফ গুন্ডা বলে—মারধোর করেছে। এর কারণ কি? কারণ হচ্ছে বিগত ভোটের সময়ে ওখানে সি.পি.এমের হয়ে প্রকাশ্যে কাজ করেছে সমগ্র পরিবহনের কর্মচারীরা—যে কোন কারণেই হোক—মারপিট করেছে, হাসপাতালে গেছে—পুলিশের কাছে ডায়েরী করা হয়েছে, পুলিশ কোন এ্যকশান নেয়নি। এই যে পুলিশের ভিতর এবং কিছু অফিসারদের ভিতর এবং কায়েমী স্বার্থের লোকেদের ভিতর এই যে উৎসাহ দেখছি—অবশ্য স্বাধীনতা নিশ্চয়ই থাকবে—স্বাধীনতা মানে অন্যায় বিচার নয়, ন্যায় বিচার করুন তাতে আপত্তি নেই।

তাঁরা নিরপেক্ষ থাকুন, আপত্তি নেই। আমরা সব সময় চাই পুলিশ এ্যাডমিনিস্ট্রেশন নিরপেক্ষ থাক, কিন্তু সঙ্গে কায়েমী স্বার্থ দূর করার বিষয়ে যেসব অনেক রকম বাধা আছে সেদিক থেকে আমাদের গভর্ণমেন্টের চিন্তা করা উচিত। আমি আর একটা কথা বলতে চাই, গভর্ণমেন্টের যেমন নিজের পক্ষে বলবার অনেক কিছু আছে তেমনি অনেক সমস্যা যদিও তার সব সমাধান করার ক্ষমতা নাই তবুও সীমাবদ্ধ ক্ষমতার মধ্যেই তার কি করা যায় না যায় সে বিষয়ে তাঁদের চিন্তা করা উচিত এবং তার জন্য জনসাধারণের ভিতরে ইমপ্রেসন ক্রিয়েট করা দরকার এবং গভর্ণমেন্টকে তার জন্য চেষ্টা করতে হবে বা গভর্ণমেন্টের সেজন্য

চেষ্টা করা উচিত। আমার শেষ কথা এই ব্যাপারে ভিজিলেন্স কমিশনে নাগরিকদের জড়িয়ে নেওয়া দরকার, দ্রব্যমূল্য বৃদ্ধির ব্যাপারে রাষ্ট্রায়ত্ব শিল্পে শ্রমিকদের জড়িয়ে নেওয়া দরকার। ট্রান্সপোর্ট, বিদ্যুৎ প্রভৃতি বিভিন্ন বিষয়ের পরিচালনার ব্যাপারে শ্রমিক ও জনসাধারণের সাজেসান নেওয়া দরকার এবং ইমপ্রেসন ক্রিয়েট করে জনসাধারণের বিভিন্ন অংশকে জড়িয়ে নেওয়া দরকার। গভর্ণমেন্ট সমালোচনা, আত্মসমালোচনার ভিতর দিয়ে যতটা সম্ভব প্র্যাকটিক্যাল ভাবে যদি চেষ্টা করেন তাহলে পশ্চিমবঙ্গের উন্নতি হবে, আর্থিক পরিস্থিতির সুরাহা হবে, মানুষ সন্তুষ্ট হবে, পরিপূর্ণ সন্তুষ্ট হওয়া অসম্ভব তবে হবে। এই বলে আমি মহামান্য রাজ্যপালের বক্তব্যের উপর যে প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি।

**শ্রী মনোহর টিরকে ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়ের যে ভাষণ এবং তাঁর ভাষণের মধ্যে যে আলোচনা হয়ে গেল তাতে অংশগ্রহণ করে আমি এই ভাষণকে সমর্থন জানাচ্ছি। মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর সুচিন্তিত, সুপরিকল্পিত ভাষায় সুন্দর বক্তব্য রেখেছেন এই পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার সম্বন্ধে। পশ্চিমবঙ্গের জনপ্রিয় বামফ্রন্ট সরকারের অতীতের কাজ এবং আগামী দিনের কাজকে তিনি যে রকম সুন্দরভাবে উপস্থিত করেছেন তা স্মরণীয়। বামফ্রন্ট সরকারের ৩৬ দফা কর্মসূচীকে জনসাধারণের সামনে রেখে ক্ষমতায় প্রতিষ্ঠিত হয়েছে এবং এই ৩৬ দফা কর্মসূচী বিশেষ করে যার অর্থনৈতিক দিক থেকে অনুন্নত শ্রেণীর জন্য তাদের সুবিধার দিকে দৃষ্টি রেখে রচনা করা হয়েছে। এই ৩৬ দফা কর্মসুচীর মধ্যে দিয়েই তাদের আশা আকাঙ্ক্ষাকে ঢেলে সাজান হয়েছে। সেইজন্যই গ্রামের সাধারণ মানুষ শ্রমজীবি মানুষ সকলে বামফ্রন্ট সরকারকে সমর্থন জানিয়েছেন এবং সহযোগিতা করেছেন।

[ 5-00 — 5-10 P.M. ]

বিগত কংগ্রেস শাসনে সাধারণ মা.ুষ, কৃষিজীবিদের জন্য উন্নয়নমূলক কিছু কাজ হয় নি, বরং তাদের শোষণের মধ্যে ফেলে দেওয়া হয়েছিল। এরকমে আমাদের দেশে একটা বিরাট সমস্যার সৃষ্টি হয়েছিল। এই সমস্যাকে এখন আমাদের সরকারকে মোকাবিলা করতে হচ্ছে। যার অল্প জমি ছিলো সে এখন বিক্রি করে দিয়ে বর্গাদার হয়ে গেছে, যে বর্গাদার ছিল সে তার জমি চাষ থেকে উচ্ছেদ হয়েছে এবং যে কৃষিজীবি ছিল তারা কাজ না পেয়ে বেকার হয়ে এদিক ওদিক ঘুরে বেড়াচ্ছে। এর ফলে গ্রামে একটা দুঃখের পরিবেশ সৃষ্টি হয়েছে। সেই জন্য এই সরকার ৩৬ দফা কর্মসূচিকে কি ভাবে রূপ দেওয়া যাবে সে কথা তাঁর ভাষণের মধ্যে আছে। কংগ্রেসের মালিক শোষণ নীতির ফলে শ্রমজীবি মানুষেরা কাজ পাচ্ছে না। কারখানা বন্ধ হয়ে যাচ্ছে এবং চাকরী থেকে বঞ্চিত হচ্ছে। আমি নিজে ডুয়ার্সের চা বাগানের শ্রমিক। কংগ্রেসের রাজত্বে শিল্প সম্পর্কে যে অবস্থা ছিল তাতে আমাদের সরকার হবার পর শ্রমিকরা নিজেদের অধিকার প্রতিষ্ঠা করতে পেরেছে। সে সময় যারা ইউনিয়ন করত তাদের যুব কংগ্রেসের সদস্যরা কি ভাবে নিগ্রহ করত তা সকলের জানা আছে। এর ফলে চা বাগানের ওয়াকার্স ইউনিয়নের হাজার হাজার কর্মী এদের দ্বারা খুন হয়েছিল, আন্দোলন করতে গেলে চাকরী গেছে। বিরোধীদের পক্ষ থেকে বলা হচ্ছে শিল্পে শান্তি নেই। কিন্তু আমি দেখেছি এই সরকার হবার পর মাইনে বাড়িয়ে দেওয়া হয়েছে। বোনাস আট শতাংশ থেকে কুড়ি শতাংশ পাচ্ছি। কংগ্রেসের সময় গরিবী হটানোর নামে শ্লোগান দেওয়া

হয়েছিল "বাতে কম, কাজ জাদা তলব আধা, বোনাস হজম"। কিন্তু এই সরকার হবার পর থেকে চা বাগানের শ্রমিকের মাইনে বেড়েছে। এই সরকারকে আন্দোলনের হাতিয়ার করে তারা আন্দোলন করছে। কংগ্রেসের সময় চা বাগানের শ্রমিকের একজনের বেতন ছিল দৈনিক ৪ টাকা থেকে ৪ টাকা ৫০ পয়সা। কিন্তু এখন এই সরকার করেছেন ৬ টাকা ৩০ পয়সা। মালিকরা আগে বোনাস দিত না, এখন এই সরকার আসার পর তারা বোনাস ঠিক ভাবেই পাচ্ছে। এই সরকার আসার পর ১৪ হাজার শ্রমিক চা বাগানের কাজ পেয়েছে এবং অনেক বন্ধ চা বাগান খোলা হয়েছে। সেইজন্য আমাদের ডুয়ার্স অঞ্চলে শ্রমজীবি মানুষের আস্থা এই বামফ্রন্টের প্রতি আছে। নর্থ বেঙ্গলের জঙ্গলে যারা কাজ করেন—ফরেস্ট যারা রক্ষা করেন যে ফরেস্ট থেকে সরকার কোটি কোটি টাকা আয় করেন সেই ফরেস্টের শ্রমিকরা কংগ্রেসী রাজত্বে মার খেয়েছে, সেইজন্য সেই সাধারণ শ্রমজীবি মানুষরা ভোট দিয়ে বামফ্রন্ট সরকারকে প্রতিষ্ঠিত করেছে। তাই ৩৬ দফা কর্মসূচী ওদের জন্যই আছে। মাননীয় রাজ্যপালের ভাষণে সুন্দরভাবে সেই সব কথা উত্থাপন করা হয়েছে। স্যার, রাজ্যপালের ভাষণে কেন্দ্র রাজ্য সম্পর্কের কথা বলা হয়েছে। কেন্দ্র রাজ্য সম্পর্ক ১৯৮০ সালের লোকসভার ইলেকশানের পর খুবই গুরুতর হয়ে দাঁড়িয়েছে। ১৯৮০ সালে যে রাজনৈতিক পরিবর্তন হলো তাতে ভারতীয় যুক্তরাষ্ট্রীয় কাঠামোয় অসুবিধার সৃষ্টি হবে। আমাদের ভারতীয় রাষ্ট্র কাঠামো যুক্তরাষ্ট্র কাঠামোর মধ্য দিয়ে চলে। আমাদের সংবিধানে অনেকগুলি আইন আছে যে আইন দ্বারা রাজ্য সরকারকে ঠুঁটো জগন্নাথ করে রাখা হয় এবং ঠুঁটো জগন্নাথ করে রেখে তাকে কেন্দ্রের অনুগত করা হয়। তার ফলে কেন্দ্রের সাথে রাজ্যের বিরোধ হয়, প্রয়োজনীয় আর্থিক সাহায্য না দিয়ে নিজের খেয়াল খুশী মত রাজ্যগুলিকে তছনছ করে দেবার চেষ্টা চলে। যেমন, কেন্দ্র এখন ৯টা রাজ্য বিধানসভাকে ভেঙ্গে দিয়েছেন। স্যার, অর্থনৈতিক ও বাণিজ্যিক সকল ক্ষমতাই কেন্দ্রের হাতে আছে এবং কেন্দ্রের দয়া দাক্ষিণ্যের উপর রাজ্য সরকারকে চলতে হয়। সেইজন্য রাজ্য সরকারের উপর ভীষণ চাপ, তাই জনসাধারণকে কেন্দ্রীয়করণের বিরুদ্ধে আমাদের এককাট্টা করতে হবে—যাতে কেন্দ্রীয় ক্ষমতা রাজ্য সরকারের মধ্যে বিকেন্দ্রীকরণ করা হয়। সেইজন্য আমাদের বামফ্রন্ট সরকারকে লড়াই করতে হবে। বিরোধী পক্ষের সদস্যরা বলেছেন আমাদের পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নাকি খারাপ হয়ে গেছে—যার জন্য অন্যান্য রাজ্যের মত পশ্চিমবঙ্গের বিধানসভা ভাঙ্গতে হবে।

যারা এই কথা বলছেন তাদের অনুরোধ করবো তাঁদের দৃষ্টি যেন আসামের দিকে ফেরান। আমাদের সীমান্ত যে এলাকা আসামের সীমান্ত - ভুটানের সীমান্ত সেখানকার জঙ্গল পাহাড় দিয়ে আমাদের এই পশ্চিম বাংলার জলপাইগুড়ি জেলার আলিপুর ডুয়ার্সে হাজার হাজার লোক তাদের সমস্ত জমি জমা আসামে ছেড়ে দিয়ে চলে এসেছে। ওখানে তেল - ডিজেলের হাহাকার উঠেছে। ন্যাশানাল হাইওয়েতে ৩।৪ মাইল লাইন দিয়ে গাড়ি দাঁড়িয়ে আছে ডিজেলের জন্য। এই ডিজেলের অভাবে গাড়ি চলে না নানারকম সমস্যা ওখানে দেখা দিয়েছে। সমস্ত দেশে যখন ইলেকশান ডিক্লেয়ার করা হলো তখন ওখানে যে আন্দোলন চলছে সেই আন্দোলন ওখানে ইলেকশান করতে দিলো না। ওখানে নিত্য প্রয়োজনীয় দ্রব্য যেমন সিমেন্ট, ডিজেল, তেল, পেট্রল ইত্যাদি সরবরাহ ব্যবস্থা বিপর্যস্ত করা হয়েছিলো। অর্থনৈতিক সুযোগ সুবিধা রোধ করার চেষ্টা করা হয়েছিলো। এইরমক নানান রকম চক্রান্ত

করার মধ্য দিয়ে বামফ্রন্ট এর উপর জনসাধারণের যে আস্থা আছে তা নষ্ট করার চেষ্টা করা হয়েছিলো, কিন্তু পশ্চিমবঙ্গের জনগণ সে বিষয়ে যথেষ্ট সজাগ আছেন। কেন্দ্র এই যে স্বৈরাচারী নীতি চালিয়ে যাচ্ছেন পশ্চিমবঙ্গের মানুষ তার যোগ্য জবাব দেবে যেমন দিয়েছে লোকসভা ও গণ নির্বাচন পঞ্চায়েতের মাধ্যমে। পশ্চিমবঙ্গের সাধারণ খেটে খাওয়া মানুষ চা বাগানের ফরেস্টের শ্রমজীবি মানুষ কেন্দ্রের এই স্বৈরাচারী নীতিকে কখনই সমর্থন করবে না তারা রুখে দাঁড়াবেই। জনগণের আস্থার উপর দাঁড়িয়ে বামফ্রন্ট সরকার ৩৬ দফা কর্মসূচীর আশ্বাস দিয়েছেন এবং সেই কর্মসূচীর মধ্য দিয়ে এই সরকার এগিয়ে যাবেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এসপ্লানেডের কাছে প্রায় ১০।১৫ হাজারের উপর লোক এসে জমায়েত হয়েছে। তারা মার্কসিস্ট ফরোয়ার্ড ব্লক ও অন্যান্য বামপন্থী দল থেকে এসেছেন। তারা জমায়েত হয়েছেন আসামের বিচ্ছিন্নতাবাদী এবং স্বৈরতন্ত্রের বিরুদ্ধে বিক্ষোভ জানাবার জন্য। ওখানে মাননীয় মন্ত্রী ও অন্যান্য নেতাদের ভাষণ রাখার জন্য আমি অনুরোধ করছি।

[ 5-10 — 5-20 P.M. ]

**শ্রী বিমলানন্দ মুখার্জি :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করতে গিয়ে অল্প কথায় আমি দু-একটা কথা বলব। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে যে কর্মসূচীগুলি নিয়েছেন, আর কি কি দিতে চান তার একটা সংক্ষিপ্ত রূপরেখা এই ভাষণে দেওয়া হয়েছে। আমি খুব বড় কথার মধ্য দিয়ে কিছু বলব না এবং সরকারও কোন বড় কথা বলেননি। একটা চিত্র পরিবেশন করা হয়েছে এবং এটা ঠিক যে একটা বিরাট মৌলিক পরিবর্তন বর্তমান কাঠামোতে সম্ভব নয়। একটা ক্ষুদ্র রাজ্য খণ্ডিত হবার পর লোকসংখ্যা বিশাল এবং প্রভূত সমস্যা এই রাজ্যের ঘাড়ে এসে উপস্থিত হয়েছে। শুধু তাই নয়, সেই সমস্যাগুলো ক্রমাগত বেড়েছে এবং সেটা বাড়ার ফলে মানুষের অসন্তোষও বেড়েছে। এর আগে এখানে যে সরকার ছিল অর্থাৎ কংগ্রেস সরকার তাঁরা এর সমাধান করেননি এবং তাঁদের চেষ্টাও ছিলনা। তারপর এখানে কংগ্রেস বিরোধী সরকার হয়েছিল যেটাকে ভেঙে দেওয়া হয়েছিল এবং তারপর আবার বিপুল সংখ্যাগরিষ্ঠতা নিয়ে এই বামফ্রন্ট সরকার এসেছে এই সমস্যাবহুল রাজ্যে জনগণের সমস্যাগুলো দূর করবার জন্য। একটা জিনিস আমরা দেখছি যে, এখন দৃষ্টিভঙ্গীটা বদলেছে। বিরাট কিছু না, শুধু বদলেছে দৃষ্টিভঙ্গীটা। ছোট ছোট কতগুলি কাজ করবার চেষ্টা করা হয়েছে এবং নজরটা দেওয়া হয়েছে গ্রামের গরীব মানুষ, কৃষক এবং ক্ষেতমজুরের দিকে এবং শহরে ওই শ্রমিক এবং মধ্যবিত্তের দিকে। প্রধান জোর শহরে এবং গ্রামে এদের দিকেই দেওয়া হয়েছে যে কিছু সুযোগ এদের করে দেওয়া যায় কিনা এবং তার ভেতর দিয়ে এই সমস্ত মানুষগুলোকে আত্ম মর্যাদায় প্রতিষ্ঠিত করা যায় কিনা এবং সেটা করা গেছে। বিরাট উন্নয়ন কিছু ঘটেনি এবং সেটা সম্ভব নয় এই পুঁজিবাদী কাঠামোর মধ্যে। তবে মানুষ ছোটখাট যে কাজ পেয়েছে তারজন্য এই সরকারের প্রতি তারা আরও আস্থাশীল হয়েছে এবং সেই আস্থা আরও সম্প্রসারিত হয়েছে। তার প্রমাণ পেলাম এই যে লোকসভার একটা অকাল নির্বাচন হয়ে গেল সেই নির্বাচন প্রমাণ করল এই যে ছোটখাট কাজ করা হয়েছে সেগুলো জনসাধারণের

পক্ষে গেছে এবং ধনিক, মালিক শ্রেণী এবং মুনাফাখোরদের বিরুদ্ধে গেছে। সম্ভবতঃ এইসব কাজ করতে গিয়ে কতগুলো প্রশ্ন উঠেছে। একটা প্রশ্ন হচ্ছে গরীব মানুষের স্বার্থ করবার জন্য যাদের বিরুদ্ধে কাজ করা হয়েছে, যে যে পদ্ধতিগুলো নেওয়া হয়েছে তাতে দেখছি মালিক শ্রেণীর বিরুদ্ধে আঘাত হানতে হয়েছে। যেমন ধরুন, গ্রামে ওই ভাগচাষি এবং বর্গাদারদের স্বত্ব স্বীকার করে নেওয়া হয়েছে। কিন্তু এটা করতে গিয়ে গ্রামে দেখেছি ওঁরা জোতদারদের সঙ্গে গিয়ে জুটেছে এবং শহরে দেখছি কলকারখানার শ্রমিক শ্রেণীর স্বার্থ রক্ষা করবার ব্যাপারে তারা মালিকের সঙ্গে গিয়ে জুটেছে। তারপর বলা হয়েছে এখানে আইন শৃঙ্খলা বিপন্ন। আমরা কাজ করতে গিয়ে কিছু কিছু অসুবিধা ভোগ করেছি। আমাদের প্রশাসনিক ক্ষেত্রে যে অফিসার মহল রয়েছেন, তাই এ এস্ এবং আই পি-এস্ অফিসার, তাঁরা কেন্দ্রীয় সরকারের অধীন, পশ্চিমবঙ্গ সরকারের আওতার বাইরে। তাঁদের আমরা বড়জোর ট্রান্সফার করতে পারি, অন্য কিছু করতে পারিনা। আমরা দেখেছি তাঁরা যদি জনবিরোধী কাজ করেন তাহলে তাঁদের বিরুদ্ধে কিছু করা যায়না। আমাদের টাকার অভাব রয়েছে এবং নানা দিক থেকে পশ্চিমবাংলা একটি ঘাটতি রাজ্য। অন্য রাজ্য থেকে যদি জিনিসপত্র এখানে না আসে তাহলে এই রাজ্য চলে না। একসময় বাংলাদেশ খাদ্যের দিক থেকে স্বয়ংসম্পূর্ণ ছিল, কিন্তু পূর্ববঙ্গ চলে যাওয়ায় এখন আমাদের খাদ্যও বেশীরভাগ আমদানী করতে হয়। অতএব প্রশ্ন উঠেছে কেন্দ্র যদি সরবরাহ না করে, কেন্দ্র যদি না দেয়

[ 5-20 — 5-30 P.M. ]

চিনি কেন্দ্র যদি না দেয়, কেরসিন কেন্দ্র যদি অর্ধেক দেয় মহারাষ্ট্র থেকে তাহলে কি করে হবে? সুতরাং প্রশ্ন এসেছে যে অধিকতর ক্ষমতা রাজ্যের হাতে দেওয়া হোক। অন্য দিক থেকে তুলেছে যে শ্রেণী আহত হয়েছে, আমরা যখন গরীব মানুষের স্বার্থকে রক্ষা করবার জন্য, তার স্বার্থের বিকাশ ঘটাবার জন্য সামান্যতম আইন, সামান্যতম সুযোগ সৃষ্টি করেছি তখনি চিৎকার উঠেছে আইন শৃঙ্খলার। আইন শৃঙ্খলা একটা সমস্যা ঠিকই, আইন শৃঙ্খলার সঙ্গে জড়িত আজকে একটা সামাজিক ব্যবস্থা দুর্নীতির সঙ্গে জড়িত, একটা সামাজিক ব্যবস্থা সেই সামাজিক ব্যবস্থার সঙ্গে যুক্ত, আইন শৃঙ্খলাতে চুরি ডাকাতির প্রশ্ন এসব তো আছেই, কেউ একথা বলতে পারবে না যে নেই, আমরা এই গৌরবটা করতে পারিনা, অকারণ এই অহমিকা করা সাজেনা যে চুরি ডাকাতি নেই। আছে। কিন্তু যেটা মারাত্মকভাবে থাকে ধনিক শ্রেণীর সরকার থাকলে সেখানে আমরা এটা নিয়ন্ত্রণে অনেকটা আনতে পেরেছি। কিন্তু এই আইন শৃঙ্খলাকে বিপন্ন করার জন্য আজকে দারুণভাবে চেষ্টা করা হচ্ছে। ধরুন এই বিধানসভার ভিতরে রাজ্যপালের ভাষণ আলোচনা হবে, এই রাজ্য সরকারের কতকগুলি কথা, কি কর্মসূচী নিচ্ছেন, কি হয়েছে তা আলোচিত হবে, এখানে রাজ্যপালের ভাষণকে পড়তেই দেওয়া হলনা। কেন প্রচন্ড বাধা সৃষ্টি করা হল বোঝা গেলনা। তাঁর প্রথম অংশটা যতক্ষণ না বিরোধী পক্ষের কংগ্রেস (আই) বেরিয়ে চলে গেলেন ততক্ষণ কোন শব্দই শোনা গেলনা। এইভাবে তাঁরা আইন শৃঙ্খলার পরিচয় দিলেন। যে পরিচয় তাঁরা দিলেন এই বিধানসভা ভবনে সেই পরিচয় তাঁর বাইরেও দিচ্ছেন এবং তাঁরাই আইন শৃঙ্খলার প্রশ্ন তুলছেন যে আইন শৃঙ্খলা বিপন্ন কিন্তু, তাহলে মানুষ কেন যদি আইন শৃঙ্খলা এতই বিপন্ন হয় তাহলে এই লোকসভা নির্বাচনের ভিতর দিয়ে শতকরা ৫৩ ভাগ মানুষ বামফ্রন্ট এবং সহযোগী

সি.পি.আই-এর পক্ষে রায় দিলেন। সুতরাং অসত্য কথা তাঁরা বলছেন, মানুষকে বিভ্রান্ত করবার জন্য তাঁরা চেষ্টা করছেন কিন্তু এই চেষ্টা তাঁদের ফলপ্রসু হবে না। তবুও এটা ওঁদের করে যেতে হবে। কেন? না, এই জায়গাতে সারা ভারতবর্ষের ভিতর-ত্রিপুরা কেরলের কথাও তার সঙ্গে আছে, পশ্চিমবাংলা দীর্ঘ লড়াই-এর মধ্যে দিয়ে একটা উজ্জ্বল সম্ভাবনার সৃষ্টি করেছে যে সম্ভাবনার দিকে তাকিয়ে আছে সারা ভারতবর্ষের মানুষ। এখানে বললেন বিরোধী পক্ষের কংগ্রেসী পক্ষ থেকে যে স্বৈরতন্ত্র বলা হয়েছে অতএব ক্ষমা চাইতে হবে এ' গন্ডগোলের ভিতর থেকে শোনা গেল, আজো তাঁরা বললেন যে ক্ষমা চাইতে হবে। কিন্তু কেন? এখানে যদি রায়ের কথা বলা হয় তাহলে এই পশ্চিমবাংলার মানুষ রায় দিয়েছে। আমরা তো স্বৈরতন্ত্রের বিরুদ্ধেই মানুষের কাছে গিয়েছিলাম যে, স্বৈরতন্ত্রকে পরাস্ত করতে হবে। তাহলে স্বৈরতন্ত্রকে যদি এখানে পরাস্ত করা হয়ে থাকে এই লোকসভা নির্বাচনে তাহলে তাঁদেরও বোঝা উচিত যে তাঁদেরও ক্ষমা চাইতে হবে আমাদের কাছে কারণ এখানে আমরা হেরে গিয়েছি। এখানকার মানুষ স্বৈরতন্ত্রকে চিনে গিয়েছে। আর ভোটের ব্যাপার, অন্য রাজ্যের কথা আমরা জানি হিটলারও ভোটে জিতেছিলেন, ক্রাইস্টচার্চকে পুড়িয়ে দেবার পরে, পার্লামেন্ট ভবন পুড়িয়ে দেবার পরে একটা হঠাৎ উন্মাদনা সৃষ্টি করা হল যে ভোটে জিতেছিল। সারা ভারতবর্ষের অন্যত্র মানুষের চেতনা সেই পর্যায়ে ছিলনা। এখন অন্য জায়গাতে আইন শৃঙ্খলা নেই, কার্যত ছিলনা, তাই মানুষ পরিবর্তন চেয়েছিল এবং ইন্দিরা গান্ধীকে সেখান থেকে সরিয়ে দিয়েছিল প্রচন্ডভাবে। সেই পরিবর্তনের পরে, নতুন যে পরিবর্তন হল, সেই পরিবর্তনে মানুষ ভাবতে আরম্ভ করলো যে এই পরিবর্তন দিয়ে তো মানুষের কোন কাজ হলনা, মানুষের কল্যাণ তো সাধিত হলনা, যাদের নির্বাচিত করেছিলেন দিল্লীতে তাঁরা নিজেদের মধ্যে মারামারি করলেন, খেয়োখেই করলেন, ভেঙ্গে দিলেন, কোন কাজ করলেন না, অতএব আর একটা পরিবর্তন দরকার। পরিবর্তন কোন দিকে যাবে সেখানকার মানুষ পশ্চিমবাংলায় দিলো নেতৃত্ব, কেরলে দিলো নেতৃত্ব, ত্রিপুরায় দিলো নেতৃত্ব। কেরলের নেতৃত্বে মাঝখানে ভাঙ্গচুর হয়েছিল, সেখানে সি.পি.আই. একত্রে আসার ফলে মানুষ তখন আশা পেলেন কাকে বাহন করে সামনে যাবো, অতএব পরিবর্তন প্রগতির পথে গেল। সেই দিকে আজকে তাকিয়ে ভয় পাচ্ছেন স্বৈরতন্ত্র। আজকে ভারতবর্ষের দুদিকে দুটো গন্ডগোলের চিহ্ন পরিস্ফুট। আফগানিস্তান-পাকিস্তানকে কেন্দ্র করে পাকিস্তানের ভূমিতে সেখানে মার্কিন সাম্রাজ্যবাদ এবং আরও অনেকে প্রচন্ড ষড়যন্ত্র করছেন, বিশ্বের শান্তি বিঘ্নিত করার জন্য চেষ্টা করছেন। আর একদিকে উত্তর পূর্বে আসামকে কেন্দ্র করে পাঁচটি রাজ্যকে কেন্দ্র করে সেখানেও সাম্রাজ্যবাদীরা একটা মারাত্মক চক্রান্ত সৃষ্টি করেছে। সেখানে শেষ শ্লোগান উচ্চারিত হয়েছে, ইউনাইটেড স্টেটস অফ আসাম। তার পিছনে বিগ পাওয়ারস, গ্রেট পাওয়ারসদের সাহায্য থাকবে— এই কথাও সেখানে ইস্তাহার বিলি করে বলা হচ্ছে। একটা বিপদ সেখানে আসছে। তার মাঝখানে সেই দিকে নজর না দিয়ে, দেশের উন্নতির দিকে নজর না দিয়ে কি করে নির্বাচিত সরকারকে, নির্বাচিত বিধানসভাকে ভেঙ্গে দেওয়া যায়, এই দিকেই নজর দেওয়া হল। আর এইখানে হুমকি দেওয়া হচ্ছে, তোমাদেরও ভেঙ্গে দেওয়া হবে, তোমরা ভয় পেয়ে যাচ্ছো। ভয় বামফ্রন্টের শরিকেরা পায় না, ভয় কম্যুনিস্টরা পায় না। তাদের কাছে প্রশ্ন হচ্ছে, গণতন্ত্রকে আর একবার হত্যা করে কোন জায়গায় নিয়ে যাচ্ছে। সংবিধানের পথ, গণতন্ত্রের পথ কি এরা নষ্ট করে দেবে? ১৯৭২ সালের নির্বাচন এরা কিভাবে করেছিল তা সকলেরই জানা আছে।

বন্দুক, পিস্তল নিয়ে নির্বাচন করেছিল কংগ্রেস (আই)রা। নিয়ম-নীতি মানে নি। সংবিধানের পথে না গিয়ে, নিয়ম নীতির পথে না গিয়ে যদি অন্য পথে এরা যায় তাহলে সারা দেশের মানুষের কাছে অন্য ভাবনা এসে যাবে। এইখানেই বিপদ। এই বিপদ থেকে মুক্তি পাবার জন্যই এই চিন্তা আসছে। ভয় পাবার কথা নয়। ভয় বামপন্থীরা পায় না, ভয় কম্যুনিস্টরা পায় না। কিন্তু তাঁরা যা করছেন তাতে জনসাধারণের স্বার্থ বিপন্ন হবে, জনসাধারণের ভবিষ্যৎ বিপন্ন হবে। এই কথা মনে রাখবেন। কম্যুনিস্টরা জনসাধারণের কথা মনে রেখেই চলেন। তাই রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে আমরা তুলে ধরেছি ছোট ছোট কাজের কথা। গ্রামের মানুষ, সাধারণ মানুষ আলোড়িত হবে এই সরকারের একটি কাজে সেটি হচ্ছে বিধবা ভাতা। গ্রামের গরীব, অগণিত দরিদ্র মানুষ আজ অভাবী। সেখানে বয়স্ক বিধবাদের ভিক্ষা ছাড়া কোন রাস্তা নেই, কোন উপার্জনের পথ নেই। সামান্য সাহায্য পেলেই তাতে বিস্তর উপকারে লাগে। এই ছোট ছোট কাজ, ছোট ছোট সাহায্যগুলির ভিতর দিয়ে আজকে বামফ্রন্ট সাধারণ মানুষের দৃষ্টি আকর্ষণ করতে পেরেছে। ভোটের সময় ওঁরা বলেন, কারচুপির কথা। আমাদের কমরেড কমিশনারের বাড়ীতে ৯টি ভোট। সকলই বামপন্থী ভোট। মাত্র দুটি ভোট উঠেছে। তার কারণ কি? এত তাড়াহুড়া করে ভোটের তালিকা করা হয়েছে, এত অল্প সময়ে করা হয়েছে যে, এই রকম হয়েছে। শেষ যখন করবার সময়, সে সময় এতো অল্প সময় যে করা হয়তো সম্ভব হয়ে উঠে নি। তবে কিছু গাফিলতি থাকলেও থাকতে পারে। তার মধ্যে বামপন্থী, দক্ষিণপন্থী, বিভিন্ন ধরনের কর্মচারী আছেন, তারাই হয়তো বাদ দিয়েছেন, কিছু হয়তো ইচ্ছা করেও ঘটতে পারে। কিন্তু বামপন্থী ভোটারও বাদ পড়েছেন, ডান ভোটারও বাদ পড়েছেন, কোন দলভুক্ত নন, এমন ব্যক্তিও বাদ পড়েছেন। বৃদ্ধ মানুষ কষ্ট করে ভোট দিতে এসে দেখেন ভোটার নয়। ভোটার লিস্ট এই রকম হয়েছে। এতো অল্প সময়ের মধ্যে লিস্ট হয়েছে, সেই জন্য এই রকম রয়েছে। কিন্তু এটা দেখা গিয়েছে মানুষ নিরাপদে, নির্বিঘ্নে ভোট দিয়েছে। আমি দেখেছি দূর গ্রামাঞ্চলে সাড়ে ৯ মাসের পোয়াতী ভোট দিতে এসেছে, কাঁপছে। তাকে তাড়াতাড়ি ভোট দেবার ব্যবস্থা করেছি। ৮২ বছরের বৃদ্ধ ভোট দিতে এসেছেন, কাঁপতে কাঁপতে লাইনে দাঁড়িয়েছেন। আগে ভোট দেওয়াবার ব্যবস্থা করলাম। কিন্তু এই যে মানসিকতা তার অধিকার যেটা এসেছে সেটা প্রয়োগ করবার এবং নির্ভয়ে, নিরাপদে ভোট দিতে পারার, এটা ১৯৭২ সালে দেখেছি ছিল না। তখন তারা ভোট দিতে পারেন নি।

[5-30 — 5-40 P.M.]

১৯৭২ সালে দেখেছি মানুষ ভোট দিতে পারে নি ভোটস্থলে গিয়েছে, সেখানে তাড়া খেয়েছে, তাদের বলে দেওয়া হয়েছে যে তাদের ভোট দেওয়া হয়ে গেছে। এ সমস্ত সকলেই জানে। সেদিন যারা এই সমস্ত কান্ড করেছেন, ভয় দেখিয়েছে, মানুষকে শঙ্কাগ্রস্ত করেছে, তারাই সেখানে বলছে ভোটে কারচুপি হয়েছে। কোন মুখে একথা বলছেন? ভূতের মুখে রাম নাম শোভা পায় না। জানি তাঁরা একটা ইস্যু করতে চাইছেন, এই অবস্থা সৃষ্টি করতে চাইছেন যে এখানে গন্ডগোল হচ্ছে, এখানে অরাজকতার সৃষ্টি হচ্ছে, এখানে আইন-শৃঙ্খলা নাই, দেশের মানুষের প্রতি ন্যায় বিচার হচ্ছে, চতুর্দিক থেকে এই রকম একটা আওয়াজ তুলতে চাই, একটা পটভূমিকা তৈরী করতে চান, একটা অবস্থা এমন সৃষ্টি করতে চান যাতে ৯টি রাজ্যে বিধানসভা যেমন করে ভেঙে দিয়েছেন, সেই রকম এখানেও বলতে পারেন যে

এখানে জনমত তাদের বিরুদ্ধে রায় দিয়েছে, জনমত এদের বিরোধী। কিন্তু যেখানকার কথা বলছেন জনমত বিরোধী সেখানে ইন্দিরা গান্ধীর দল কত ভোট পেয়েছেন? শতকরা ৪২ ভাগ। শতকরা ৫০ ভাগ নয়, শতকরা ৪২ ভাগ এই হচ্ছে সারা ভারতে গড়। কিন্তু পশ্চিম বাংলার কথা কি বলবেন? এখানে বলার কোন যুক্তি? এখানে শতকরা ৫৩ ভাগ ভোট পেয়েছে বামফ্রন্ট এবং তাদের সহযোগী সি. পি. আই. অন্য যারা বাইরে আছেন তাদের যোগ করলে দাঁড়ায় ৫৬ ভাগ। এই যেখানে অবস্থা সেখানে ইন্দিরা গান্ধীর বলার কোন যুক্তি নাই, কি বলবেন? আমরা অসুবিধা ভোগ করছি। কেন্দ্রের কাছ থেকে আরও আর্থিক ক্ষমতা পেয়ে এক একটা উন্নয়ণমূলক কাজ, উন্নয়ণমূলক কর্মসূচী বাড়িয়ে দিতে পারি, আরও ভালভাবে নিতে পারি তার জন্য দাবী ছিল। কিন্তু আমি আজকে যেটা আপনার সামনে বলতে চাচ্ছি সেটা কেন্দ্রে আরও বিরূপ সরকার প্রতিষ্ঠিত হল। এই সরকার সব সময় ভ্রুকুটি দেবে, ভয় দেখাবে, নানাভাবে গন্ডগোল পাকাবার চেষ্টা করবে। বহুভাবে — মাঠে ঘাটে গন্ডগোল পাকাবার চেষ্টা হচ্ছে। একটা ঘটনা বলি। কিছু নাই আমার এলাকায় জমি সংক্রান্ত ব্যাপারে মাঠে গেছিল জমি চাষ করতে সেখানে একজন মারা গেল। পরের দিন সংবাদপত্রে দেখলাম বেরিয়েছে, ইন্দিরা গান্ধীর দলের একজন সব চেয়ে বড় নেতা নাকি বলেছেন — সেখানে একজন কংগ্রেসী চাষীকে গ্রামের সি. পি. আই (এম)-এর লোকেরা মেরে ফেলেছে। আমি তাজ্জব বনে গেলাম। ঘটনা হিজুলি গ্রামের, আমার এলাকার। সে এমন লোক কোন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত নয়, কোন সম্পর্ক তার নাই। কিন্তু হঠাৎ সে কি করে কংগ্রেসী বনে গেল, যেই মারা গেল অমনি সে কংগ্রেসী হয়ে গেল। কিছুই বুঝতে পারলাম না। এইরূপ প্রত্যেকটি ক্ষেত্রে ঘটনাকে বিকৃত করে মতলব হাসিল করার চেষ্টা হচ্ছে এবং এই রাজ্যে গন্ডগোল হচ্ছে এটাই প্রমাণ করার চেষ্টা হচ্ছে। যেমন করে ৯টি রাজ্যে সরকার ভাঙা হয়েছে, এই রাজ্যে তেমনি করে ভাঙা হোক এটাই বলার উদ্দেশ্য।

গ্রামের খাদ্য প্রকল্পের মধ্য দিয়ে সাহায্য পেত, গ্রামের ক্ষেত মজুর কাজ পেত, কাজের অভাব যে সমস্ত চাষীদের তারা কাজ পেত। তাদের সেই সামান্যতম সাহায্য থেকে বঞ্চিত করা হচ্ছে, তা না হলে গ্রামে বাস হবে না। বৈধব্য ভাতা দেবার যেটা চেষ্টা হচ্ছে হয়ত টাকার অভাবে সেটা হবে না। কুটির শিল্প বিভাগে চেষ্টা ছিল যাতে সেখানে মহাজনদের খপ্পরে তাঁতীরা না পড়ে। হ্যান্ডলুমকে সুতো সরবরাহ করব, তাদের কাছ থেকে কাপড় নেব, আরও কো-অপারেটিভ গঠন করা হবে, কিন্তু এগুলি বন্ধ করে দেবার চেষ্টা হচ্ছে। টাকা আটকে রেখে, কেরোসিন আটকে রেখে, ডিজেল আটকে রেখে এখানে একটা ক্রাইসিস্ সৃষ্টি করার চেষ্টা করা হবে এবং এই পথেই তাঁরা নিয়ে যাবার চেষ্টা করছেন। আপনার কাছে কথা হচ্ছে — রাজ্যপাল মহোদয় যে বক্তব্য রাখলেন, সেই সঙ্গে মুখ্যমন্ত্রী মহাশয় বক্তব্য রেখেছেন এখানে যে ১৯৬৯ সালে যখন আমাদের বামফ্রন্টকে ভেঙে দেওয়া হয়েছিল আমরা জনসাধারণের কাছে গিয়েছিলাম, এবারে ভাঙলেও আমরা সেই জনসাধারণের কাছেই যাবো, আমাদের লক্ষ্য একমাত্র বিধানসভার কক্ষের দিকে নয়, আমাদের নজর হচ্ছে জনসাধারণের ভবিষ্যত, তাদের উন্নয়ন। আমাদের শক্তি হচ্ছে জনসাধারণ এবং সেই শক্তিই হচ্ছে আমাদের প্রধানতম। কে বলল ধনিক শ্রেণী আক্রান্ত হচ্ছে? শ্রমিক কৃষকদের সংঘ শক্তি দেখে তাঁরা ভয় পাচ্ছেন।

তারা আমাদের কি ভয় দেখাতে পারেন? আমরা মানুষের কাছে গিয়ে হাজির হ'ব, মানুষরা আমাদের পাশে আসবে, লড়বে এবং তাদের ভবিষ্যৎ তৈরি করবে। তোমাদের ভয়ের পরোয়া আমরা করি না, দেশবাসী জবাব দেবে তাদের সংগ্রামী শক্তির ভেতর দিয়ে। তার বামফ্রন্ট তাদের ভবিষ্যৎ শুধু পশ্চিম বাংলায় নয়, কেরল বা ত্রিপুরাতে নয় সারা ভারতবর্ষে প্রসারিত করবে। সারা ভারতবর্ষের ভবিষ্যৎ হচ্ছে বামপন্থা এটা যেন তারা জেনে রাখেন। ইতিহাস, তার শিক্ষা আছে। ২/১ বছরের ঘটনা সেটা বড় ঘটনা নয়, অতি দ্রুত ইতিহাস পরিবর্তিত হচ্ছে। আজ ইন্দিরা কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় এসেছেন কিন্তু পরিবর্তন ঘটবেই এবং অতি দ্রুতই সে পরিবর্তন ঘটবে সে যে পথেই হোক না কেন, আগামী দিনের ইতিহাস সেখানে রচিত হবেই। এই কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী রেণুপদ হালদার ঃ-** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপাল মহাশয় এই রাজ্যের সাফল্যের কথা বলে এবং এই রাজ্য সরকারের আগামী বছরের নীতি ঘোষণা করে যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের সঙ্গে আমি একমত হতে পারছি না। আমি প্রথমেই বলি, এই রাজ্যের যে ভয়াবহ বেকার সমস্যা সেই বেকার সমস্যার সমাধানের জন্য যেটুকু পথ গ্রহণ করা উচিত ছিল এই সরকার তা গ্রহণ করতে সক্ষম হন নি। আমি এ কথা জানি যে পুরোপুরি বেকার সমস্যার সমাধান করা আমাদের দেশের এই পুঁজিবাদী ব্যবস্থায় সম্ভব নয়। এই ব্যবস্থার পরিবর্তন না হলে, সমাজতন্ত্রে বা সাম্যবাদে না পৌছালে বেকার সমস্যার সমাধান হবে না। কিন্তু তবুও একথা বলতে হচ্ছে তার কারণ এই সরকারের পক্ষ থেকে সামান্যতম ব্যবস্থা গ্রহণ করার কথা বললেও তারা সেটাকে কাজে রূপায়িত করতে পারে নি। আমি একটি উদাহরণ এই প্রসঙ্গে দিতে চাই। জব এ্যাসিস্টেন্ট নেবার জন্য এই সরকার ঘোষণা করেছিলেন। তাদের এক বছর আগে চাকরি হবার কথা। যদি হত তাহলে নিশ্চয় আমাদের দেশের কিছু বেকার ছেলের চাকরি হত। কিন্তু সরকারের পক্ষ থেকে সে ব্যবস্থা আজ পর্যন্ত গ্রহণ করা হয় নি। এখানে বেকার সমস্যা দিনের পর দিন বেড়েই যাচ্ছে এবং সেকথা সরকার নিজেই স্বীকার করেন। মাননীয় শ্রমমন্ত্রী তাঁর এক প্রশ্নের জবাবে বলেছিলেন যে শিক্ষিত বেকারদের সংখ্যা ১৯৭৬-১৯৭৭ সাল পর্যন্ত ছিল ৬ লক্ষ ৩২ হাজার ৩৫২ জন। তারপর ১৯৭৮-৭৯ সালে তার সঙ্গে আবার যুক্ত হয়েছে ১ লক্ষ ৫৪ হাজার ৮০০ জন। এই দুটি মিলিয়ে বর্তমানে শিক্ষিত বেকারের সংখ্যা দাঁড়িয়েছে ৭ লক্ষ ৮৭ হাজার ১৫২ জনে। এ ছাড়া আমাদের দেশে অশিক্ষিত বেকারের সংখ্যা এর আরো কয়েক গুণ রয়েছে। এই বেকার যা আমাদের দেশে আছে তাদের কর্মসংস্থানের ব্যবস্থা কতটা হল সে ব্যাপারে রাজ্যপালের ভাষণে আছে ১১ হাজার ৯ শোর মতন ব্যবস্থা হয়েছে। শিক্ষিত বেকারদের, অশিক্ষিত বেকারদের মধ্যে এই চাকরির ব্যবস্থা হয়েছে। ফলে কি ভয়াবহ অবস্থার মধ্যে দিয়ে দেশ চলেছে সেটা বোঝাই যাচ্ছে। প্রতিনিয়ত এই বেকার সমস্যা বেড়েই চলেছে। কিন্তু তার সমাধানের জন্য যে পথ গ্রহণ করা দরকার সেটা করা হয়নি। ডায়মন্ডহারবারে একটি মহকুমা নিয়োগ কেন্দ্র আছে, সেই নিয়োগ কেন্দ্রে ৪২ হাজার ৭ শো জন নাম রেজিস্ট্রি করেছে কিন্তু গত এক বছরে সেখানে মাত্র ৭৯ জনের চাকরি হয়েছে বিভিন্ন সরকারী ও বেসরকারী

প্রতিষ্ঠানে। এই যদি অবস্থা হয় তাহলে সমস্যার সমাধান কি ভাবে হবে?

[5-40 – 5-50 P.M.]

বেকারদের বেকার ভাতা দেবার ব্যবস্থা হয়েছে। সরকার পক্ষ থেকে বলা হয়েছিল প্রতি বছর আমরা দেড় লক্ষ বেকারকে বেকার ভাতা দেব। কিন্তু রাজ্যপালের হিসাবের মধ্যে দেখছি ২ লক্ষ ২০ হাজার মত বেকারকে বেকার ভাতা দেওয়া হচ্ছে এবং আগামী বছর আরো ৮০ হাজার বেকারকে বেকার ভাতা দেওয়া হবে। আমার বক্তব্য হল প্রতি বছর যদি দেড় লক্ষ করে দেওয়া হত তাহলে আজ পর্যন্ত ৩ লক্ষের উপর বেকারের বেকার ভাতা পাবার কথা। কিন্তু সেই জায়গায় মাত্র ২ লক্ষ ২০ হাজার বেকার বেকার ভাতা পেয়েছে। এই যে বেকারদের বেকার ভাতা দেওয়া হচ্ছে এটা ৩ বছরের বেশি দেওয়া হবে না। ফলে অনেকের এই সুযোগ হারাবার দিন আসছে। ১৯৮০ সালের মধ্যেই অনেকের মেয়াদ শেষ হয়ে যাবে। আমাদের ডায়মন্ডহারবার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসে দেখলাম প্রায় ২ হাজার মত বেকারের বেকার ভাতার মেয়াদ ১৯৮০ সালের মধ্যে শেষ হয়ে যাচ্ছে। আমাদের পশ্চিমবাংলায় ৪৮ টি মহকুমা আছে এই কলকাতার এই বিরাট জনসমুদ্রের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে। এইসমস্ত জায়গায় বেকারদের ধরলে তারা এর থেকে অনেকে বাদ পড়ে যাবে। এই সব বেকারদের যে বেকার ভাতা দেওয়া হচ্ছে তাদের কিছু বাধ্যতা মূলক কাজ করতে বলা হয়েছে। এর জন্য যে পরিমাণ মজুরি বা মাইনে তাদের দেওয়া দরকার তা দেওয়া হচ্ছে না। ২ টাকা করে দৈনিক তাদের টিফিন খরচ বা যাতায়াত খরচ দেওয়া হচ্ছে। দূর দূরান্তের বিভিন্ন ছেলেদের বিভিন্ন পরিকল্পনার সঙ্গে যুক্ত করে দেওয়া হয়েছে। কিন্তু তাদের যে পরিমাণ আর্থিক সাহায্য দেওয়া দরকার তা দেওয়া হচ্ছে না। ঠিকাদারী প্রথা বিলোপ করা শ্রমিকদের দীর্ঘদিনের দাবী। কিন্তু ৩ বছর হতে চলল আজ পর্যন্ত এই ঠিকাদারী প্রথা বিলোপের কোন ব্যবস্থা সরকার পক্ষ থেকে করা হয়নি। প্রশাসনকে দুর্নীতি মুক্ত করবেন বলেছিলেন, কিন্তু দেখা যাচ্ছে প্রশাসনের মধ্যে আজও দুর্নীতি বেড়ে চলেছে। আগে যে পরিমাণ দুর্নীতি হত এখন তার চেয়ে আরো অনেক বেশি বেড়ে গেছে। এখন সর্বক্ষেত্রেই দুর্নীতি দেখতে পাচ্ছি। আগে পুলিশ বিভাগে যে দুর্নীতি হত, এখন সেখান থেকে জে. এল. আর. ও. অফিস, বিভিন্ন ডিপার্টমেন্টে দুর্নীতি ছড়িয়ে পড়েছে। অন্যান্য ডিপার্টমেন্ট পুলিশের চেয়ে আরো বেশি দুর্নীতি পরায়ণ হয়েছে। শিক্ষা দপ্তরে স্কুলের বিল পাশ করাতে গেলে না দিলে পাশ হয় না। এটা শুধু আমার কথা নয়, বামপন্থী এম. এল. এ. কৃষ্ণপদ হালদার, তিনি একটি মিটিং-এ দাঁড়িয়ে ডি. এম. এর সামনে বলেছেন আমার কাছে পর্যন্ত টাকা চাওয়া হয়েছে—তিনিও এই অভিযোগ করেছেন। মিটিংয়ে দাঁড়িয়ে এইসব কথা বলেছিলেন। কাজেই আমি এই কথা বলতে চাই যে শিক্ষা দপ্তরের মধ্যে দুর্নীতি চলছে। সেখানে পারসেন্টেজ দিলে তাদের স্কুলের বিল্ডিং গ্রান্ট স্যাংশান হবে, টিউশান ফি স্যাংশান হবে। আর তা না দিলে হবে না। এই রকম ধরনের অবস্থা সেখানে চলছে। এই যে দুর্নীতি চলছে, এটা বন্ধ করার জন্য সরকারের কোন ব্যবস্থা নেই। দুর্নীতি কমান দূরের কথা, এটা ক্রমাগত বেড়েই চলেছে। এই সরকারের পক্ষ থেকে ঘোষণা করা হয়েছিল যে এক হাজার প্রাথমিক স্কুল করা হবে। গত ৩ বছর ধরে এই কথা শুনে আসছি। অথচ আমি আমার নিজের জেলার কথা জানি সেখানে দেখছি না যে একটিও প্রাথমিক বিদ্যালয় খোলা হয়েছে। যে সমস্ত গ্রামে প্রাথমিক বিদ্যালয় নেই,

সেই সমস্ত গ্রামে প্রাথমিক বিদ্যালয় দেওয়ার যে পরিকল্পনা ছিল, আজ পর্যন্ত সেখানে দেওয়া হয়নি। আবার ঘোষণা করা হয়েছে, রাজ্যপালের ভাষণের মধ্যে দেখছি যে ১২ শত প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হবে। আমি যদি প্রতি বছরের হিসাব ধরি তাহলে দেখবো যে ৩ হাজার ২ শত স্কুল হওয়ার কথা সেখানে আজও অনেক ক্ষেত্রে স্কুল হয় নি বিশেষ করে ২৪ পরগণা জেলার মধ্যে একটিও দেখছি না। আজও সকালে এই ব্যাপারে একটা প্রশ্ন ছিল যে কয়টা স্কুল হয়েছে কিন্তু তার কোন জবাব মেলেনি। মন্ত্রী মহাশয় বলতে পারেন নি যে কতগুলি স্কুল হয়েছে। এই ধরনের প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও সেগুলি কার্যকরী হচ্ছে না। যদি এগুলি কার্যকরী হত তাহলে শিক্ষিত যুবকদের বেকারত্ব ঘুচতো এবং শিশুরা লেখাপড়া শিখতে পারত এবং গ্রামের যে অসুবিধাগুলি আছে সেগুলি দূর হত। কিন্তু সরকারের পক্ষ থেকে সেই ব্যবস্থা করা হয়নি। এখন দশম শ্রেণী পর্যন্ত তাদের আর মাহিনা দিতে হবে না বলা হয়েছে—এটা খুব ভাল হয়েছে। কিন্তু অন্য দিকে তাদের ব্যয় বাড়ছে, জিনিস পত্রের মূল্য বাড়ছে সেগুলি দুর করার কোন ব্যবস্থা দেখছি না। আমি দেখেছি যে গত বছর জানুয়ারী মাসে যেখানে এক রীম কাগজের দাম ছিল ১৮ টাকা, আর এই বছর জানুয়ারী মাসে সেটা দাঁড়িয়েছে ২৮ টাকা। তারপর বই পত্রের দাম গত বছর যা ছিল তার থেকে ২০/২৫ ভাগ দাম বেড়েছে। এই যে ব্যয় ভার বাড়ছে, জিনিস পত্রের দাম বাড়ছে, এটা না কমালে, শুধু সামান্য একটু সুবিধা দিলে তাদের উপকারে আসবে না। তাই আমি মনে করি তাদের এই সমস্ত বিষয়ের প্রতি নজর দেওয়া, শিক্ষার ব্যয় কমান এবং শিক্ষা ব্যবস্থা যাতে উন্নত হয় তার জন্য ব্যবস্থা করা দরকার। অন্যান্য ক্ষেত্রে, এই দেশের গরীব চাষী। ভূমিহীন চাষীদের সাহায্য করার ক্ষেত্রে সরকার পক্ষ থেকে যে সমস্ত ব্যাঙ্ক থেকে ঋণ দেবার কথা বলা হয়েছিল, অনেক ক্ষেত্রে তারা তা থেকে বঞ্চিত হয়েছে। আমি আর বিশেষ কিছু বলতে চাই না। আমি মনে করি রাজ্যপালের ভাষণের মধ্যে পশ্চিমবাংলার বাস্তব চিত্র পরিস্ফুট হয়নি এবং ভবিষ্যতের যে কর্মপন্থা নির্ধারণ করা হয়েছে তাতে জনসাধারণের যে সমস্ত সমস্যা আছে সেগুলি সমাধান করতে বেশি দুর সাহায্য করবে না। তাই আমি রাজ্যপালের ভাষণ সম্বন্ধে এক মত হতে পারি নি। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[5-50 – 6-00 P.M.]

**শ্রী শচীন সেন ঃ-** মিঃ ডেপুটি স্পীকার, আমি হাউসকে একটি ইনফর্মেশন দিতে চাই, যদিও এখানে কোন কংগ্রেস আই এর সদস্যকে দেখতে পাচ্ছি না। শ্রীরামপুরে বামফ্রন্ট প্রার্থী এখনও পর্যন্ত ২৬ হাজার ভোটে এগিয়ে আছে।

**শ্রী সুনির্মল পাইক ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিগত কয়েক দিন ধরে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক শুনলাম। রাজ্যপাল যে ভাষণ আমাদের সামনে উপস্থাপিত করেছেন তাতে বহু উন্নয়নের কথা বলা হয়েছে। উন্নয়নের কথা পড়ে রবীন্দ্রনাথের একটা গানের কলি মনে পড়ছে, "এ' শুনি যেন চরণ ধ্বনি রে, শুনি আপন মনে"। অর্থাৎ যে কাজগুলো হবার কথা, যে কাজগুলো বাস্তবায়িত হলে জনসাধারণের সুষ্ঠু উপকারের দিকে এগিয়ে যাওয়া

যাবে। উন্নয়নের একটা বিশেষ ধাপ, একটা বলিষ্ঠ পদক্ষেপের দিকে এগিয়ে যাবে, তাতে অনেকখানি ফাঁক থেকে গেছে। সেই জন্য আমার মনে হয় রাজ্যপালের ভাষণের মধ্যে আরও কিছু যুক্ত হওয়া উচিত ছিল। সেই বক্তব্য আরও কিছু সুস্পষ্ট হওয়া উচিত ছিল। যেমন আমি বলছি, ভূমি সংস্কারের কথা বলা হয়েছে, অত্যন্ত আনন্দের কথা, এটা আমরা সকলেই চাই যে ভূমি সংস্কার হোক, ভূমি সংস্কারের একটা সুষ্ঠু ব্যবস্থা হোক। সেই সুষ্ঠু ব্যবস্থা হিসাবে রাজ্যপালের ভাষণে আমরা দেখতে পাচ্ছি, তিনি বর্গা অপারেশনকে বিশেষ স্থান দিয়েছেন। কিন্তু আমরা দেখতে পাচ্ছি, অপারেশন বর্গা হাইকোর্টে খুব একটা ভাল সুবিধা করতে পারেনি এবং জনসাধারণের ক্ষেত্রে যেটা আমরা দেখি, বিভিন্ন বর্গাদার যারা আছে, যারা চাষী, প্রান্তিক চাষী, তাদের নিরূপণ করবার একটা সুষ্ঠু উপায় আজকে করা হচ্ছে না। প্রকৃত যারা চাষী তারা বাদ পড়ে যাচ্ছে বর্গাদার নিরূপণের ক্ষেত্রে। তাদের নাম লেখানো থেকে বিরত রাখা হচ্ছে, তারা কিছুতেই নিজেদের প্রতিষ্ঠিত করতে পারছে না। আর একটা জিনিস হচ্ছে, যারা প্রকৃত চাষী, তাদের স্বার্থ যাতে সুরক্ষিত হয়, তার জন্য ১৯(বি) ধারা বলে একটি ধারা ওয়েস্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস এ্যাক্টে আছে, সেটা পানিশেব্‌ল সেকশন, দন্ডনীয় সেকশন বলে বলা হয়েছে। কিন্তু পরিতাপের বিষয়, তা বলা হলেও পুলিশ কিভাবে তার তদন্ত করবে, সেটার জন্য কোন প্রসিডিয়োরে বলা নেই। এই পানিশেব্‌ল সেকশনটা ঠিক ভাবে ফুটে ওঠেনি, যদিও বামফ্রন্ট সরকার অত্যন্ত উদ্যোগী হয়ে দাবী করছেন যে বর্গাদারদের স্বার্থ এর দ্বারা সুরক্ষিত হবে। ১৬১ আই. পি. সি. অনুসারে পুলিশ কি ভাবে স্টেটমেন্ট নেবেন সেটা বলা নেই। আরও একটা পরিতাপের বিষয়, বহু জায়গায় দেখতে পাচ্ছি, ডিভেস্টেড জমি ভেস্ট করা হয়েছে। কোন জমি ভেস্ট করা হলেও অনেক জায়গায় ডিভেস্টেড হয়ে গেছে। ডিভেস্টেড কেন হয়েছে, তার কারণ হিসাবে আমরা দেখতে পাচ্ছি, প্রাথমিক ভাবে জেলা কোর্ট থেকে আরম্ভ করে হাইকোর্ট পর্যন্ত গভর্ণমেন্ট পক্ষ হেরে গেছেন।

অনেক ক্ষেত্রে গভর্ণমেন্ট নিজেদের ব্যয়ে ইন্ডিয়ান লিমিটেসন এ্যাক্টের সাহায্যে এটা করবার চেষ্টা করেছেন। আবার অনেক ক্ষেত্রে তা পারেন নি। যেসব ক্ষেত্রে পারেন নি সে-সব ক্ষেত্রগুলি এখন পর্যন্ত ডাইভেস্টেড হয় নি। সেগুলি ভেস্টেড অবস্থাতেই আছে। অনেকে ডাইভেস্টেড করে রেকর্ড কারেকশন করে ঝামেলা মিটিয়ে দেবার জন্য দরখাস্ত করেছিলেন। কিন্তু তাদের বিষয়ে এখনো পর্যন্ত কিছুই করা হয়নি। সরকারের কাছে কিছু জমি ভেস্টেড হয়েছে, কিছু জমি বন্টনও করা হয়েছে, কিন্তু তথাপি এ বিষয়ে সঠিকভবে কোনো কিছুই নিরূপিত হচ্ছে না। ফলে আমার মনে হচ্ছে জমি বন্টনের ব্যাপারে অসুবিধা দেখা দিচ্ছে। ভূমি সংস্কারের ব্যাপারে এখনো পর্যন্ত বিরাট বিরাট আইন-গত বাধা রয়েছে। আমরা রাস্তা-ঘাটে, সর্বত্র শুনতে পাই যে, বামফ্রন্ট সরকারের বেনামী জমি উদ্ধারের একটা বিরাট কর্মসূচী রয়েছে। কিন্তু বেনামী জমি উদ্ধারের জন্য যেসব আইন প্রণয়ন করা দরকার ছিল, তার জন্য আইনগত পদ্ধতিতে যেভাবে এগিয়ে যাওয়াঁর দরকার ছিল, ইন্ডিয়ান লিমিটেশন এ্যাক্ট এবং ইন্ডিয়ান স্পেসিফিক এ্যাক্টের বিভিন্ন ধারা বা উপ-ধারার যেভাবে সংশোধনের প্রয়োজন ছিল এবং এগুলি করার জন্য যে ইচ্ছা বা প্রয়াসের প্রয়োজন ছিল, সেভাবে ইচ্ছা বা প্রয়াসের

কথা একবারও রাজ্যপালের ভাষণের মধ্যে প্রতিফলিত হয় নি। সুতরাং রাজ্যপালের ভাষণের মধ্যে ভূমি সংস্কার সম্বন্ধে যে সমস্ত কথা বলা হয়েছে তাতে আমরা সন্তুষ্ট হতে পারছি না।

রাজ্যপালের ভাষণের মধ্যে তিনি বলেছেন যে, তাঁর সরকার সিডিউলড কাস্টদের জন্য একটা বিশেষ পদক্ষেপ নিয়েছে এবং তিনি দাবী করেছেন যে তাঁর সরকার সিডিউলড কাস্টদের উন্নয়নের জন্য বিশেষ ভাবে এগিয়ে গেছেন এবং তাদের এডুকেশনের জন্য বিশেষ ব্যবস্থা গ্রহণ করেছেন। তাদের মধ্যে যাতে শিক্ষাকে ছড়িয়ে দেওয়া যায় তার জন্য এই সরকার খুবই সচেষ্ট, এই দাবী তিনি করেছেন। কিন্তু কার্যত আমরা দেখছি যে, সিডিউলড কাস্টদের ব্যাপারে যে বলিষ্ঠ পদক্ষেপ নেওয়ার দরকার ছিল তা এখনো পর্যন্ত নেওয়া হয় নি। আমরা জানি এডুকেশন বলতে শুধু স্কুল বিল্ডিং বোঝায় না। স্কুল বিল্ডিং-এর মধ্যে এডুকেশন সীমাবদ্ধ নয়। এডুকেশনের বিভিন্ন দিক আছে। ক্লাব, লাইব্রেরী, থিয়েটার হল ইত্যাদি বিভিন্ন মাধ্যমের মধ্যে দিয়েও এডুকেশনের প্রসার ঘটানো যায়। আমি এই প্রসঙ্গে এখানে ভূদেব মুখার্জীর একটি কথা স্মরণ করছি, "শিক্ষার ক্ষেত্র, বিদ্যালয় মনুষ্য-সমাজ এবং বহির্জগত"। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যদি একথা ঠিক হয় তাহলে আমরা দেখতে পাচ্ছি যে, সিডিউলড কাস্টের জন্য এখনো পর্যন্ত কিছুই হয় নি। রাজ্যপালের ভাষণের মধ্যে এডুকেশন অর্থে স্কুল বিল্ডিং ইত্যাদি করবার কথা বলা হয়েছে, কিন্তু ক্লাব, লাইব্রেরী, থিয়েটার হল ইত্যাদি আরো যে সমস্ত শিক্ষার মাধ্যম রয়েছে সেগুলি সম্বন্ধে কোনো কিছুই উল্লেখ করা হয়নি।

[6-00 – 6-10 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আর একটি কথা অত্যন্ত দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, রাজ্যপালের ভাষণের মধ্যে চাকুরীর সম্বন্ধে যে সমস্ত কথা বলা হয়েছে সে সমস্ত সম্বন্ধে আমি বলব যে, ১৯৭৬ সালে যে আইন করা হয়েছিল তাতে বলা হয়েছিল সিডিউলড কাস্টদের জন্য রোস্টার মেনটেন করতে হবে। কিন্তু আমি বিভিন্ন জায়গায় খোঁজ নিয়ে দেখেছি, বিভিন্ন এস্টাব্লিসমেণ্টে খোঁজ নিয়ে দেখেছি যে, কোনো জায়গায় কোনো রোস্টার মেনটেন করা হচ্ছে না রিজার্ভেসন কোটা সম্বন্ধে। সুতরাং আমরা দেখছি চাকুরীর ক্ষেত্রে কোথাও সুষ্ঠু ভবে রোস্টার মেনটেন করা হয় না। আমাদের পশ্চিমবঙ্গের এ বিষয়ে যিনি বর্তমানে চার্জে আছেন সেই ডঃ ইউ. কে. রায়-কে আমি জিজ্ঞাসা করেছিলাম যে, পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় রোস্টার মেনটেন করা হচ্ছে না কেন? তিনি আমাকে বলেছিলেন, সব জায়গায় রোস্টার মেনটেন করা যাচ্ছে না, আমাদের লোকের অভাব। কর্মচারীর অভাব সেইজন্য রোস্টার মেনটেন করা যাচ্ছে না। আমি তখন বললাম, সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের বেলায় তো দেখছি সেন্ট্রাল গভর্ণমেন্টের বিভিন্ন জায়গা থেকে অর্থ পাচ্ছেন সেই অর্থ দিয়ে কি কর্ম্মচারী নিয়োগ করা চলে না? তিনি বললেন সে কথা ঠিক বলা যাচ্ছে না তবে কর্মচারীর অভাব সেইজন্য এইরকম ধরনের রোস্টার মেনটেন করা যাচ্ছে না। যার ফলে প্রমোশনের বেলায় অথবা চাকুরীর ক্ষেত্রে এই যে সুযোগ-সুবিধা দেওয়ার যে

বিধি যে আইন পাশ হয়েছিল ১৯৭৬ সালে তাতে এটা ঠিক মানা হচ্ছে না। আমি সেইজন্য বলবো, রাজ্যপালের ভাষণের মধ্যে এই ব্যাপারে একটা সুস্পষ্ট ইঙ্গিত, সুস্পষ্ট বক্তব্য থাকা উচিত ছিল বলে আমি মনে করছি তা না হলে ঠিকভাবে সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের যে উন্নয়ন সেই উন্নয়ন ব্যাহত হবে। আমরা যেভাবে উন্নয়নের আশা করছি ঠিক সেইভবে উন্নয়ন করা যাবে না এবং উন্নয়ন সম্ভবপরও হবে না। এ ছাড়া আর একটা জিনিস সেটা হচ্ছে, সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের যে সমস্ত ছেলে-মেয়েরা মানে স্কুল গোইং চিলড্রেন—একবার কথা হয়েছিল তাদেরকে কিছু টিফিন দেওয়া হবে, হেভি টিফিন দেওয়া হবে। এই রকম ধরনের কথা বিভিন্ন জায়গায় আমরা বলেছিলাম এবং এস. সি. এবং এস. টির মধ্য থেকেও এই দাবী করা হয়েছিল কিন্তু আমার মনে হয় আজও পর্যন্ত পশ্চিমবঙ্গের কোন জায়গায় সুষ্ঠুভাবে বন্দোবস্ত হয়নি অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে এইসবের ইঙ্গিত সুষ্ঠু ভাবে পরিস্ফুট হয়নি যেটা আমি সারা পশ্চিমবাংলায় সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের উন্নয়নের পথে একটা বাধা-স্বরূপ বলে মনে করছি। দ্বিতীয়তঃ রাজ্যপালের ভাষণের মধ্যে একটা জিনিস দেখতে পাচ্ছি—তাঁর গভর্ণমেন্ট চাকুরী দেওয়ার ব্যাপারে খুবই এগিয়ে চলেছে। এবং বলিষ্ঠ পদক্ষেপ নিয়েছেন—এই বলে দাবী করছেন। কিন্তু আমার মনে হয় ঠিকভাবে নেওয়া হয়নি কারণ একটা জিনিস বিশেষ ভাবে লক্ষণীয় সেটা হচ্ছে বিভিন্ন সময়ে সরকারী কাজের জন্য অনেক জায়গায় লোক নেওয়া হয়েছিল যারা ভলেন্টারী ওয়ার্ক করেছে অবশ্য আমি ক্যাসুয়াল এবং কন্ট্রাক্ট লেবারদের কথা বাদ দিচ্ছি—এই সমস্ত ওয়ার্কাররা যারা সরকারের বিপদের দিনে মানে বন্যার সময়ে বা অন্যান্য সময়ে ৪/৫ বছর ধরে বিভিন্নভাবে সাহায্য করে এসেছেন অবশ্য বিচ্ছিন্নতা থাকতে পারে। আমার মনে হয় ক্যাজুয়েল লেবার এবং কন্ট্রাক্ট লেবারদের ক্ষেত্রে তাঁর যে বক্তব্যটা সুস্পষ্ট হওয়া উচিত ছিল এবং স্টেট গভর্ণমেন্টের যে সারকুলার আছে ৩ বছর পরে তাদের পার্মানেন্ট করা হবে আমার মনে হয় সেটার ২ বছর সময় সীমা করা উচিৎ, এই দাবী রেখে আমি আমার বক্তব্য শেষ করছি। জয় হিন্দ।

**শ্রী ব্রজ গোপাল নিয়োগী ঃ-** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপাল মহাশয়ের ভাষণ কে সমর্থন করতে গিয়ে ২/৪টি কথা বলব। বামফ্রন্ট সরকার সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে গত ৩ বছর ধরে যেভাবে জনপ্রিয়তার সঙ্গে কাজ করছে এবং তার মধ্যে দিয়ে গরীব মেহনতি নিপীড়িত মানুষের মধ্যে একটা নূতন জাগরণ সৃষ্টি হয়েছে। শুধু পশ্চিমবঙ্গে নয়, সারা ভারতবর্ষের গরীব মেহনতি মানুষের কাছে একটা আশার আলো দেখিয়েছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার তার যে কৃতিত্ব, সাফল্য সারা ভারতবর্ষের মানুষের কাছে ছড়িয়ে পড়েছে তাই পশ্চিমবঙ্গের পরে ত্রিপুরায় বামফ্রন্ট সরকার হয়েছে এবং কিছুদিন আগে কেরালাতে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। এখন এই যে জাগরণ সৃষ্টি হয়েছে তাই দেখে প্রতিক্রিয়াশীল শক্তি এবং কায়েমী স্বার্থবাদীদের মধ্যে একটা আতঙ্কের সৃষ্টি হয়েছে। এ' আতঙ্কের সৃষ্টি হয়েছে বলেই আজকে আইন শৃঙ্খলার কথা রিগিং ইত্যাদির কথা এখানে বলা হচ্ছে। আইন শৃঙ্খলার কথা বলতে গেলে বলতে হয় ওঁদের রাজত্বের সময়ে

শ্রী সিদ্ধার্থ শঙ্কর রায়ের সময়ে ১৯৭২ থেকে ১৯৭৬ সাল পর্যন্ত কংগ্রেস এম. এল. এ'রা চলতেন সব সময় দুটি করে বডি গার্ড নিয়ে, ওঁদেরই কংগ্রেস এম. এল. এ শ্রী চণ্ডী মিত্র, নেপাল রায় ওঁদের দলের লোকের হাতেই খুন হয়েছিলেন, সেই সময় এ' সমস্ত কংগ্রেস গুন্ডারা সমাজ বিরোধীরা এই বামফ্রন্ট সরকারের প্রায় ২ হাজার কর্মীকে খুন করেছিলেন। সেইজন্য আজকে আইন শৃঙ্খলার কথা বলা হচ্ছে, অত্যন্ত লজ্জার কথা। আজকে সারা ভারতবর্ষের মধ্যে অনেক সর্বভারতীয় নেতাই স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গের অবস্থাই সব থেকে ভাল। শ্রেণী বিভক্ত সমাজে চুরি, ডাকাতি কিছু হবেই। চুরি, ডাকাতি এবং বিঘ্নিত আইনশৃঙ্খলা এই দুইয়ের মধ্যে আকাশ পাতাল তফাৎ। ভোটের কারচুপির কথা বলছেন এলাহাবাদ হাইকোর্টের রায়ের কথা ইন্দিরা গান্ধীর বিরুদ্ধে সেটা একবার ভাবুন। গত লোকসভা নির্বাচনের সময়ে ওঁরা দেওয়ালে দেওয়ালে লিখেছিলেন যে

"পেঁয়াজ আপেল এক দর,

প্রমোদ জ্যোতি মাতব্বর"

কিন্তু প্রশ্ন হচ্ছে জিনিস পত্রের দাম বাড়ার কারণটা কি? জিনিস পত্রের এই যে মূল্য বৃদ্ধি এর জন্য দায়ী কেন্দ্রীয় সরকার। দেড় মাসের উপর কেন্দ্রীয় সরকার এসেছেন কোন জিনিসের দাম তাঁরা কমাতে পেরেছেন? সত্য বাপুলী মহাশয় বললেন কেরোসিন, ডিজেলের কথা, সঙ্কটের কারণ কি? কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ডিজেলের সরবরাহ বন্ধ হয়ে গেল। আসাম সরকার তেল পাঠান বন্ধ করে দিয়েছেন, উত্তরবঙ্গে সরবরাহ একেবারে বন্ধ হয়ে গেছে।

[6-10 – 6-20 P.M.]

সরবরাহ হবার জন্য যে সঙ্কট সৃষ্টি হয়েছে এর জন্য দায়ী কেন্দ্রীয় সরকার। অথচ ইন্দিরা কংগ্রেসের নেতারা রাজ্য সরকারকে এর জন্য দায়ী করছেন। আগেকার কংগ্রেসী সরকার যে ভাবে পরিকল্পনা করেছেন তারজন্য আজ এই অবস্থা। তাঁরা কোন যন্ত্রপাতি মেরামত করেন নি, সমস্ত নন্-টেকনিক্যাল লোক ঢুকিয়ে দিয়ে গেছেন যারা কোন কাজই করে না। অথচ আজ গনি খান সাহেব অনেক বড় বড় কথা বলছেন। আমরাও দেখতে চাই কেন্দ্রীয় সরকার এ ক্ষেত্রে পঃ বাংলাকে কতখানি সাহায্য করেন। ভোলাবাবু একটা পোস্টার দেখালেন যাতে লেখা আছে জনসাধারণের দুই শত্রু সাম্প্রদায়িকতা ও স্বৈরতন্ত্র। সাম্প্রদায়িকতা ও স্বৈরতন্ত্র যে জনসাধারণের শত্রু সে কথা বলায় ওঁদের আপত্তি কেন? নির্বাচনের আগে ইন্দিরা গান্ধী বলেছিলেন জরুরী অবস্থায় যা হয়েছিল তিনি তার সংশোধন করবেন। কিন্তু নির্বাচনের পর দেড় মাস যেতে না যেতেই দেখলাম ৯টি রাজ্য সরকার বাতিল হয়ে গেল। কিছু কিছু রাজ্যের মুখ্যমন্ত্রীদের কাছে দূত পাঠিয়ে চেষ্টা করেছিলেন তাঁদের দল পরিবর্ত্তন করা যায় কিনা। অর্থাৎ যাঁরা দল পরিবর্ত্তন করলেন না তাদের তিনি বাতিল করলেন। পঃ বাংলার উন্নত চেতনা সম্পন্ন মানুষ সাম্প্রদায়িকতা, জাতপাত, ইত্যাদিও বিশ্বাস করে না হরিজন ইত্যাদি নিয়ে এখানে গোলমাল হয় না। ভোলাবাবু এখানে অনেক অসত্য কথা বলে

*গেলেন। তিনি হরিজনদের উপর অত্যাচারের কথাও বলে গেলেন।* যা সর্বৈব অসত্য। তিনি *বললেন আমরা যদি আইন মোতাবেক কাজ করি তা হলে আমাদের বাঁচিয়ে রাখা হবে। তিনি যেন এটা মনে রাখেন যে কারুর দয়ায় আমরা এখানে নেই। তিনি* বললেন পশ্চিমবাংলা· না কি জঙ্গলের রাজত্ব। কিন্তু তিনি বা ইন্দিরা কংগ্রেসের কেউ আসামের কথা বললেন না। আসাম এখন কেন্দ্র শাসিত। সেখানে আইন শৃঙ্খলা একেবারে বিপন্ন। ভারতবর্ষের কোথাও যদি আইন শৃঙ্খলা না থাকে সেটা হল আসাম রাজ্য। সুতরাং নিজেদের আগে আপনারা সমালোচনা করুন। আসামে বাঙালী নির্যাতন হচ্ছে। মেঘালয়ে সংখ্যালঘুদের উপর আক্রমণ চলছে। কিন্তু এখানে সে সব সংকীর্ণতার স্থান নেই। প্রধানমন্ত্রী হবার পর শ্রীমতী গান্ধী উত্তরপ্রদেশে নারায়নপুরে গেলেন এবং সেখানে গিয়ে উস্কানী দিয়ে এলেন যাতে আইন শৃঙ্খলা আরও বিঘ্নীত হয়। কিন্তু আসামে যাবার সময় তাঁর হলো না। ৯টা রাজ্য বাতিল করার ব্যাপারে তাঁরা বলেছেন জনতা সরকারও ১৯৭৭ সালে এই কাজ করেছিলেন এবং তাতে বামপন্থী  সরকার সমর্থন করেছিলেন। তার অধিকাংশগুলি ৫ বছর শেষ হয়ে গিয়েছিল। সুতরাং এটা তাদের বোঝা দরকার। ১৯৭৬ সালে ৪২ তম সংবিধান সংশোধন করে, সেন্সারশিপ চালু করে সংবাদপত্র গুলির কণ্ঠরোধ করা হয়েছিল। এ ছাড়া মিসা সংশোধন করে সে সময় এমন সিদ্ধান্ত নেওয়া হয়েছিল। প্রধানমন্ত্রীর বিরুদ্ধে কোন বিচার হবে না। তাই ১৯৭৭ সালের নির্বাচন ছিল জরুরী অবস্থার বিরুদ্ধে। তাই সেদিন সারা ভারতবর্ষের মানুষ রায় দিয়েছিল স্বৈরতন্ত্রের বিরুদ্ধে।

আজকে বলবার চেষ্টা করা হচ্ছে যে লোকসভার জয় ইন্দিরা গান্ধীর জয় ও জরুরী অবস্থার অপকর্মগুলি জনসাধারণ সমর্থন করেছে। কিছু কিছু জায়গায় এই ধরনের কথা বলবার চেষ্টা হচ্ছে জনসাধারণের কাছে যে জরুরী অবস্থার সময় যে কাঠামো ছিল সেই রূপ সাজানোর চেষ্টা করা হচ্ছে। এমনকি কর্তব্যরত অফিসারদের শাস্তি দেবার চেষ্টা হচ্ছে। এই কথা মনে রাখা দরকার যে ইন্দিরা গান্ধী এবার শতকরা ভোটের হিসাবে কম ভোট পেয়েছেন। মাত্র ৪২ ভাগ ভোট পেয়ে ভোট ভাগাভাগি হবার জন্য তিনি নির্বাচিত হয়েছেন। বিহারে মাত্র ৩৬ ভাগ ভোট পেয়ে, ইউ. পি তে ৩৫ ভাগ ভোট পেয়ে, তামিলনাডুতে ৩১ ভাগ রাজস্থানে ৪২ ভাগ, উড়িষ্যায় ৪৩ ভাগ, মধ্যপ্রদেশে ৪৭ ভাগ ভোট তাঁরা পেয়েছেন। এটা বোঝা দরকার যে ইন্দিরা গান্ধী জয়ী হলেও শতকরা হিসাবে কম ভোট পেয়ে ইন্দিরা বিরোধী ভোট ভাগ হয়ে যাবার জন্য তিনি জিতেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা ঠিক যে স্বৈরতন্ত্রের জন্য গণতন্ত্র বিপন্ন । সেই গণতন্ত্র রক্ষা করবার জন্য সমস্ত ঐক্যবদ্ধ প্রয়াস চালানো উচিত। সমস্ত বিরোধীদের একই প্লাটফর্মে আজ ঐক্যবদ্ধ হওয়ার একান্ত প্রয়োজন। এটা শুধু পঃ বাংলার ক্ষেত্রে নয় সারা ভারতের ক্ষেত্রে প্রয়োজন। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি শুনলে আশ্চর্য হবেন যে দেশ স্বাধীন হবার পর থেকে যোজনা কমিশন যে ভাবে কাজ করতেন প্রত্যেক প্রদেশের মুখ্যমন্ত্রীদের ডেকে নিয়ে রাজ্যের পরিকল্পনা সম্পর্কে সিদ্ধান্ত নিতেন সেই যোজনা কমিশনকে আজকে গুটিয়ে নেওয়া হচ্ছে। তাঁরা আজ আর বিভিন্ন মুখ্যমন্ত্রীদের ডাকছেন না রাজ্যের অফিসারদের ডেকে নিয়ে গিয়ে সেই কাজ করার কথা বলা হচ্ছে। এই

সমস্ত অফিসাররা রাজ্যের স্বার্থ পুরাপুরি রক্ষা করতে পারবেন না কারণ তারা তাদের হায়ার অফিসারদের কাছে গিয়ে—ইয়েস স্যার, ছাড়া আর কোন কথা বলতে পারবেন না। এত দিন ধরে যোজনা কমিশন বিরোধী হলেও সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রীদের ডেকে নিয়ে গিয়ে তাদের কথা শুনতেন এক্ষেত্রে তা করা হচ্ছে না। এতে রাজ্যের অভাব পূরনের ক্ষেত্রে সহায়তা হতো কিন্তু তা হতে দেওয়া হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পঃ বাংলা অতীতে সংগ্রামের ইতিহাস রচনা করেছে এবারও তারা তাই করবে। পঃ বাংলায় ১৯৬৭ সালে, ১৯৭১ সালে এবং শেষ এই ১৯৮০ সালে নূতন ইতিহাস রচনা করেছে। গণতন্ত্র হরণ করতে ইন্দিরা গান্ধী পঃ বাংলায় পারেন নি—ভারতবর্ষেও পারবেন না। আস্তে আস্তে শেষ হবেই। বামপন্থীরা শুধু পঃ বাংলায় নয় সারা ভারতবর্ষের নেতৃত্ব দেবে স্বৈরতন্ত্রের বিরুদ্ধে। আমি রাজ্য পালের ভাষণকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-32 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে রাজ্যপালের ভাষণের উপর আমরা আলোচনা শুনছিলাম, কয়েকদিন ধরে আলোচনা চলছে, রাজ্যপালের এই ভাষণকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথম কথা হচ্ছে রাজ্যপালের ভাষণের মধ্যে বামফ্রন্ট সরকার সম্পর্কে যে সমস্ত কথা বলা হয়েছে সীমিত ক্ষমতার মধ্যে তিনি সেই সমস্ত কথা উল্লেখ করেছেন। তিনি বাড়িয়েও কিছু বলেন নি। এই কথা ঠিক যে আজকে যাঁরা বিরোধী আসনে বসে আছেন তাঁরা যে সমালোচনা করেছেন আমি তাঁদের বলি আমাদের বামফ্রন্ট সরকারের যে রাজনৈতিক দৃষ্টিভঙ্গী তাঁদের রাজনৈতিক দৃষ্টিভঙ্গীর সঙ্গে নিশ্চয়ই মৌলিক পার্থক্য আছে। আমরা জানি যে, আমরা নির্বাচনের মধ্য দিয়ে এসেছি—বিপ্লবের মধ্য দিয়ে আসি নি। তাই আমরা শোষণহীন সমাজ ব্যবস্থা এই সংবিধানের মধ্য দিয়ে এই মুহূর্তে প্রতিষ্ঠিত করতে পারবো না। কিন্তু যেটুকু আমরা করতে পেরেছি সেটা হচ্ছে আমরা সাধারণ মানুষের কাছে যে প্রতিশ্রুতি দিয়েছিলাম ৩৬ দফা কর্মসূচীর মধ্য দিয়ে সে দিকে আমরা অগ্রসর হচ্ছি এই সংবিধানের সীমিত ক্ষমতার মধ্যে থেকে। আমরা জানি যে আমাদের দেশে শতকরা ৭০ জন মানুষ আজকে দারিদ্র্য সীমার নীচে বাস করছে এবং শতকরা ৯৫ ভাগ মানুষ গ্রামে বাস করে। এই মানুষদের জন্য স্বাধীনতার পর ৩২ বছর ধরে কি করা হয়েছে সেটাই তো আমাদের প্রশ্ন। সে ক্ষেত্রে আমি বলবো যে আমরা দৃঢ় পদক্ষেপ নিয়েছি কতকগুলি কর্মসূচীর ভেতর দিয়ে সেটা নিশ্চই উল্লেখ করা চলে, যেমন আমাদের ভূমিহীন মজুরের সংখ্যা আছে ৮৪ ভাগ, ক্ষেত মজুর পশ্চিম বাংলায় আছে ৩৫ লক্ষ, বর্গাদারের সংখ্যা ২৫ লক্ষ, এবং ৭৯ সালের ৩০শে নভেম্বর পর্যন্ত ৭ লক্ষ ৩০ হাজার বর্গাদারের নাম রেকর্ড করা হয়েছে। আমাদের পশ্চিমবঙ্গে যে বর্গা অপারেশান করা হচ্ছে আমি একে সর্বান্তঃকরণে সমর্থন জানাই। আমি মনে করি এটা একটা বৈপ্লবিক পদক্ষেপ। কারণ আমাদের দেশে যারা অবহেলিত উপেক্ষিত বঞ্চিত মানুষ পুঁজিবাদী কাঠামোয় দাঁড়িয়ে শোষিত হচ্ছে, ধনতান্ত্রিক শাসন ব্যবস্থা কেন্দ্রে কেন্দ্রীভূত হচ্ছে সেই অবস্থায় আজকে বামফ্রন্ট সরকার সেই সব মানুষদের কথা চিন্তা করছেন। কারণ ৩২ বছরের মধ্যে তাদের কথা ভাবা হয় নি।

*এখানে যে কথা বলা হয়েছে সে সম্বন্ধে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসার পর যে অবস্থাগুলির সৃষ্টি হচ্ছে সে দিকে একটু সতর্ক দৃষ্টি* রাখতে হবে। আমাদের যে সমস্ত সরকারী আমলা রয়েছে যারা এই অপারেশান বর্গার কাজগুলি করেন দেখেন নির্বাচনে ইন্দিরা গভঃ ক্ষমতায় আসার পর এই বৈপ্লবিক কাজগুলি ব্যহত হচ্ছে। আমি সরকাবের দৃষ্টি আকর্ষণ করে বলবো যে বর্গা অপারেশন যত দ্রুত হওয়া উচিত ছিলো সেটা এখন হচ্ছে না। আমি এই সম্পর্কে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যাতে আমাদের এই বৈপ্লবিক কাজগুলি ব্যহত না হয়। আর একটা কথা আমি বলতে চাই সেদিন এখানে আলোচনা করার সময় মাঃ সদস্য শ্রী হরিপদ ভারতী বললেন যে আমাদের যে বেকার ভাতা দেবার জন্য সরকার সিদ্ধান্ত করেছেন ও দিচ্ছেন এই বেকার ভাতা দিয়ে কি বেকার সমস্যার সমাধান হবে?

সেই মাননীয় সদস্য এখানে এখন নেই। একটা ধনতান্ত্রিক সমাজব্যবস্থায় এবং পুঁজিবাদী রাষ্ট্রে আমরা বিশ্বাস করিনা যে বেকার ভাতা দিলেই সমস্যার সমাধান হবে। কিন্তু এটা একটা বৈপ্লবিক পদক্ষেপ এবং এই পদক্ষেপের মাধ্যমে পশ্চিমবাংলার লক্ষ লক্ষ বেকার যুবক এবং মহিলাদের সামনে একটা আশার আলো তুলে ধরবার চেষ্টা করেছে এই বামফ্রন্ট সরকার এবং এটা প্রশংসার যোগ্য। তারপর এই যে আঞ্চলিকতা, এই কথাটা আসামে যা ঘটছে সেই প্রসঙ্গে এটা ওঠে। সমস্ত অবস্থাটা আমি বিচার বিশ্লেষণ করতে চাই রাজনৈতিক দৃষ্টিভঙ্গী থেকে। আসামের কথা বলতে গিয়ে আমার মনে হচ্ছে বেকার সমস্যার কথা। আমাদের দেশে যে বেকার সমস্যা রয়েছে তার সমাধান আজকে নিশ্চয়ই জাতীয় ভিত্তিক করা উচিত। কিন্তু উত্তরবঙ্গের মানুষ আমরা কি দেখতে পাচ্ছি? এন. এফ. রেলওয়ে সম্বন্ধে আমি এই ব্যাপারে সরকারের দৃষ্টি আকর্ষণ করে চাই। এন. এফ. রেলওয়ের রিক্রুটম্যান্ট সেন্টার ছিল মালিগাঁও, কিন্তু হঠাৎ সেটাকে উজান-বাজারে নিয়ে যাওয়া হল। আমরা জানি সেখানে কমপিটিটিভ পরীক্ষা দেবার জন্য বিভিন্ন প্রদেশ থেকে লোক আসে। কিন্তু দেখা যাচ্ছে সেখানে অসমীয়া যুবকদের মারধোর করা হয় এবং তারা সেখানে ইন্টারভিউ দিতে পারে না। আমি ওখানকার বিধানসভার সদস্য বলে তারা আমার কাছে সার্টিফিকেট নিতে আসে এবং তাতেই আমি ব্যাপারটা জানতে পারি। স্যার, আমি ভারতবর্ষের নাগরিক, আমি মনে করি ভারতবর্ষের প্রতিটি প্রদেশে সকলেরই সমান অধিকার আছে। এই বেকার সমস্যা সমাধানের ব্যাপারে আজকে দায়িত্ব কি শুধু আমাদের পশ্চিমবঙ্গ সরকারের? এই সীমিত ক্ষমতার মধ্যে এই সরকার কি করে এই সমস্যার সমাধান করবেন? আজকে পশ্চিমবাংলায় যে সমস্ত ইন্টারভিউ হয় জাতীয় ভিত্তিতে সেক্ষেত্রে আমরাও কি বিভিন্ন প্রদেশ থেকে আসা লোকদের এখানে পরীক্ষা দিতে দেবনা? না, আমরা কিন্তু সেই কাজ করছি না। কিন্তু আসামে যখন এই ঘটনা ঘটছে তখন আমি সরকারকে বলব তাঁরা যেন এই ব্যাপারে সজাগ দৃষ্টি রাখেন। তারপর, ক্ষেতমজুরের ক্ষেত্রে দেখছি তাঁরা কতগুলি অধিকার পাবেন, যেমন বাস্তুভিটা, জমি ইত্যাদি। কিন্তু এই ব্যাপারে প্রশাসনিক দপ্তরে যাঁরা রয়েছেন জেলা ভিত্তিক ডি. সি. বা এস. ডি. ও. বলুন তাঁরা কিন্তু এই কাজগুলি তরান্বিত করছেন না। কাজেই আমি অনুরোধ করছি

সরকার আর একটু সজাগ এবং সতর্ক হন যাতে এই কাজগুলো তরান্বিত হয়। আমরা যে সমস্ত কাজ করতে চাই সাধারণ মানুষের জন্য, গরীব মানুষের জন্য সেটা যাতে ব্যাহত হয় তারজন্য সর্বদা একটা চেষ্টা চলছে। কাজেই সরকার এইদিকে দৃষ্টি দিন। তারপর, শিক্ষার কথা বলতে চাই যে, এক্ষেত্রে বামফ্রন্ট সরকার যে পদক্ষেপ নিয়েছেন সেটা একটা বৈপ্লবিক পদক্ষেপ। আজকে দেখছি ১০ম শ্রেণী পর্যন্ত অবৈতনিক হয়েছে এবং তারজন্য গ্রামের সাধারণ মানুষ দুহাত তুলে সরকারকে আশীর্বাদ জানাচ্ছে। এই যে অবৈতনিক শিক্ষা ব্যবস্থা চালু হয়েছে তার ফলে তাদের ঘরের ছেলেরা শিক্ষার আলো পাবে। আমরা সমাজতান্ত্রিক লড়াইয়ে এগিয়ে যেতে চাই এবং তার জন্য প্রথম প্রয়োজন হচ্ছে এই শিক্ষা। আমাদের সরকার সেক্ষেত্রে যে পদক্ষেপ নিয়েছেন তারজন্য আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি। একথা বলে রাজ্যপালের ভাষণকে সর্বান্তঃকরণে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার** :- আমি কার্য উপদেষ্টা কমিটির ৫১তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটির বৈঠক আজ ২৫শে ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠক ২৮শে ফেব্রুয়ারী, ১৯৮০ থেকে ৬ই মার্চ, ১৯৮০ পর্যন্ত বিধান সভার কার্যক্রম ও সময়সূচী নিম্নলিখিত ভাবে সুপারিশ করেছে :-

| | | |
|---|---|---|
| Thursday, 28.2.80 | ... | Motion under rule 185 regarding situation in Assam (Notice given by Shri Kamal Sarkar, Shri Nikhil Das, Shri Dipak Sengupta, Shri Bimalananda Mukherjee and Shri Suhrid Mallick Chowdhury)— ....... 3 hours. |
| Friday, 29.2.80 | ...(i) | The West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Pass ing) ....... 1 hour. |
| | (ii) | The Bengal Finance (Sales Tax) (Amend ment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) ....... 1 hour. |
| | (iii) | Resolution on Ratification of the Constitu |

| | | |
|---|---|---|
| | | tion (Forty-fifth Amendment) Bill, 1980 ....... 2 hours. |
| Monday, 3.3.80 | ... | General Discussion on the Budget. ....... 4 hours. |
| Tuesday, 4.3.80 | ... | General Discussion on the Budget. ....... 4 hours. |
| Wednesday, 5.3.80 | ... | General Discussion on the Budget. ....... 4 hours |
| Thursday, 6.3.80 | ... | General Discussion on the Budget (The House will meet at 3 p.m. at Wednesday, the 27th Feb, 1980) |

এখন আমি মুখ্য সচেতককে এই প্রস্তাব রাখবার জন্য বলছি।

**শ্রী দীনেশ মজুমদার ঃ-** আমি কার্য উপদেষ্টা কমিটির ৫১তম প্রতিবেদনে যে সুপারিশ গুলি আছে তা গ্রহণের জন্য এই সভায় প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার ঃ-** প্রস্তাব নিয়মমত উত্থাপন করা হয়েছে, আশা করি কেউ এর বিরোধিতা করছেন না। অতএব এই প্রস্তাব গৃহীত হল।

## ADJOURNMENT

The House was then adjourned at 6-32 p.m. till 1 p.m. on Tuesday, the 26th February, 1980 at Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

**The Assembly met in the Assembly House, Calcutta, on Tuesday, the 26th February, 1980 at 1.00 p.m.**

**P R E S E N T**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair. 12 Ministers, 3 Ministers of State and 137 Members.

[1-00— 1-10 P.M.]

## Starred Question
### (to which oral answers were given)

### মেদিনীপুর জেলার পটাশপুর থানায় বোরো ধানের চাষ

*৭৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৮।) **শ্রীজন্মেজয় ওঝা:** কৃষি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মেদিনীপুর জেলার পটাশপুর থানায় ১৯৭৯ সালে কত জমিতে বোরো ধানের চাষ হয়েছিল এবং কতগুলি অগভীর নলকূপ চালু ছিল; এবং

(খ) বর্তমানে কত জমিতে বোরো ধানের চাষ হচ্ছে এবং কতগুলি অগভীর নলকূপ চালু আছে?

**শ্রী কমল কান্তি গুহ:**

(ক) মেদিনীপুর জেলার পটাশপুর থানায় ১৯৭৯ সালে আনুমানিক ১৮,৪৩০ একর জমিতে বোরো ধানের চাষ হয়েছিল। এবং ১১৩২টি অগভীর নলকূপ চালু ছিল।

(খ) বর্তমান বৎসরে ১০,৩০০ একর জমিতে এ পর্যন্ত বোরোধানের চাষ হয়েছে, এবং ১,১৪২ টি অগভীর নলকূপ চালু আছে।

### Fixation of prices of essential commodities

***75.** (Admitted question No. *70). **SHRI RAJANI KANTA DOLOI**: Will the Minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) the prices of essential commodities fixed by the State Government; and

(b) What action has been taken by the Government to ensure availability of the essential commodities to the consumers at the fixed prices?

**Shri Sudhin Kumar :**

(a) The prices of essential commodities distributed through public distribution system are fixed by the state Government. The Prices are :

Rice— Rs. 1.52 to 2.02 per kg. (Depending on quality).

Wheat— Rs. 1.45 per kg.

Wheat products—

Flour— Rs.1.03 to 2.06 per kg. (Depending on location).

Suji— Rs.2.02 to 2.15 per kg. (Depending on location).

Rape Seed Oil— Rs. 8.50 per kg.

R.B.D. Palm Oil— Rs. 8.25 per kg.

Masur Chhanti— Rs. 3.00 per kg.

Masur Split— Rs. 2.00 per kg.

Gram & Peas— Rs. 2.00 per kg.

Exercise Books— 0.25 Paise to Rs. 1.15 Paise.

Match Box— 0.12 Paise per piece.

Tea— Rs. 15.50 per kg.

Toilet Soap— Re. 1 per cake.

Kerosene is distributed against ration cards. Price in Calcutta is Rs. 1.40 per Litre. Price ranges between Rs. 1.40 to Rs. 1.75 per litre in districts.

Soft Coke— price in Calcutta is Rs. 11.25 for 40 kg. unseive and unsized coal. The prices varies in districts according to distance.

Cement— Rs. 454.13 per M.T. plus taxes and transport charges.

(b) The entire population of West Bengal are either covered by statutory rationing or by modified rationing. Government is trying to procure as much quantity of these commodities as possible and distribute the same to as many areas as possible at Government fixed prices.

**Mr. Speaker** : Starred Question *76 and *77 will be taken up together.

### পশ্চিমবঙ্গে ডিজেল, পেট্রল ও কেরোসিন সঙ্কট

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২০০।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবঙ্গে ডিজেল, পেট্রল ও কেরোসিনের ক্রমবর্ধমান সঙ্কটের কারণ কি?

**শ্রী সুধীন কুমার :**

*৭৬। পশ্চিমবঙ্গে ডিজেল ও কেরোসিনের ক্রমবর্ধমান চাহিদার তুলনায় কেন্দ্রীয় সরকারের বরাদ্দের পরিমাণ কোন কোন রাজ্যের তুলনায় খুবই কম। এবং সব সময় এই বরাদ্দের সবটুকুও না পাওয়ার জন্য এ রাজ্যে তেলের অনটন দেখা দেয়। তবে পেট্রলের বর্তমানে কোন সংকট নাই।

### পশ্চিমবঙ্গে কেরোসিনের চাহিদা ও সরবরাহের পরিমাণ

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮১।) **শ্রী কমল সরকার :** খাদ্য ও সরবরাহ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কেরোসিনের চাহিদা, যোগান ও সরবরাহের বর্তমান অবস্থা কিরূপ;

(খ) কি কি কারণে কেরোসিন সঙ্কট দেখা দিয়েছে;

(গ) উক্ত সঙ্কটের মোকাবিলার জন্যে কি কি ব্যবস্থা নেওয়া হয়েছে ও হচ্ছে; এবং

(ঘ) ১৯৭৯ সালের আগস্ট মাস হইতে ১৯৮০ সালের ৩১শে জানুয়ারির মধ্যে প্রতিমাসে পশ্চিমবঙ্গে কেরোসিনের চাহিদা ও কেন্দ্র কর্তৃক এই দ্রব্য সরবরাহের প্রকৃত পরিমাণ কিরূপ?

**শ্রী সুধীন কুমার :**

*৭৭। (ক ও খ) পশ্চিমবঙ্গে কেরোসিনের কেন্দ্রীয় বরাদ্দ চাহিদার তুলনায় কম এবং সরবরাহের অবস্থাও সন্তোষজনক নহে। এই সকল কারণে রাজ্যে অনটন অবস্থা দেখা দেয়।

(গ) এই বিষয়ে কেন্দ্রীয় সরকারের সহিত বার বার অধিক বরাদ্দের দাবী জানান হইয়াছে।

(ঘ) প্রতিমাসে এই রাজ্যের কেরোসিনের চাহিদা ৪০.০০০ মেঃ টন। কিন্তু কেন্দ্রীয় সরকার সরবরাহ করেছেন ঃ-

<u>১৯৭৯</u>

আগস্ট — ২৯৮৩৬ মেঃ টন
সেপ্টেম্বর — ২৮৮৮৫ মেঃ টন
অক্টোবর — ৩২৪৪০ মেঃ টন
নভেম্বর — ৩২২৭০ মেঃ টন
ডিসেম্বর — ৩১৮৭৭ মেঃ টন

<u>১৯৮০</u>

জানুয়ারী — ২৮৮৭৮ মেঃ টন

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি যে ডিজেল এবং পেট্রলের বাৎসরিক চাহিদা পশ্চিমবঙ্গে কত এবং গত এক বৎসরে কেন্দ্রীয় সরকার কি পরিমাণ ডিজেল এবং পেট্রল সরবহার করেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** পেট্রলের চাহিদা সন্তোষজনক থাকায় সমস্ত ফিগার তৈরী করা হয়নি। আপনি নোটিশ দিলে পেট্রল সম্পর্কে অফ টেক গত বৎসরে কি পরিমাণ হয়েছে, পেট্রল কোম্পানী থেকে খবর নিয়ে বলতে পারি। কারণ ইতিপূর্বে সরকারী কোন নিয়ন্ত্রণ না থাকায় কেন্দ্রীয় ব্যবস্থাপনায় সরবরাহ ছাড়া অন্য কোন খবর নেই, কেন্দ্রের কাছ থেকে পেট্রলের সরবরাহ সংগ্রহ করা যেতে পারে তবে সরবরাহে কমতি বর্তমানে আছে। ডিজেলের সম্বন্ধে আমি কয়েক মাসের খবর দিয়েছি, সমস্ত বৎসরের দিইনি, সমস্ত বৎসরের ফিগার যদি চান তো নোটিশ দিলে বলতে পারি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** ডিজেলের চাহিদা বাৎসরিক কত এবং গত এক বৎসরে সরবরাহ দেওয়া হয়েছে কত?

**শ্রী সুধীন কুমার ঃ** আমি কেরোসিন সম্বন্ধে দিয়েছি, ডিজেলের দিইনি। ডিজেলের আমরা যেটা সিদ্ধান্ত করেছি, ৬৫ হাজার মেট্রিক টন পেলে আমাদের এখানে চলা সম্ভব। গত কয়েক মাসের হিসাব এনেছি, সারা বছরের আনিনি, আমি প্রথম যে কয় মাসের নিয়েছি, দিচ্ছি। বরাদ্দ ডিজেলের ছিল ডিসেম্বরে ৬২ হাজার মেট্রিক টন, কিন্তু পাওয়া গেছে ৫৮,৬৬৯ মেট্রিক টন। জানুয়ারীতে কমে ৫০ হাজার মেট্রিক টন এবং ৫০ হাজার মেট্রিক টনই পাওয়া গিয়েছে। ফেব্রুয়ারীতে আরো কমে ৪৮ হাজার ৭৪০ মেট্রিক টন বরাদ্দ হয়েছে এবং ১৫ই পর্যন্ত যা পেয়েছি সেটা হচ্ছে ২৫ হাজার ৩৫০ টন। আপনারা জানেন ৬৫ হাজার মেট্রিক টন আমরা দাবী করেও একথা বলেছিলাম যে অন্ততঃ যদি ৬০ না দেওয়া হয় তাহলে আমাদের রাজ্যের সমস্ত ব্যবস্থা বিপর্যস্ত হবে। তবে অন্যান্য মাসের হিসাব যদি চান বা সারা বছরের হিসাব যদি চান তাহলে বলব, নোটিশ চাই।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আমরা দেখছি, বাৎসরিক যে চাহিদার কথা বললেন সেই তুলনায় প্রতি মাসেই পশ্চিমবাংলার ক্ষেত্রে বরাদ্দ কম হয়েছে। এর ফলে যে প্রশ্নটা স্বভাবতঃই উঠেছে সেটা হচ্ছে, আপনারা কি মনে করছেন যে কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে বেকায়দায় ফেলবার জন্য ইচ্ছাকৃতভাবে প্রতি মাসেই বরাদ্দকৃত ডিজেল সরবরাহ না করে কম সরবরাহ করেছেন?

**শ্রী সুধীন কুমার ঃ** তাদের ইচ্ছার কথা আমি জানি না। তবে বর্তমান সরকার প্রতিষ্ঠিত হবার পর কেন্দ্রীয় পেট্রলিয়াম দপ্তরের মন্ত্রী যে মুখ্যমন্ত্রী সম্মেলন ডেকেছিলেন সেই সম্মেলনে বাস্তব ঘটনার কথা গুজরাট এবং তামিলনাড়ু এই কয়েকটি রাজ্য এবং অন্যান্য রাজ্যও আছে, এদের যে পরিমাণ তেল সরবরাহ করা হয় তারমধ্যে যে অন্যায় অবিচার আছে সেই অবিচারের কথা তাঁদের কাছে আমরা তুলে ধরেছিলাম এবং বলেছিলাম এই সমস্ত বদল করা দরকার। যেমন ধরুন, যেখানে পশ্চিমবঙ্গ পেয়েছে এইচ.এস.ডি.অয়েল এই '৮০ সালের জানুয়ারীতে ৫০ হাজার মেট্রিক টন সেখানে মহারাষ্ট্র পেয়েছে ১ লক্ষ ৪ হাজার

৭০ মেট্রিক টন। গুজরাট ৫২ হাজার টন, তামিলনাড়ু ৬৬ হাজার ৩৬০ টন। এখন এর থেকে তাঁদের মানসিক কি চিন্তা আছে সেটা বলতে পারবো না কিন্তু এটাই হচ্ছে ঘটনা। ডিসেম্বর মাসে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গ পেয়েছে ৬২ হাজার মেট্রিক টনের কিছু বেশী, মহারাষ্ট্র পেয়েছে ৯৫ হাজার ৬৮৫ মেট্রিক টন, গুজরাট পেয়েছে ৫৩ হাজার মেট্রিক টন, তামিলনাড়ু পেয়েছে ৬০ হাজার মেট্রিক টন। আবার নভেম্বর মাসের হিসাবে দেখা যাবে আমরা পেয়েছি ৫৭ হাজার ২৪৬ মেট্রিক টন, মহারাষ্ট্র ৮৮ হাজার ৯৫ মেট্রিক টন এবং তামিলনাড়ু আমাদের থেকে বেশী পেয়েছে। অক্টোবর মাসের হিসাবে দেখা যাচ্ছে, আমরা পেয়েছি ৩৭ হাজার ৭৬ মেট্রিক টন, মহারাষ্ট্র পেয়েছে ৮৪ হাজার মেট্রিক টন। এখন যদি জনসংখ্যার হিসাব দেখেন তাহলে দেখবেন জনসংখ্যা আমাদের থেকে মহারাষ্ট্রে ৬০/৭০ লক্ষ বেশী হতে পারে। তাও বর্তমানের ফিগার নেই, ১৯৭৬ সাল পর্যন্ত কেন্দ্রীয় সরকারের যে হিসাব প্রকাশিত হয়েছে তার মধ্যে মহারাষ্ট্রে ৫০ লক্ষের কিঞ্চিত অধিক তাদের জনসংখ্যা বেশী সেই অনুপাতে তেলের দিক থেকে দেখা গেল আমাদের ডবল তারা জানুয়ারীতে পেলেন। অথচ পশ্চিমবঙ্গের দুটি বন্দর আছে, পশ্চিমবঙ্গ বিশেষ করে ভারত এবং নিশ্চিতভাবে পূর্ব ভারতের যে পাইকারী বাজার সেটা এই কলিকাতাতেই অবস্থিত। কাজেই এই সমস্ত ব্যবস্থা বজায় রাখতে গেলে এই সামান্য সম্বলে চলতে পারে না। ব্যক্তিগত অবিচার আছে কিনা সেটা আমার পক্ষে বলা সাজে না কিন্তু এর মধ্যে অবিচার আছে এটা প্রত্যক্ষ এবং কেন্দ্রীয় মন্ত্রী যে মুখ্যমন্ত্রী সম্মেলন ডেকেছিলেন সেখানে একথা আমরা বলেছিলাম।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটি পয়েন্ট অব অর্ডার আছে। মাননীয় মন্ত্রী যখনই জবাব দেন তখন প্রত্যেকটি জবাবের সঙ্গে একটি করে স্টেটমেন্ট দেন। জয়ন্তবাবুর প্রশ্নটি অত্যন্ত মানসিকতার প্রশ্ন। ওরা দুজনেই মানসিকতার রোগে ভুগছেন। দুজনেই মানসিকতার চিকিৎসক কেউ নন। বিশেষ করে আপনাদের দিকে কেউ নেই বলেই ৭ পাতার একটি স্টেটমেন্ট দিলেন। ঠিক ঠিক উত্তর দেবেন না, প্রত্যেকটি উত্তরের সঙ্গে একটি করে স্টেটমেন্ট হবে কিনা এটা আমি জানতে চাইছি।

**শ্রী সুধীন কুমার ঃ** মানসিকতার কথা বলছি না, কেরোসিনের অভাব সম্বন্ধে যা প্রত্যক্ষ সত্য তাই জানিয়েছি। তাতে যদি কারো কোন উষ্মা ঘটে থাকে তাহলে আমার কিছু করার নেই।

**শ্রী কমল সরকার ঃ** প্রশ্নটি আমার, তাই আমার একটি অতিরিক্ত প্রশ্ন আছে। মোটামুটি ডিজেল, পেট্রল সম্পর্কে মন্ত্রী মহাশয় যা বললেন তাতে আমাদের গ্রাম দেশে আজকাল এটা প্রয়োজনের মধ্যে এসে পড়েছে। কেরোসিন ও ডিজেলের অভাবে তাদের খুব অসুবিধা হচ্ছে। কেরোসিনের যা হিসাব দিলেন তাতে দেখা যাচ্ছে সাপ্লাই এর ক্রমাবনতি ঘটেছে। আমাদের মাল সাপ্লায়ার কারা। কে আমাদের কেরোসিন তেল সরবরাহ করে থাকেন এবং এই কেরোসিন সরবরাহ বাড়াবার জন্য কেন্দ্রের সঙ্গে কি আলোচনা করেছেন এবং আগামী এক দু মাসের মধ্যে কেরোসিন সরবরাহ বাড়াবার কোন গ্যারান্টি আছে কিনা এবং গ্রাম দেশে সর্বত্র এই রেশনিং- এর মাধ্যমে কেরোসিন সরবরাহ করতে পারবেন কিনা, এই সম্পর্কে যদি কিছু পরিষ্কার করে বলেন তাহলে ভাল হয়।

**শ্রী সুধীন কুমার ঃ** আপনার প্রশ্নে অনেকগুলি প্রশ্ন একসঙ্গে জড়িত আছে। এই সম্পর্কে একটা সর্ট নোটিশ কোয়েশ্চেন আছে। আপনি যদি অনুমতি দেন তাহলে এর উত্তর আমি দিতে পারি। আমি এইটুকু উত্তর দিই যে এটা কেন্দ্রীয় সরকার সরবরাহকারী। কেন্দ্রীয় মন্ত্রী/ সরবরাহ মন্ত্রী ও মুখ্যমন্ত্রীদের একটি সভা ডেকেছিলেন। সেখানে আমরা এই চিত্র তুলে ধরি। সেখানে সমস্ত রাজ্যের মুখ্যমন্ত্রী উপস্থিত ছিলেন এবং আমরা এই অবিচারের চিত্র পরিষ্কারভাবে তুলে ধরি। তারা এর কোন জবাব দেন নি এবং আজ সকালবেলা প্রতিশ্রুতি যেটা দেন সেটাও আমরা পাব কিনা, এই বিষয়ে কথা বলি। ১০ মিনিট আগে কেন্দ্রীয় পেট্রলিয়ম দপ্তরের সেক্রেটারির সাথে কথা বলে জানতে চাই যে পরিবহনমন্ত্রীকে আশ্বাস দেওয়া হয়েছে বলে কাগজে যে সংবাদ প্রকাশিত হয়েছে সেটা সম্পর্কে কেন্দ্রীয় পেট্রলিয়াম দপ্তর কিছু জানেন কিনা তিনি বললেন এই বিষয়ে তারা এখনো কিছু জানেন না। এই হচ্ছে বর্তমান অবস্থা এবং যখন স্টেটমেন্ট আসবে তার মধ্যে এটা থাকবে। আপনাদের আরো যদি কিছু সাপ্লিমেন্টারি থাকে তো বলুন, আমি উত্তর দেবার চেষ্টা করব।

**শ্রী কমল সরকার ঃ** আমাদের রাজ্যে কেরোসিন রেশনিংএর মাধ্যমে বন্টন হয় সেই রকম কোন পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের আছে কিনা, যাতে করে গরীবরা লাইন দিয়ে যে তেল পাচ্ছে না, রেশন কার্ডের মাধ্যমে হলে পেতে পারবে এই রকম ব্যবস্থা অথবা অন্য কোন উপায়ে দেবার কথা ভাবছেন কি?

**শ্রী সুধীন কুমার ঃ** যে রকম ব্যবস্থার কথা আপনি বললেন সেই নির্দেশই দেওয়া হয়েছে। কিন্তু বরাদ্দের পরিমাণ এবং সরবরাহের সঙ্গে যে অসংগতি রয়েছে তার জন্য এই ব্যবস্থা করা সত্বেও বারে বারে দেখা যাচ্ছে এটা পরিপূর্ণভাবে কার্যকরী হয়নি। কোন এলাকায় রেশন কার্ড মারফত কতটা বরাদ্দ আছে সেটা কলিং অ্যাটেনশন নোটিসের জবাবে আছে, সেটা আপনাকে আমি দিতে পারি।

[1-20— 1-30 P.M.]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, জানেন কি পশ্চিমবাংলায় যে সমস্ত পাম্প সেটগুলো আছে ডিজেল চালিত, তার অধিকাংশের মালিক হচ্ছে কংগ্রেসের লোক। এই ডিজেল পেট্রলের ক্রাইসিসের সুযোগ নিয়ে ঐ পাম্প সেটের মালিকরা চক্রান্ত করে আরও বেশী করে কৃত্রিম অভাব সৃষ্টি করছে, এমন কোন সংবাদ আপনার কাছে আছে কি?

**শ্রী সুধীন কুমার ঃ** কোন ডিলারের সঙ্গে কোন দলের রাজনৈতিক সম্পর্ক কি তা এই সরকার কোনদিন খোঁজ করেননি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই পেট্রল এবং কেরোসিন তেলের ডিস্ট্রিবিউশন সিস্টেমের ত্রুটির জন্যই আজকে পশ্চিমবাংলায় এই অসুবিধা দেখা দিয়েছে?

**শ্রী সুধীন কুমার ঃ** এই সিস্টেম কেন্দ্রীয় সরকার করেছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মন্ত্রী মহাশয় এখানে কেরোসিন তেলের অভাবের কারণ হিসাবে বলেছেনে যে প্রয়োজনের তুলনায় কেন্দ্রীয় সরবরাহ অপ্রতুল। কিন্তু কেরোসিন যেটুকু সরবরাহ করা হচ্ছে তাও অসাধু ব্যবসায়ীরা কৃত্রিম একটা অভাব সৃষ্টি করছে, এটাও কি সংকটের একটা কারণ নয়?

(নো রিপ্লাই)

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, পশ্চিমবাংলায় ডিজেলের যে সংকট দেখা দিয়েছে, তার অন্যতম প্রধান কারণ হচ্ছে বেআইনি ভাবে এবং অসাংবিধানিক ভাবে আসাম থেকে অশোধিত তেল আসা বন্ধ করে দেওয়া?

**শ্রী সুধীন কুমার :** আসাম থেকে তেল আনতে হবে এমন কোন কথা নেই। কেন্দ্রীয় সরকারের দায়িত্ব হচ্ছে সরবরাহ করা, তারা ভাইজাক থেকে সরবরাহ করতে পারেন অথবা বম্বে থেকেও করতে পারেন। কেন্দ্রীয় মন্ত্রী আশ্বাস দিয়েছেন যে যথোপযুক্ত ব্যবস্থা করার চেষ্টা করা হবে। তবে কতটা দেওয়া যাবে এই বিষয়ে প্রকৃত আশ্বাস দিতে পারেননি।

**বাঁকুড়া জেলায় পঞ্চায়েত সচিবের শূন্য পদের সংখ্যা**

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং*২২৮।) **শ্রী নবনী বাউরী :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় মোট কতগুলি পঞ্চায়েত সচিবের পদ খালি আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণ করিতে কত দিন সময় লাগিবে বলিয়া অনুমান করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) বাঁকুড়া জেলায় মোট ১৩টি গ্রাম পঞ্চায়েত সচিবের পদ খালি আছে।

(খ) উপরোক্ত পদগুলি শীঘ্র পূরণ করার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হচ্ছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** এই খালি পদগুলি কি পদ্ধতিতে পূরণ করা হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমাদের ৫৭৫টি গ্রাম সচিবের ১৯২টি বাকি আছে। এই অল্প সময়ের মধ্যে এখন পর্য্যন্ত ৩৮২টি পদ পূরণ করেছি। ১৯২টি বাকি আছে। তিনটি পদ্ধতিতে এগুলি পূরণ করা হচ্ছে। এক নং হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে, দু-নং হচ্ছে একজেম্পটেড ক্যাটাগরির জন্য ৩০% পদ আছে সংরক্ষিত এবং তার মধ্যে ১০% ইতিমধ্যেই পূরণ করা হয়েছে। আর একটি হচ্ছে পুরুলিয়া এবং বাঁকুড়ার ক্ষেত্রে সচিব, অতিরিক্ত সচিব, চৌকিদার, দফাদার ইত্যাদি যোগ্যতার ভিত্তিতে নিয়োগ করেছি। বাঁকুড়ার মোট পদের মধ্যে ইতি মধ্যেই আমরা ৩৮৩টি পদ পূরণ করেছি, বাকিগুলি অল্প দিনের মধ্যেই পূরণ করে দেব।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** সরকারী নীতি হচ্ছে পদগুলি পূরণ করার সময় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে এটা করতে হবে। কিন্তু জব্ অ্যাসিসটেন্ট এবং সচিব নিয়োগের ক্ষেত্রে তা না করে পঞ্চায়েত অফিস থেকে এবং ব্লক অফিস থেকে সার্কুলার দিয়ে দরখাস্ত আহ্বান করা হচ্ছে। এই ব্যবস্থা কি সরকারী নীতির বিপক্ষে যাচ্ছে না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** পুরুলিয়া জেলায় জব্ অ্যাসিসটেন্ট এবং সচিব নিয়োগ করা হয়েছে। সচিবের ক্ষেত্রে ওপেন অ্যাডভার্টাইসমেন্ট করা হয়েছিল। আপনি মূল প্রশ্নটি গুলিয়ে ফেলছেন।

**শ্রী অনিল মুখার্জী ঃ** বাঁকুড়া জেলার কোন কোন ব্লকে সচিবের পদ খালি আছে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আট-টি ব্লকে খালি আছে, সেগুলি হচ্ছে (১) ইনদাস, (২) বড়জোড়া, (৩) ওন্দা, (৪) কোতুলপুর, (৫) বাঁকুড়া, ১ নং, (৬) ছাতনা, (৭) মেঝিয়া, (৮) জয়পুর। ১৩টি গ্রাম পঞ্চায়েতের নামও যদি জানতে চান, তাও দিতে পারি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জব্ এ্যাসিসটেন্টদের কথা বললেন, অথচ জব্ এ্যাসিসটেন্টদের ক্ষেত্রে নিয়ম হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর মাধ্যমে নিয়োগ করতে হবে, কিন্তু সেই নিয়ম মানা হচ্ছে না কেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আপনি প্রশ্নটি গুলিয়ে ফেলছেন?

**কেন্দ্রীয় সরকারের অফিস ও কর্মচারীদের বকেয়া পৌর কর**

*৭৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৪।) **শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, কলিকাতা শহরে কেন্দ্রীয় সরকারের অফিস ও তার কর্মচারীদের বাসস্থান বাবদ পৌর কর বকেয়া আছে; এবং

(খ) সত্য হইলে ইহার পরিমাণ কত?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) হ্যাঁ।

(খ) ১৯৭৮-৭৯ সাল পর্যন্ত সার্ভিস চার্জ বাবদ ১,০৯,০৪,২৬৯.৬২ টাকা এবং পৌরকর বাবদ ১০,১৫,৫২৬.৪৭ টাকা।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই যে বিপুল পরিমাণ অর্থ কলিকাতা কর্পোরেশন পাচ্ছে না, এটা আদায় করবার জন্য তারা কি কি ব্যবস্থা গ্রহণ করেছে?

[1-30— 1-40 P.M.]

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** ব্যবস্থা হিসাবে আমরা এর আগেকার যিনি প্রধানমন্ত্রী ছিলেন শ্রী মোরারজী দেশাই তাঁর সাথেও দেখা করেছি, অর্থ মন্ত্রী মিঃ প্যাটেলের সাথেও দেখা করেছি এবং ওয়ার্কস এণ্ড হাউসিং মিনিস্টার মিঃ সেকেন্দর বখ্তেরও সাথে দেখা করেছি। এ ছাড়া আমরা চিঠি-পত্র লিখেছি কিন্তু নানা কারণে এই সার্ভিস চার্জ দিচ্ছেন না। একটি কথা মাননীয় সদস্যদের আমি বলি, আপনারা সবাই জানেন আমাদের সংবিধানে একটা বাধা আছে, কোন লোকাল বডি কেন্দ্রীয় সরকারের সম্পত্তির উপর ট্যাক্স বসাতে পারে না। আমারা যেটা পেতাম সার্ভিস চার্জ। আমরা যে টাকা পেতাম তার বাবদ শতকরা ১৮ ভাগ

সার্ভিস চার্জ দেওয়া হয়। কিন্তু সব চেয়ে আমাদের অসুবিধার কারণ যেটা সেটা হলো সাংবিধানিক এই যে নিয়ম এই নিয়ম যদি সংশোধন না করা হয় তাহলে লোকাল বডির পক্ষে ধরুন এত সম্পত্তি কেন্দ্রীয় সরকারের আছে বিশেষতঃ শহরগুলিতে অথচ তারা কর দেবেন না এটা খুবই অন্যায় এবং তখনকার প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধীকেও আমি বলেছিলাম এর আগেরবারে যখন তিনি প্রধানমন্ত্রী ছিলেন আমি তখন মেয়র ছিলাম। এই সংবিধানের আর্টিক্যাল যদি সংশোধন না করা হয় তাহলে এই সমস্ত লোকাল বডিস এদের আয়ের সুযোগ কোথায়? কেবলমাত্র লাইসেন্স ফি নিয়ে এবং ঘর-বাড়ীর কিছু কর নিয়ে তারা এতবড় দায়িত্ব পালন করতে পারে না। আমি আবেদন করবো আপনাদের কাছে কেন্দ্রীয় সরকারের কাছে এই বক্তব্য জোরালো ভাবে আমাদের পক্ষ থেকে রাখা দরকার।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে ১ কোটি টাকার মতন সার্ভিস চার্জ বাকী আছে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করা যায় কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** কেন করা যাবে না, হাইকোর্ট আছে, সুপ্রীম কোর্ট আছে, করা যায় কিন্তু কথা হলো ওদের বিরুদ্ধে করতে গেলে ওরা অন্যভাবে প্যাঁচ কষবেন এবং এত প্যাঁচ কষাকষির মধ্য দিয়ে একটা পৌর সংস্থা চালানো যায় না। আমরা চাইছি ওদের শুভবুদ্ধির উদয় হবে এবং টাকা দিয়ে দেবেন।

*৮০, *৮১, *৮২, *৮৩ *৮৪ – Held over

## রেগুলেটেড্ মার্কেট স্থাপন

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৪।) **শ্রী নীহার কুমার বসু ঃ** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ ক'রে গত ১১-৯-৭৯ তারিখের ১৬৪ (অনুমোদিত প্রশ্ন নং ৪৩৯) এর উত্তর উল্লেখ পূর্বক জানাবেন কি—

(ক) রেগুলেটেড মার্কেট স্থাপন পরিকল্পনা অনুযায়ী ৩১শে জানুয়ারী, ১৯৮০ সাল পর্যন্ত কতগুলি বাজার তৈরি হয়েছে; এবং

(খ) সরকার আজ পর্যন্ত কত টাকা উক্ত কাজে ব্যয় করেছেন?

**শ্রী কমলকান্তি গুহ ঃ**

(ক) উক্ত সময় পর্যন্ত ৩৫টি ধান বাজার চত্বরকে নিয়ন্ত্রণাধীন করা হয়েছে, তার মধ্যে ১১টির ক্ষেত্রে নির্মাণকার্য চলছে।

(খ) ৩১শে জানুয়ারী, ১৯৮০ পর্যন্ত সরকার উক্ত কাজে নিম্নরূপ অর্থ ব্যয় করেছেন ঃ

| | |
|---|---|
| (ক) রাজ্য সরকারী ব্যয় | ২৭,২৯,২০৭.৯৯ |
| (খ) কেন্দ্রীয় সরকারী ব্যয় | ৫১,০৭,২৩৭.০০ |
| মোট ব্যয় | ৭৮,৩৬,৪৪৪.৯৯ |

**শ্রী নীহার কুমার বসু ঃ** কোন জেলায় কটি হয়েছে সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** ১১টি প্রধান বাজারের নির্ম্মান কার্য চলছে। কেন্দ্রীয় সরকারের অর্থানুকুল্যে কংসাবতী প্রকল্পের আওতাভুক্ত এলাকায় নিম্নলিখিত ৬টি বাজারের কাজ চলছে ঃ

১/ ঝাকড়া

২/ চন্দ্রকোনা

৩/ গোয়ালতোড়

৪/ বাসুদেবপুর

৫/ সিমলাপাল

৬/ জয়পুর

বিশ্বব্যাঙ্কের আর্থিক সাহায্যে নিম্নলিখিত ২ বাজার সমিতির প্রধান বাজার চত্বরের নির্মাণ চলছে।

১/ সামসী

২/ কাটোয়া

এছাড়া রাষ্ট্রীয় বাণিজ্য ব্যাঙ্কের সাহায্যে দিনহাটা, কালিয়াগঞ্জ, ইসলামপুরের কাজ চলছে।

**শ্রী নীহার কুমার বসু ঃ** বাঁকুড়া জেলার ওন্দা এলাকায় বাজার করবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** এই ধরনের কোন পরিকল্পনা নেই।

**শ্রী তারক বন্ধু রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, জলপাইগুড়ি জেলায় এই মার্কেট তৈরী করার জন্য কি ব্যবস্থা নেওয়া হয়েছে এবং কটি হয়েছে?

**শ্রীকমল কান্তি গুহ ঃ** জলপাইগুড়ি জেলার ধুবগুড়ি এবং বেলকোবা এই দুটি জায়গায় বাজারের কাজ চলেছে কিন্তু হাইকোর্টে কেস রয়েছে বলে শুরু করতে পারছি না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ঐ বাঁকুড়া জেলায় ওন্দায় রেগুলেটেড মার্কেট করার পরিকল্পনা আছে কিনা?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** না।

**শ্রী অনিল মুখার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে তালিকা দিলেন তাতে উত্তরবঙ্গে এবং দক্ষিণবঙ্গে কতকগুলি বাজার প্রতিষ্ঠিত হয়েছে এইসব বাজার প্রতিষ্ঠা কোন কোন নীতির ভিত্তিতে হয়ে থাকে?

**মিঃ স্পীকার ঃ** কি কারণে সেটা প্রশ্নে আসে না। নীতি ইজ্ এ ম্যাটার অফ পলিসি।

**শ্রী অনিল মুখার্জী ঃ** আমি একটু রিভাইজ করে বলছি, কি কি ব্যাবস্থা থাকলে এই রকম বাজার হতে পারে?

**শ্রী কমল কান্তি গুহ ঃ** আমরা সাধারণতঃ কৃষি পণ্যের চাহিদা থাকে যেখানে, এবং যেখানে প্রচুর সরবরাহ আছে সেইসব জায়গায় মার্কেট করে থাকি।

## Recourse to the Preventive Detention and Essential Commodities Acts

***86.** (Admitted question No. *155.) **Shri RAJANI KANTA DOLOI**: will the minister-in-charge of the Food and Supplies Department be pleased to state—

(a) whether it is a fact that the Centre has asked the State Government to take recourse to the preventive Detention and the Essential Commodities Acts for preventing black-marketing in Kerosene and Diesel and to ensure control over the distribution system; and

(b) if so, what action has so far been taken by the Government in the matter?

**Shri Sudhin Kumar :**

(a) The State Government have not received any communication directly on the lines indicated in the question.

(b) Does not arise.

## পশ্চিমবঙ্গে কোর্টের সংখ্যা বৃদ্ধি

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *২১১।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** বিচার বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি — ইহা কি সত্য যে দ্রুত মামলা নিষ্পত্তির জন্য পশ্চিমবঙ্গে কোর্টের সংখ্যা বাড়ানো হচ্ছে?

**শ্রী হাসিম আবদুল হালিম, :**

হ্যাঁ, ১৯৮০ হইতে ১৯৮৪ সালের মধ্যে ৩টি উচ্চ ও ৪৬টি নিম্ন ফৌজদারী আদালত এবং ৭টি উচ্চ ও ৫১টি নিম্ন দেওয়ানী আদালত স্থাপনের পরিকল্পনা সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** সংখ্যাটা আর একবার বলুন। কোথায় এবং কি রকম সংখ্যায় হবে?

**শ্রী হাসিম আবদুল হালিম :** মোট ১০৭টি, ৩টি উচ্চ আদালত, ৪৬টি নিম্ন ফৌজদারী আদালত, ৭টি উচ্চ ও ৫১টি নিম্ন দেওয়ানী আদালত তার মধ্যে কিছু কিছু মুর্শিদাবাদে হয়েছে।

**শ্রী মতীশ রায় :** ব্যারাকপুরে মহকুমায় যে দেওয়ানী আদালত স্থাপনের সিদ্ধান্ত হয়েছিল কবে নাগাদ কার্যকরী হবে?

**শ্রী হাসিম আবদুল হালিম :** ওখানে একটি বাড়ী পাবার কথা ছিল পেলে কোর্ট করা যেত, পাওয়া যায়নি বলে করতে পারা গেল না, গভর্নর এস্টেটের জমিটা পেলে কাজ আরম্ভ করা হবে।

***মিঃ স্পীকার ঃ** *৮৮। এবং *৮৯ প্রশ্ন দুটি একসঙ্গে নেওয়া হবে।*

**বড়শাল অঞ্চল প্রধানের বিরুদ্ধে অভিযোগ**

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *২২৯।) **শ্রী নবনী বাউরী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বাঁকুড়া জেলার গঙ্গাজলঘাটী থানায় বড়শাল অঞ্চল প্রধানের বিরুদ্ধে রিলিফ বিলির ব্যাপারে কোন অভিযোগ সরকারের নিকট আসিয়াছে কিনা; এবং

(খ) আসিয়া থাকিলে, সে বিষয়ে কি ব্যবস্থা অবলম্বন করা হইয়াছে?

**গ্রাম পঞ্চায়েতে সরকারী কর্মচারী নিয়োগ**

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১।) **শ্রী অনিল মুখার্জ্জী ঃ** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) প্রতি গ্রাম পঞ্চায়েতে কোন কোন সরকারী কর্মচারী আছে;

(খ) তাহাদের নিয়োগের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে; এবং

(গ) তাহাদের ক্ষেত্রে কি সাধারণ সরকারী কর্মচারীর জন্য যে নিয়ম আছে তাহা প্রযোজ্য?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ**

*৮৮। (ক) বাঁকুড়া জেলা শাসক ঐ জেলার গঙ্গাজলঘাটী থানার বড়শাল গ্রাম পঞ্চায়েত প্রধানের বিরুদ্ধে রিলিফ বিলির ব্যাপারে একটি অভিযোগ পাইয়াছেন।

(খ) জেলা শাসক সংশ্লিষ্ট ব্লক উন্নয়ন আধিকারিককে দিয়া বিষয়টি তদন্ত করাইতেছেন।

*৮৯। (ক) গ্রাম পঞ্চায়েতের কর্মচারীগণ সরকারী কর্মচারী নন। তবে সম্প্রতি পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের আদেশ অনুযায়ী সমষ্টি উন্নয়ন শাখার অধীন সকল গ্রাম সেবককে গ্রাম পঞ্চায়েতে ন্যস্ত করা হয়েছে। গ্রাম সেবকগণ সরকারী কর্মচারী।

(খ) সমষ্টি উন্নয়ন শাখার অধীন গ্রাম সেবক ছাড়াও কৃষি বিভাগের অধীন বেশ কিছু সংখ্যক গ্রামসেবক আছেন। সমষ্টি উন্নয়ন শাখার অধীনে তাঁদের আনার জন্য কৃষি বিভাগের একটি প্রস্তাব আছে। এই বিষয়টির নিষ্পত্তি হওয়ার পর গ্রাম সেবকের শূন্য পদে নিয়োগের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হবে।

(গ) হ্যাঁ।

**শ্রী অনিল মুখার্জ্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যেসব কর্মচারীর কথা বললেন এ ছাড়া প্রত্যেক অঞ্চলে আগে যে সব সেক্রেটারী ছিলেন তারা কি বর্তমানে গ্রাম পঞ্চায়েতের কর্মচারী?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** গ্রাম পঞ্চায়েতের কর্মচারীদের বেতন সরকারী নিযুক্ত পে-কমিশনে নির্ধারিত হবে।

**শ্রী অনিল মুখার্জী :** তাহলে তাদের স্কেল অফ পে ফিক্সড কিভাবে হবে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** পে-কমিশনের দ্বারাই তাদের বেতন হার সংশোধন করা হবে।

**পশ্চিমবঙ্গে "সীড কর্পোরেশন" গঠন**

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯৫।) **শ্রী নীহার কুমার বসু :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহ করিয়া ১৮ই সেপ্টেম্বর, ১৯৭৯ তারিখের তারকিত প্রশ্ন নং *২৩৭ (অনুমোদিত প্রশ্ন নং *৪৫০)-এর উত্তর উল্লেখপূর্বক জানাইবেন কি, পশ্চিমবঙ্গে একটি "সীড কর্পোরেশন" গঠন করার বিষয়টি কতদূর অগ্রসর হইয়াছে?

**শ্রী কমল কান্তি গুহ :** বর্তমানে কোন সরকারী সংস্থা স্থাপন করিতে হইলে "স্ট্যান্ডিং এ্যাডভাইসরী কমিটি অন গভর্নমেন্ট কর্পোরেশনের মতামতের প্রয়োজন হয়। রাজ্য সীড কর্পোরেশনের প্রস্তাবটি ঐ কমিটি পরীক্ষা করিয়া দেখিয়াছেন এবং সীড কর্পোরেশন স্থাপনের সুপারিশ করিয়াছেন। এই সুপারিশের ভিত্তিতে এই সংস্থাটি কোম্পানী আইন মতে রেজিস্ট্রি করা প্রয়োজন। তার জন্য মেমোরান্ডাম অব এ্যাসোসিয়েশন এবং আর্টিকেল্‌ অব এ্যাসোসিয়েশনের খসড়া প্রস্তুত হইয়াছে। আইন উপদেষ্টা দিয়ে এটাকে পরীক্ষা করার ব্যবস্থা নেওয়া হইতেছে। চূড়ান্ত সরকারী সিদ্ধান্ত শীঘ্রই লওয়া হইবে। আশা করা যায় আগামী আর্থিক বৎসরের শুরু থেকেই এর কাজ আরম্ভ করা যাইবে।

[1-40— 1-50 P.M.]

**শ্রী নীহার কুমার বসু :** প্রতি বছর অপর রাজ্য থেকে কত কোটি টাকার বীজ আনতে হয়?

**শ্রী কমল কান্তি গুহ :** সরকারী ও বেসরকারী ভাবে আনুমানিক ৩০ কোটি টাকার মত আমদানী করতে হয়।

**শ্রী অনিল মুখার্জী :** ২/৪টি বীজ কর্পোরেশন থাকা সত্ত্বেও নূতন ভাবে করার কারণ কি এবং তাতে কৃষকের কি লাভ হবে?

**শ্রী কমল কান্তি গুহ :** এন,এস,সি বা টি,ভি,সি বলে যে দুটি সংস্থা আছে তা পশ্চিমবঙ্গের সঙ্গে ঠিকমত সহযোগিতা করছে না, ফলে আমাদের চাহিদা মত বীজ তারা সময় মত দিতে পারছে না। এই কারণে আমরা নিজস্ব সীড কর্পোরেশন করতে যাচ্ছি যাতে আমাদের প্রয়োজন ও চাহিদা অনুসারে বীজ উৎপাদন করতে পারব এবং কৃষকদের সরবরাহ করতে পারব। বাঁকুড়া, পুরুলিয়া, ঝাড়গ্রাম ইত্যাদি জায়গায় যেখানে ভাল ফসল উৎপন্ন হয় না অথচ সেখানে ভাল বীজ হতে পারে তাতে আমাদের আর্থিক লাভ হবে এবং কৃষককে সময় মত উন্নত মানের বীজ সরবরাহ করতে পারব। এই চিন্তা থেকে আমরা সীড কর্পোরেশন করতে যাচ্ছি।

### Construction of Underground Railway

*91. (Admitted question No. *159.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Public Works (Metropolitan Development) Department be pleased to state—

(a) whether the Government has any information about the progress made in the matter of construction of underground railway in Calcutta, and

(b) if so, what progress has so far been made in the matter?

**Shri Prasanta Kumar Sur :**

(a) The construction work of underground railway in Calcutta is in progress.

(b) The over-all percentage of progress upto the end of December 1979 is 22%.

(no Supplementary)

### বাঁকুড়া জেলায় চৌকিদারের শূন্যপদের সংখ্যা

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *২৩২।) **শ্রী নবনী বাউরী :** পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) বাঁকুড়া জেলায় মোট কতগুলি চৌকিদারের পদ শূন্য আছে;

(খ) উক্ত শূন্যপদগুলিতে নিয়োগ করার জন্য প্রয়োজনীয় নির্দেশ দেওয়া হয়েছে কিনা;

(গ) কিভাবে চৌকিদার নিয়োগ করা হয়; এবং

(ঘ) বর্তমানে তারা কত টাকা বেতন হিসাবে পান?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) ৬১টি

(খ) না। পে-কমিশনের রিপোর্ট পাওয়ার আগে নির্দেশ দেওয়া সম্ভব নয়।

(গ) গ্রাম পঞ্চায়েত সুপারিশক্রমে জেলা শাসক অথবা তৎকর্তৃক ভারপ্রাপ্ত কোন আধিকারিক (অধিকাংশ ক্ষেত্রে পুলিশ সুপার অথবা মহকুমা শাসক) চৌকিদার নিয়োগ করে থাকেন।

(ঘ) সরকার কর্তৃক বেতন বাবদ চৌকিদার পিছু প্রতি মাসে ১০৩ টাকা হারে গ্রাম পঞ্চায়েতগুলিকে অনুদান দেওয়া হয়। এ ছাড়া, গ্রাম পঞ্চায়েতগুলি নিজস্ব তহবিল থেকেও তাদের সাধ্যমত কিছু পরিমাণ টাকা চৌকিদারের বেতন বাবদ দিয়ে থাকেন।

**শ্রী অনিল মুখার্জী :** ১০৩ টাকা অনুদান কোন বছর থেকে দেওয়া আরম্ভ হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এটা সম্প্রতি হয়েছে। এর আগে যখন বামফ্রন্ট সরকার ছিল তখন সাড়ে ২৭টাকা ছিল তারপর দফায় দফায় বাড়িয়ে ১০৩ টাকা হয়েছে।

**শ্রী অনিল মুখার্জী ঃ** সাড়ে ২৭টাকা থেকে বাড়িয়ে এই সরকারের আমলে ১০৩ টাকা হয়েছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ।

**শ্রী সত্যব্রত ভট্টাচার্য ঃ** চৌকিদার নিয়োগের ব্যাপারে স্থানীয় এম,এল,এ-র যে রেকোমেন্ডেশন লাগে সেটা কি এখনও আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** হ্যাঁ।

**শ্রী সত্যব্রত ভট্টাচার্য ঃ** কোন স্থানীয় এম,এল,এ যদি রেকোমেন্ডেশন না করেন তাহলে সেই চৌকিদারের নিয়োগ হবে কি না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সুপারিশ গ্রহণ করতে হবে এমন কোন কথা নেই, তবে সাধারণ ভাবে সুপারিশ গ্রহণ করা হয়।

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পীকার ঃ** — আমি আজ সর্বশ্রী এ.কে.এম. হাসনুজ্জামান এবং শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয়ের কাছ থেকে মোট দুইটি মূলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী হাসানুজ্জামান ২৩.২.৮০. তারিখের উর্দু দৈনিক গাজিতে প্রফেট মহম্মদ ও কোরানের সম্পর্কে কলিকাতা বিশ্ববিদ্যালয়- এর বি.এ.অনার্সের একটি পুস্তকে প্রকাশিত অবমাননাকর উক্তি এবং শ্রী বাপুলী নিত্যপ্রয়োজনীয় জিনিসের মূল্যের উর্দ্ধগতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

সদস্যগণ এই উভয় বিষয়ই রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে ও বাজেটের উপর সাধারণ আলোচনায় অবতারণা করার সুযোগ পাবেন।

তাই দুটি প্রস্তাবেই আমরা অসম্মতি জ্ঞাপন করছি।

সদস্যগণ ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবগুলি পাঠ করতে পারেন।

**Shri A.K.M.Hassan Uzzaman :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and or recent occurrence, namely:-

The news item appearing in the urdu Daily "GHAZI" of the 23rd February, 1980 and the Editorial of 'GHAZI' Urdu daily on the subject of the sentiments of the Muslims being hurt by slanderous and derogatory references to Islam, Prophet Mohammad and Holy Quoran in the book "Carlyles' on Heroes and Hero Worship (Text with Notes)" written by Prof. A.L.Ganguli, printed at the Provabati Press & The Basusree Press, Calcutta, and published by the Book Exchange, 217,

Bidhan Sarani, Calcutta-6. The Book is used by the B.A. (Hons) students of the Calcutta University.

As the contemptuous utterences and writing against the Holy Quoran and the Prophet Mohammad of Islam have hurt the religious sentiments of the Muslims the House should discuss the matter.

এটা ইমিডিয়েটলি যাতে ব্যান হয় তারজন্য শিক্ষা মন্ত্রী ও মুখ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ তারমধ্যে ডেরোগেটারি কথা আছে। সেইজন্য মুখ্যমন্ত্রী যাতে একটা স্টেটমেন্ট দেন তার জন্য আপনি বলুন।

**মিঃ স্পীকার**—আপনি দৃষ্টি আকর্ষণ করেছেন, আমি জানতে পেরেছি যে গভঃ বিষয়টি বিবেচনা করছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** ঃ জনসাধারণ এর পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবি রেখেছেন। বিষয়টি হল —

নিত্যপ্রয়োজনীয় জিনিসপত্রের দাম দিনের পর দিন বেড়ে যাচ্ছে কিন্তু সরকার তা বন্ধ করার কোন সক্রিয় ব্যবস্থা গ্রহণ করে নি, ফলে তার প্রতিরোধ করতে ব্যর্থ হয়েছে। কেরোসিন তেল ও ডিজেল অবাধে কালোবাজারে বিক্রি হচ্ছে আর পুলিশ ও সরকার এক যোগে দর্শকের ভূমিকা গ্রহণ করেছে। এই সমস্ত মুনাফাখোরদের বিরুদ্ধে কোন ব্যবস্থা গ্রহণ করছে না। গ্রামের চাষী ও কৃষক ডিজেলের অভাবে জমিতে জল দিতে পারছে না। নিত্যপ্রয়োজনীয় জিনিসের অত্যাধিক দামের জন্য সাধারণ মানুষের কষ্টের সীমা নেই। মধ্যবিত্ত পরিবার ও ৩য়/৪র্থ শ্রেণীর সরকারী কর্মচারীদের দুধ, মাছ ও ডাল খাওয়া পর্যন্ত স্বপ্নে পরিণত হয়েছে। তাই এই সম্পর্কে বিধানসভায় আলোচনা প্রয়োজন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জানতে চাই যে কালোবাজারী ডিজেলের যেটা চলেছে সেটা বন্ধ করা হোক।

## Calling attention to matters of urgent public importance

আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণ নোটিশ পেয়েছি

**Mr. Speaker :** discontent among the State Government employees due to delay in the publication of pay Commission report from Shri A.K.M.Hassannuzzaman;

Ceasework by class IV employees of R.G.Kar Medical College and Hospital from Shri A.K.M.Hassannuzzaman;

New scheme of State Govt. for distribution of kerosene from shri A.K.M.Hassannuzzaman.

আমি Cease-work by class IV employees of the R.G.Kar Medical College and Hospital এই বিষয়ের উপর শ্রী এ.কে.এম. হাসানুজ্জামান কর্তৃক আনিত নোটিশ মনোনিত করছি। সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয় যদি সম্ভব হয় আজকে ঐ বিষয়ের উপর

একটি বিবৃতি নিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** আমি আজকে বিবৃতিটি দিচ্ছি। রবিবার গভীর রাত্রে সেখানকার একজন ক্লাস ফোর স্টাফকে মারধর করায় এবং পরে অ্যারেস্ট করার প্রশ্নে সেখানে একটা কমোশন দেখা দেয় ক্লাস ফোর স্টাফের মধ্যে। রবিবার রাত্রে সেখানে কিছুক্ষণের জন্য কর্ম বিরতি হয়েছিলো। পরে সুপারেনটেনডেন্ট এবং ডাইরেক্টরেট অফিসাররা আলাপ আলোচনার ভেতর দিয়ে বিষয়টির মীমাংসা করে দেন যার ফলে স্ট্রাইক আর হয় নি।

**মিঃ স্পীকার ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে ফরাক্কা থেকে কম জল ছাড়ার ফলে কলকাতা বন্দরের ক্ষতির আশঙ্কার বিষয়ে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি। শ্রী বীরেন্দ্র নারায়ন রায় ও শ্রী আবুল হাসনাৎ খান গত ২১শে ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।

**শ্রী ভবানী মুখার্জী ঃ** মিনিস্টার বাইরে গেছেন তিনি এলেই জবাব দিয়ে দেবেন।

**মিঃ স্পীকার ঃ** স্থানীয় প্রশাসন ও নগর উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয়কে মহানগরীতে জঞ্জাল জমা সম্পর্কে একটি বিবৃতি দিতে অনুরোধ করছি।

(শ্রী রজনী কান্ত দোলুই গত ২২শে ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখে উক্ত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করেন।)

[1-50— 2-00 P.M.]

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** মাননীয় স্পীকার মহাশয়, শহরের কয়েকটি অঞ্চলে গত সপ্তাহে যে জঞ্জাল জমতে দেখা যায়, তার কারণগুলি হল —

(ক) গত ১৫ই ফেব্রুয়ারী 'শিবরাত্রি' উপলক্ষ্যে ছুটি থাকায় ড্রাইভার ও মজুরদের এক অংশকে ছুটি দিতে হয়।

(খ) পরদিন অর্থাৎ ১৬ই ফেব্রুয়ারী 'সূর্যগ্রহণ' উপলক্ষ্যে অফিস বন্ধ ছিল। ফলে ড্রাইভার, মজদুর ও অন্যান্য কর্মীরা কাজে যোগদান করেনি।

(গ) ১৭ই ফেব্রুয়ারীও জঞ্জাল আবর্জনা সাফাই এর কাজ ঝড়বৃষ্টির দরুন বিশেষভাবে ব্যহত হয়।

বিভিন্ন রাস্তায় জমা আবর্জনা ব্লক মজদুররা যথারীতি দ্রুত সাফ করে ফেললেও যেসব ভ্যাট অথবা খোলা জায়গায় সেগুলি জমা করা হয়, প্রয়োজনীয় সংখ্যক গাড়ীর অভাবে তিনদিনের জমা এসব জঞ্জাল অতিরিক্ত সময় কাজ করেও কর্মীদের পক্ষে সাফাই করা সম্ভব হয় নি। শহরের বিভিন্ন অংশে জমা জঞ্জালের অধিকাংশই ৩/৪ দিনের মধ্যে পরিষ্কার করে ফেলা হয়। কিন্তু ৩নং ডিস্ট্রিক্টে কিছু সংখ্যক লোকের হাতে পৌর সংস্থার জনৈক ড্রাইভার লাঞ্ছিত হলে, ২২শে ফেব্রুয়ারী লরি ড্রাইভাররা 'কর্মবিরতি' পালন করেন। ফলে, সাফাইয়ের কাজে আবার ব্যাঘাত ঘটে। যাইহোক, আমাদের ব্যক্তিগত মধ্যসংস্থায় ওই কর্মবিরতির অবসান ঘটে এবং কাজকর্ম পুনরায় শুরু হয়। সংশ্লিষ্ট বিভাগকে ইতিমধ্যেই আবর্জনা দ্রুত অপসারণের জন্য নির্দেশ দেওয়া হয়েছে এবং কাজও সেইমত এগিয়ে চলেছে। বর্তমানে শহরের জঞ্জালের

অবস্থা দ্রুত স্বাভাবিক হয়ে আসছে। প্রসঙ্গত বলা যায় যে, বর্তমান সাময়িক বিপত্তির কথা ছেড়ে দিলে পৌর সংস্থার জঞ্জাল সাফাই এর কাজ সাধারণতঃ স্বাভাবিক। বর্তমানে অবস্থাটা নিতান্তই সাময়িক এবং আশা করা যায়, ২/৩ দিনের মধ্যেই অবস্থাটা স্বাভাবিক হয়ে আসবে। কলকাতা পৌরসংস্থায় ১০০টি ওয়ার্ড আছে। প্রতিটি ওয়ার্ডের আবর্জনা সাফাই এর জন্য যাতে দুটি করে লরি পাওয়া যায় সেজন্য একটি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। এই পরিকল্পনা অনুসারে প্রতিদিন রাস্তায় ২০০টি গাড়ী বার হবে এবং তা করতে হলে প্রয়োজন অন্ততঃ পক্ষে ২৫০টি জঞ্জালবাহী লরির। কিন্তু বর্তমানে রাস্তায় চালাবার মত লরির সংখ্যা মাত্র ১০৫/১১০টি। এছাড়া অবশ্যই 'পেলোডার', 'বুলডোজার', 'ডাম্পার', 'ব্রেক ডাউন ভ্যান' প্রভৃতি চাই। এই পূর্ণাঙ্গ পরিকল্পনা সি.এম.ডি.এ.র সহযোগিতায় প্রস্তুত করা হচ্ছে। এই পরিকল্পনার ফলশ্রুতি হিসেবে আগামী দুই বছরের মধ্যে পাওয়া যাবে ৭৭টি নূতন লরি যার মধ্যে বর্তমান বছরেই মিলবে ৫৫টি। এবছরের মধ্যে আরও ৪টি নূতন 'পেলোডার' পাওয়ার সম্ভাবনা আছে। প্রায় পাঁচ হাজার 'হ্যান্ডকার্ট', এবছরের মধ্যে কেনা হবে। এছাড়া ৭টি 'ট্রাক্টর' ও 'ট্রেলার' সংগ্রহ করা হচ্ছে। গ্যারেজগুলির উন্নয়নের জন্যও পরিকল্পনা গ্রহণ করা হয়েছে এবং এই পরিকল্পনা অনুযায়ী ৪নং ডিস্ট্রিক্টে কাজও শুরু হয়েছে। ৬টি ওয়ার্ডে 'ডিপো' তৈরী হয়েছে এবং আরও ২০টি তৈরী হতে চলেছে। শহরে প্রতিদিন বিভিন্ন বাড়ী ও কলকারখানা হতে এবং নতুন ঘরবাড়ি তৈরী ও অন্যান্য কারণে গড়পড়তা ২৫০০ টন জঞ্জাল জমে। অথচ 'মোটর ভিহিক্যালস' বিভাগের অধীন কারখানাটির যথাযথ রক্ষণাবেক্ষণে ত্রুটি ও অন্যান্য স্তরে কাজকর্মে দীর্ঘকালীন অবহেলা জঞ্জাল সাফাইয়ের সমস্যার সমাধান তো করেইনি, বরং তাকে জটিলতর করেছে। সরকার ও পৌর সংস্থা এই সমস্যার গুরুত্ব সম্পর্কে অবহিত। আবর্জনা যাতে নিয়মিত সুষ্ঠভাবে অপসারিত হয় সেদিকে এবং এই ব্যবস্থার উন্নয়নকল্পে নিয়মিত লক্ষ্য রাখা হয় তার জন্য নিরন্তর প্রয়াস চালিয়ে যাওয়া হচ্ছে। নানা কারণে সাময়িকভাবে যেসব বাধা বিপত্তি ঘটে, সেগুলির দ্রুত সমাধানের জন্যও উপযুক্ত ব্যবস্থা অবলম্বন করা হয়। তবে একটা বিষয় লক্ষ্য করার মত এবং তা হল, গত লোকসভা নির্বাচনের পরে কিছুদিন ধরে শ্রমিক এবং কর্মচারীদের মধ্যে একটু চাঞ্চল্য দেখা দিয়েছে। ছোটখাট ঘটনাকে কেন্দ্র করে অনিয়মের প্রবণতা বা কাজ না করার মনোভাব কোন কোন শ্রমিক— কর্মচারী সংস্থার মধ্যে প্রবলভাবে দেখা দিয়েছে। যার ফলশ্রুতি হিসেবে ২২শে ফেব্রুয়ারী ৩নং ডিস্ট্রিক্টের লরি ড্রাইভারদের কর্মবিরতি দেখা যায় এবং কেন্দ্রীয় মেরামতি কারখানায় কাজ না করে ৭দিন ধরে (১২ই থেকে ১৯শে ফেব্রুয়ারী) ঘেরাও অভিযান চলে। এতে স্বাভাবিক কাজের অবনতি ঘটে। এতদসত্ত্বেও শহর পরিস্কার রাখার যথাযথ ব্যবস্থা গ্রহণ করতে আমরা বদ্ধপরিকর।

[2-00— 2-10 P.M.]

**শ্রী সুধীন কুমার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী অশোক বসুর দৃষ্টি আকর্ষণ নোটিশের উত্তর জানাই।

**ডিজেল :** পশ্চিমবঙ্গে সাম্প্রতিক ডিজেল সংকটের কারণ হল :

১/ এই রাজ্যে ক্রমবর্ধমান ডিজেলের চাহিদার তুলনায় কেন্দ্রীয় সরকার কর্তৃক এই

রাজ্যের ডিজেল বরাদ্দ অত্যন্ত কম। বরাদ্দের ব্যাপারে এই রাজ্যকে সুবিচার করা হয়নি। গত জানুয়ারী মাসে এই রাজ্যের ডিজেল বরাদ্দ ছিল মাত্র ৫০ হাজার মেঃ টন অথচ সে মাসে মহারাষ্ট্রকে দেওয়া হয়েছে এক লক্ষ চার হাজার মেট্রিক টন, তামিলনাড়ুকে দেওয়া হয়েছে ৬৬ হাজার ৩শত মেট্রিক টন এবং গুজরাটের বরাদ্দ ছিল ৫২ হাজার ৬শত মেট্রিক টন।

ফেব্রুয়ারী মাসে যেখানে এই রাজ্যের বরাদ্দ ৪৮ হাজার টনের কিছু বেশী সেখানে মহারাষ্ট্রের বরাদ্দ ৯৬ হাজার ৩শত মেট্রিক টন, তামিলনাড়ুর ৬৪ হাজার ৭শত মেট্রিক টন এবং গুজরাটের ৫৩ হাজার ১শত মেট্রিক টন।

এই রাজ্যের যে পরিমাণ ডিজেল বরাদ্দ করা হয় তাও আসামের সাম্প্রতিক ঘটনার পরিপ্রেক্ষিতে সরবরাহ হচ্ছে না।

প্রসঙ্গত উল্লেখযোগ্য যে প্রতিমাসে এই রাজ্যে প্রয়োজন ৬৫,০০০ মেঃ টন ডিজেল। কিন্তু বরাদ্দ ও সরবরাহ উভয়ই আমরা এ রাজ্যে ডিজেল কম পেয়ে থাকি। যেমন—

| মাস | বরাদ্দের পরিমাণ | সরবরাহের পরিমাণ |
|---|---|---|
| ডিসেম্বর, '৭৯ | ৬২,৩০০ মেঃ টন | ৫৮,৬৬৯ মেঃ টন |
| জানুয়ারী, '৮০ | ৫০,০০০ " | ৫০,৬১৯ " |
| ফেব্রুয়ারী, '৮০ | ৪৮,৭৪০ " | ২৫,৩৫৪ " (১৫ই পর্যন্ত) |

রাজ্য সরকার এই রাজ্যের জন্য ডিজেল বরাদ্দ বাড়ানোর ব্যাপারে কেন্দ্রের কাছে বারবার দাবী জানিয়েছে। সম্প্রতি কেন্দ্রীয় মন্ত্রী পরিবহন মন্ত্রী আমিন সাহেবকে আগামী মার্চ মাসের বরাদ্দ বাড়িয়ে ৬০ হাজার মেট্রিক টন দেবার আশ্বাস দিয়েছেন কিন্তু, অদ্যাবধি মার্চ মাসের কোটা সম্পর্কে লিখিত নির্দেশ পাওয়া যায়নি। মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী শেঠী মহাশয়ের সচিব এই মাত্র জানালেন যে মন্ত্রী মহাশয় ৬০ হাজার টন মার্চ মাসে দেবেন এমন প্রতিশ্রুতি দেন নাই কেবল অবস্থা উন্নতি হলে বিবেচনার প্রতিশ্রুতি দিয়েছেন।

We are trying to increase the allocation of diesel to West Bengal for the month of March. We are having constraints for the problems due to Assam agitation and transport constraints. Efforts are being made to import more diesel and transport into West Bengal area. As soon as we can over come the constraint more allocations of diesel will be considered for West Bengal.

বর্তমান রাজ্য সরকার এ রাজ্যে যেটুকু ডিজেল সরবরাহ করা হচ্ছে তার সুষ্ঠ বন্টনের জন্য পূর্ণ রেশন ব্যবস্থা নিয়েছেন। যে সকল ব্যবস্থা নিয়েছেন তা হল ঃ-

(ক) কৃষি কাজের জন্য প্রয়োজনীয় ডিজেলের পারমিট মাধ্যমে বন্টন ব্যবস্থা।

(খ) শিল্প সংস্থাগুলির জন্য প্রয়োজনীয় ডিজেলের পারমিট মাধ্যমে বন্টন ব্যবস্থা।

(গ) যাত্রীবাহী গাড়ী বা বাসের জন্য প্রয়োজনীয় ডিজেল কার্ডের মাধ্যমে বন্টনের ব্যবস্থা।

(ঘ) মালবাহী ট্রাকের জন্য প্রয়োজনীয় ডিজেল কার্ডের মাধ্যমে বন্টনের ব্যবস্থা।

**কেরোসিন :**

পশ্চিমবঙ্গে ডিসেম্বর ১৯৭৯ থেকে কেরোসিন রেশনিং চালু করা হয়েছে। বিধিবদ্ধ রেশনিং এলাকায় রেশন কার্ড পিছু সপ্তাহে ১/৪ লিটার বরাদ্দ করা হচ্ছিল পরে বাড়িয়ে রেশন কার্ড প্রতি ১/২ লিটার বরাদ্দ করা হয়। রাজ্যের অবশিষ্ট অংশ পারিবারিক রেশন কার্ড প্রতি প্রতি সপ্তাহে ১ লিটার বরাদ্দ করা আছে।

উপরোক্ত রেশনিং এবং শিল্পে ও অন্যান্য সংস্থায় কেরোসিন সরবরাহের জন্য আমাদের মাসিক চাহিদা কমপক্ষে ৪০ হাজার মেট্রিক টন বা ৫১,৪০০ কিলো লিটার। কিন্তু চাহিদা অনুযায়ী যোগান না মেলায় বর্তমানের এই সংকট।

ডিসেম্বর, ১৯৭৯ থেকে ফেব্রুয়ারী ১৯৮০ পর্যন্ত চাহিদা, সরবরাহের অবস্থা এরকম—

| মাস | চাহিদা | সরবরাহ | ঘাটতি |
|---|---|---|---|
| ডিসেম্বর, '৭৯ | ৫১,৪০০ কিঃ লিটার | ৩৯,৯৭৩ কিঃ লিঃ | ৭,৪০৫ মেঃ টন |
| | বা ৪০,০০০ মেঃ টন | বা ৩২,৬৯৫ মেঃ টন | |
| জানুয়ারী, '৮০ | ৫১,৪০০ কিঃ লিটার | ৩৮,৯২২ কিঃ লিঃ | ৮,১২২ মেঃ টন |
| | বা ৪০,০০০ মেঃ টন | বা ৩১,৮৭৮ মেঃ টন | |
| ফেব্রুয়ারী, '৮০ | ৫১,৪০০ কিঃ লিটার | বা ৩৭,১০৮ কিঃ লিঃ | ১৩,৫৮৪ মেঃ টন |
| | বা ৪০,০০০ মেঃ টন | বা ২৬,৪৫২ মেঃ টন | |

কেন্দ্রীয় সরকারের কাছে বিভিন্ন রাজ্যের বরাদ্দের পরিমাণ যে সুবিচার সম্মত নয় তা বিগত মুখ্যমন্ত্রী সম্মেলনে আমি উত্থাপন করি। অবিচারের পরিমাণ মাননীয় সদস্যদের অবগতির জন্য উল্লেখ করছি।

| রাজ্য | জনসংখ্যা (১৯৭১ সালের আদম সুমারী অনুযায়ী) | জানুয়ারী বরাদ্দ |
|---|---|---|
| মহারাষ্ট্র — | ৫০,৪১২,২৩৫ জন | ৭৪,৭৩০ মেঃ টন |
| গুজরাট — | ২৬,৬৯৭,৪৭৫ জন | ৩৩,৮৫৪ " |
| পশ্চিমবঙ্গ — | ৪৪,৩১২,০১১ জন | ৩১,৮৭৮ " |

এই অবিচারের অবিলম্বে প্রতিকার দাবী করি। কিন্তু আজও প্রতিকার হয় নাই।

## MENTION CASES

[2-10— 2-20 P.M.]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ঝাড়গ্রাম থেকে এবং

মেদিনীপুর থেকে হাজার হাজার বনবাসী এসেছে এসপ্ল্যানেড ইস্টে জমায়েত হয়েছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ জানাচ্ছি যে, কোন মন্ত্রী তাদের কাছে গিয়ে যেন তাদের বক্তব্য শুনেন এবং তাদের কাছ থেকে স্মারকপত্র নেন।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** আমি ইতিমধ্যে বলে দিচ্ছি- আমার সঙ্গে সাক্ষাৎ করার জন্য যেন আমার চেম্বারে আসেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** অধ্যক্ষ মহাশয়, আজকে ভারতবর্ষের মধ্যে সব চেয়ে বড় খবর হচ্ছে এই যে পশ্চিমবঙ্গের শ্রীরামপুরে দীনেন ভট্টাচার্য্য মহাশয় বিপুল ভোটে জয়লাভ করেছেন বলে শুনেছি। আজকে এই নির্বাচন-এর ফল অধিক তাৎপর্যপূর্ণ এই কারণে যে, কয়েকদিন আগে শ্রীমতী ইন্দিরা গান্ধী গায়ের জোরে ৯টি রাজ্যের বিধানসভা এবং সেখানকার সরকার ভেঙে দিয়েছেন। কিন্তু পশ্চিমবাংলার জাগ্রত জনমত আজকে এখানে পপুলার ম্যানডেট দিয়েছেন... (নয়েজ) .... তারা পশ্চিমবঙ্গে তাদের যে মত দিয়েছে, সেটার প্রতি সকলের দৃষ্টি আমি আকর্ষণ করছি। যদি এই সম্বন্ধে কোন সরকারীভাবে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আসে তা ব্যবস্থা করে দেবেন। তাহলেও আমি পশ্চিমবঙ্গের এই নির্বাচন কেন্দ্রের জাগ্রত জনমতকে অভিনন্দন জানাচ্ছি কমরেড্ দীনেন ভট্টাচার্য্যকে জয়ী করার জন্য।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার, আমি এই মাত্র একটা মাস পিটিশন পেয়েছি এই বলে যে শ্রীরামপুর কেন্দ্রের প্রায় ৭০ হাজার ভোটারকে ভোটাধিকার থেকে বঞ্চিত করা হয়েছে এবং ৪০ হাজার কে নতুন ভোটার হিসাবে ইনক্লুড করা হয়েছে যার কোন অস্তিত্ব নাই। আমাদের, এজেন্ট আপত্তি জানিয়েছে, কিন্তু তা সত্ত্বেও প্রিসাইডিং অফিসার এবং জেলার রিটারনিং অফিসার সেটা গ্রাহ্য করেননি। তাই আপনার মাধ্যমে চিন্তা করতে অনুরোধ করছি—এইভাবে ভোটাধিকার কেড়ে নিয়ে, জাল ভোটে রিগিং করে, সেই ভোটার দিয়ে জয় যুক্ত হওয়ায় কোন যুক্তিসংগত কারণ আছে কিনা, এটা হাউসে আলোচনা করা হোক।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** চোরের মায়ের বড় গলা, আগে কাগজটা জমা দিন, তারপর দেখা যাবে।

**শ্রী সুধীন কুমার ঃ** কেন্দ্রীয় সরকার এই রাজ্যের জন্য ডিসেম্বর, '৭৯ মাস বাবদ ৮,১০৯ মেঃ টন, জানুয়ারী, '৮০ মাস বাবদ ২২,০১৫ মেঃ টন এবং ফেব্রুয়ারী মাস বাবদ ২২,০১৫ মেঃ টন, মোট ৫২,১৩৯ মেঃ টন লেভি চিনি বরাদ্দ করেছেন। এই বরাদ্দের বেশীর ভাগ মহারাষ্ট্রের চিনিকল এবং কিছু উত্তর প্রদেশের চিনি কলের উপর করা হয়েছে। এই বরাদ্দের মধ্যে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া এই রাজ্যে এ পর্যন্ত মোট ৫,৩২৩ মেঃ টন লেভি বাবদ চিনি আনতে সক্ষম হয়েছেন। এর মধ্যে বেশীর ভাগ এসেছে কলকাতা অঞ্চলে বাকি কিছু পরিমাণ কয়েকটি জেলায় এসেছে। এ ছাড়া ফুড কর্পোরেশনের হাতে কোন কোন জেলায় স্টক সামান্য কিছু আছে।

২। যে পরিমাণ লেভি বাবদ চিনি এসেছে তাতে বৃহত্তর কলিকাতা রেশনিং অঞ্চলে তিন সপ্তাহ এবং কয়েকটি জেলার সংশোধিত রেশন এলাকায় ২ সপ্তাহ দেওয়া সম্ভব। আমাদের সংবাদ আছে যে ফুড কর্পোরেশন অফ ইন্ডিয়া আরও কিছু চিনি পাঠিয়েছে মোট

১৫ দিনের মধ্যে রাজ্যের বিভিন্ন জায়গায় পৌছানোর সম্ভাবনা আছে।

৩। চিনির দর কে.জি.প্রতি ৬.৪০ টাকা ছাড়িয়ে গেছে, এই পরিপ্রেক্ষিতে যেখানে যেখানে চিনি তিন সপ্তাহ দেবার মত আছে সেখানে সেখানে লেভি বাবদ চিনি আগামী ৩রা মার্চ '৮০ থেকে বন্টন শুরু করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে। বর্তমানে বৃহত্তর কলিকাতা বিধিবদ্ধ রেশনিং এলাকা (হুগলি সহ) এবং দার্জিলিং, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ, নদীয়া ও পুরুলিয়া জেলায় সংশোধিত রেশন ব্যবস্থার মাধ্যমে লেভি চিনি রেশন দোকানের মাধ্যমে বন্টনের ব্যবস্থা করা হয়েছে। বৃহত্তর কলিকাতার বিধিবদ্ধ রেশন এলাকায়, যে জেলাগুলির নাম করা হল সেই জেলাগুলিতে, ৩রা মার্চ থেকে লেভি চিনি বন্টনের নির্দেশ দেওয়া হয়েছে। তবে ঐ সব জেলার কোন কোন স্থানে বন্টন ব্যবস্থা চালু করতে এক সপ্তাহ দেরী হতে পারে। যে সব জেলায় বা এলাকায় লেভি চিনি বন্টন ব্যবস্থা এখনই চালু করা যাচ্ছে না সেই সব এলাকার জেলা শাসকদের নির্দেশ দেওয়া হয়েছে যেন তারা ফুড কর্পোরেশনের সঙ্গে যোগাযোগ রাখেন এবং প্রয়োজনমত চিনি পৌছানো মাত্র বন্টন ব্যবস্থা চালু করেন।

৪। রেশনের মারফত যে চিনি বিক্রী করা হবে তার দাম কিলো প্রতি ২.৮৫ পয়সা। বিধিবদ্ধ রেশনিং এলাকায় মাথাপিছু ১০০ গ্রাম প্রতি সপ্তাহে এবং সংশোধিত রেশন সপ্তাহে মাথাপিছু ৭৫ গ্রাম এই হারে লেভি চিনি বন্টন করা হবে।

৫। এই নির্দেশের ফলে পশ্চিমবাংলার বিধিবদ্ধ রেশন এলাকা এবং দার্জিলিং, জলপাইগুড়ি, মুর্শিদাবাদ, নদীয়া ও পুরুলিয়া জেলাতে মোট ২কোটি ৩লক্ষ ব্যক্তি লেভি চিনি অবিলম্বে পাবেন। প্রত্যাশিত চিনি পৌছানো মাত্রই সব জেলাতেই লেভি চিনি বন্টন ব্যবস্থা চালু করা যাবে।

৬। জনসাধারণকে অনুরোধ করা যাচ্ছে যে তারা যেন তাদের প্রাপ্য সাপ্তাহিক বরাদ্দ ঐ সপ্তাহের মধ্যে নিশ্চিত তোলেন।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের দক্ষ, নিরপেক্ষ, পরিচ্ছন্ন প্রশাসন কি করে অন্ততঃ শিক্ষা দপ্তরের কয়েকজন কর্মচারী এবং আমলা কর্তৃক বিড়ম্বিত হচ্ছে তার একটি দৃষ্টান্ত উল্লেখ করবার জন্য আমি আপনার অনুমতি প্রার্থনা করেছি। ১৯৭৮ সালের মাধ্যমিক পরীক্ষায় যে সমস্ত কৃতী ছাত্র ন্যাশনল স্কলারশিপ পেয়েছিল তারা আজ পর্যন্ত তাদের স্কলারশিপের একটি টাকাও পায়নি অথচ নির্দেশ অনুসারে সমস্ত কাগজপত্র তারা দাখিল করেছিল। শুধু তাই নয়, দিনের পর দিন সংশ্লিষ্ট দপ্তরে তারা ঘোরাঘুরি করেছে এবং সংশ্লিষ্ট কর্মচারীদের সঙ্গে দেখা-সাক্ষাৎ করেছে। কিন্তু তারা যে মনে মনে একলব্য শিষ্যের মতন হয়ে উঠেছে এটা হয়ত ওরা জানতো না। তাই রবীন্দ্রনাথের মন্ত্র সোচ্চারে তারা আওড়েছিল "দিবে আর নিবে, মিলাবে মিলিবে, যাবে না ফিরে"। এরা তো নেবার জন্যই গিয়েছিল, দেবার জন্য যায়নি। ওদের কিছু মিলবে এই আশা করেই তারা গিয়েছিল কিন্তু মেলাবার সংকল্প নিয়ে যায়নি, তাই আজ পর্যন্ত ওদের টাকা মেলেনি। শুধু তাই নয় তারা নোটিশ দিয়েছিলেন যে, যদি বিপদে পড়, সাহায্য চাও তাহলে কো-অর্ডিনেশন কমিটির দ্বারস্থ হবে। কো-অর্ডিনেশন কমিটির কাছে তারা গিয়েছিলেন কিন্তু সেখানেও ওরা রবীন্দ্রনাথের মন্ত্র উচ্চারিত হতে শুনে চলে আসে। তিতিবিরক্ত হয়ে, হতাশ হয়ে 'ঐ যুবকের

দল মাননীয় শিক্ষামন্ত্রী শ্রীশম্ভু ঘোষ ও শ্রী পার্থ দে মহাশয়ের কাছে আবেদন করে। তারপর রহস্যজনক ভাবে সংশ্লিষ্ট দপ্তরের সমস্ত কাগজপত্র পুড়ে ছাই হয়ে যায়। আমি জানি না ঐ রহস্যজনক অগ্নিকান্ডের ফলে শুধু কাগজপত্র পুড়ে গিয়েছে, না ছেলেদেরও কপালও পুড়ে গিয়েছে। স্যার, আমি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইবো, এরা স্কলারশিপের টাকা পাবে, না পাবে না। ন্যাশনল স্কলারশিপ একটি প্রহসনে পরিণত হবে, না তারও তাৎপর্য্য থাকবে? স্যার, এই কথাগুলি জানবার জন্যই আমি আপনার অনুমতি প্রার্থনা করেছিলাম।

**শ্রী নীহার কুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিষয়ে সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বর্তমান শিক্ষা বৎসরের প্রায় দু মাস হয়ে গেল কিন্তু এখনও প্রাথমিক স্কুলের ছাত্র-ছাত্রীরা তাদের বই পায়নি, ফলে তাদের পড়াশুনার দারুন অসুবিধা হচ্ছে। কয়েকদিন বাদেই আবার গ্রীষ্মের বন্ধ হবে, কাজেই অবিলম্বে যদি ছাত্র-ছাত্রীদের বই দেওয়া না যায় তাহলে তারা খুব সংকটের মধ্যে পড়বে। তা ছাড়া স্যার কিছু অসাধু ব্যবসায়ী গত বছরের পুরানো বই সংগ্রহ করে বাড়তি দামে অভিভাবকদের কাছে সেগুলি বিক্রি করছে এবং এই ভাবে একটা জটিল সমস্যার সৃষ্টি করছে। সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রী মহশয়ের কাছে অনুরোধ, অবিলম্বে প্রাথমিক স্কুলের ছাত্র-ছাত্রীদের পাঠ্য বই দেবার ব্যবস্থা করুন।

**Shri Chhedi Lal Singh :** मिस्टर स्पीकर सर, आपके मार्फत मैं परिवहन मंत्री का ध्यान आकर्षित करना चाहता हूँ। सर गार्डेनरीच-मेटीयाबुर्ज इलाके में परिवहन की जो व्यवस्था है, उससे वहाँ के लोगों को बड़ी तकलीफ होती है। आगे से वहाँ प्राइवेट बस रुट १२-१२ए - १२बी चालू है। उनकी संख्या १९७२-९३ तक ११५ थी, मगर अब कमते-कमते उनकी संख्याँ २०-२५ हो गई है। सर, आप जानते हैं गार्डेनरीच-मटियाबुर्ज में बहुत से कल-कारखाने हैं। वहाँ पर बाहर से हजार-हजार लोग रोजाना काम पर आते हैं। उनको आने और वापस जाने में बड़ी कठिनाई होती है। घंटों बस के लिए रास्ते पर खड़ा रहना पड़ता है।

सर, हमारी सरकार,- लेफ्ट-फ्रन्ट सरकार ने ६गाड़ी देकर एलं १८ नम्बर रुट चालू किया है। उससे वहाँ के लोगों को कुछ राहत मिली है। मगर वहाँ पर कांग्रेस आई के लोगों ने प्रचार करना शुरु किया था कि निर्वाचन के समय-कि यह हुआ १९ नम्बर रुट परमानेन्ट चालु नहीं रहेगा। लेकिन इस लेफ्टफ्रान्ट सरकारने एक १९ नम्बर रुटको परमानेन्ट रुट दिया है। इसके लिए उस इलाके की जनता लेफ्टफ्रन्ट सरकार को अभिनन्दन दे रही है। इसके सायर वहाँ की जनता आशा करती है कि बसों की संख्या और भी बढ़ाई जायगी। वहाँ के फी सदी लोग गरीब हैं। उनको हास्पीटलों में आना-जाना पड़ता है तथा दूसरे काम पर भी आना-जाना पड़ता है। इसके अलावे हजार-हजार लोग बाहर से भी कल-कारखानों में काम करने के लिए हजारों आदमी आते हैं। उनके लिए परिवहन की बड़ी जटिल समस्या है। इसलिए मैं आपके माध्यम से वहाँ के एम० एल०ए० की होसियत से माननीय परिवहन मन्त्री का ध्यान आकर्षित करना चाहता हूँ और उनसे अनुरोध करता हूँ कि वहाँ पर और भी गाड़ियों को बढ़ावें ताकि वहाँ के लोगों को आवागमन में सुविधा मिल सके।

[2-20— 2-30 P.M.]

**শ্রী সুনীল বসু রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, বিগত কয়েক সপ্তাহ যাবৎ আসানসোল, কুলটি, হীরাপুর, সেনর‍্যালে প্রভৃতি স্থানে সমাজ বিরোধী তৎপরতা বেড়ে চলেছে। আসানসোল শহর ও রেলপাড় অঞ্চলেই উপদ্রব খুব বেশী। সমাজবিরোধীরা বাজার, শহরের প্রধান বাসস্ট্যান্ড এলাকায় হামলা চালিয়েছে। পৌরসভাতেও হামলার ঘটনা ঘটেছে। সমাজ বিরোধী কাজের ফলে সাম্প্রদায়িকতার বিপদও বাড়ছে। আরো উদ্বেগের ঘটনা হল এই, সমাজবিরোধীদের সাথে কংগ্রেস (ই) জমায়েত ইসলামী লোকজনদের যোগাযোগ লক্ষ্য করা গেছে। সমাজবিরোধী কার্যকলাপ শুধু নয়, বিভিন্ন ভাষাভাষি ধর্মাবলম্বী মানুষের এলাকা এই আসানসোলে একটা অস্থিরতা দেখা দিয়েছে। অবিলম্বে এর বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গৃহীত হওয়া প্রয়োজন।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মিঃ স্পীকার, স্যার, আপনি জানেন এম.এল.এ.দের কিছু কাপড় বিলি করার জন্য দেওয়া হয়। এর মধ্যে ২০০ ধুতি, ২০০ শাড়ি, কিছু লুঙ্গিও আছে। সেই কাপড়ের চেহারা আমি নিয়ে এসেছি। সাড়ে ৪হাত লম্বা, ২।। হাত চওড়া। এই কাপড় ফিরিয়ে দিয়েছে। তার মধ্যে দেখুন ছাই-এর নানা রকম নক্সা দুস্থঃ লোকেরা এই কাপড় গ্রহণ করেন নি। এই ধরনের কাপড় দিয়ে এম.এল.এ.দের পোজিশান খেলো করার কোন মানে হয় না। তাই আমি এই কাপড়টি আপনার মাধ্যমে রিলিফ মন্ত্রীর কাছে পৌছে দিচ্ছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় সদস্য সত্যপদ ভট্টাচার্য মহাশয় যে কাপড় নিয়ে এসেছেন সেই কাপড় কারা সাপ্লাই করেছেন- যারা এই কাপড় সাপ্লাই করেছেন তারা সরকারকে প্রতারণা করেছেন। তাই আমি অনুরোধ করছি আপনি মুখ্যমন্ত্রীকে বলুন তিনি যেন অবিলম্বে একটি এনকোয়ারি কমিশন এর বিরুদ্ধে বসিয়ে দেন এবং এনকোয়ারি করে যারা এই কাপড় সাপ্লাই করেছে তাদের কোমরে দড়ি বেঁধে হাউসে হাজির করেন।

**শ্রী গণেশচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জরুরী বিষয়ের প্রতি শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শিক্ষাবর্ষ প্রায় ২ মাস গত হতে চলেছে। এখনও পর্যন্ত আমার গোসাবাতে কোন মাধ্যমিক স্কুলের পঞ্চম শ্রেণীর সরকারী পাঠ্য পুস্তক যায়নি। যার জন্য সেখানকার ৩৫টি স্কুলে যে ১।। হাজার ছাত্র-ছাত্রী আছে, তারা পড়াশুনা থেকে বঞ্চিত হচ্ছে। যাতে করে অবিলম্বে এই সমস্ত এলাকায় পুস্তক সরবরাহ করা হয়, এই অনুরোধ মন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। কিছুদিন পূর্বে নন্দীগ্রাম তিন নং ব্লকের একটি বেকার ছেলে, বরেন্দ্র নাথ গিরি, গ্রাম পূর্ববিরামপুর একটি পত্র মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে দিয়েছিলেন, তাতে হলদিয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অব্যবস্থার একটা পূর্ণ বিবরণ ছিল। এ পত্রের উত্তরে মন্ত্রী মহাশয় ন্যাশনাল এমপ্লয়মেন্ট সার্ভিসের কাছে চেয়েছিলেন। তাতে এই কথা লেখা ছিল —

**মিঃ স্পীকার ঃ** কোন চিঠি আমি এখানে পড়তে দেব না। এটা অসম্ভব ব্যাপার।

উল্লেখের সময় সমস্ত অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যাপার যদি আনেন তাহলে খুব মুসকিল। দৈনন্দিন অ্যাডমিনিস্ট্রেটিভ ব্যাপার এখানে আনছেন কেন, এইগুলো আনার কথা নয়। উল্লেখ্য আগে এই ভাবে হতো না। আমরা এটা করেছি এই জন্য যাতে ম্যাক্সিমাম মেম্বার বলতে পারেন। এইগুলোর যদি অপব্যবহার হয় তাহলে মুসকিল হয়ে যাবে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ বরেন্দ্রনাথ গিরির চিঠির উত্তর মন্ত্রী মহাশয় ন্যাশানাল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছ থেকে চেয়েছিলেন এবং হলদিয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কাছে কৈফিয়ত দাবী করা হয়েছিল। কিন্তু দীর্ঘদিন হয়ে গেল হলদিয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে কোন উত্তর দেওয়া হয়নি। শ্রমমন্ত্রীর চিঠির উত্তর দেওয়ার প্রয়োজন ঐ হলদিয়া এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসার মনে করেন না। সুতরাং ঐ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ অফিসারের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা নেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এখানে জুডিসিয়াল মিনিস্টারের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার বিভিন্ন কোর্টে যে সমস্ত স্ট্যাম্প ভেন্ডার আছে, তাদের যে রেট, তারা যে কমিশন পান, সেটা বহুদিন আগের পুরানো রেট। বর্ত্তমান মূল্য বৃদ্ধি ঘটেছে, কিন্তু তাদের কমিশন বাড়েনি। তা ছাড়া ইকনমিক ভায়বিলিটির দিকে চিন্তা না করে অনেক নুতন নুতন স্ট্যাম্প ভেন্ডার নিয়োগ করা হচ্ছে, তাতে এক্সজিসটিং স্ট্যাম্প ভেন্ডাররা সাফার করছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, তিনি এই ব্যাপারে ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী তারকবন্ধু রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার ময়নাগুড়িতে তিস্তা নদীর একটি বাঁধ দুর্বল অবস্থায় গত বন্যার সময় থেকেই আছে। তখন এখানে একটা স্পার বসানোর পরিকল্পনা হয় এবং তা স্যাংশনও হয়। কিন্তু এখন দেখা যাচ্ছে, সেখানে স্পার না বসিয়ে আরমারিং করছে। এতে মনে হয় বাঁধ ভাঙ্গবে। এই বাঁধ ভাঙ্গলে বিস্তীর্ণ অঞ্চলের কৃষি জমি নষ্ট হয়ে যাবে। ফসল নষ্ট হবে এবং কয়েক হাজার লোকের আবাদ নষ্ট হবে। এই বিষয়ে মন্ত্রী মহাশয় যাতে দৃষ্টি দেন তার জন্য আমি আপনার মাধ্যমে তাঁর কাছে অনুরোধ রাখছি।

[2-30— 2-40 P.M.]

**শ্রী সন্তোষ কুমার দাস :** মাননীয় স্পীকার মহাশয়, হাওড়া জেলার পাঁচলা ব্লকের জন্য ২১ লক্ষ টাকা ইতিপূর্বে পাইপ ওয়াটারের জন্য স্যাংশন হয়েছিল। কিন্তু গত এক বছরের মধ্যে সেখানে কোনো কাজ না হওয়ায় জনসাধারণের মধ্যে ক্ষোভ সৃষ্টি হচ্ছে। সেই সঙ্গে ইউনিসেফ থেকে এ.এন.পি.স্কীমে ৫৬টি টিউবওয়েল পাঠিয়ে দেওয়া হয়েছে, কিন্তু হাওড়ার আর.ডব্লু.এস. ডিপার্টমেন্ট এ বিষয়ে কোনো উদ্যোগ নিচ্ছে না।

ঐ পাইপ ওয়াটার স্কীম এবং এ.এন.পি.স্কীমের কাজ যাতে আগামী গ্রীষ্মের আগেই আরম্ভ হয় তার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

***শ্রী অনিল মুখার্জী :*** *মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করতে চাই এবং বিষয়টির প্রতি সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই।* আমাদের সেচ মন্ত্রী গত বছর বন্যার পর বলেছিলেন যে, বাঁকুড়া জেলার দারকেশ্বর নদীতে অযোধ্যা এবং আরো কয়েকটি অঞ্চলে বাঁধ দেবার পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেই পরিকল্পনা কিন্তু আজ পর্যন্ত রূপায়িত হয়নি। সেখানে আজকে এমন অবস্থা হয়েছে যে, যদি বাঁধ দেওয়া না হয় তাহলে এবারের বন্যায় কয়েকটি গ্রাম একেবারে নিশ্চিহ্ন হয়ে যাবে। সেই জন্য আমি আপনার মাধ্যমে সেচ-মন্ত্রীকে অনুরোধ করব যে, বাঁধের কাজ যাতে তাড়াতাড়ি হয়, তার জন্য তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সত্যরঞ্জন মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমি পুরুলিয়া জেলার ঝালদা বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত হয়ে এসেছি। আমরা এলাকায় দুটি পঞ্চায়েত সমিতি রয়েছে। ঐদুটি পঞ্চায়েত সমিতির জব্ অ্যাসিসটেন্টের জন্য যে সিলেকশন কমিটি হয়েছে আমি তাদেরও মেম্বার। কিন্তু সেখানে ঐ কমিটি দু'টির চেয়ারম্যান এস.ডি.ও.সাহেব নিজের ইচ্ছে মত পরীক্ষা পরিচালনার ব্যবস্থা করেন এবং সময় ও দিন নির্ধারিণ করেন। পরীক্ষার ঠিক আগের দিন আমি এ বিষয়ে বি.ডি.ও.র কাছ থেকে চিঠি পাই। পরীক্ষার দিন আমি যখন ওখানে যাই তখন জানতে পারলাম যে, প্রশ্ন পত্র পরীক্ষার আগেই বাইরে প্রচারিত হয়ে গেছে। তখন আমি এ বিষয়ে এস.ডি.ও. সাহেবের কাছে অভিযোগ জানাই। কিন্তু তিনি তা অস্বীকার করেন। কিন্তু তার পর মুহূর্তেই কয়েকজন পরীক্ষার্থী এই একই অভিযোগ আমার কাছে জানায়। আমি তখন তাদের জিজ্ঞাসা করেছিলাম যে, প্রশ্ন-পত্র কি তোমরা জান; তারা বলেছিল, হ্যাঁ, জানি। সেই সময় দু'জন বাইরের লোক আমাকে দুটি প্রশ্ন বলে দেন। তখন আমি এস.ডি.ও. সাহেবকে জিজ্ঞাসা করেছিলাম যে, এই প্রশ্ন কি আপনার প্রশ্ন-পত্রে আছে? তিনি তখন স্বীকার করেন যে, হ্যাঁ আছে। তাহলে স্যার, ঐভাবে ওখানে পরীক্ষা নেওয়ার কোনো মানে হয় না। তার চেয়ে সরাসরি যাদের যাদের নেওয়ার ইচ্ছা তাদের তাদের নিয়ে নিলেই হয়। তারপর আমি একটি চা-এর দোকানে বসে ঝালদা এক নং ব্লকের আর-আই-র সঙ্গে যখন গল্প করছিলাম তখন সেখানে একজন বাইরের লোক একটি প্রশ্ন-পত্র নিয়ে এসে আমাকে দেয়। সেটা নিয়ে আমি এস.ডি.ও-কে দেখাই। তখন তিনি বলেন যে, এটা কি করে বাইরে গেল? এর পর সেখানে ছেলেরা, অর্থাৎ পরীক্ষার্থীরা বিক্ষোভ দেখায়। তাই আমি বিষয়টির প্রতি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং দাবী করছি যে, এই দুর্নীতি যারা করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুরুলিয়া জেলায় শান্তি-শৃঙ্খলার পরিস্থিতি সম্প্রতি এক বিপদজনক অবস্থার দিকে মোড় নিয়েছে। আদিবাসী মুক্তি মোর্চা এই নামে এবং এই স্টাইলের উপর দাঁড়িয়ে কিছু সমাজ বিরোধী দীর্ঘদিন ধরে সেখানে হাঙ্গামা করছে, ধানক্ষেত লুটপাট করছে, জমি জবরদখল করছে, নোটিশ দিয়ে কৃষকদের অফিসে ডেকে এনে হয়রানি করছে। সম্প্রতি এ.কে.রায় তাঁর এখানে আনাগোনা শুরু হয়েছে এবং বিহার থেকে অনেক সমাজ-বিরোধীদের অনুপ্রবেশ ঘটেছে। তারা এখানে নানা ধরনের প্ররোচনা মূলক কাজ করছে। বাড়ী বাড়ী গিয়ে কৃষকদের হুমকি দিচ্ছে। আজকে এমন অবস্থায় পৌঁছেছে

আমি কতকগুলি জায়গায় নাম করতে পারি যেমন, সাতুড়ী, নেতুড়িয়া, রঘুনাথপুর, বাগীপুর, জুড়া প্রভৃতি অঞ্চলে শান্তি-শৃঙ্খলা ভীষণভাবে ভেঙ্গে পড়ার আশঙ্কা দেখা দিয়েছে। এ ব্যাপারে আমি লক্ষ্য করে দেখলাম, বসুমতী সংবাদপত্রে শ্রী এ.কে.রায় হুমকি দিয়েছেন দাবানল জ্বলে উঠবে। এই ব্যাপারে যদি যথাযথ ব্যবস্থা অবলম্বন করা না হয় তাহলে কাস্ট রায়ট হতে পারে এবং শান্তি-শৃঙ্খলা বিঘ্নিত হতে পারে। এছাড়া কংগ্রেস বন্ধুদের যোগসাজসে আজকে পার্টির যে অবস্থা আছে সেটা হঠাৎ বিপরীতদিকে মোড় নেবে— এই আশঙ্কা আমার দেখা দিয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করি এই ব্যাপারের প্রতি যাতে অবিলম্বে প্রশাসনিক ব্যবস্থা অবলম্বন করা হয়।

**শ্রী রাজ কুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফোর্ট গ্লোস্টার ইন্ডাস্ট্রি নামে জুট মিল আছে। সেখানে নারী শ্রমিকেরা কাজ করেন। আইন অনুযায়ী জুট মিলে বেবী ক্রেজে বেবী রাখার অধিকার শ্রমিকদের সেখানে আছে। মালিকেরা যে বেবী ক্রেজ রেখেছেন সেই বেবী ক্রেজের জন্য যে সমস্ত ব্যবস্থাগুলি থাকার দরকার সেইগুলি আদৌ নেই। ঐ সমস্ত শিশুদের তারা দারুন অবহেলার মধ্যে রেখেছেন, তাদের খাদ্যের কোন ব্যবস্থা নেই, রক্ষণাবেক্ষনের কোন ব্যবস্থা নেই, দেখা-শোনার লোকজন নেই এবং ইনডোর ও আউটডোর যে সমস্ত খেলা-ধুলা হয় সেই সমস্ত খেলা-ধুলার ব্যবস্থা নেই। এই বিষয়ে ফ্যাক্টরী ইন্সপেক্টরের কাছে এই সমস্ত অভিযোগ রেখেছিলাম এবং এই সমস্ত বেবীদের দেখিয়ে ছিলাম কিন্তু প্রায় ৫/৬ মাস হয়ে গেল সেই বেবী ক্রেজের কোন উন্নতি হয়নি। তাই আপনার মাধ্যমে শ্রম মন্ত্রীর কাছে আবেদন করছি যেন এ বিষয়ে দৃষ্টি দেন এবং যাতে এই সমস্ত ছোট ছোট ছেলেমেয়েদের রাখার উপযুক্ত ব্যবস্থা মালিকেরা গ্রহণ করেন সেই ব্যবস্থা যেন শ্রম-মন্ত্রী মহাশয় নেন।

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর শহরে প্রচণ্ড জলের কষ্ট শুরু হয়েছে। মেদিনীপুর শহরে জলের কষ্ট নতুন ব্যাপার নয়, প্রায় প্রতি বছরই দেখা দেয়। ওখানকার অধিকাংশ লোকই স্নান করা, বাসন মাজা ইত্যাদি কাজের জন্য পুকুরের জল ব্যবহার করে থাকেন। এ বছর বৃষ্টি কম হওয়ার দরুন পুকুরগুলি শুকিয়ে গেছে। এবার জলের সরবরাহ নেই কারণ কংসাবতীর যে জল সরবরাহ করা হয় সেই কংসাবতীর ফোর্স চেঞ্জ করার জন্য সেই জল সরবরাহ কমে গেছে। ওখানে ১৯৭৪/৭৫ সালেও জল কষ্ট হয়েছিল, আমি অনুরোধ করেছিলাম, তাড়াতাড়ি ডিপ-টিউবওয়েল বসানো হয়েছিল এবং এছাড়া মাটি টেস্টিং করা হয়েছিল। এখন যদি কিছু ডিপটিউবওয়েল এবং শ্যালো টিউবওয়েল বসানো যায় তাহলে সেখানকার অধিকাংশ মানুষ বাঁচবে তা নাহলে সাংঘাতিক অবস্থা মেদিনীপুর শহরে দেখা দেবে—নানা রকম রোগ দেখা দেবে এবং দেখা দিতেও শুরু করেছে। জল কষ্ট দূর করার জন্য যাতে তাড়াতাড়ি কাজ শুরু করা হয় তার জন্য বিভাগীয় মন্ত্রীকে উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

[2-40— 2-50 P.M.]

**শ্রী নানুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন বিদ্যুতের জন্য এক্স-রে অপারেশন, কল-কারাখানা, সেচ, লেখাপড়া সবই অচল বিগত সরকার গ্রামীণ বিদ্যুৎ পরিকল্পনায় আমার এলাকার বহু গ্রামে

ইলেকট্রিক লাইনের ব্যবস্থা করেছিলেন। ইলেকট্রিক লাইনের জন্য কনট্রাকটাররা গ্রামে গ্রামে যে খুঁটি পুঁতেছিল সেই সব খুঁটি, তার সব লোকসান হয়ে যায়। কিন্তু এই বামফ্রন্ট সরকার গত ৩ বৎসর হল একটা খুঁটিও পোঁতেননি, কোন পরিকল্পনাও করেন নি, সেইজন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলার করিমপুর, তেহট্ট, চাপরা ইত্যাদি জায়গায় কোন রেলপথ নেই, সেইজন্য ওখানকার একমাত্র যাতায়াতের উপায় হচ্ছে বাস, প্রাইভেট বাস। ৩টি স্টেট বাস চলে—কলকাতা ডোমকল, কলকাতা শিকারপুর,কলকাতা করিমপুর, কিন্তু তেহট্টের ওখানে কোন স্টপেজ না থাকায় বাসগুলি থামে না, সেখানে দাঁড়াবার জায়গা পাওয়া যায় না। এই অবস্থায় মানুষের অসুবিধার কথা বিবেচনা করে আমি পরিবহন মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি যে তিনি কলকাতা পলাশীপাড়া ভায়া তেহট্ট একটি বাস চালু করুন।

**শ্রী এ.কে.এম.হাসানুজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ২৪-পরগণা জেলার বারাসাত ২নং ব্লকের অধীন দাদপুর গ্রাম পঞ্চায়েত নির্বাচিত পঞ্চায়েত, কিন্তু সেখানে সি.পি.এম. না জেতায় সরকারী ফুড ফর ওয়ার্ক বা এ জাতীয় কোন দায়িত্ব সেই পঞ্চায়েতকে দেওয়া হয় না। পঞ্চায়েত সমিতি, বা সি.পি.এমের ক্যাডারদের দিয়ে কাজ করান হয়। এই সম্পর্কে আমি পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে ইতিপূর্বে চিঠি দিয়েছিলাম, কিন্তু মন্ত্রী মহাশয় আমার পত্রের কোন উত্তর দেননি, বা পত্রের প্রাপ্তি স্বীকার করেন নি। তাই আমি অবিলম্বে এই অবস্থা দূর করার জন্য আপনার মাধ্যমে তাঁর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং একটি গুরুত্বপূর্ণ বক্তব্য রাখছি। আজকে আমি যে প্রশ্নটি তাঁর কাছে রাখছি এটি সমগ্র পশ্চিমবঙ্গের সামগ্রিক প্রশ্ন। এন.ভি.এফের কর্মীরা অনশন করেছেন এবং তাঁরা আমরণ অনশন চালিয়ে যাবেন এই কথা বলছেন। আজকে প্রায় ৩০ হাজার এন.ভি.এফের কর্মচারী এখানে এসেছেন। এই কর্মচারীরা অস্থায়ী হিসাবে বছরের পর বছর কাজ করে চলেছেন। মুখ্যমন্ত্রী তাঁদেরকে আশ্বাস দিয়েছিলেন স্থায়ী করবার কথা বলে, কিন্তু এখন পর্যন্ত স্থায়ীকরণের কোন চেষ্টা, প্রচেষ্টা, পরিকল্পনা হচ্ছে না। বেকারত্ব দূর করার কি এই প্রচেষ্টা? ১ বছর থেকে ৫ বছর কাজ করিয়ে নিয়ে ৫বছর বাদে তাদের বসিয়ে দেওয়া হয়, বেকার কে আরও বেকার করে দেওয়া হয়। তাই আমি মনে করি মুখ্যমন্ত্রী এই বিষয়ে সক্রিয় ভূমিকা নিন এবং প্রয়োজন হলে তাঁর প্রস্তাব বিধানসভায় পাশ করিয়ে নিতে পারেন যদি আইনগত কোন অসুবিধা থাকে। এই কথা আমি আপনার মাধ্যমে বলছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ, সিলেক্ট কমিটি থেকে আমার পদত্যাগ বিষয়ের উপর আপনি সেদিন আপনার রুলিং দিয়েছেন। আপনার রুলিং ফাইনাল। কিন্তু আমার মনে হচ্ছে কোথাও আপনার কাছে ডকুমেন্ট সাপ্রেস করা হয়েছে। এই কমিটিতে অনেক এক্সপার্টদের ইনভাইট করা হয়েছিল, কিন্তু মিঃ কাপুরকে করা হয়েছিল পার্মানেন্ট ইনভাইটি। তিনি রেগুলারলি মিটিং এ এটেন্ড করতেন। আপনি আমার কথার অন্য

ভাবে রুলিং দিয়েছেন। কিন্তু আপনি ২৯০ টা একবার দেখবেন এবং চিন্তা করে দেখে আবার রুলিং দেবেন। এই রকম পার্মানেন্ট ইনভাইটি করা যায় কিনা সেটা আপনি দেখবেন। এই প্রকার নজির যদি হাউসে রেখে যান তাহলে ভয়াবহ ব্যাপার হবে। অনেক এক্সপার্ট এসেছিলেন এবং তাঁরা বলেও গিয়েছিলেন। কিন্তু এই রকম একটা ভেস্টেড ইনটারেস্টেডের লোক রাখার ফলে কমিটির অনেক কথা বাহিরে চলে গেছে। কাপুরকে ইললিগ্যাল ঢুকতে দেওয়া হয়েছে ফলে আমি পদত্যাগ করেছি।

**মিঃ স্পীকার ঃ** আপনি কমিটিতে এটা রেজ করতে পারতেন।

**শ্রী শচীন সেন ঃ** আমিও সেই সিলেক্ট কমিটির মেম্বার ছিলাম। আমি আপনাকে ইনফরমেশন দিচ্ছি যে সুনীতি বাবু সেই কমিটিতে ডেলিবারেশন না দিয়ে প্রত্যেকটি মিটিং হাজির হয়ে ১০৫ টাকা নেবার জন্য পেছন থেকে সই করে চলে গেছেন। বম্বে, দিল্লী ও কলিকাতা থেকে এক্সপার্ট আনা হয়েছিল।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** শচীনবাবু যে কথা বললেন তা অযৌক্তিক। মেম্বার হিসাবে সই করার ক্ষমতা আমার আছে। আমার কথা হচ্ছে চেয়ারম্যান বেআইনী কাজ করছেন এটা যেদিন থেকে জানতে পারলাম সেদিন থেকে কোন সই করি নি। বয়কট করেছি এবং হাউসে পদত্যাগ করেছি।

## Discussions on Governor's Address

[2-50— 3-00 P.M.]

**শ্রী হরিপদ জানা** (ভগবানপুর) ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণ শুনে আমার ধারণা হয়েছে যে এই ভাষণ সম্পূর্ণভাবে সমালোচনা মুক্ত নয়। এই সরকার যে কিছু কাজ করেন নি তা নয়, কিন্তু অধিকাংশই সমালোচনা পূর্ণ। ২৯ নং অনুচ্ছেদে সৎ ও পরিচ্ছন্ন প্রশাসনের কথা বলেছেন। এই প্রশাসন সম্বন্ধে মানুষের কি ধারণা হয়েছে সেটা বলব। এই ধারণাটা ১০/১২ বছর পূর্বে থেকেই হয়েছে। এমারজেন্সির সময় তৎকালীন প্রধানমন্ত্রী বলেছিলেন এই তীতা বাড়িটা খেলেই দেশ থেকে দুর্নীতিমুক্ত হবে। কিন্তু সেই বড়ি খেয়ে দুর্নীতি সরকাবী কর্মচারীদের মধ্যেই সীমাবদ্ধ থাকল না। জনপ্রতিনিধিরা সেই বড়ি খেয়ে ঝিমিয়ে পড়লেন এবং তাঁরা দুর্নীতিগ্রস্থ হয়ে গেলেন। এটা সকলের জ্ঞাতসারেই হয়েছিল। অফিসে টাকা লেনদেন হয়ত হত না, কিন্তু বাড়িতে তাঁরা টাকা নিতেন। ঐ সময় অফিসারদের ভয়ে লোকে ভীত থাকত। সেই সময় জনপ্রতিনিধিদের দ্বারা কিভাবে টাকা পয়সা নিয়ে চাকরী থেকে বিতাড়িত হয়েছে তা সকলেই জানি। সেই যে আরম্ভ হয়েছে এখনও সেটা চলছে। আর একটা নূতন জিনিস হয়েছে সেটা হচ্ছে কাজ না করার একটা মনোভাব। গ্রাম লেবেলে দেখেছি পঞ্চায়েতের মাধ্যমে যেখানে ৫ হাজার টাকার স্কীম করা হয় সেখানে ৪ হাজার টাকার কাজ হচ্ছে, বাকী ১ হাজার টাকায় কাজ হয় নি।

এমনি ভুরী ভুরী প্রমাণ পশ্চিমবঙ্গ সরকারের কাছে আছে যার যথেষ্ট ডকোমেন্ট তাঁদের কাছে দিয়েছি ও বিভিন্ন সদস্য দিয়েছেন। অতএব দেখা যাচ্ছে আজকে সৎ প্রশাসন যতই করবো এটা প্রচার করা হোক না কেন আমরা জানি যে কোন অফিস আদালতে গেলে

প্রমাণ পাবেন পরিচ্ছন্ন প্রশাসন তার মধ্যে নেই। আমি কয়েকটি নজির তুলে ধরতে চাই। ১৯৭৮ সালে যে বন্যা হয়ে গেল তাতে ভারত সরকার যে হ্যাণ্ডলুমের জন্য ফ্লাড হিট্ গ্রান্ট দিয়েছেন। সেই গ্রান্ট কিভাবে বিলি হয়েছে তা অনেকেই অবজেক্সান দিয়েছেন এই পঃ বঙ্গ সরকারের কাছে আমি মুখ্যমন্ত্রীকে ব্যক্তিগত ভাবে চিঠি দিয়েছিলাম, হ্যাণ্ডলুম ডেভলপমেন্ট ডায়রেক্টরেট এস.ডি.ও, ডি.এম. ইত্যাদি সকলকে চিঠি দিয়েছিলাম। আমরা যে শেষ চিঠি দিয়েছিলাম ৫.৬.৭৯ তারিখে মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে কটেজ এ্যন্ড স্মল স্কেল ইনডাসট্রিজ মিনিস্টারের কাছে ও উর্দ্ধতন কর্তৃপক্ষের কাছে তাতে সাবজেক্ট ছিল সেম ডার্ক এ্যডমিনিস্ট্রেশান ইন ওয়েস্টবেঙ্গল সেই পত্রে আমি এইটা দেখাতে চেয়েছি যে আমার এলাকার একটা গ্রামে —বিভীষণপুর গ্রাম পঞ্চায়েত অঞ্চলে যে ২৮ হাজার টাকা তাঁতিদের জন্য দেওয়া হয়েছিলো সেই টাকাটা কিভাবে দেওয়া হয়েছে তা আমার চিঠিতে আছে। মাননীয় সদস্যরা শুনলে অবাক হবেন গ্রামে যে ব্যক্তি নেই এমন করে আইডেন্টিফাই করে টাকা নেওয়া হয়েছে। গ্রামে যে লোক আছে সে ব্যক্তি জানতে পারলো না যে তার নামে টাকা ড্র করা হয়েছে। এমন কি কোন কালে যার তাঁত ছিলো না তাদের নামে টাকা ড্র করা হয়েছে। এই ভাবে প্রমাণ পত্র নিয়ে আমরা মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে এস.ডি.ও, বি.ডি.ও সকলকেই জানিয়েছি। তাতে দেখা গেল মুখ্যমন্ত্রীর কাছ থেকে আমাদের কাছে যে চিঠি দেওয়া হয়েছে তাতে অছে দি ম্যাটার ইজ বিইং লুক ইনটু। দিনের পর দিন মাসের পর মাস কেটে যাচ্ছে অথচ তার কিছু সুরাহা হচ্ছে না। শেষে যে খবর পেয়েছি এ ডি এম তমলুক-এর কাছ থেকে সেটা হচ্ছে হাজার হাজার এরূপ কেস আমাদের কাছে আছে, শেষ পর্যন্ত ভিজিলেন্সে আমরা পাঠিয়ে দিয়েছি। কিন্তু আপনার এই কেসটা ডি, এম এর কাছে এখনও পড়ে আছে, কি করা যাবে এখনও পর্যন্ত ঠিক করা যাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই কথা বলতে চাই যে, দূর্নীতিমুক্ত যে প্রশাসনের কথা বলা হয় আমার মনে হয় সরকারের ইচ্ছা থাকলেও সেটা করা যাচ্ছে না। আজকে প্রতিনিধিরা দূর্নীতিমুক্ত হতে পারেন কিন্তু গ্রামে যারা পঞ্চায়েত হয়েছেন তাদের কাছে খোঁজ নিয়ে দেখবেন তাদের কাজকর্ম কি ভাবে হচ্ছে। সেখানে দেখবেন চরম দূর্নীতি করা হচ্ছে এবং পঞ্চায়েতরা কিভাবে টাকা নষ্ট করছে। আমি এই যে পত্র মাননীয় মুখ্যমন্ত্রীকে দিয়েছিলাম তাতে জানতে চেয়েছিলাম যে আপনি এনকোয়ারি করে কি রিপোর্ট পেয়েছেন তা আমাদের জানান। দীর্ঘ দিন হলো সেই পত্রের কোন উত্তর আসে নি। তারপর আমাদের ল্যাণ্ড রিফর্মস এর মন্ত্রী বিনয় চৌধুরী মহাশয়কেও পত্র দিয়েছিলাম। শেষে তিনি যে চিঠি দিয়েছিলেন ৬.২.৮০ তে তাতে লেখা ছিলো সরকার থেকে তাকে ভেস্টেড ল্যাণ্ড দেওয়া হয়েছে। সেই ভেস্টেড ল্যাণ্ড যে পেয়েছে তার নাম হচ্ছে আশুতোষ দোলুই, একজন সিডিউল কাস্ট, সে সেই জমির উপর ঘর করেছে সেই ঘরের ভেতরে কয়েকজন দূর্নীতি পরায়ণ লোক ঢুকে জোর করে তাকে বের করে দিয়ে অন্য একজন লোক কে ঢুকিয়ে দিয়েছে। এই নিয়ে সরকারের বিভিন্ন দপ্তরে আবেদন নিবেদন করা হয়েছে। শেষে বি.ডি.ওর রিপোর্টে বলা হয়েছে যে, আশুতোষ দোলুইকে যেহেতু জমি দেওয়া হয়েছে, সে ঘর করেছে সেহেতু সেখানে বে-আইনী লোককে ঢোকানো হয়েছে, সেই বে-আইনী লোককে বের করে দেওয়া হোক। জে এল আর ও স্থানীয় এস ডি ও সকলেরই একই রিপোর্ট। কিন্তু কোন রকম সুরাহা পাওয়া যাচ্ছে না। কারণ সেই লোকটি সমাজ বিরোধী তাই সকলেই তাকে ভয় করে। শেষ পত্র যা আমরা বিনয় বাবুকে দিয়েছিলাম তিনি তার উত্তর দিয়েছেন ম্যাটার ইজ

বিইং লুক ইন্টু। এই যে ম্যাটার লুক ইন্টু চলছে এর কবে সুরাহা হবে জানিনা। তারপর এ ডি এম তমলুক এর কাছে গেলাম তিনি ফাইল খুঁজে দেখলেন কিন্তু কিছু খবর পাওয়া গেল না। শেষে রেফারেন্স দিয়েছেন যে তিনি খোঁজ করবেন। আমার আরো কিছু কেস ছিলো আমি তাঁকে দিয়ে এলাম। যে লোককে ভেস্টেড ল্যাণ্ড দেওয়া হলো সেই জায়গায় অন্য লোক কে জোর করে ঢুকিয়ে দেওয়া হলো এই সামান্য কাজটি যদি স্থানীয় এ্যাডমিনিস্ট্রেশন না করতে পারেন তাহলে সৎ প্রশাসন চলছে কি করে বলবো? এটাকে কি করে ঠিক পথে নিয়ে যাওয়া যায় সেটা দেখা দরকার। ধরুন একজন জোতদারের জমি ভেস্ট হয়েছে, এটা প্র্যাক্টিকাল ব্যাপার। সে সম্পর্কে গভঃ অফিসার এর কাছে জানতে চেয়েছিলাম। সেই ভেস্টেড জমির উপর সেই জোতদারের লোকজন তাড়াতাড়ি করে পুকুর কাটিয়ে ঘর তৈরি করছে এই এ্যান্টিসিপেশানে যে সেট্‌লমেন্ট রেকর্ডে এগ্রিকালচারাল ল্যান্ডটা নন-এগ্রিকালচারাল ল্যাণ্ডে বন্দোবস্তো হয়ে যাবে। আমরা সেটেলমন্টে অফিসারের কাছে দরখাস্ত করেছি, এ ডি এম তমলুক-এর কাছে বলেছি, স্থানীয় এস,ডি,ও জে,এল,আর কে বলেছি কিন্তু সেই দরখাস্তের আবেদনে কোন সাড়া পাওয়া যাচ্ছে না। এনকোয়ারি কিছু হচ্ছে না, সেই জোতদারের লোক দ্রুত গতিতে কাজ করে চলেছেন। এ বিষয়ে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যে, ভেস্টেড ল্যাণ্ড কে - এগ্রিকালচারাল ল্যাণ্ড কে যদি জোর করে নন-এগ্রিকালচারাল ল্যাণ্ড করে নেওয়া হয় তাহলে আপনাদের কি করনীয়? লোকাল অ্যাডমিনিস্ট্রেশন যদি ঠিক ভাবে চলতে না পারে তাহলে কি ভাবে আশা করবো যে সৎ পরিচ্ছন্ন প্রশাসন চলছে? আর একটা কথা বলি হালিম সাহেব এর কাছে একটা কমপ্লেন দিয়েছিলাম সাব রেজিস্ট্রার অফিস সম্পর্কে আপনারা জানেন সেই অফিসে যারা অফিসার আছেন তাঁরা কি ভাবে দুর্নীতি করছেন। সেখানে যে দলিল রেজিস্ট্রি হয়ে গেছে সেই দলিল ৩ মাসের ভেতরে ফেরৎ দেবার কথা তা এখনও পর্যন্ত ফেরৎ যাচ্ছে না। সেটেলমেন্ট এসে গেছে দলিল না দেখালে নাম ঢোকান হবে না, পরে আবার যখন অ্যাটেসট্রেশন হবে তার জন্য বসে থাকতে হবে—যদিও আমাদের জেলাতে একটা চিঠি ইসু করেছেন যে যারা গভঃ এর দোষে দলিল ফেরৎ পাচ্ছে না তাদের ফাইন মুকুব করা হবে।

[3-00—3-10 P.M.]

কিন্তু সাব রেজিস্ট্রাররা সেটা কিছুতেই করছেন না। আমি এই ব্যাপারে একটা উদাহরণ দিচ্ছি। তিনি একটা মিসলেনিয়াস রিসিট্ দিয়েছেন এবং তাতে ছোট একটা সই রয়েছে এবং সিল রয়েছে। কিন্তু আশ্চর্যের ব্যাপার সাধারণ মানুষের কাছ থেকে টাকা নিয়ে ব্ল্যাঙ্ক পেপার রিসিট্ দিচ্ছে। আমি এই ব্যাপারে জিজ্ঞাসা করাতে আমাকে বলল, রিসিটটা আমার কাছে পাঠিয়ে দিন আমি সেটা তাঁকে দেইনি। ঘটনাটা মন্ত্রী মহাশয়ের দৃষ্টিতে আনছি এবং তাঁর বিরুদ্ধে লিগ্যাল অ্যাকসন নেবার জন্য অনুরোধ করছি। মন্ত্রী মহাশয় আশ্বাস দিয়েছেন আমি তাঁকে ট্রানস্ফার করবার জন্য বলেছি। কিন্তু আমার বক্তব্য হচ্ছে, আপনি তাঁকে এখান থেকে ট্রানস্ফার করলেন কিন্তু নূতন জায়গায় গিয়ে আবার তো সে এই কাজ করবে। আমি জানতে চাই তিনি কি করে ব্ল্যাঙ্ক পেপারে সই করে টাকা নেন? এরকম লোককে সাসপেন্ড করা উচিত। তারপর, এডুকেশন ডিপার্টমেন্টের ক্ষেত্রে দেখুন কি হচ্ছে। ডি আই অফিস, ডি পি আই অফিস গিয়ে দেখুন টাকা ছাড়া কিছু বার করা যায়না। একজন শিক্ষক হিসেবে আমি

দেখেছি সেখানে যদি কোন শিক্ষক সাধারণভাবে যান তাহলে তাঁকে কোন মর্যাদা দেওয়া হয়না। পকেট থেকে টাকা বার করে দিলে তবে কিছু কাজ হয়। একের পর এক অফিসে দুর্নীতি বাসা বেঁধেছে এবং তার অসংখ্য উদাহরণ আমার কাছে আছে। সৎ বা পরিচ্ছন্ন প্রশাসন করবার ইচ্ছে হয়ত আপনাদের রয়েছে। তবে যে সমস্ত অফিসারদের দিয়ে আপনি কাজ করাবেন তাদের দিয়ে কিন্তু কিছুই হবেনা সেটা আমি আপানকে বলে রাখছি। তাঁরা অপরিচ্ছন্ন আবহাওয়া সৃষ্টি করবেন। কাজেই আমি মনে করি আপনারা একটা সিস্টেম চালু করুন যে, সেই এলাকার রিপ্রেজেনটেটিভের সঙ্গে পরামর্শ করে কাজ করুন বা সেখানে একটা অ্যান্টিকরাপশন কমিটি সৃষ্টি করুন। এবারে আমি শিক্ষা বিভাগের কথা কিছু বলি। শিক্ষা দপ্তর আমাদের টাকা বাড়াচ্ছে ঠিকই, কর্মচারীদের টাকা বাড়াচ্ছে এটাও ঠিক। কিন্তু একটা জিনিস আমি বুঝতে পারছিনা এবং সেটা হচ্ছে যারা পাঠ গ্রহণ করছে তাদের অ্যাসেসমেন্টের কোন ব্যবস্থা নেই কেন? ছাত্রদের কিভাবে লেখাপড়া হচ্ছে সেটা দেখার কোন ব্যবস্থা নেই কেন? আমার এই ২৮ বছরের শিক্ষক জীবনে আমি দেখেছি ডি আই অফিস থেকে কখনও কেউ ইন্সপেকশন করতে আসেনা। কিন্তু আগে দেখতাম ডি আই অফিস থেকে ইন্সপেকশানে আসবে একথা শুনলে ছাত্রদের মধ্যে একটা উত্তেজনা দেখা দিত। তাই সেই সমস্ত স্কুলে আমরা যারা শিক্ষকতা করি আমাদের মধ্যে কোন ভয়ের কথা আমরা চিন্তা করিনা, আমরা শিক্ষকরা ১১টায় যাই, কি ১২টায় যাই তার কোন হিসাব থাকেনা। স্কুলগুলি রেকলেসলি চলছে। সেখানে একটা হেডমাস্টার আছে, সেখানে একটা কমিটি বা অ্যাডমিনিস্ট্রেটরের ব্যবস্থা আছে সবই সত্য কথা কিন্তু যদি স্কুল গুলির ঠিকমত অ্যাসেসমেন্টের ব্যবস্থা না থাকে তাহলে যত অর্থই আমরা বরাদ্দ করি না কেন সবই ভষ্মে ঘি ঢালার মত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একথাই বলতে চাই যে প্রত্যেক বিদ্যালয়ে, প্রত্যেক কলেজে যদি এ্যাসেসমেন্টের ব্যবস্থা না হয় তাহলে কিন্তু আমরা অনেক পিছিয়ে পড়বো, আমাদের শিক্ষার মান ক্রমশ অবনতির দিকে যাবে। আজকে আর একটা কথা ভাবুন, সেই কলেজগুলির কথা ভাবুন, কলেজে এক একেকজন শিক্ষকের ১৮টি করে ক্লাস সপ্তাহে আছে। একজন শিক্ষক তার অন্য জায়গায় কাজ আছে বলে একদিনে ৭/৮টি করে ক্লাস নিয়ে নেন বেশী করে। যদি একদিনে ৭/৮টি করে ক্লাস নেন আর বাকী ক্লাসগুলি ৫/৬দিন ধরে নেন তাহলে তিনি কি পড়াচ্ছেন বা কি অ্যাসেসমেন্ট হবে কি করে বুঝবো। ছেলেরাও বুঝছেনা কি হচ্ছে তার পড়ার এবং তিনি যে পড়াচ্ছেন তার মূল্য কতটা হচ্ছে, মূল্যবোধ কতটা সৃষ্টি করতে পেরেছেন সেটাও আমাদের জানা দরকার। প্রাইমারী বিদ্যালয়ে আগে একজন ইনেসপেক্টর থাকতো, এখন ৩/৪জন করে সাব ইনেসপেক্টর আছে, একদিনও কোন সাব ইনেসপেক্টর কোন বিদ্যালয়ে গিয়ে বা কোন গ্রামে গিয়ে দেখছেন না কি শিক্ষাদান করা হচ্ছে, ছাত্ররা কি বুঝছে, এটা আমাদের জানা দরকার। একটি থানাতে একটি মাত্র সাব ইনেসপেক্টর ছিল এখন এক একটি থানায় ৪/৫টি করে সার্কেল হয়েছে, তাহলে ছোট হয়েছে সার্কেল ৩/৪টি অঞ্চল নিয়ে, তাহলে সেই ইনেসপেক্টর যাদের নিয়োগ করা হয়েছে, কেন ইনেসপেক্টররা এই সব স্কুলে যাচ্ছেনা? একটা থানায় ৩/৪টি করে সার্কেল আছে, আপনার জানা দরকার তাই বলছি, সেখানে প্রাথমিক বিদ্যালয়ের যে অবস্থা সেই অবস্থার কথা আজকে আমাদের জানা দরকার যে কি অবস্থার মধ্যে সেখানে পড়াশুনা চলছে এবং সেখানে যদি কোন বিদ্যালয়ে কোন রকম এ্যাসেসমেন্টের অ্যারেঞ্জমেন্ট আমরা না করি তাহলে এই শিক্ষার মান নষ্ট হয়ে

যাবে। তাই আমি আপনাদের বলছি যে আজকে যতই বলি না কেন যে শিক্ষা খাতে প্রচুর টাকা ব্যয় করবো, নিশ্চয়ই করতে পারেন, কয়েকটি টাকা শিক্ষকদের বেড়ে গেলেই কি শিক্ষার মান উন্নত হয়ে যাবে? আমাদের জানতে হবে যে যারা শিক্ষা দিচ্ছে, শিক্ষা নিচ্ছে, তাদের মধ্যে কতটা কি হচ্ছে তা নির্ধারিণ করা প্রয়োজন। আর একটা জিনিস, প্রাথমিক বিদ্যালয়ে আর একটি সমস্যা দেখা দিয়েছে যে সেখানে বই নেই। গভর্নমেন্ট যে বইগুলি পাবলিশ করেন সেই বিদ্যালয়ে সেই বই না থাকায় মাস্টার মহাশয়রা পড়াতে পারছেননা। সেই বইগুলি যথারীতি তাদের কাছে যাচ্ছেনা। আজ মার্চ মাস চলছে যদি সেই বইগুলি না যায় তাহলে সেখানে মাস্টার মহাশয়রা কি করে পড়াবেন? তাই আমি শিক্ষামন্ত্রীর কাছে বলবো যে যাতে সেই বইগুলি তাড়াতাড়ি স্কুলে পৌঁছে যায় তার ব্যবস্থা করা দরকার। যদি সেই দপ্তরে ঠিকভাবে চালু করতে না পারেন তাহলে একটা ভয়ঙ্কর অব্যবস্থা চলতে থাকবে। এটাও মাননীয় সদস্যদের জানা দরকার এমপ্লয়মেন্ট সম্বন্ধে, ১১ হাজারের কাছাকাছি নাকি লোককে এমপ্লয়মেন্ট দেওয়া হয়েছে। নিশ্চয়ই এমপ্লয়মেন্ট দেবার দায়িত্ব পশ্চিমবঙ্গ সরকারের এটা আমরা নিশ্চয়ই স্বীকার করি, কিন্তু এমপ্লয়মেন্টটা কিভাবে হবে পশ্চিমবঙ্গ সরকার তার একটা নির্দিষ্ট নিয়ম করেছেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে হবে সরকারী এবং বেসরকারী সমস্ত চাকরী। কিন্তু আজকে দেখা যাচ্ছে যে এক্সচেঞ্জেরে মাধ্যমে যে পরিমাণে লোক ডাকার কথা বিভিন্ন দপ্তরের তা ডাকা হচ্ছেনা। সেখানে দেখা যাচ্ছে যে এক এক সময়ে এক একরকম সার্কুলার যায়। যেমন জব অ্যাসিসটেন্টের কথা একটু আগেই আলোচনা হল, সেখানে বলা হয়েছে যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের প্রয়োজন নেই, যে যেমন পারে দরখাস্ত করবে। সেখানে হায়ার সেকেন্ডারি পাশ করা মিনিমাম কোয়ালিফিকেশন হলেই চলবে, সেই ব্লকের লোক দরখাস্ত করতে পারে। প্রথমে তাঁরা জানিয়ে দিলেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক নেওয়া হবে। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে সব দপ্তরে ১০০ করে লোক চলে গেল, পরে আবার সার্কুলার গেল যে সেটা বন্ধ হয়ে গেল। তারা আবার দরখাস্ত করলো, সেই দরখাস্তগুলি আমাদের কন্টাই সাব-ডিভিশনে আছে, এখন পর্যন্ত তাদের ইনটারভিউয়ের কোন ব্যবস্থা হয়নি, এখন পর্যন্ত তার কোন রকম ব্যবস্থা তিনি করছেন না। যদি আজকে একটা পদ্ধতি হয় যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নিতে হবে তাহলে সেই পদ্ধতিতে স্টিক করে থাকা উচিত। এই যে ভেসিলেটিং মনোবৃত্তি এটা কিন্তু হওয়া উচিত নয়।

[3-10— 3-20 P.M.]

সেখানে শত শত ব্যক্তির নাম এমপ্লয়মেন্টে রাখা হয়েছে এবং তা দেখার জন্য চাকরি দিয়ে বহু লোককে রাখা হয়েছে। তাদের কাছ থেকে যে নাম আসবে, সেইসব নাম নিয়ে ইনটারভিউ হবে এবং তার মাধ্যমে চাকরি হবে। কিন্তু মাঝখানে যদি এই নূতন রকম চিঠিপত্তর যায় তাহলে কি করে হবে? এইটা ভেবে দেখা দরকার। স্কুল বোর্ডের ক্ষেত্রে প্রথমে দেখা গেল এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নাম নেওয়া হল। পরবর্তীকালে দেখা গেলো এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জকে বাদ দিয়ে নাম নেওয়া হল। এই ভেসিলিয়েটিং পলিসি এই পথে চলেছে। এইটা কি ঠিক? আপনারা যে পলিসি নেবেন, দৃঢ়তার সঙ্গে সেই পলিসিকে কার্যকরী করতে চেষ্টা করবেন—এটাই তো ঠিক এবং তাহলে ভাল ফল হবে। তাই আমি বলতে চাই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ ১১ হাজারে সীমাবদ্ধ থাকা উচিত নয়। আপানারা এমন একটা পন্থা অবলম্বন

করুন যার মাধ্যমে পশ্চিমবাংলায় বেকার যারা বেদনা নিয়ে ঘুরে বেড়াচ্ছেন তাদের অন্তত একটা কিছু হয়।

রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণরূপে সমর্থন করতে না পারার জন্য আমি অত্যন্ত দুঃখবো করছি। আশা করছি, যে সাজেশানগুলো আমরা দিয়েছি এগুলো নিশ্চয়ই মেনে নেবেন এব পশ্চিমবাংলায় সৎ প্রশাসন, পরিচ্ছন্ন প্রশাসনের ব্যবস্থা করবেন।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মহামান্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে যেয়ে দু-চারটি কথা বলতে চাই। অমি মহামান্য রাজ্যপালের ভাষণ মনোযোগ দিয়ে পড়েছি। সাথে সাথে কয়েকদিন ধরে বিরোধী দলের বক্তব্যও শুনেছি। নূতন পরিবর্তিত রাজনৈতিক পরিস্থিতিতে আশা করেছিলাম জনতা পার্টির সদস্যরা বলবার সময় গঠনমূলক সমালোচনা করবেন। কিন্তু তা দেখতে পাই নি। মহামান্য রাজ্যপাল তাঁর বক্তৃতায় স্টেট-সেন্টার রিলেশনের কথা তুলেছেন। আমাদের মুখ্যমন্ত্রী রাজ্য কেন্দ্র সর্ম্পকে পুনর্বিন্যাসের কথ বলেছেন। সেই কথা কত সত্য জনতা পার্টির সদস্যরা নিশ্চয় তা উপলব্ধি করছেন। আমরা দেখেছি গত অধিবেশনে যখন একথা তুলেছিলাম সেদিন ওঁরা বলেছিলেন, আমরা বিচ্ছিন্নতাবাদের কথা বলছি। কিন্তু আমারা জানি যে সমস্ত রাষ্ট্রগুলি ফেডারেল স্ট্রাকচারের যেমন সুইজারল্যাণ্ড, কানাডা, ইউ.এস.এ. সেগুলি শক্তিশালী। রাজ্যগুলিকে অভুক্ত রেখে কেন্দ্রকে শক্তিশালী করা যায় না। সারা দেহের রক্ত মুখে কেন্দ্রীভূত হলে যেমন সুস্থ মানুষ হয় না তেমনি ঠিক রাজ্যগুলিকে অভুক্ত রেখে কেন্দ্রকে শক্তিশালী করার চেষ্টা করলে দেশ শক্তিশালী হয় না। এই যে প্রচেষ্টা শ্রীমতী গান্ধী করে চলেছেন আজকে তার কু-ফল দেখতে পাচ্ছি। আজকে শ্রীমতী গান্ধী এক নায়িকা, এক দল, এক পতাকা, এক দেশ যে রূপ দেবার চেষ্টা করছেন, এটা দেশের পক্ষে যে একটা বিপদজনক নজীর তার প্রমাণ দেখতে পাচ্ছি নির্বাচিত নয়টি রাজ্য বিধানসভাকে অত্যন্ত অন্যায়ভাবে বরখাস্ত করার মধ্য দিয়ে। এর মধ্য দিয়ে তাঁর একনায়কতন্ত্রী, স্বৈরতন্ত্রী রূপ প্রতিফলিত দেখতে পাচ্ছি। সম্প্রতি দেখা যাচ্ছে, ভারতবর্ষে আসাম, মেঘালয়ের ঘটনাগুলো। আজকে শ্রীমতী গান্ধী ক্ষমতায় আছেন, কিন্তু আসামের কামরূপে আর মেঘালয়ে কি চলছে? কলকাতা থেকে গত বছর যখন সেখানে গিয়েছি কলকাতার বাঙালী বলে সারা দিন আটকে রাখা হয়েছে। মেঘালয়ের রাস্তায় পোস্টার দেখা যাচ্ছে, ইন্ডিয়ান ডগস্ কুইট মেঘালয়।

আজকে আইন শৃঙ্খলার কথা সেখানে উঠছে না। আজকে উত্তরপ্রদেশে যে ঘটনা ঘটেছে তা নিশ্চয় নিন্দনীয়। শ্রীমতী গান্ধী সেখানে গিয়েছেন, কিন্তু শ্রীমতী গান্ধীর আসাম-মেঘালয়ে যাবার সময় হচ্ছে না। সেখানে গণহত্যা চলেছে এবং প্রতিবাদ নেই। পশ্চিমবাংলার কংগ্রেস (আই) সদস্যদের কাছে জানতে চাই, এই জিনিস আর কতদিন চলতে পারে।

সেখানে আজকে নতুন অবস্থার পটভূমিকায় দাঁড়িয়ে কেন্দ্র এবং রাজ্যের সমস্যার পূর্নবিন্যাসের যে কথা আমাদের মুখ্যমন্ত্রী বলেছেন, সেকথা রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে প্রতিফলিত হয়েছে। আমরা নিশ্চয় তা সমর্থন করি। সঙ্গে সঙ্গে আইন শৃঙ্খলার কথা তুলেছেন। নিশ্চয়ই আমি সুনীতিবাবুদেবু বলব কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র দপ্তরে যে পরিসংখ্যান আছে সেটা তুলে ধরুন। বলুন যে ভারতবর্ষের অপর অপর রাজ্যে, কংগ্রেস শাসিত রাজ্যগুলিতে, সেখানে যেভাবে হরিজন নিধন হচ্ছে, নারী ধর্ষিত হচ্ছে এবং বিশেষ করে

দিল্লীতে শ্রীমতী ইন্দিরা গান্ধী যেখানে থাকেন, সেখানে সন্ধ্যার অন্ধকারে নারী ধর্ষিত হচ্ছে প্রকাশ্য রাজপথে, সেকথা কিন্তু ওঁরা বলেননি। সেদিন ১৯৭২ সালে, আপনি স্যার, বর্ধমানের মানুষ, নিশ্চয়ই জানেন, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের কক্ষে ছাত্রপরিষদের নেতা অখিলেশ মুখার্জীকে ওঁদেরই গান্ধীবাদী ছুরিকাঘাতে বিশ্ববিদ্যালয়ের চত্বরে প্রাণ হারাতে হয়েছিল, সেদিন আইন শৃঙ্খলার কথা উঠেনি, সেদিন যখন বিধানসভার সদস্য চণ্ডী মিত্র, যুব কংগ্রেসী সদস্য, যুব কংগ্রেসের নেতা রঘুপতি সাহা অহিংস ছুরিকাঘাতে প্রাণ হারিয়েছিল, কিন্তু আজ অবধি তাদের গ্রেপ্তার করা হয়নি, সেদিন সিদ্ধার্থ শংকর রায়ের সরকার গ্রেপ্তার করতে পারলেন না। যদিও নিহত ব্যক্তিরা যুব কংগ্রেসের নেতা ছিলেন, আজকে ভূতের মুখে রাম নাম শুনছি। সুতরাং আইন শৃঙ্খলার যে কথা রাজ্যপালের ভাষণের মধ্য দিয়ে বলা হয়েছে সেটা প্রমাণিত হয়েছে যে পশ্চিম বাংলায় সারা ভারতবর্ষের যে কোন রাজ্যের তুলনায় অত্যন্ত সুশৃঙ্খল অবস্থা বিদ্যমান। কিছু কিছু ঘটনা নিশ্চয়ই ঘটছে পশ্চিম বাংলায়। আমি একথা বলব আইন শৃঙ্খলা দীর্ঘ ৩২ বছর ধরে তাঁরা যে অবস্থা তৈরী করেছেন রাতারাতি সেই অবস্থার পরিবর্তনের জন্য আমাদের মুখ্যমন্ত্রীর হাতে তো আলাদীনের প্রদীপ নেই যে তিনি রাতারাতি ম্যাজিকের মত শ্রীচৈতন্য দেবের নবদ্বীপের মত অবস্থা তৈরী করে ফেলবেন। স্বাভাবিক ভাবেই আজকে যে আইন শৃঙ্খলার কথা উঠেছে তাতে একথা বলতে চাই ওঁরা নিজেরাও জানেন যে ওঁদের রাজত্বকালে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সিকিউরিটি গার্ড ছাড়া একা একা চলতে পারতেন না। ওঁদের মন্ত্রীরা এম.এল.এ-রা একা একা চলতে পারতেন না, সাঙ্গ পাঙ্গ নিয়ে, দঙ্গল নিয়ে তাঁদের চলতে হতো। এর থেকে প্রমাণ হচ্ছে সুনীতি বাবু দার্জিলিং যাবেন কিন্তু একা যাবেন না যদি প্রাণটা হারান, তাই একা চলতে পারতেন না, কিন্তু আজকে ওঁরাই চীৎকার করছেন বিরোধিতার জন্য, প্রকৃতপক্ষে আইন শৃঙ্খলার অবনতি ঘটেছে, একথা বলার জন্য নয়। আজকে এই অবস্থার পটভূমিকায় সেখানে একথা বলছি এখানে দাঁড়িয়ে সুনীতিবাবুরা জবাব দেবেন—তাঁদের আমলে কলিকাতার রাজপথে তাঁদের ছাত্রকর্মী, যুবকর্মী গান্ধীবাদী ছুরিকাঘাতে, কখনো বোমার আঘাতে নিহত হয়েছে, কিন্তু তাদের কি বিচার করতে পারলেন? তাদের কি গ্রেপ্তার করতে পারলেন?

তৃতীয় প্রশ্ন—আমরা যখন ক্ষমতায় আসি, আমারা এটা জানতাম যে বামফ্রন্ট যখন ক্ষমতায় এসেছিল, আমরা সংবিধানের সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে, সীমাবদ্ধ চৌহদ্দির মধ্যে দিয়ে এসেছিলাম। একটি পুঁজিবাদী রাষ্ট্রে যে কাজগুলি করা উচিত ছিল, ওঁরা ৩২ বছরে সে কাজগুলি করেননি। আমরা বেকার ভাতা দিচ্ছি, নিশ্চয়ই এটা দাবী করিনা যে এটা একটা সমাজতান্ত্রিক পরিকল্পনা,—একথা বলিনা, আমাদের পার্টি থেকে ফরওয়ার্ড ব্লক পার্টি একথা বলিনা, কিন্তু তাঁদের তো এই বেকার ভাতা প্রবর্ত্তন করা উচিত ছিল। পৃথিবীর ধনতান্ত্রিক দেশে, যেমন গ্রেট বিট্রেন, আমেরিকায় এই সিস্টেম চালু আছে, কিন্তু ওঁরা করেননি। ৩২ বছর ধরে নিজেরা যা পেরেছেন আত্মস্মাৎ করেছেন। সেই কাজটি আমরা করেছি। গত বাজেট অধিবেশনে শুনেছিলাম, এটা নাকি ক্যাডার ভাতা। সুনীতিবাবুরা একবার বুকে হাত দিয়ে বলুনতো ইতিমধ্যে এই যে ২লক্ষ ২০ হাজার বেকার ভাতা যারা পাচ্ছে এবং আর ও আগামী দিনে ৮০ হাজারের মত লোক এই বেকার ভাতা পেতে যাচ্ছে, এর কয় ভাগ আপনাদের দলের আর কয় ভাগ আমাদের দলের লোক? দয়াকরে বলবেন কি? এটা বিচার করবেন কি? এটা শুধু সমালোচনার দৃষ্টি ভঙ্গী নিয়ে ক্যাডার ভাতা বললে হবে না, সংবাদ

*পত্রে শিরোনাম পাবার জন্য একথা বললে হবেনা, ওঁদের মধ্যে তাই বাস্তব দৃষ্টি ভঙ্গীর যে* অভাব সেটা লক্ষ্য করছি।

চতুর্থতঃ আমি দেখছি ইতিমধ্যে পশ্চিম বাংলার সুনীতিবাবুরা যে আইন করেছিলেন, সর্বভারতীয় বিখ্যাত মুখ্যমন্ত্রী বিধানচন্দ্র রায় বর্গাদারদের সম্বন্ধে যে আইন করেছিলেন, জোতদাররা তাদের দলের সদস্য ছিলেন বলে সেই আইনকে বাস্তবে রূপ দিতে পারেননি। আমরা সেই কাজ করেছি। তাই আজকে ৭.৭৩লক্ষ কে ইতিমধ্যে নথিভুক্ত করতে পেরেছি।

[3-20— 4-00 P.M.]

স্বর্গত ডাঃ বিধান চন্দ্র রায় যে আইন তৈরী করেছিলেন তা বাস্তবে রূপ পরিগ্রহ করে নি ওঁদের ব্যর্থতার জন্য। আমরা সেই কাজটি করেছি তাই গাত্রদাহ শুরু হয়ে গেল, চিৎকার শুরু হয়ে গেল এবং বলা হল অপারেশন বর্গার নাম করে গ্রামে গ্রামে অশান্তির, বিশৃঙ্খলার আমরা সৃষ্টি করছি। ইতিমধ্যেই এই বর্গাদারদের আর্থিক সাহায্য দেবার যে পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছিলেন তাতে ৬০ হাজারের মধ্যে ৫০ হাজারকে আমরা সেই অর্থিক সাহায্য দেবার ব্যবস্থা করেছি। স্যার, গত কয়েকদিন আগেই শুনেছিলাম ৩৮শো শিক্ষক নিয়োগ, ১২শো স্কুল ইত্যাদির প্রশ্ন ওঁরা তুলেছিলেন। নিশ্চয় আমরা শিক্ষক নিয়োগ করতে পারি নি। গোটা পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতে ইন্টারভিউ বোর্ড হয়েছিল সেটা আপনারা জানেন এবং সুনীতিবাবুরা আরো ভালো ভাবে জানেন কারণ তাঁরা মামলা করেছিলেন। সেখানে সমস্ত পশ্চিমবাংলা জুড়ে ওঁরা মামলা করে বসলেন। এখন মহামান্য হাইকোর্টের বিরুদ্ধে এই সংবিধানের চৌহদ্দির মধ্যে থেকে আমাদের কিছু করবার ক্ষমতা নেই, আবার শিক্ষক নিয়োগ না করলেও নতুন স্কুল করা যাবে না এই হচ্ছে অবস্থা। আমরা নতুন স্কুল মঞ্জুর করেছি, আমি যে জেলা থেকে প্রতিনিধিত্ব করেছি সেই ২৪পরগণা জেলায় স্কুল মঞ্জুর করা হয়েছে কিন্তু শিক্ষক দেওয়া যাচ্ছে না তার কারণ ওঁরা হাইকোর্টের শরণাপন্ন হয়েছেন এবং সেখানে ইনজাংশন জারী করা হয়েছে। এক দিকে এই অবস্থা অন্য দিকে আবার বলছেন কত স্কুল হল তার হিসাব দাও। তারপর দ্রব্যমূল্য বৃদ্ধির কথা বলা হয়েছে। নিশ্চয় দ্রব্যমূল্য বৃদ্ধিতে পশ্চিমবাংলার সাধারণ মানুষের নাভিশ্বাস উঠেছে, কিন্তু এটা নিয়ন্ত্রণ করনে কারা? এটা নিয়ন্ত্রণ করনে কেন্দ্রীয় সরকার। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী সেইজন্যই বলেছিলেন, ১০টি এ্যাসেন্সিয়াল কমোডিটিস নিয়ন্ত্রণ করা হোক এবং বন্টন করা হোক। তাঁরা কিন্তু সেটা করেন নি। জয়নাল সাহেব যখন মন্ত্রী ছিলেন তখন তাঁর সঙ্গে টি বোর্ডের একটি সম্মেলনে আমার দেখা হয়েছিল। সেদিন অবশ্য ওঁরা কেন্দ্রের কৃতদাস হয়ে পশ্চিমবাংলায় রাজত্ব করছিলেন। তিনি সেদিন সেখানে অনেক কথা বলেছিলেন কিন্তু কোন এফেক্টিভ ব্যবস্থা গ্রহণ করতে পারেন নি। ইকোয়াল প্রাইস, ইকোয়াল ফ্রেট বলে তিনি চিৎকার করেছিলেন কিন্তু তা করতে পারেন নি তাঁরা। সেখানে আমি শ্রমিকদের একজন প্রতিনিধি হিসাবে উপস্থিত ছিলাম, মাননীয় কমলবাবুও ছিলেন কিন্তু আমরা দেখলাম তাঁরা কিছুই করতে পারলেন না। রাণীগঞ্জের কয়লা যে দামে বম্বে, দিল্লীতে পাবেন কলকাতা শহরেও সেই দামে পাবেন। মহারাষ্ট্রের তুলো যে দামে সেখানে পাবেন সেই দামে পশ্চিমবঙ্গের সুতোকলগুলি পাবেন না। এই যে মূল্যায়ন ফারাক এটা কেন্দ্রীয় সরকারেরই সৃষ্টি। সেইজন্যই বিরোধীদলের মাননীয় সদস্যদের বলছিলাম, শুধু সমালোচনার জন্যই সমালোচনা নয়, গঠনমূলক সমালোচনা করুন। আসুন না সুনীতিবাবুরা

এই ব্যাপারে আমরা কেন্দ্রের বিরুদ্ধে একসঙ্গে লড়াই করি। আমি তাঁদের আহ্বান করছি, আসুন, দীর্ঘ ৩২ বছর ধরে এবং এখনও কেন্দ্রে আমাদের সঙ্গে যে বিমাতৃসুলভ আচরণ করছেন তার বিরুদ্ধে লড়াই করি। কিন্তু আমরা জানি, তা তাঁরা করবেন না। সেখানে এক নায়িকা, এক পতাকা, এক দল। সমস্ত বিরোধীদের কণ্ঠকে তাঁরা রুদ্ধ করে দিতে চাইছেন। যেমন করেছিলেন ১৯৭৫ সালে এবং ১৯৭৬ সালে। কিন্তু আমরা জানি, মানুষ পরশুদিনই রায় দিয়েছে শ্রীরামপুরে বিপুল ভোটাধিক্যে তাঁদের হারিয়ে দিয়ে। শ্রীমতী ইন্দিরা গান্ধী দুই তৃতীয়াংশ আসন পেয়ে দিল্লীর গদি দখল করতে পারেন কিন্তু পশ্চিমবাংলার মানুষ আবার প্রমাণ করে দিল যে পশ্চিমবাংলা উত্তরপ্রদেশ নয়, বিহার নয়, পশ্চিমবাংলা পশ্চিমবাংলাই। তারপর বিদ্যুৎ সংকট নিয়ে বলি, এই বিদ্যুৎ সংকট এটা একটা জাতীয় সমস্যা। এই সংকটের সমাধানের জন্য সরকার যে উদ্যোগ নিয়েছেন সেখানে আরো উদ্যোগ নেওয়া উচিত। তার কারণ, এখানে ছোট ছোট শিল্প মার খাচ্ছে, আমাদের শ্রমিকরা মার খাচ্ছে এবং সেইজন্যই আরো উদ্যোগ নেওয়া উচিত। আমরা দেখেছি, বিগত প্রায় ৩২ বছর ধরে পশ্চিমবাংলায় ক্ষুদ্র এবং কুটিরশিল্পে যে নিয়োগ সেই নিয়োগ ফোর্থ প্ল্যান এবং ফিফথ্ প্ল্যানে তার টোটাল যে পারসেন্টেজ সেটা যদি হিসাব করে দেখা যায় তাহলে দেখা যাবে তার পরিমাণ কখনও বা ১.৩৮ কখনও ২ পারসেন্ট। তারপর পণপ্রথা সম্বন্ধে কয়েকটি কথা বলব। ওঁরা আইনশৃঙ্খলার কথা বলেন কিন্তু আমি বলছি, জেনে রাখুন পণ প্রথার বিরুদ্ধে লড়াই করতে গিয়ে দিল্লীতে প্রতি বছর ২০০ জনকে প্রাণ দিতে হয়।

এই অবস্থায় দাঁড়িয়ে তারা আজকে চীৎকার করছেন পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নেই, পঞ্চায়েতে দুর্নীতি ইত্যাদি। আমি এই কথা বলতে চাই পশ্চিমবাংলা কি ভারতবর্ষের বাইরে? ৩২ বছর ধরে তারা যে সমাজ ব্যবস্থা তৈরী করেছেন, যে দুর্নীতির কাঠামো তারা তৈরী করেছেন তাকে নিশ্চয় রাতারাতি অবসান ঘটানো যায় না। আমরা একটি স্বচ্ছ প্রশাসন ব্যবস্থা সৃষ্টির দিকে এগিয়ে চলেছি, আশা করব বিরোধীদের সেই সহযোগিতা পাব। এই কথা বলে পরিশেষে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য এখানে শেষ করছি।

**মিঃ স্পীকার :** এখন বিরতি, আবার আমরা ৪টের সময় মিলিত হব।

[4-00— 4-10 P.M.]

(After Adjournment)

**শ্রী রাম নারায়ণ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা এখানে উপস্থিত করছি। এই মাত্র বর্ধমান থেকে আমার কাছে ট্রাঙ্ককল এসেছে যে বর্ধমান রাজ কলেজের ছাত্র সংসদের সাধারণ সম্পাদক শ্রী বিশ্ববন্ধু ভট্টাচার্যকে ছাত্র পরিষদের গুন্ডারা গুলি করেছে। তাঁকে আহত অবস্থায় হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে। আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি, তিনি যাতে অবিলম্বে, এ'সব গুন্ডাদের, যারা তাঁকে গুলি করেছে তাদের বিরুদ্ধে আইনগত ব্যবস্থা নেন।

**শ্রী গণেশ মণ্ডল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই সভায় দিয়েছেন, সেই ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। কয়েকদিন ধরে রাজ্যপালের ভাষণের উপর নানা রকম তর্ক বিতর্ক হচ্ছে। এই তর্ক বিতর্কের

মধ্যে দিয়ে আমরা একই কথা বারবার শুনতে পাচ্ছি, এই রাজ্যে আইন শৃঙ্খলা নেই, এই রকম নানা কথা বিরোধী পক্ষ থেকে আমরা বারবার শুনে আসছি। কিন্তু আমরা এই কথা জানি যে সমস্যা বহুল এই রাজ্যে শাসন পরিচালনা করা এত সহজ নয়। এর আগে আমরা কংগ্রেসী শাসন বহুল এই রাজ্যে শাসন দীর্ঘদিন ধরে চলেছে দেখেছি, সেই সময় আইন শৃঙ্খলার অবস্থা কেমন ছিল সেটা আমরা জানি। সেদিন আমরা দেখেছি পুলিস নির্বিচারে সাধারণ মানুষের উপর অত্যাচার করেছে এবং যখন কোন গণ আন্দোলন হতে গেছে তখন পুলিসী অত্যাচার এবং গুণ্ডামী দিয়ে তাকে দমন করা হয়েছে, এই জিনিস আমরা দেখেছি। কিন্তু এই সরকার আসার পর সাধারণ মানুষ যে সমস্ত গণতান্ত্রিক অধিকার পেয়েছে, সেই গণতান্ত্রিক অধিকারগুলোকে রক্ষা করার জন্য গ্রাম বাংলায় ক্ষুদ্র এবং মাঝারী চাষীরা তাদের জমিতে অধিকার প্রতিষ্ঠা করার জন্য, ভাগচাষী, ক্ষেত মজুররা তাদের বাড়তি মজুরী পাওয়ার জন্য আন্দোলন করছে, তার ফলে গ্রামের যে প্রতিক্রিয়াশীল জমিদার, জোতদার, মহাজন, তাদের স্বার্থে আঘাত লাগছে। কারণ তাদের পক্ষে পুলিস কোন রকম ব্যবস্থা নিচ্ছে না, অতীতে যে ভাবে পুলিসকে কাজে লাগানো হতো, সেই ভাবে পুলিসকে এখন কাজে লাগানো যাচ্ছে না। এই জন্য আজকে প্রশ্ন উঠেছে, এই রাজ্যে আইন শৃঙ্খলা নেই। কিন্তু তা সত্ত্বেও আমি বলতে চাই যে, সাধারণভাবে এখানে আইন-শৃঙ্খলার অবস্থা সুষ্ঠভাবে চলছে। সুতরাং এখানে যেসব অভিযোগ করা হচ্ছে তার কোনো ভিত্তি নেই। এই প্রসঙ্গে আমি বলতে চাই- যে সদ্য সমাপ্ত লোকসভার নির্বাচনে পশ্চিমবঙ্গের জনসাধারণ এই সরকারের পক্ষে রায় দিয়েছে। কিন্তু এই যে গণতান্ত্রিক রায়, এই রায়কে সাধারণভাবে মেনে নেবার যে মানসিকতার দরকার, সেই মানসিকতা বোধ হয় বিরোধী সদস্যদের নেই। তাই জনসাধারণের এই রায়কে তাঁরা তাচ্ছিল্য করে কারচুপির নানান রকম ভিত্তিহীন অভিযোগ আনছেন। তাঁরা যদি জিততেন তাহলে হয়ত বলতেন যে, এখানে সুষ্ঠু নির্বাচন হয়েছে। আজকে তাঁরা পরাজিত হয়ে সাধারণ মানুষের অধিকারকে অস্বীকার করবার চেষ্টা করছেন। ওঁরা যতই চিৎকার করুন না কেন, পশ্চিমবঙ্গের জনসাধারণ বার বার প্রমাণ করে দিয়েছে যে, পশ্চিমবঙ্গের সংগঠিত বাম-পন্থী শক্তি এবং বামফ্রন্ট সরকার যে সমস্ত কাজ করছেন তা সাধারণ মানুষের জন্যই করছেন। সেটা তারা নির্বাচনের ফলাফলের মধ্যে দিয়ে প্রমাণ করে দিয়েছে। এই নির্বাচনের ফলাফল থেকেই প্রমাণিত হয়েছে যে, পশ্চিমবঙ্গের জনসাধারণ এখনো এই সরকারের প্রতি আস্থাশীল। তাই আজকে এই সরকার জনসাধারণের আশীর্বাদ এবং সমর্থন নিয়ে নিজেদের কাজগুলিকে এগিয়ে নিয়ে যাচ্ছেন। এবারের বিধান সভার অধিবেশনের শুরু থেকেই এবং দিল্লীতে ইন্দিরা গান্ধী শাসন ক্ষমতায় আসার সঙ্গে সঙ্গেই বিরোধী সদস্যরা অত্যন্ত শাসনের সুরে কথা বলছেন। তাঁরা যেন মনে করছেন যে, পশ্চিমবঙ্গের শাসন ক্ষমতায় তাঁরাই আছেন বা তাঁরা আসছেন। এই রকম একটা মনোভাব তাঁরা দেখাচ্ছেন এবং নানা রকম প্ররোচনা দিচ্ছেন ও ভয়-ভীতি দেখাচ্ছেন। যেমন গ্রামে দেখাচ্ছেন তেমন এখানেও বক্তৃতার মধ্যে দিয়েও বলছেন এবং আমাদের সরকার পক্ষের সদস্যদের নানারকম ভয় দেখাচ্ছেন। কিন্তু আমি জানি যে, এই সমস্ত ভয়ে আমরা কেউ ভীত নয়, কেন না আমরা পশ্চিমবঙ্গের মানুষের গণআন্দোলন করে এখানে এসেছি। কারো দয়া বা-কারো অঙ্গুলী সংকেতে এই সরকার চলবে না, এই সরকার তাঁর সুনির্দিষ্ট নীতি এবং কর্ম পদ্ধতি দ্বারা চলবে। যত দিন আমরা আমাদের সঠিক পথে চলতে পারব তত দিন নিশ্চয়ই পশ্চিমবঙ্গের জনসাধারণের আশীর্বাদ এবং সমর্থন

আমাদের পক্ষে থাকবে। এটা আমরা জানি এবং সেই ভাবেই আমরা কাজ করে যাচ্ছি। সম্প্রতি নির্বাচনের সময়ে আমরা লক্ষ্য করেছি যে, গ্রামাঞ্চলের সমস্ত জোত্‌দার এবং মহাজনরা নানাভাবে প্ররোচনার সৃষ্টি করেছিল গ্রামের গরীব মানুষরা গত তিন বছর ধরে তাদের বাঁচার অধিকারে যে সমস্ত আন্দোলন করছিল সেই আন্দোলনকে বানচাল করে দেবার জন্য। আজকেও গ্রামে পুলিস জোত্‌দার এবং মহাজনের সঙ্গে যোগসাজসে কাজ করছে এবং সেই সমস্ত গণ-আন্দোলনকে ভেঙে দেওয়ার চেষ্টা করছে। এই প্রসঙ্গে আমি সাম্প্রতিক একটি ঘটনার কথা উল্লেখ করতে চাই। গত ১৬/২/৮০ তারিখে সন্দেশখালি থানার জয়গোপালপুরে থানার অফিসারদের সঙ্গে ডাকাতদের একটি সংঘর্ষ হয়। কিন্তু পরবর্তীকালে সেখানে দেখা গেল যে, একজন পুলিস অফিসারের পিস্তল ছিনতাই হয়েছে। অথচ যে সমস্ত সমাজবিরোধীরা সেই রিভলবার ছিনতাই করেছিল তাদের গ্রেপ্তার না করে পুলিস গ্রামে গ্রামে গিয়ে সাধারণ মানুষদের ওপর অত্যাচার করছে। সেই সঙ্গে ঐ অজুহাতে জয়গোপালপুরের ৪৭ জন নিরীহ নর-নারীকে গ্রেপ্তার করে নিয়ে গিয়ে সেখানে এক সন্ত্রাস সৃষ্টি করেছে। আমরা সেখানে সেই ঘটনার প্রতিবাদ করি এবং যাতে সাধারণ মানুষের ওপর ঐভাবে পুলিসী নির্যাতন না চলে তার জন্য চেষ্টা করি। আমরা দেখছি যে, গত ৩ বছর ধরে জোত্‌দার এবং মহাজনরা কিছুই করতে পারছিলেন না, কিন্তু এখন তারা পুলিসের সঙ্গে যোগসাজস করে গ্রামের সাধারণ মানুষের ওপর অত্যাচার করছে। তারা আজকে গরীব মানুষদের ভয় দেখাচ্ছে, বলছে যে, যদি তোমরা ইন্দিরা কংগ্রেসের পক্ষে না থাক তাহলে তোমাদের বিপদ হবে এবং ভবিষ্যৎ আরো খারাপ হবে।

[4-10— 4-20 P.M.]

তারই দৃষ্টান্ত হিসাবে আমি বললাম জয়গোপালপুরের ঐ ঘটনা। আমরা যদিও জানি এই সরকার ঘোষণা করেছেন যে এই সরকারের নীতি হচ্ছে যারা ভাগচাষী, যারা বর্গাদার, যারা ক্ষুদ্র চাষী তাদের পক্ষে থাকা এবং প্রশাসনের তরফ থেকে সরকারী নীতি ঘোষণা করা হয়েছে এই সরকার কোন মতেই গরীব মানুষের স্বার্থের বিপক্ষে, গণ-আন্দোলনের বিপক্ষে তারা কোন মতেই কাজ করবে না। কিন্তু আমরা জানি, দীর্ঘদিনধরে যে পুলিস ব্যবস্থা আমাদের দেশে চালু আছে যে পুলিস বৃটিশ আমলে সাম্রাজ্যবাদীদের ক্রীড়নক হিসাবে কাজ করেছেন, কংগ্রেসী রাজত্বে বড় লোকেদের তোয়াজ করেছেন সেই পুলিসকে যথাযথভাবে সংশোধিত করে পুরো বামফ্রন্টের নীতির কাজে লাগানোর অবস্থায় আনা যায় নি। তাই আমরা দেখেছি, বিশেষ করে গোসাবা, সন্দেশখালি, বাসন্তী ইত্যাদি থানার পুলিসেরা গরীব মানুষের বিপক্ষে কাজ করছে। উদাহরণ স্বরূপ হিসাবে বলতে চাই, গোসাবা, সাধুপুর, কালিদাসপুর প্রভৃতি গ্রামে যারা ক্ষুদ্র চাষী যারা নিজেদের হাতে চাষ করেছিলেন তাদের সমস্ত ধান নানা অজুহাতে ঐ জোতদারেরা নিজেদের বাড়ীতে তুলে নিয়েছেন এবং এই ব্যাপার নিয়ে আমরা যখন থানায় গেছি তখন সেই থানার অফিসারেরা নানা রকম অজুহাত দেখিয়ে কাটিয়ে দেওয়ার চেষ্টা করেছেন। সুতরাং পুলিসকে সংযতভাবে যতই চালানোর ব্যবস্থা করুন না কেন আজ পর্যন্ত গ্রামাঞ্চলে তারা ঐ সমস্ত জোতদারের পক্ষেই কাজ করছে। পরবর্তী অবস্থাকে মানিয়ে বামফ্রন্টের নীতি অনুযায়ী চলছে না। সম্প্রতি দেখা গেছে, কেন্দ্রীয় সরকারের পরিবর্তন হয়েছে এবং পরিবর্তন হওয়ার সঙ্গে সঙ্গেই একদল পুলিস কর্ম্মচারী ঐ সমস্ত

থানায় বসে অতীতের মতন জোতদারদের সঙ্গে শলাপরামর্শ করছেন এবং বলছেন চাষীদের বিরুদ্ধে আমাদের কাছে ডায়েরী করুন— এই সমস্ত ডায়েরী আমরা বিভিন্ন জায়গায় পাঠাচ্ছি যাতে করে কিছু করা যায়। এইভাবে পুলিস সরকারের বিরুদ্ধে কাজ করছে। আমি এইদিকে সরকারের দৃষ্টি দিতে চাই যাতে করে পুলিস নিরপেক্ষভাবে— যা সঠিক, যা ন্যায় সেইভাবে যাতে পুলিস চলে সেইদিকে চেষ্টা করুন। রাজ্যপালের ভাষণের মধ্যে আমি দেখেছি, গ্রামাঞ্চলের উন্নতির জন্য বিশেষ দৃষ্টি দেওয়ার একটা চেষ্টা হচ্ছে এবং ষষ্ঠ পঞ্চবার্ষিকী পরিকল্পনায় কিছু টাকা বাড়তি বরাদ্দ করা হয়েছে। দীর্ঘ ৩০ বছর ধরে গ্রাম বাংলার লোকেরা উপেক্ষিত হয়ে আসছে। পশ্চিমবাংলাকে বাঁচানোর জন্য তাদের সহায়-সম্পদ যা কিছু এই গ্রাম থেকে আহরণ করা হয় বিশেষ করে খাদ্য-শস্য প্রভৃতি সমস্তই আজকে গ্রামবাংলায় উৎপন্ন হচ্ছে এবং সবই গ্রামাঞ্চল থেকে আসছে কিন্তু দেখা যাচ্ছে গ্রামাঞ্চলের দিকে যথাযথ দৃষ্টি বিগত ৩০ বছর ধরে না দেওয়ার ফলে গ্রামাঞ্চলের মানুষ শহরের দিকে আসতে শুরু করেছে এবং তারফলে শহরের উপর চাপ বেশী হচ্ছে। সেইজন্য আজকে প্রশ্ন তুলছি, যদি এইভাবে শহরের দিকে ক্রমাগত চাপ আসতে থাকে এবং গ্রাম বাংলার মানুষকে যদি গ্রামের মধ্যে আটকে না রাখা যায় তাদের রুজি-রোজগার, তাদের চাকুরী ব্যবস্থা, তাদের কর্ম্ম-সংস্থানের, তাদের শিক্ষার ব্যবস্থা, তাদের চিকিৎসার ব্যবস্থা যদি না করা যায় তাহলে ক্রমাগত শহরের উপর চাপ আসতে থাকবে; যার ফলে একদিন এই শহরগুলির অবস্থা খুবই খারাপ হয়ে দাঁড়াবে। সেইজন্য গ্রাম বাংলার উন্নতি করার জন্য আরোও বেশি পরিকল্পনা, আরোও বেশি অর্থ বরাদ্দ করা উচিত যাতে করে গ্রামবাংলার মানুষেরা স্বয়ংসম্পূর্ণ হয়ে উঠতে পারে। ষষ্ঠ পঞ্চ বার্ষিকী পরিকল্পনায় সেইদিকে নিশ্চয়ই এই সরকার দৃষ্টি দেবেন। এছাড়া আরোও একটি কথা বলতে চাই রাজ্যপালের ভাষণের মধ্যে দেখলাম বিভিন্ন যায়গায় অনেক রাস্তা, অনেক সেতু ইত্যাদি শুরু করা হয়েছে—এটা খুব ভাল কথা কেননা যোগাযোগ ব্যবস্থার প্রয়োজন আছে— এটা আমরা জানি।

আমি যে এলাকা থেকে এসেছি সেই সুন্দরবন সেখানকার যোগাযোগের ব্যবস্থা অত্যন্ত খারাপ, আজ পর্যন্ত স্টীম লঞ্চে যোগাযোগের আর কোন ব্যবস্থা নেই, স্থলপথে যোগাযোগের ব্যবস্থা আজ পর্যন্ত করা সম্ভব হল না। সুন্দরবনের অভ্যন্তরে যোগাযোগের আরও সুব্যবস্থার জন্য বাসন্তী থেকে হিংগলগঞ্জ ও হাসনাবাদের কাটাখালি একটা ছোট নদীতে একটা সেতু নির্মাণ করা দরকার। সেই ছোট সেতু নির্মাণের দাবী আমি জানাচ্ছি, এই সামান্য দাবীটুকু যদি পূরণ হয় তাহলে সুন্দরবনের সঙ্গে সরাসরি কলকাতার যোগাযোগ করা যাবে, সেদিকে এই সরকার দৃষ্টি দেবেন, এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আলোচনা করার আগে আমি বেচারা রাজ্যপাল সম্বন্ধে কিছু কথা বলতে চাই। কথাটা শুনুন—

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** স্যার, এইভাবে কথা বললে আমি পয়েন্ট অফ অর্ডার তুলতে বাধ্য হব।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** আমি যে কথাটা বলছিলাম, মাননীয় রাজ্যপাল মহাশয় ভাষণ

দিয়েছেন, আমি বলছি এই ভাষণটা রাজ্যপালের নয়। সেবারেও বলেছি এখনও বলছি যে ওটা রাজ্যপালের মনের কথা নয়। কারণ পশ্চিমবঙ্গে বর্তমানে আমরা লক্ষ্য করছি সংবাদপত্রে দেখছি রাজ্যপাল এই অগণতান্ত্রিক বামফ্রন্ট সরকারের আমলে নিজের মনের কথাটা বাস্তবে রূপায়িত করতে পারছেন না। সরকারী ফাইল যদি দেখেন সেখানে রাজ্যপালের সচিব যিনি—হেড অফ দি স্টেট চীফ সেক্রেটারী ইন্সটিগেশন করে রাজ্যপালের মনের কথাটাকে বাস্তবে রূপায়িত করতে দিচ্ছেন না। চীফ সেক্রটারী পথের প্রতিবন্ধক হচ্ছেন কিনা জানিনা, রাজ্যপালের সচিব নির্ধরিণ করার ক্ষমতা তাঁর নিজের নেই, কাজেই আমি তাঁকে বেচারা ছাড়া কি বলব। সেই রাজ্যপালের ভাষণ আমরা আলোচনা করছি। এখানে পশ্চিমবঙ্গের আসল গণতান্ত্রিক মানুষের মনের কথা আমি অত্যন্ত স্পষ্ট করে বলতে পারি। স্যার, আমি জানি সরকার নানা কথার মধ্যে দিয়ে অনেক সময় সত্য কথাটাকে ঢাকতে চান তাই বিভিন্ন ভাবে নির্বাচনের কথা বলেছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ আছে, আমি বার বার প্রতিবাদ করেছি, জাল ভোটার লিস্ট সাইন্টিফিক ওয়ে অফ রিগিং যে জিনিসটা করা হয়েছে সম্পূর্ণ বিজ্ঞান ভিত্তিক পদ্ধতিতে সুস্থ মস্তিষ্কে করা হয়েছিল। মন্ত্রীসভা যা অনুমোদন করে দিয়েছেন রাজ্যপালের ভাষণে তাই আছে ইলেকশন প্যারাগ্রাফ, পেজ টুয়েতে। উনি বলেছেন দিস সুড নট বি টেকন টু মিন দ্যাট মাই গভর্নমেন্ট ক্লেইম্‌স পারফেকশন ইন দিস রিগার্ড। গভর্নর নিজে স্বীকার করেছেন সরকার কমপ্লিট পারফেকশন দাবী করতে পারে না। কারণ তিনি পশ্চিমবঙ্গের মানুষের ভোটাধিকার হরণের ষড়যন্ত্রের কথাটা জানতেন সেটা আমরা জানতে পেরেছি।

[4-20— 4-30 P.M.]

ওঁরা খুব আস্ফালন করছেন, কিন্তু একটা বেদনার কথা জানাচ্ছি যে ১৯৬৯-৭০ সালে সি.পি.এম. পশ্চিমবাংলায় বুথজাম শিখিয়েছিল— হয়ত কোথাও কোথাও ১৯৭২ সালে বুথজাম হয়ে গিয়েছিল। আর এবার যে ভোটার লিস্ট হয়েছে তা থেকে ওঁরা নাম বাদ দিয়েছিলেন। এই ভাবে আগামী নির্বাচনে যদি জ্যোতিবাবু, প্রমোদবাবুর নাম না থাকে তাহলে আমি একটু চোখের জল ফেলব। অর্থাৎ আপনাদের এ জিনিস বুমেরাং হবে। যা হোক নির্বাচনের কথা না বলে পঃ বাংলার মানুষ কতটা সুখে আছে রাজ্যপাল বলতে গিয়ে তা বলেন নি। ৮এর প্যারায় শেষের দিকে এসব আছে। সেদিন সি.পি.এম.-এর এক বন্ধু আমার সঙ্গে ট্রেনে আসছিলেন। সেই ট্রেনের প্যাসেঞ্জাররা নিজেদের মধ্যে আলোচনা করছিলেন আমরা কত শান্তিতে আছি জানি না, এখানে গণতন্ত্র নেই, শান্তিতে ঘুমাবার পথ নেই এবং কেন এখনও যে কেন্দ্রীয় সরকার এই সরকারকে থাকতে অ্যালাউ করেছেন তা বুঝতে পারছি না। সেদিন অপনাদের এম.এল.এ. ধীরেন সেন মহাশয় ছিলেন, তিনি বললেন সুনীতি বাবু আপনার মনের কথা ওঁরা বলছেন। এটা হচ্ছে মানুষের অন্তরের কথা। আজও বিধানসভায় ডাক্তার সদস্য বললেন সমাজবিরোধীদের অত্যাচারে পঃ বাংলা উৎপীড়িত। এই সমাজ বিরোধীরা সি.পি.এম.-এর ক্যাডার দ্বারা পরিস্ফুট। আরও অনেক সদস্য পঃ বাংলায় ল এণ্ড অর্ডারের কথা বলেছেন। যুগান্তর, আনন্দবাজার, স্টেটসম্যান ইত্যাদি কাগজগুলোর প্রথম পাতায় দেখবেন এখানে ল এণ্ড অর্ডারের কি অবস্থা। পশ্চিম বাংলার ল এণ্ড অর্ডারের এখানে ভীষণভাবে ডিটিওরেট করেছে। এক দিকে মুখ্যমন্ত্রী এ বিষয়ে এক রকম স্টেটমেন্ট দিচ্ছেন, অন্যদিকে

পুলিস কমিশনার অন্য স্টেটমেন্ট দিচ্ছেন। অর্থাৎ ২টাই কন্টাডিক্টারি। প্রশাসনিক অফিসারদের সঙ্গে ওদের গোলমাল লেগেছে, যেমন জ্যোতিবাবুর সঙ্গে প্রমোদবাবুর লেগেছে। প্রশাসনের ওপরতলায় জ্যোতিবাবু প্রমোদবাবুর গোলমালের জন্য পশ্চিমবাংলায় আজ শান্তি শৃঙ্খলা ব্যহত হচ্ছে। জি.ডি বলে একজন এম.এ. পাশ ছেলে সি.পি.এম.-এর লোক দ্বারা স্ট্যাবড্ হলো। তাঁর ভি ভি নং ডেট আমার কাছে আছে। সে ইনজিওরড হল, স্ট্যাবড্ হল, হাঁসপাতালে অ্যাডমিশন হল এবং বর্তমানে সে এখন মরণাপন্ন। থানায় ডাইরি করা হল, কিন্তু ডাইরি করার পর দেখা গেল পুলিস জি, ডি ভট্টাচার্যকেই গ্রেপ্তার করে বসে আছে। কারণ হচ্ছে ওপর থেকে প্রমোদবাবুর নির্দেশ পুলিশ শান্তিপ্রিয় মানুষকে কোন প্রটেকশান দেবে না। থানায় জেনারেল ডাইরী এফ, আই, আর করার আগে দেখে নেয় যে সে সি.পি.এম-এর ক্যাডার কি না? এই রকম ন্যাচরল জাস্টিস পশ্চিমবঙ্গে এই বর্বর সরকার আসার পর হয়েছে।

আমি দায়িত্ব নিয়ে বলছি যে এই বর্বর সরকার যত দিন আছে পশ্চিম বাংলার মানুষ সুস্থ ভাবে বাস করতে পারবে না। স্যার আমার জেলার আর, এস, পি, ও ফরোয়ার্ড ব্লক বন্ধুদের কাছে ঘটনা শুনেছি যে সি.পি.এম. যে ভাবে অত্যাচারের রোলার চালাচ্ছে তাতে আমরা সরকার পক্ষে আছি বলে কোন প্রটেস্ট করতে পারছি না কিন্তু পঃ বাংলার মানুষ প্রটেস্ট করতে আরম্ভ করেছে। আজকে বিভিন্ন জায়গা থেকে ডকুমেন্ট আসছে যেখানে লিপিবদ্ধ আছে মানুষ প্রোটেকশন পাচ্ছে না। একটা কথা বলতে আমি বাধ্য হবো। এরা যতই চিৎকার করুন পঃ বাংলায় ল এণ্ড অর্ডার ডিটোরিয়েট করেছে। সেখানে সেন্ট্রাল থেকে যদি জ্যোতি বাবুকে দুটো চিঠি দেন তাহলে জ্যোতিবাবু বিধানসভায় উষ্মা প্রকাশ করেন যে কেন্দ্র ইন্টারফেয়ার—ষড়যন্ত্র করছে, কেন্দ্র হয়তো আমাদের ফেলে দেবে। অপকর্ম যদি করেন তাহলে কেন্দ্র ফেলে দেবে। অপকর্ম যদি না করেন তাহলে কেন্দ্র দয়া করে রাখতে পারেন মানুষের মঙ্গলের কথা চিন্তা করে। কিন্তু বলছি আর্টিক্যাল ৩৫৬ ইন্ডিয়ান কনস্টিটিউশনের যেখানে ক্লিয়ারলি বলা হচ্ছে কোন স্টেটে যদি ইন্ডিয়ান কনস্টিটিউশনের কোন আর্টিক্যাল পুংখানুপুংখ রূপে মানুষের পক্ষে না যায়, যদি ইন্ডিয়ান কনস্টিটিউশন পূর্ণ ভাবে মানুষের জন্য ব্যবহার করা না যায় তাহলে কেন্দ্র সেই স্টেট কে চুমু খাবে না, তাকে উল্টে দেবে। এটা আর্টিক্যাল ৩৫৬ তে আছে। আপনি স্যার, ইন্ডিয়ান কনস্টিটিউশনের ২৫৬ দেখুন। সেখানে বলছে কোন মানুষের ভোটাধিকার কেড়ে নেওয়া চলতে পারে না, যদি কেড়ে নেওয়া হয় তাহলে দ্যাট ইজ আন কনস্টিটিউশনল। কিন্তু বিগত নির্বাচনে, এই শ্রীরামপুর নির্বাচনে আমরা লক্ষ্য করলাম কি ভাবে মানুষের ভোটাধিকার কেড়ে নেওয়া হয়েছে। স্যার আর্টিক্যাল ১৯ ক্লজ ওয়াইজ দেখুন। এই পশ্চিমবাংলায় আর্টিক্যাল ১৯কে পদদলিত করা হয়েছে। এই পশ্চিম বাংলায় আর্টিক্যাল ১৯এ যেখানে মানুষের ফ্রিডম অফ রাইট টু মুভ উইদিন দি টেরিটরি অফ ইন্ডিয়া আছে সেখানে আমরা লক্ষ্য করছি— আমরা মরিচঝাঁপির কথা বলবো না, আমরা বিধানসভার সদস্যরা পঃ বঙ্গ টেরিটরির মধ্যে ফ্রিলি মুভ করতে পারি না। কাশীকান্ত মৈত্র বিধানসভায় বক্তব্য রেখেছেন, আপনারা কানে আঙ্গুল দিয়ে ছিলেন, আমরা ইন্ডিয়ান টেরিটরি সেই জায়গার মধ্যে পঃ বঙ্গের অগণতান্ত্রিক বর্বর— অত্যাচারী সরকারের জন্য মরিচঝাঁপিতে সেই মানুষের কাছে যেতে পারি নি। আর্টিক্যাল ১৯ সেখানে পদ দলিত করা হয়েছে। আর্টিক্যাল ১৯ ফাণ্ডামেন্টাল রাইট টু মুভ উইদিন দি ইন্ডিয়ান ইউনিয়ন—ক্লজ

সি তে আছে দেখবেন কি হচ্ছে, পশ্চিমবাংলায় দেখছি (গোলমাল) আর্টিক্যাল ১৯কে পদদলিত করা হয়েছে। স্যার এইমাত্র টেলিগ্রাম পেলাম টি এস্টেটের লেবারদের কাছ থেকে দার্জিলিং এ ওখানে এম এল এ আছেন, ওখানকার লেবাররা বরখাস্ত করে দিয়েছে আমাদের ইউনিয়ন ফর্ম করার জন্য। অ্যাডমিনিস্ট্রেশন যেখানে ফাণ্ডামেন্টাল রাইট হচ্ছে আমাদের ইউনিয়ন ফর্ম করা, দার্জিলিং এর লেবাররা যখন বলছে তোমরা ইউনিয়ন ফর্ম করো, ওরা করলো কি ১১ই ফেব্রুয়ারী আমাদের দিবাকর রায়কে পেরেক দিয়ে ঠুকে ঠুকে মারলো। তার অপরাধ যে সে ইউনিয়ন করতে গিয়েছিলো। এই ভাবে আর্টিক্যাল ১৯কে পদদলিত করা হয়েছে। তাই বলি এখানে ফ্রিডম অফ প্রপার্টি নেই, ফ্রিডম অফ একসপ্রেশান আমাদের সঙ্কুচিত, ফ্রিডাম অফ মুভমেন্ট আমাদের রেষ্ট্রিকটেড, ফ্রিডম অফ মেকিং ইউনিয়ন আমাদের নেই। আজকে এই ভাবে কন্‌স্টিটিউশনকে যদি পদদলিত করা হয়—এখানে অন্যান্য ৯টা স্টেটকে ভেঙ্গে দিয়েছে বলে এরা রেজলিউশন আনছেন— কিন্তু ভারতবর্ষের মধ্যে পঃ বাংলার নাগরিকরা ট্রেন, বাস, ট্রাম পথে ঘাটে আলোচনা করছে যে কেন্দ্র কেন দয়া করে এই অগণতান্ত্রিক সরকারকে কনটিনিউ করতে দিচ্ছে। আমি বলি কনটিনিউ করতে দেওয়া হোক কিন্তু পশ্চিমবঙ্গের মানুষের কষ্টে নয়।

আমরা কি দেখছি সেন্ট্রাল থেকে যত রিলিফ পাঠান হয়েছে, ল এণ্ড অর্ডারের কথা পরে আসবো— মানুষকে কিভাবে সিজ করে সেই মানুষের বিনিময়ে কি ভাবে এই রিলিফে নিজেদের পার্টি ফাণ্ড গড়ে উঠেছে এই ঘটনা পশ্চিম বাংলায় ভুরি ভুরি উঠেছে। আজকে কোশ্চেন আওয়ারে আমাদের ভদ্র মন্ত্রী দেবব্রত বাবু ক্লিয়ারলি স্বীকার করলেন যে, একজন গ্রাম পঞ্চায়েতের প্রধানের বিরুদ্ধে রিলিফের টাকা তছনছের অভিযোগ পেয়েছি। স্যার, এরা মানুষের বিনিময়ে কি ভাবে মূল্যায়ন করছেন সেটা দেখা দরকার। আমি এদের নেতা ও পশ্চিম বাংলার মুখ্য-মন্ত্রী জ্যোতি বাবুর কাছে ভুরি ভুরি দলিল পাঠিয়েছি এই অভিযোগে যে পঃবঙ্গে রিলিফের টাকা বিতরণ না করে সেই টাকা আত্মসাৎ করে কি ভাবে পার্টি ফাণ্ড করা হয়েছে। এই এক্সজাম্পেলের ডকুমেন্ট দিয়ে পাঠিয়েছি কিন্তু নো রেজাল্ট। ওঁরা ভাবছেন যতক্ষণ থাকবো নিজের দাপটে চালিয়ে যাবো। কিন্তু আপনাদের মধ্যে যাদের শুভ বুদ্ধি আছে তাঁদের বলি আপনারা সুষ্ঠ ভাবে সরকারকে পরিচলনা করুন এটা মানুষ চায়। কিন্তু আপনারা কোন দিন সুস্থ্য হবেন না।

আপনাদের মধ্যে শুভবুদ্ধি আসেনি এবং গঠনমূলক কথা শোনবার মত মানসিকতাও আপনাদের নেই। স্যার, কিছুক্ষণ আগে লবিতে বসে ফরওয়ার্ড ব্লকের একজন বিশিষ্ট ব্যক্তি আমাকে সি.পি.এম.-এর অগণতান্ত্রিক কাজের কথা বলছিলেন। সি.পি.এম-এর মাননীয় সদস্যরা বুকে হাত দিয়ে আমাকে বলুন তো আপনারা জ্যোতিবাবু এবং প্রমোদবাবুর ঝগড়ায় সুখে আছেন কিনা, শান্তিতে আছেন কি না?

**শ্রী কমল কান্তি গুহ :** মাননীয় স্পীকার মহাশয়, সুনীতিবাবু বললেন ফরওয়ার্ড ব্লকের একজন বিশিষ্ট নেতা ওঁনাকে ওইসব কথা বলেছেন লবিতে বসে। আমি মনে করি এইভাবে বলা যায় না।

**মিঃ স্পীকার :** প্লীজ টেক ইওর সিট। লেট হিম ফিনিস হিজ স্পীচ এ্যান্ড দেন ইউ স্পীক।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় স্পীকার মহাশয়, আপনি হাউসকে কন্ট্রোল করেছেন বলে আপনাকে ধন্যবাদ দিচ্ছি। তবে আমি এমন কোন গুরুতর কথা বলিনি। যাহোক, আমি লক্ষ্য করে দেখেছি কেন্দ্রীয় সরকারের তরফ থেকে পশ্চিমবাংলায় মানুষের মঙ্গলের জন্য যত টাকা পাঠান হয়েছে তার একাংশও কাজ হয় নি, সমস্তই অপচয় হয়েছে। অবশ্য এই ব্যাপারে তদন্ত আরম্ভ হয়েছে তবে রাজ্যপালের ভাষণে যদি একথা থাকত যে এরকম ভুরি ভুরি অভিযোগ পাওয়া গেছে এবং তা তদন্ত হচ্ছে তাহলে আমি বুঝতাম। মন্ত্রীরা এখানে দাঁড়িয়ে বলছেন আমরা অভিযোগ পেয়েছি, অথচ রাজ্যপালের ভাষণে সেসব কথা কিছু নেই। তারপর, রাজ্যপালের ভাষণে রয়েছে পশ্চিমবাংলার মানুষ এই সরকারের আমলে অত্যন্ত শান্তিতে নিজের জমির ধান নিজের ঘরে তুলতে পেরেছে। স্যার, একথা শুনলে যে কোন সুস্থ মানুষ পাগল হয়ে যাবে। কিন্তু আমরা এই ভূমি সংস্কার এবং ধান তোলার ব্যাপার নিয়ে পশ্চিমবাংলায় কি দেখেছি? আমরা দেখেছি যারা ছোটখাট জমির মালিক অর্থাৎ ১/২/৩/৪/৫ বিঘা জমির মালি তারা তাদের জমির ধান সুস্থভাবে, শান্তিতে ঘরে তুলতে পারেনি।

[4-40— 4-50 P.M.]

স্যার, যে কথাটা বলছিলাম, জমির ধান আজকে সুষ্ঠুভাবে মালিকরা তাদের খামারে তুলতে পারেনি। আমি, স্যার বক্তব্য দীর্ঘায়িত করবো না আপনি যখন সময় দেবেন না। আমি ফরোয়ার্ড ব্লককে আঘাত করেছি, জানি অনেকের মনে আঘাত লেগেছে কিন্তু এটা ঘটনা। আমি লাস্ট কথাটা বলছি, আজকে পশ্চিম বাংলার বুকে ল'এণ্ড অর্ডার নেই। জমির মালিক তার জমির ধান তুলতে পারছে না, কন্সটিটিউশন সমস্ত পদদলিত করা হচ্ছে, পশ্চিম বাংলার মানুষ আজকে শান্তিতে ঘুমাতে পারছে না এবং সেই পরিবেশে থেকে রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে পারবো না। এর জন্য যারা চিৎকার করছে সেই চিৎকারের কাছে মাথা নত করবো এই রকম যুবক আমরা পশ্চিমবাংলায় জন্ম গ্রহণ করিনি। স্যার, স্পষ্ট ভাষায় বলছি আজকে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে, জ্যোতি বসু, কমরেড জ্যোতি বসু, যিনি ওদের মুখ্যমন্ত্রী, তিনি একটা ঘটনাকে কেন্দ্র করে এক জায়গায় বলেছেন—আমরা ডকুমেন্ট দেবো, মুখ্যমন্ত্রী বলছেন, কড়েয়া থানায় মিঃ ডালমিয়ার ঘটনা, আপনিও জানেন, এক কম্পানীর ম্যানেজিং ডাইরেক্টর, যার বাড়ী থেকে উচ্ছেদ করার জন্য তদানীন্তন কেন্দ্রীয় মন্ত্রী—আমি তাঁর নাম করছি না, আর এখানকার মন্ত্রীর যোগসাজসে, যে কেসে সাক্ষী আছে ঐ ডালমিয়ার পক্ষে যতীন চক্রবর্তী এবং ডি.সি.সাউথ, সেই কেসে—কাগজ আছে, মুখ্যমন্ত্রী বলছেন, থানা থেকে কি করে আসামীকে জামিন দিয়ে দেওয়া হল এটা আমি ঠিক বুঝতে পারছি না। সঙ্গে সঙ্গে পুলিস থেকে কন্ট্রাডিকশন হল যে জামিনযোগ্য অপরাধ সেইজন্য তাকে জামিন দেওয়া হয়েছে, এই জামিন দেবার ক্ষমতা পুলিসের আছে। ৬ই তারিখ থেকে কি লক্ষ্য করছি আমরা, স্যার একই বামফ্রন্টের মধ্যে প্রমোদ বাবুর সঙ্গে জ্যোতি বাবুর গন্ডগোল, ফরোয়ার্ড ব্লকের সঙ্গে বামফ্রন্টের গন্ডগোল, পুলিস কর্মচারীদের সঙ্গে সি.পি.এম., বামফ্রন্টে গন্ডগোল লেগে গিয়েছে, এক ভয়াবহ ব্যাপার। আমরা নাগরিকরা আগ্নেয়গিরির মধ্যে আছি। সেইজন্য আপনাকে অনুরোধ করছি আমরা এখানে সুষ্ঠুভাবে বাঁচতে চাই এবং কেন্দ্রকে আমরা ইনফর্ম করি যে সে আমাদের দিকে যেন একটু নজর দেয় যাতে আমরা এখানে সুষ্ঠুভাবে বাঁচতে পারি। এই সব কারণে আমি আপনার মাধ্যমে জানাতে চাই যে রাজ্যপালের যে ভাষণ, যেটা তাঁর নিজের ভাষণ নয়, যেটা ওঁকে দিয়ে বলানো হয়েছে সেই

ভাষণকে সমর্থন করতে পারছি না।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, উনি যেকথা বললেন যে ফরোয়ার্ড ব্লকের কোন সদস্য নাকি এই সব কথা বলেছেন, এটা একদম অসত্য কথা, উনি একটা খারাপ উদ্দেশ্য নিয়ে এই কথাগুলি বলেছেন হাউসকে মিসলিড করবার জন্য। ওঁর যদি সাহস থাকে তাহলে নাম বলে দিন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্ল্যানেশন, স্যার,

**মিঃ ডেপুটি স্পীকার :** আমি এই ইস্যুতে ডিবেট করতে দেবোনা।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি পার্সোনাল এক্সপ্ল্যানেশন দিচ্ছি, স্যার। কমল বাবুর কথায় অত্যন্ত ব্যাথা পেলাম। কথাটা হচ্ছে একজন মাননীয় মন্ত্রী বলছেন যে আমার সঙ্গে ফরোয়ার্ড ব্লকের সদস্যর কথা হয়েছে এটা অসত্য কথা। স্যার, বিগত দু'বছরের মধ্যে কমল বাবুর প্রেজেনসে কোন সদস্যর সঙ্গে আমি কথা বলিনি।

**শ্রী অমরেন্দ্র রায় :** স্যার, আমি একটা পয়েন্ট অব অর্ডার তুলেছিলাম। গভর্ণর সম্পর্কে সুনীতি বাবু যে মন্তব্য করেছেন সেটা আনপার্লামেন্টারি, সেটা এক্সপাঞ্জ করা দরকার। ৩২৮(৭) যে উপধারা আছে আমি সেইমত তুলছি। আমি ডিক্স্নারী এনেছি, বেচারা কথাটার মানে হচ্ছে helpless or wretched or a pitiable person, a harmless or an innocent person... mean. I understand Mr. Deputy Speaker, Sir,...

উনি ইংরাজীতে কোনটা মিন করছেন বেচারা বলতে? আই আনডারস্ট্যান্ড মিঃ ডেপুটি স্পীকার, স্যার, হয়তো আপনার অসুবিধা হবে বাংলা বোঝায় সেইজন্য ডিক্সনারী এনেছি বাধ্য হয়ে যে বেচারা কথাটার মানেটা কি।

**মিঃ ডেপুটি স্পীকার :** বাংলা আমি সব বুঝি।

**শ্রী অমরেন্দ্র রায় :** উনি একথা বলতে পারেন না। এটা আনপার্লামেন্টারি undignified, deregatory, defamatary.. এটা ওর জানা উচিত এই সব ব্যক্তিদের ক্ষেত্রে কি ধরনের ভাষা ব্যবহার করা উচিত। সেই শালিনতাবোধ যদি তার না থাকে তাহলে এটা এক্সপাঞ্জ করে দিন এই হচ্ছে আপনার কাছে আমার অনুরোধ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় আর.এস.পি. সদস্য ডিক্সনারী এনে বাংলা শিখিয়ে দিলেন। এইটাই তো ডিফেমাটোরি। আপনি যেন বাংলা জানেন না। It tantamounts to insult to the Chair. উনি যেটা পাঠ করে বলেছেন তার প্রথম কথাটার প্রসঙ্গেই বলছি। আমাদের বক্তব্য আপনি হাউসের ডেপুটি স্পীকার, শুধু ওদের নয়, আপনি সকলেরই। আপনি বামফ্রন্টের হয়ে হয়তো নির্বাচিত হতে পারেন, কিন্তু আপনি আমাদেরও ডেপুটি স্পীকার। আপনাকে কিছু বললে আপনি মনে না করতে পারেন, কিন্তু আমরা মনে করছি, আমরা ফিল করছি যে, উনি চেয়ারকে অপমান করেছেন। আপনার তারজন্য রুলিং দেওয়া উচিত হাউসে।

**মিঃ ডেপুটি স্পীকার :** অমলবাবু যে পয়েন্টটা তুলেছেন সেটার ব্যাপারে রেকর্ড দেখতে হবে। সেটার ব্যাপারে রেকর্ড দেখার দরকার আছে। আমি রেকর্ড দেখবো, তারপর যা কিছু করার দরকার হবে, তাই করবো।

**শ্রী রামনারায়ণ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের শেষ দিনে অংশ গ্রহণ করতে গিয়ে প্রথমেই আমি আজকের শতকের সর্বাধুনিক এবং সাম্প্রতিক এক আবিস্কারের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি হয়তো লক্ষ্য করেছেন যে গত ৯ই ফেব্রুয়ারী যুগান্তরে বেরিয়েছে যে শ্রীমতী গান্ধী নিজেকে একজন নারী বলে দাবী করেছেন। আপনি জানেন যে এই নারী সেই বাংলাদেশের কবি নজরুলের নারী নন, যিনি ছল করে দেখা অনুক্ষণ নজরুলের সেই তন্বী তনয়া নন, এই নারী জগদানন্দের 'চুল কার, কবে কার অন্ধকার বিদিশার নেশা', সে নারীও নয়, এই নারী রবি ঠাকুরের সেই মহিয়সী কুন্তী নন যিনি ধৃতরাষ্ট্রের দরবারে লাঞ্ছিতা দ্রোপদীর হয়ে বিচার প্রার্থী হয়ে দাঁড়িয়েছিলেন। আজকের এই নব আবিস্কৃতা নারী তিনি নিজেই আজকে ওকালতি করছেন উত্তরপ্রদেশের নারায়ণপুরের হয়ে, আর নিজেই তার বিচার করে সেখানকার সরকারের পতন ঘটিয়ে দিয়েছেন। আজকে যেমন করে হতভাগ্য সেই নারায়ণপুরের কিছু মহিলা তাঁর কাছে গিয়েছিল, এমনি করেই পশ্চিমবাংলার ১৯বছরের অসীমা পোদ্দার, সোনারপুরের গীতা চ্যাটার্জী যাকে বলাৎকার করা হয়েছিল তার মৃত স্বামীর পাশে এবং সেই গীতা চ্যাটার্জীদের হয়ে আমাদের এখানকার মহিলানেত্রী শ্রীমতী কনক মুখার্জী এবং শ্রীমতী পংকজ আচার্য সেদিন যখন ইন্দিরা গান্ধীর কাছে গিয়েছিলেন সেদিন বোধ হয় তিনি নারী ছিলেন না। সেইদিন বোধ হয় তিনি পুরুষ ছিলেন। তাই নারীর সেই আর্তনাদ সেদিন তাঁর কানে ঢোকে নি। সেদিন বোধ হয় শ্রীমতী গান্ধী নারী ছিলেন না। যেদিন অন্ধকারে অন্ধ্রপ্রদেশের তেলেংগানায় ১০জন নারীর উপর ধর্ষণ করার অভিযোগ নিয়ে আমাদের পার্টির সাধারণ সম্পাদক তখন ছিলেন শ্রী সুন্দরায়া, তিনি সেদিন শ্রীমতী গান্ধীর কাছে গিয়েছিলেন। সেদিন বোধ হয় ইন্দিরা নারী ছিলেন না— যেদিন এই পশ্চিমবাংলায় এম.এল.এ. হোস্টেলে রাতের অন্ধকারে ধর্ষণ করার জন্য চিৎকারের আওয়াজ উঠেছিল, সে আওয়াজ ইন্দিরা গান্ধীর কানে যায় নি। সেই নারী সেদিন তিনি নারী ছিলেন না। যখন আসামে হাজার হাজাং বাঙালী মা-বোনের উপর অত্যাচার হচ্ছে, তখন ইন্দিরা গান্ধী আসাম যেতে পারলেন না। তিনি নারায়ণপুরে চলে গেলেন সেখানকার মহিলাদের কান্না শুনে। আপনি আশ্চর্য হয়ে যাবেন, একথা যুগান্তর বলেছে, নারীর লজ্জায় বিচলিত নারী এবং বলা হয়েছে, এই মুহূর্তে তিনি শুধু প্রধানমন্ত্রী নন, একজন নারীও। আর তিনি নারী বলেই তো নারায়ণপুরের সেই সর্বস্ব হারানো মেয়েরা এমন করে এগিয়ে এসেছে তার কাছে। শুধু একজন প্রধানমন্ত্রী হলে কি এমনভাবে মেলে ধরতে পারতেন তাদের এই গোপন লজ্জার কথা?

[4-50— 5-00 P.M.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন এই মহীয়সী নারী যিনি আজকে নারীত্বের দাবী করছেন, তিনি যেখানে তাঁর সরকার থাকেনা সেখানে যত কিছু অপরাধ, সেখানে আইন শৃঙ্খলার যত কিছু ঘটনা তাঁর নজরে পড়ে। কিন্তু যেখানে তাঁর নিজের দলের সরকার, প্রতিদিন প্রতি মুহূর্তে হাজার হাজার মায়ের সর্বনাশ করছে বলে কালো অক্ষরে লেখা আছে, সেই সব কথা ইন্দিরা গান্ধীর কানে ঢোকে না। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এখানে আজকে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক চলছে এবং আজকে যাঁরা ঐ বিরোধী দলে বসে আছেন, তাঁদের যা কিছু দল ছুটদের নিয়ে তৈরী হয়েছে, তাঁরাই আজকে চীৎকার করছেন

আইন শৃঙ্খলা নাই বলে। আমি ধন্যবাদ জানাবো জনতা পার্টির তরুণ সদস্য শ্রী কিরণ্ময় নন্দকে এবং প্রবীন সদস্য হরিপদ ভারতী মহাশয়কে যে আজকে তাঁরা পরিবর্তিত পরিস্থিতিতে মনে করছেন, অন্যভাবে তাঁরা চিন্তাভাবনা করছেন এবং তা প্রতিফলিত হয়েছে বলেই তাঁদের আমি ধন্যবাদ জানাই। আইন শৃঙ্খলার কথা তুলেছেন ইন্দিরা গান্ধীর ছা-পোষারা। আপনি স্যার, জানেন আজকে এখানে যারা আইন শৃঙ্খলার কথা তুলছেন গত ৭ই জানুয়ারী বীরভূমের লাভপুরের চৌহাট্টার কালী নগর কলোনীতে ২৮টি বাড়ী পুড়িয়ে দিয়েছে এই সমস্ত গুন্ডারা, আর আজকে এরাই আইন শৃঙ্খলার কথা বলে চীৎকার করছে। যারা গত ২৬শে ডিসেম্বর সুবোধ মল্লিক স্কোয়ারের নিকট আমাদের প্রিয় নেতা আবদুল হালিমের উপর আক্রমণ করেছে, তারাই আইন শৃঙ্খলার কথা বলছে। আপনি জানেন গত ২৪শে নভেম্বর শুক্রবার কাবা মসজিদের ঘটনাকে কেন্দ্র করে এই সমস্ত মস্তানরা ঐ সুব্রত মুখার্জী বাস ট্রাম পোড়ানোর উস্‌কানি দিয়েছিল, আজকে ওরাই আইন ও শৃঙ্খলার কথা বলছে। যারা মেটিয়াব্রুজকে অন্ধকারে পরিণত করছে, প্রতিদিন কলকাতার বিভিন্ন এলাকায় ওদেরই নেতৃত্বে গুন্ডাবাহিনী দৌরাত্ম্য করছে। আজকে তাদের লজ্জা করেনা আইন শৃঙ্খলার কথা বলতে? ভাবতে পারেন, ওদেরই নেতা, ভারতবর্ষের আইনের যে শাসক সুপ্রীম কোর্টের বিচারপতি চন্দ্রচূড়কে টেলিফোন করে হুমকি দিয়েছে, সঞ্জয় গান্ধীর বিরুদ্ধে মামলা করতে যেয়োনা। এই যারা হুমকি দিয়েছে, তারাই আজকে আইন শৃঙ্খলার কথা বলছে। জনতা পার্টির নেতা জেঠমালানীর বাড়ী ঘেরাও করে তাকে খুন করার হুমকি দেওয়া হয়েছে এবং যারা হুমকি দিয়েছে, তারাই আজকে আইনের শাসনের কথা বলছে। এই কদিন আগে বর্ধমানের মেমারিতে বসতপুর গ্রামে গণেশ মুর্মু বলে একজন কর্মীকে রাত সাড়ে বারটার সময় কাপুরুষের মত গুন্ডারা খুন করেছে যারা, তারাই আজকে আইন শৃঙ্খলার কথা বলছে। লজ্জা করেনা? এই কয়দিন আগে খন্ডকোষ-এর ঘরপুরা বলে একটা গ্রাম আছে, সেখানে কি করেছে? নিজের জমিতে চাষ করে যে ধান ফলিয়েছিল, সেই ধান গুন্ডারা কেটে নিতে গেলে বাধা দিয়েছিল, সেই অপরাধে রঞ্জন সী-কে তারা খুন করেছে। আজকে তারাই আইন শৃঙ্খলার কথা বলে চীৎকার করছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ওরা নারায়নপুরের কথা বলছেন অথচ আমরা দেখেছি জামা মস্‌জিদের সাবাত সিং এর নেতৃত্বে ২৬ রাউন্ড গুলি চালিয়েছিল, সেখানে কলেজের ছাত্রী ফরিদার রক্ত এখনও দেওয়ালে লেগে আছে। আজকে শ্রীমতী গান্ধীর ছা-পোষারা আইনের কথা বলছে, শৃঙ্খলার কথা বলছে।

মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন, শুধু বিরোধীপক্ষ কেন আমরা দেখলাম শ্রী অজিত পাঁজা, তিনি নির্বাচনে দাঁড়িয়েছিলেন এই ছিল তাঁর অপরাধ, ইন্দিরা কংগ্রেসের একদল লোক যারা অজিত পাঁজার বিরোধী তারা তাঁকে আক্রমণ করলো এবং তাঁকে হাসপাতালে পাঠিয়ে দিল। এই যেখানে অবস্থা সেখানে তাঁরাই আবার আইন শৃঙ্খলার কথা বলছেন। তারপর ঐ বর্ধমান থানার ইরপাড়া গ্রামে বসন্ত বাগদীকে প্রকাশ্য দিবালোকে, কারা খুন করেছিল? ঐ ইন্দিরা কংগ্রেসের লোকেরা। যারা এইসব কাজ করেছে তারাই আবার আইনশৃঙ্খলার কথা বলছে। আমাদের পার্টির সম্পাদক কমরেড প্রমোদ দাশগুপ্তকে কারা নির্বাচনের সময় হত্যার হুমকী দিয়েছিল? সেই হত্যার হুমকী দিয়েছিল আনন্দমার্গীরা এবং তাদের পেছন থেকে উস্কে দিয়েছিল ঐ মস্তান বাহিনী। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়,

আপনি জানেন, আজকে পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা যা আছে গোটা ভারতবর্ষে তা নেই। স্যার, আনন্দবাজার পত্রিকা, যেটা আমাদের পত্রিকা নয়, আমাদের পার্টির মুখপত্রও নয়, বরং সুনীতিবাবুরা দাবী করতে পারেন যে তাঁদের কথাই বেশী করে এতে লেখা হয়, সেই আনন্দবাজার পত্রিকায় ৬ই নভেম্বরের সংখ্যায় লেখা হয়েছে যে "দুঃস্বপ্নের নগরী তুলনায় নিরাপদ" সেখানে বলা হচ্ছে, খুন, জখম, রাহাজানি, চুরি, ছিনতাই, দাঙ্গা-হাঙ্গামা, ধর্ষণ সব ব্যাপারেই দিল্লী, বোম্বের তুলনায় কলকাতা ঢের ঢের পিছিয়ে আছে। আমরা গর্বিত। তবে তাঁরা যে আইনশৃঙ্খলা চান, তাঁরা যে আইন চান যাতে করে সুনীতিবাবুর দলবলেরা প্রকাশ্য দিবালোকে নারী ধর্ষণ করতে পারবে, তারা রাহাজানি করবে অথচ পুলিশ কিছু বলবে না আমি তাঁদের বলতে চাই এটা জেনে রাখুন, সেই শৃঙ্খলা, সেই আইন পশ্চিমবাংলায় আর কোনদিন ফিরে আসবে না। পশ্চিমবাংলায় নতুন আইন শৃঙ্খলা তৈরী হচ্ছে তাই তাঁরা আতঙ্কিত হয়ে উঠছেন। তারপর মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ভোটার লিস্টে কারচুপির কথা বলা হয়েছে। তাঁরা বলেছেন, ভোটার লিস্টে আমরা নাকি ইচ্ছাকৃতভাবে কারচুপি করেছি। তাঁদের অঙ্কবিশারদ ভোলা সেন মহাশয়—অবশ্য আগে শুনেছিলাম তিনি ভাল অঙ্ক বুঝতেন কিন্তু এখন নানা কারণে হয়ত তাঁর বুদ্ধিভ্রংশ ঘটেছে- তিনি বেলিয়াপ্পার কাছে গিয়ে একটা অঙ্কের হিসাব দিলেন যে পশ্চিমবঙ্গে প্রতি বছর ২।। পারসেন্ট করে লোক বাড়ছে অথচ ভোটার বেড়ে হয়ে গেল ১৭।। পারসেন্ট। এটা কি করে হয়? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, এই প্রসঙ্গে আমি তাঁকে জিজ্ঞাসা করতে চাই, বলুন, ১৯৬৫ সালের পর ডোর টু ডোর এনুম্যারেশন কবে হয়েছে? ১৯৬৫ সালের পর পশ্চিমবাংলায় বাড়ীতে বাড়ীতে গিয়ে এই ভাবে ভোটার লিস্ট আর কখনও তৈরী করা হয়নি। তাছাড়া আমরা যদি ভোলাবাবুর কথা মেনেও নিই তাহলে ১৯৬৫ সাল থেকে ১৯৮০ সাল পর্যন্ত ২।। পারসেন্ট করে বাড়লে কত পারসেন্ট ভোটার। বাড়ার কথা সেটা কি চিন্তা করে দেখেছেন? এঁরা চিৎকার করলেন এত ভোটার বেড়েছে, ভুতুড়ে ভোটার আবার কালকে দেখলাম সত্য বাপুলী মহাশয়—অনেকে আবার অসত্য বাপুলী বলেন বাইরে— বললেন কলকাতা কর্পোরেশনের কোন একটি ওয়ার্ডে সেখানে নাকি ভোটার ছিল ৩৬ হাজার না কত সেটা কমে এখন ২৬ হাজারে দাঁড়িয়েছে। তাহলে বাড়লেও বিপদ কারণ ভোলাবাবু চিৎকার করবেন, আবার কমলেও বিপদ সত্যবাবু চিৎকার করবেন। তাহলে তাঁরা কি চান? তাঁরা কি চান ১৯৭২ সালে তাঁরা যে ভোটার লিস্ট তৈরী করেছিলেন সেটা আমরাও করি। কিন্তু সে কাজ তো আমরা করতে পারবো না। স্যার আপনি জানেন ভোটার লিস্ট নিয়ে অনেক কথা উঠেছে। আমাদের চিফ হুইপ দীনেশবাবু তাঁকে জড়িত করে বলে দেওয়া হল বনহুগলীর কোন এক জায়গায় তাঁর বাড়ীতে নাকি ৯ জনের জায়গায় ৩০২ জনকে ভোটার করা হয়েছে। শুধু তাই নয়, আনন্দবাজার পত্রিকায় দীনেশবাবুর প্রতিবাদ বিবৃতি যেদিন ছাপা হচ্ছে সেইদিনই তারা সম্পাদকীয় লিখে দিলেন ৯ থেকে ৩০২। মা ষষ্ঠীর কল্যাণে এত কান্ড সেখানে হচ্ছে। ভারতবর্ষের সবাই জানে যে এটা ছাপার ভুল হয়েছে অথচ সেখানে ইচ্ছাকৃতভাবে বিকৃত করে তথ্য প্রকাশ করা হল। তারপর বর্ধমানে মহাজনটুলি বলে একটা জায়গা আছে। কলকাতায় যেমন সোনাগাছি বলে একটি পরিচিত জায়গা আছে বর্ধমানেও তেমনি মহাজনটুলি বলে একটি পরিচিত জায়গা আছে। আনন্দবাজারের সাংবাদিক সেই জায়গাটিকেই বেছে নিলেন এবং তিনি সেখান থেকে খবর নিয়ে এলেন যে অমুক অমুক লোকের নাম বাদ গিয়েছে। তার ৪ দিন বাদে ওখানকার

[5-00— 5-10 P.M.]

ডি.এম. শ্রী জে.ভি.আর প্রসাদ রাও, তিনি প্রতিবাদ করে সেই সমস্ত লোকের কাছ থেকে সই নিয়ে এলেন যে তারা সবাই জীবিত এবং তারা সবাই সেখানে থাকেন। তারা রিক্সা পুলার, তারা দিনের বেলায় কাজ করেন রাত্রিবেলাতে সেখানে থাকেন। স্যার, আমি একথা বলতে গিয়ে একথা বোঝাতে চাই না যে কোন ভুল নেই। কিন্তু আজকে খুব অতিরঞ্জিত করা হচ্ছে। আপনি জানেন খবর বেরিয়ে গেল প্রণববাবুর নাম নাকি ভোটার লিস্টে নেই। হৈ হৈ ব্যাপার। তারপর দেখা গেল প্রণববাবুর নাম নাকি একজায়গায় নেই শ্রীমান প্রণব মুখার্জীর ২/৩ জায়গায় নাম আছে। এই সমস্ত করতে লেগেছিলেন এবং এইভাবে ভোটার লিস্টে কারচুপির কথা বলছেন। আমরা বলতে চাই আমাদের মন্ত্রী জ্যোতিবাবু ও অন্যান্য নেতারা বলেছেন মিস্টেক থাকতে পারে ছাপার ভুল থাকতে পারে, তাড়াতাড়ি করে কাজ করা হয়েছে। তারা একটা মোটিভ করছেন। শুধু তাই নয়, আজকে মন্ত্রী হয়েছেন, গণিখান চৌধুরি যার লম্বা লম্বা চুল ছিঁড়ে ফেলে দিয়েছিল, তিনি বলে দিলেন ভোটার লিস্ট পোড়াও। মাননীয় সদস্যরা জানেন কংগ্রেস কর্মীদের কাছে এটা খুব টাচি শ্লোগান হয় নি। কেন না, জ্যোতিবাবু ঠিকই বলে দিয়েছিলেন, কেন পোড়াবে, ভোটার লিস্টের দাম আছে—সঙ্গে সঙ্গে মস্তানরা বুঝলেন এটা বেচে দিলে মদের খরচ তো উঠে যায়। সেই জন্য তারা লিস্ট পোড়ান নি, দোকানে বেচে দিয়েছিলেন। এইভাবে তারা ভোটার লিস্টের কথা বলছেন। রাজনারায়ণ কোথায় ছিলেন? তাকে তো মাসাধিককাল হাসপাতালে থাকতে হয়েছিলো। জগজীবন রাম, মোরারজী, ইন্দিরা গান্ধী যেখানে গেছেন সেখানেই সভা বন্ধ করার জন্য ইঁট পাটকেল ছোঁড়া হয়েছে। পশ্চিমবাংলায় বিরোধী দলের নেতারা আছেন, ইন্দিরা গান্ধী, মোরারজী, জগজীবন রাম এসেছেন, আমাদের পার্টির নেতৃবৃন্দ, বাম ফ্রন্টের বিভিন্ন নেতৃবৃন্দ এসেছেন—কিন্তু একটা উদাহরণ দিতে পারেন যে এখানে গোলমাল হয়েছে, জগজীবন বাবুর মাথা ফেটে গেছে, ইন্দিরা গান্ধীর মাথা ফেটে গেছে? কোথাও হয় নি। কিন্তু গণিখান চৌধুরী শাসকদেরকে বললেন এখানে মিটিং করা যাচ্ছে না। আপনি জানেন নির্বাচন কমিশনার স্যাকদের তিনি প্রতিনিধি পাঠিয়ে দিলেন। সেই প্রতিনিধি তদন্ত করে বললেন মিথ্যা কথা— হুবহু মিথ্যা কথা, মালদহে ১৭বার গণিখান চৌধুরী তাঁর দলের মিটিং করেছেন। এই ভাবে তারা আজকে বাজার মাত্ করতে চান যে আমরা নাকি ভোটার লিস্টে কারচুপি করেছি। আমি এই কথা বলতে চাই পশ্চিমবাংলার প্রত্যেকটি পত্রিকার ৭ই জানুয়ারী খবরটা দেখুন। আনন্দবাজার, যুগান্তর, স্টেটসম্যান, অমৃতবাজার, সত্যযুগ, বসুমতি ইত্যাদি প্রত্যেকটি পত্রিকাই বলছে এই রকম ভোট পশ্চিমবাংলায় কেন ভারতবর্ষের কোথাও কখন দেখিনি। এমন নিরুপদ্রবে শান্তিপূর্ণ ভোট আর কখন কোথাও হয়নি। আমরা গর্ব করতে পারি—শুধু আমরা নই, ইন্দিরা কংগ্রেসের নেতা সুব্রত মুখার্জী তিনি সন্ধ্যার পরে বক্তৃতা দিলেন, রেডিও, আনন্দবাজার পত্রিকায় বেরিয়েছে— তিনি বলেছেন এমন যে শান্তিপূর্ণ ভোট হয়েছে এবং জনগণ ধৈর্য ধরে ভোট দেবার জন্য তাদেরকে তিনি অভিনন্দন জানিয়েছেন। যেই ফল উল্টো হয়ে গেল অমনি তিনি চীৎকার আরম্ভ করে দিলেন। অবশ্য এবার শুনছি শ্রীরামপুরে নাকি গোলমাল হয়ে গেছে। হাওয়া তো এখানে ঢোকেনি, হাওয়া ঢুকবেও না পশ্চিমবাংলায়। আমরা কি করব, পশ্চিমবাংলার মানুষ ইন্দিরা গান্ধীর এই সমস্ত লোকদের যদি না চায়—আমরা কি করব?

দেখবেন কালকে শ্রীরামপুর-এর বিভিন্ন বুথে রিগিং হয়েছে, গোলমাল হয়েছে, এই সমস্ত কথ তারা বলতে চান। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, একদিকে যেমন ভোটার লিস্টে কারচুপি কথা বলছেন তেমনি অন্যদিকে অবশ্য দুঃখ লাগে এযে ওরা আমাদের দুর্নীতির কথা বলেন সুনীতি চট্টরাজের কাছে আমাদের নীতি শিখতে হবে? ওয়াংচু কমিশনে যিনি বাদ পড়ে গিয়েছিলেন এবং যিনি বাদ পড়ে যাবার পর সিদ্ধার্থ রায়ের বিরুদ্ধে নারী ঘটনার কেলেঙ্কারী থেকে আরম্ভ করে সমস্ত কিছু কেলেঙ্কারী ছড়িয়ে দিয়েছিলেন, তার কাছে আমাদের নীতি কথা শিখতে হবে? আপনি জানেন যুগান্তর কাগজ, অন্যান্য কাগজে বেরিয়েছে যে সুইস সরকার জানিয়েছেন ইন্দিরাগান্ধী ও তার পুত্র সঞ্জয় গান্ধীর নামে সুইস ব্যাঙ্কে ৩ কোটি ৪৫ লক্ষ ডলার জমা আছে। এই টাকা কোথা থেকে এল? তিনি তো ১১ বছর ধরে ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন স্যার, আপনি জানেন সত্যযুগ পত্রিকায় কল্পতরু সেনগুপ্ত একটি আর্টিকেল লিখেছিলেন। সেখানে দেখেছি ইন্দিরা গান্ধী ১৯৭৬-৭৭ সালে যে রিটার্ন দাখিল করেছেন তাতে ইন্দিরা গান্ধী নিজে আটটি কোম্পানীর শেয়ার হোল্ডার এবং তাঁর স্বনাম ধন্য পুত্র সঞ্জয় গান্ধী ১১টি কোম্পানীর শেয়ার হোল্ডার। শুধু তাই নয়, ১৯৭৭ সালে লোকসভায় জ্যোর্তিময় বোস এর একটি প্রশ্নোত্তোরে জানানো হয়েছে, এই যে ১১টি এবং ৮টি, মোট ১৯টি কোম্পানী, এই কোম্পানীগুলো বিভিন্ন ব্যাঙ্ক এবং বিভিন্ন সাহায্যকারী যে সব প্রতিষ্ঠান আছে যেখান থেকে টাকা পাওয়া যায়, ফিন্যান্সিয়াল কর্পোরেশন, সেখান থেকে কোটি কোটি টাকা তারা সাহায্য নিয়েছে। জ্যোর্তিময় বোসের প্রশ্নের উত্তরে অর্থমন্ত্রী লোকসভায় এই সব কথা জানিয়েছেন। আজকে আমাদের নীতির কথা বলবেন, তাঁর কাছ থেকে আজকে আমাদের নীতি শিখতে হবে। ওরা বলছেন যে পঞ্চায়েতে নাকি আজকে ভয়ঙ্কর রকম দুর্নীতি চলছে অথচ আপনি জানেন আজকে সত্যযুগ কাগজে বেরিয়েছে সারা ভারত পঞ্চায়েত পরিষদের সাধারণ সম্পাদক শ্রী এস.আর.তেওয়ারী বর্ধমান, মুর্শিদাবাদ, হুগলি জেলার কতকগুলো গ্রাম পঞ্চায়েত ও পঞ্চায়েত সমিতির কাগজ পত্র দেখে খুব তারিফ করেছেন এবং তিনি বলেন পশ্চিমবঙ্গে এই পঞ্চায়েত প্রশাসন অন্যান্য সমস্ত রাজ্যের পক্ষে একটা মডেল হওয়া উচিত । শুধু তাই নয়, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আপনি জানেন, বন্যার সময় রিলিফ নিয়ে একই ভাবে ভাঙ্গা কাঁসির মত ওরা চিৎকার করেছিলেন, অনেক দুর্নীতি হয়েছে। কি বেরিয়েছে যুগান্তরের ১৮ই নভেম্বর তারিখে? যুগান্তরে সম্পাদকীয়তে লেখা হয়েছে, রিলিফে ত্রুটি বিচ্যুতি থাকা অস্বাভাবিক নয়। কিন্তু এত বড় বিপদে দেশের মানুষ, সরকার মারফত যে দুঃখী মানুষের জন্য কিছু করা হচ্ছে, তা অস্বীকার করার অর্থ বাস্তবকে অস্বীকার করা, যুগান্তর কাগজে এই জিনিস বেরিয়েছে। আপনি জানেন, এর আগেও আমি বলেছিলাম পশ্চিমবঙ্গ পত্রিকার ১লা ডিসেম্বর ১৯৭৮ সালের সংস্করণে, বীরভূম জেলার কংগ্রেস কর্মী ধীরেন প্রামাণিক, তিনি পশ্চিমবঙ্গ পত্রিকার সাংবাদিক শ্যামল সেনগুপ্তের সঙ্গে এক সাক্ষাৎকারে বলেছেন, বিরোধী দলের সমর্থক হয়েও ডাঃ প্রামাণিক স্বীকার করেছেন যে প্রাকৃতিক বিপর্যয়ে স্বাধীনতার পরবর্তীকালে এমন রিলিফ আর হয়নি। শাসক দলের বহু ক্ষতিগ্রস্থ কর্মী নিজেরা রিলিফ না নিয়ে হাসি মুখে অপরের হাতে তা তুলে দিয়েছেন। এমন আত্মত্যাগের নজীর স্বাধীনতার পরবর্তীকালে আর দেখা যায়নি। এটা আমার কথা নয়, ডঃ ধীরেন প্রামানিক মহাশয়ের কথা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কেন্দ্রীয় সরকার, জনতা পার্টির সরকার, তারা কাজের বদলে খাদ্য যে প্রকল্প, সেই প্রকল্পের জন্য গম আমাদের জন্য সাহায্য

করেছিলেন এবং পশ্চিমবঙ্গে সরকারের যে সীমাবদ্ধ অবস্থা, তার মধ্যে দিয়ে তাদের কাজ করতে হয়েছে, টাকা আমাদের কম, অথচ এই অবস্থাতেও আমরা যে প্রতিজ্ঞা নিয়ে এখানে এসেছি, দুঃখী মানুষ, গরীব মানুষ, সংগ্রামী মানুষের পাশে দাঁড়াবার যে প্রতিশ্রুতি আমরা নিয়ে এসেছি, সেই প্রতিশ্রুতি রক্ষার জন্য আমরা আমাদের এই তহবিল থেকে কোটি কোটি টাকা এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে গম পেয়েছি, তা নিয়ে আমারা কাজের বিনিময়ে খাদ্য প্রকল্প চালু করেছি এটা কি আমরা অপরাধ করেছি? মূল্যায়ন করতে পারেন ওরা? যোজনা কমিশনের যে সমীক্ষা হয়েছে, সমীক্ষকরা বলছেন, ২০ টা জেলার তারা বেছে নিয়েছেন বিভিন্ন রাজ্যে এবং ২০টা জেলা নীতি বাচক ফল সেখানে লাভ করা গেছে এবং তারা সুপারিশ করেছেন যে কেন্দ্রীয় সরকারের উচিত হবে খাদ্যের বদলে কাজের প্রকল্পকে চালু করা এবং তা যাতে আরও ভাল ভাবে হয় তার জন্য পর্যাপ্ত পরিমাণে সাহায্য করা। তৃতীয় সুপারিশ তারা করেছেন যে ফুড ফর ওয়ার্ক স্কীম সেটা যাতে পঞ্চায়েতের মারফৎ হয় সেটাও তাদের দেখতে হবে। আমরা অপরাধ করলাম? যোজনা কমিশন যে সুপারিশ করেছেন, পশ্চিমবঙ্গ সরকার, পশ্চিমবাংলার মেহনতী মানুষের, সংগ্রামী সরকার পঞ্চায়েতের মারফৎ সেই কাজগুলো তারা করছে।

[5-10— 5-20 P.M.]

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, এই ভাবে খাদ্যের বদলে রিলিফের প্রোগ্রাম নিয়ে আমরা কাজ করে যাচ্ছি। আর ওরা কোথায় ২ কে.জি.গম চলে গেছে, কোথায় ১ টাকার গোলমাল হয়েছে, এই সব খুঁজে বেড়াচ্ছে। অথচ যখন বাংলাদেশ থেকে হাজার হাজার বাস্তু এখানে এসেছিল তখনকার ত্রিপলের হিসাব কোথায় গেল, কোটি কোটি টাকার কম্বলের হিসাব কোথায়? কোনো হিসাব নেই। আর সুনীতিবাবু তো ওয়াংচু কমিশন থেকে বাদ হয়ে গিয়েছিলেন। লজ্জা করেনা ওঁদের? ওঁদের লজ্জা নেই। গোটা ভারতবর্ষের মাথা হেঁট করে দিয়েছেন ভারতবর্ষের প্রধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী। আমেরিকার রাষ্ট্রদূত হিসাবে মইনিহাম এখানে ছিলেন, তিনি একটা বই লিখেছিলেন, সেই বই তে তিনি বলেছেন ইন্দিরা গান্ধীকে তাঁরা কেরালার কমিউনিস্ট সরকারকে ভাঙার জন্য দু'বার টাকা দিয়েছেন। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন আর একজন আমেরিকান টমাস পাওয়ার এর একটি বই থেকে জানা যাচ্ছে যে, ইন্দিরা গান্ধীর ক্যাবিনেটে একজন সি.আই.এ.-র গুপ্তচর ছিল। ওঁদের লজ্জা করছে না? ওঁরা আবার আমাদের নীতি শেখাবেন? মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন ওঁরা কি উদ্দেশ্য নিয়ে আজকে আইন-শৃঙ্খলার কথা বলছেন। আইন-শৃঙ্খলাকে বিপর্যস্ত করতে চাইছেন, যাতে করে কেন্দ্রীয় সরকার এখানে হস্তক্ষেপ করে এবং সেই উদ্দেশ্য নিয়েই আজকে এখানে এই সব করছেন। ওঁরা বলছেন মূল্য বৃদ্ধি হয়েছে। গাঁয়ে গাঁয়ে গিয়ে নির্বাচনের সময় বলেছিলেন— ওঁদের একটা স্লোগান ছিল, "দাম বাড়ছে কেন, জ্যোতিবাবু জবাব দাও"। তা ওঁরা এখন ওঁদের মায়ের কাছ গিয়ে একথা জিজ্ঞাসা করুন। তখন তো বলেছিলেন যে, মা-কে ভোট দিলে পরে আর মূল্য বৃদ্ধি হবে না। তা পশ্চিমবঙ্গে, কেরল আর ত্রিপুরা ছাড়াও মা তো অনেক আসনে জিতেছে। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আপনি জানেন নির্বাচনের পূর্বে চিনি কলের মালিকরা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে নির্বাচনের জন্য অনেক টাকা দিয়েছিল, আর সেই টাকা আজকে তোলার জন্য চিনির দাম সাড়ে পাঁচ টাকা

৬ টাকায় উঠেছে। কয়েক দিন আগে প্রণববাবু এখানে এসেছিলেন, তাঁর সঙ্গে জ্যোতি বাবুর আলোচনা হয়েছে, প্রণব বাবু নিজে স্বীকার করেছেন যে, চিনির উৎপাদন কমে গেছে। তাহলে কি স্যার, ১৯৮০ সালের ৬ই জানুয়ারীর আগে উৎপাদন খুব বেড়েছিল? আর ইন্দিরা গান্ধী আসবার পর উৎপাদন খুব কমে গেল? সেই জন্যই কি চিনির দাম খুব বেড়ে গেছে? আজকে এই সব যুক্তি ওঁরা দিচ্ছেন। মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, ওঁদের সঙ্গে তর্কে গিয়ে কোনো লাভ নেই। আমাদের বামফ্রন্ট সরকার অনেক দিন আগে থেকেই বলে আসছেন যে, ১০-টি নিত্য প্রয়োজনীয় জিনিসের পাইকারী বাণিজ্য রাষ্ট্রায়ত্ব করতে হবে এবং তা যদি করতে পারা যায় তাহলেই এই মূল্য বৃদ্ধিকে রোধ করা যাবে। আজকে প্রণববাবুও সেকথা জ্যোতিবাবুর কাছে স্বীকার কবে গেছেন। তাঁদের যদি সেই সদিচ্ছা থাকে তাহলে আমরা তাদের ধন্যবাদ জানাব। আজকে ১০-টি প্রয়োজনীয় জিনিসের পাইকারী ব্যবসাকে রাষ্ট্রায়ত্ব করুন। কিন্তু স্যার, আপনি জানেন এসব ইচ্ছে ওদের নেই। তাই যদি থাকত তাহলে উত্তর প্রদেশের সরকারকে, বিহারের সরকারকে ভাঙত না। কি যুক্তিতে ইন্দিরা উত্তর প্রদেশের সরকার ভেঙেছিল? সেখানে বলেছিল যে, রায়বেরিলিতে ২ ট্রাংকার ডিজেল এবং পেট্রল পাঠানো হয়েছিল, কিন্তু তা রায়বেরিলিতে পৌছায়নি মাঝ পথে তা আটক করা হয়েছিল। এই হচ্ছে উত্তরপ্রদেশ সরকারের অপরাধ। বিহার এবং উত্তরপ্রদেশের সরকার কেন্দ্রের সঙ্গে নাকি সহযোগিতা করছিল না, এই ছিল ওঁদের যুক্তি। শুধু তাই নয় মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, ওঁরা লোড্ শেডিং এর কথা, অন্ধকারের কথা বলছেন এবং ইতিপূর্বে এই হাউসে হ্যারিকেন নিয়ে ঢুকেছিলেন। এই সেদিন গণিখান চৌধুরি রাইটার্স বিল্ডিংস-এ জ্যোতিবাবুর সঙ্গে কথা-বার্তা বলতে এসেছিলেন এবং সেই সংবাদ যুগান্তর, আনন্দবাজার, সত্যযুগ প্রভৃতি সব কাগজে প্রকাশ হয়েছিল এবং তার সঙ্গে আরো একটা খবর বেরিয়েছিল যে, হরিয়ানার ফরিদাবাদ এলাকায় বিদ্যুতের অভাবে কল-কারখানা বনধ হয়ে যাচ্ছে এবং লক্ষ লক্ষ শ্রমিক সেখান থেকে চলে যাচ্ছে। জ্যোতিবাবু কিন্তু সেখানকার মুখ্যমন্ত্রী নন এবং সেকথা বরকত স্বীকার করেছেন। শুধু তাই নয় আমি একটি পুরনো প্রসিডিংসে দেখছিলাম যে ১৯৭৭ সালে এই বিধান সভায় তখনকার বিদ্যুৎমন্ত্রী বরকত গণিখান চৌধুরী কোশ্চেন আনসারের সময়ে বলেছিলেন যে, বিদ্যুতের প্রচণ্ড অভাব, তার জন্য রেশনিং করতে হচ্ছে। সুতরাং আজকে সমস্ত জিনিসটা ওঁদের বুঝতে হবে, এখানে শুধু ঐ সমস্ত চিপ স্ট্যান্ট দিলে চলবে না। সব শেষে আমি একটা কথা বলব যে, জ্যোতিবাবু ইন্দিরা আসার সঙ্গে সঙ্গে, বলেছেন্ যে, গণতন্ত্রের বিপদ দেখা দিয়েছে। ওঁরা এই কথা নিয়ে বললেন যে, জ্যোতিবাবু কেন একথা বললেন, জ্যোতিবাবুকে ক্ষমা চাইতে হবে। কেন তিনি গণতন্ত্রের বিপদ বললেন?

আনন্দবাজার পত্রিকায় ১৭ই জানুয়ারী বেরিয়েছে ইন্দিরা গান্ধী আসার ফলে বামফ্রন্ট সরকারের বিপদ আরও বাড়বে, গণতন্ত্রের পক্ষে বিপদ আরও বাড়বে এই কাগজ আমার কাছে আছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত কয়েক বছর ধরে বামফ্রন্ট সরকার যেভাবে চলছে সেই রথের চাকা ঠেকাবার সাহস কারোও নেই। এই সরকারের বিরুদ্ধে বারবার হুমকি দেওয়া হচ্ছে। যদি এই বামফ্রন্ট সরকারের গায়ে আঘাত লাগে তাহলে পশ্চিমবাংলার লক্ষ কোটি মানুষ সেই আঘাতের মোকাবিলা করবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, একজন মাননীয় সদস্য—আমি জানি না উনি ইন্দিরা গান্ধীর এক হাত কাছে যাবার সুযোগ পেয়েছেন কিনা...

**মিঃ ডেপুটি স্পীকার :** হোয়াট ইজ ইওর পয়েন্ট অফ অর্ডার?

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, উনি হাউসের সামনে বললেন ভারতের প্রধানমন্ত্রী তিনি নাকি চিনি কলের মালিকেব কাছ থেকে টাকা নিয়েছেন— আমি চ্যালেঞ্জ জানাচ্ছি উনি এটা প্রমাণ করুন— আমি বলছি এই কথাটা এক্সপাঞ্জ করে দেওয়া হোক—এটা অবৈধ কথা।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনার পয়েন্ট অফ অর্ডার শুনলাম, এটা পয়েন্টলেস আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে, এই হাউসের একজন মাননীয় সদস্য— আমি মাননীয় বলছি এবং এখনও বলবো—উনি বক্তৃতা দেবার সময়ে—আমরা অসভ্য নই—উনি বরকত সাহেবকে বরকত বলে বলছেন আমরা জ্যোতি বাবুকে জ্যোতি বলবো না, জ্যোতিবাবুই বলবো। এই হাউসে রুলিং আছে যে সদস্য এখানে থাকবে না তার সম্বন্ধে আলোচনা করা যাবে না। আমি প্রমোদ দাশগুপ্ত সম্বন্ধে বলেছিলাম কিন্তু রুলিং দেওয়া হয়েছিল প্রমোদবাবু সদস্য নন তাঁর সম্বন্ধে বলা যাবে না। বরকত সাহেব এখন সদস্য নন অথচ মাননীয় সদস্য বরকত বলছেন। শালীনতা বোধ থাকলে বরকতবাবু বলা উচিত । মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটু আগে যে সদস্য বক্তৃতা রাখলেন তিনি ইন্দিরা বলে কথা বলেছেন ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে নাম ধরে বলে কু-রুচির পরিচয় দিয়েছেন। আমি ঐ মেম্বারকে অসভ্য মেম্বার হিসাবে চিহ্নিত করছি। সভ্যতা জানে না, ভদ্রতা জানে না, শিক্ষা নেই, জ্ঞান নেই তাই ভারতের প্রধানমন্ত্রীকে নাম ধরে ডাকছে— এটা অসভ্য উক্তি...... (গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্পীকার :** Please take your seat. I am on my leg. Please take your seat.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** এটা এক্সপাঞ্জ করবেন, আমবা অভদ্র ব্যবহার করতে চাই না, আমরা ভদ্র সন্তান..... (গণ্ডগোল)

**মিঃ ডেপুটি স্পীকার :** I am on my leg. Please take your seat.

আমি বলছি আপনি বসুন।

[5-20— 5-30 P.M.]

**শ্রী অরবিন্দ ঘোষাল :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার নিবেদন হচ্ছে আপনি এই হাউসকে কন্ট্রোল করুন। এটা কি পরিষদীয় নীতিতে আছে যে অপোজিশান কোন নীতি জানাবেন না? ইন্দিরা গান্ধীর পিতার যুগে আমি পার্লামেন্টে ছিলাম তখন ঠিক ঐ সময় অপোজিশনের মধ্যে এ রকম অসভ্যতা ছিল না। তাই অনুরোধ করব আপনি হাউসের শৃঙ্খলা বজায় রাখুন।

**শ্রী কিরনময় নন্দ :** স্যার, আজকে হাউসে এমন কতকগুলি কথা ব্যবহার করা হয়েছে সেগুলি যদি সংবাদপত্র বা রেডিওর মাধ্যমে প্রচারিত হয় তাহলে হাউসের সম্মান নষ্ট হবে। সে জন্য সে সমস্ত কথাগুলি এক্সপাঞ্জ করতে অনুরোধ করছি।

**মিঃ ডেঃ স্পীকার :** আমি রেকর্ড এগজামিন করার পর কি করতে হয় করব।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে আমার বক্তব্য এই হাউসে উপস্থিত করছি। তবে আগে যে প্রস্তাব উত্থাপন করেছেন মাননীয় পরিষদীয় মন্ত্রী তাঁর উপর যে সংশোধনী আমার আছে, আমি ফরম্যালি তা মুভ করছি। এই দশক বিগত দশক বলা যায় ভারতবর্ষের ইতিহাসে অনেকগুলি গুরুত্বপূর্ণ ঘটনার জন্য বিখ্যাত ইতিহাস তার সাক্ষ্য দেবে। একজন বিদেশী লেখক তাঁর একটা বইয়েতে লিখেছিলেন ২টি শহর সম্বন্ধে এবং লিখতে গিয়ে বলেছেন ইট ওয়াজ দি এজ্ অফ উইসডম, ইট ওয়াজ দি এজ্ অফ ফুলিশনেস। আজও এখানে সেই ইতিহাস। কিছু নির্বাচনের ফলাফলের সংবাদ বন্ধুরা দিলেন। এই নির্বাচনের ফলাফল খুব গুরুত্বপূর্ণ সমস্ত দিক থেকে— ভারতবর্ষের পক্ষেও, পশ্চিমবাংলার পক্ষেও এবং গণতন্ত্রের পক্ষেও বটে। ৪টি নির্বাচনে কেন্দ্রের রুলিং পার্টি মেজোরিটি পেয়েছে। সেখানকার মানুষ ভুল করেছে? কি মনে করব? এই পশ্চিমবাংলায় ইভন আফটার দি ডিসলিউশান অফ্ নাইন এ্যাসেম্বলি। এখানকার রুলিং ফ্রন্ট জয়ী হয়েছে। এখানকার মানুষ কি ভুল করেছে? সেজন্য যুগপৎ এই প্রশ্ন আমার মনে উত্থাপিত হচ্ছে। হোয়েদার দিস্ ইজ দি এজ্ অফ উইসডম অর ইট ইজ দি এজ অফ ফুলিশনেস্। কিন্তু বলবার কিছু নেই। মাননীয় মুখ্যমন্ত্রী নির্বাচনের পর তাঁর অবজারভেশনে বলেছিলেন মানুষ ভুল করেছে। ভবিষ্যৎ ইতিহাস প্রমাণ করবে ভারতের মানুষ ভুল করেছে না পশ্চিমবাংলার মানুষ ভুল করেছে। মহামান্য গোখেল একবার বলেছিলেন হোয়াট বেঙ্গল থিংস টুডে রেস্ট অফ ইন্ডিয়া থিংস টুমরো। আজ রুলিং ফ্রন্ট যদি সঠিক পথ দেখাতে পারে তাহলে আমি তাদের কনগ্র্যাচুলেট করবো। হরিপদবাবু এই বিতর্কের সুচনায় বলেছিলেন মেজরিটি ম্যাসিভ, ম্যানডেট কেন্দ্রীয় সরকার পেয়েছেন এবং তারপর পশ্চিমবাংলায় যা হয়েছে তাতে এখানকার রুলিং ফ্রন্ট নিশ্চয় অভিনন্দনযোগ্য। এই অভিনন্দন খুবই যোগ্য যদি না এর সঙ্গে কিছু কিছু অভিযোগ হত। এখানে বলা হয়েছে ভোটার লিস্ট, কারচুপি ইত্যাদি এ সম্বন্ধে আমরা লিখিতভাবে প্রতিবাদ জানিয়েছি। কিন্তু এরপর একটা রাজ্য শুধু তার রাজ্যে একটা ইলেকশন বাঞ্চাল করতে পারে কিংবা আত্মসাৎ করতে পারে। আমরা দেখেছি যে সমস্ত স্ট্যাটুটরি সংস্থা কন্সটিটিউশনাল অথরিটি ইলেকশন পরিচালনা করেছেন তারাও কি নিরপেক্ষভাবে ইলেকশন পরিচালনা করেছেন? কোন ইতিহাসে আছে থার্ড ডিসেম্বর ইজ দি ডে অব ফাইলিং নোমিনেশন, ২৬শে নভেম্বর আপনি এই হাউসে আছেন একটা পার্টির একটা সিম্বল ফরফিট হয়ে গেল, একটা পার্টির নাম বাদ চলে গেল? আম আর আমড়া এক নয়, জাম আর জামরুল এক নয়, কংগ্রেস (আই) আর কংগ্রেস (ইউ) এক নয়। I am a member of the Indian National Congress. You find your record right from 1962. আপানার কাছে আমার জিজ্ঞাসা By whom by what authority, under what circumstances I have been rendered, as a member of the Indian National Congress (u)? Sir, 'I' is there, 'J' is there but where are we?

আজকে কারচুপির যে অভিযোগ উঠেছে তার চেয়ে আমার অভিযোগ আরো গুরুতর, আমার নালিশ আরো উপরে। গোটা ভারতবর্ষের নির্বাচন কারচুপিতে পরিপূর্ণ এবং এই কারচুপিতে নিযুক্ত আছে এমন সব শক্তি যার বিরুদ্ধে নালিশ করার কোন উপায় নেই। স্যার, আপনি জানেন ১৯৭৯ এর ২রা ফেব্রুয়ারী এখানে নির্বাচন হয়েছে। শান্তিরাম মাহাতো কাফ এন্ড কাউ প্রতীকে নির্বাচনে দাঁড়িয়েছিল, পঞ্চায়েত যে নির্বাচন হয়েছে we have got calf and cow. We have been recognised as the Indian National Congress but how we are members of Indian National Congress (u). Did we ask for it? Did we become obsulete. সুতরাং এই নির্বাচনে একদিকে যাঁরা মনে করেন স্টেট লেভেলে কারচুপি হয়েছে আমি বলি স্টেটের উপরে হায়েস্ট বডি, দে আর নট ফ্রি ফ্রম ইনফ্লুয়েন্স। কিন্তু বলবার উপায় নেই। এটা নাকি কমপ্লেন, এটা নাকি ফরফিচার অব রাইট। কিন্তু এ্যাসেম্বলী ফ্লোরে বললে ইট উইল নট বি টেকেন ইনটু কোর্ট, এই অধিকারে এই প্রোটেকশনে বলতে চাই এই অভিযোগ আমার গুরুতর অভিযোগ। সুতরাং নির্বাচন কোথায়? কারচুপির অভিযোগে জ্যোতি বাবু কি করতে পারেন? তাঁরা ৩৮ টা আসন পেয়েছেন, আর একটু বেশী করলে না হয় ৪টা বেশী পেয়ে ৪২ টা পেতে পারতেন। কিন্তু গোড়ায় যে ষড়যন্ত্র যে কন্সপিরেসি যে ফরফিচার ডু ইউ থিংক, স্যার ইট ইজ জাস্টিফায়েড? সেইজন্য বলছিলাম ভারতবর্ষের মানুষ যে রায় দিয়েছে এই রায় মেইনলি ইমোশনল এবং ইমোশনল ইলেকশন, ইমোশনল মিটিং ডাজ নট অলওয়েজ ক্রিয়েট এ গুড গভর্নমেন্ট। আজকে স্যার, মেইনলী আমার মনে হয়েছে বাঙালিরা কি মূর্খ, না, রেস্ট অব ভারতবর্ষ মূর্খ? সেইজন্য আমার চার্লস ডিকেন্সের টেল অব টু সিটিজের কথা মনে পড়ল—It is the age of wisdom; on it is the age of foolishness আমরা কি অস্বীকার করব সেই রাইট নিয়ে যারা ওখানে নির্বাচন করেছে ইভেন আফটার দি ডিসোলিউশন অব দি নাইন স্টেট এ্যাসেম্বলীজ, যেখানে সর্বত্র প্রোটেস্ট হয়েছে, আমরা দেখলাম এখানে তাই শ্রীরামপুরকে দমান গেল না। আমি ধরে নিলাম ১লক্ষ ৬০হাজার না কত ভোটে কোন একজন বন্ধু বললেন জিতেছে, এর অর্ধেক যদি জাল হয় তবুও তো ৬০ হাজার ভোটে জিতেছে। বেঙ্গল হ্যাজ গিভেন দিস ভার্ডিক্ট। কিন্তু এর ব্যাকগ্রাউন্ড কোথায়? শুধু এই অবস্থা নয়, আমরা দেখেছি ইনফর্মেশন মিডিয়া রেডিও, টেলিভিশন এবং নিউজপেপার এদেরও দেখেছি নিরপেক্ষ ভূমিকা কার্যত করত না কখনই করত না। ভারতবর্ষের দুর্ভাগ্য এই মিডিয়াগুলি ইভেন গভর্নমেন্ট মিডিয়াগুলি পর্যন্ত প্রভাবিত হয়ে বাই এক্সটারনল ফোরসেস, বাই ইনডাস্ট্রিয়াল ফোরসেস। আমরা দেখেছি নিউজ মিডিয়াগুলি একটা পত্রিকায় সমীক্ষা বের করে দিল যে হি ইজ গেটিং সিওর ফিগার। আজকে নিউজপেপার, টেলিভিশন, রেডিও আমরা দেখলাম দিজ ওয়ার নট ফ্রি, দিজ ওয়ার নট ইনডিপেনডেন্ট।

[5-30— 5-40 P.M.]

ভারতবর্ষের দুর্ভাগ্য ইন্ডাস্ট্রি প্রেস কন্ট্রোল করে, মাসেস কন্ট্রোল করে, পার্সোনল এম কন্ট্রোল করে এই মিডিয়াগুলো। সমীক্ষা বেরিয়ে গেল, বললে ২ পার্সেন্ট, এত হাতুড়ি মেরেও দেখা গেল ৫ পার্সেন্টের নিচে নামান গেল না। কংগ্রেস (ইউ) বললে ইট ইজ দি ন্যাশনল ভার্ডিক্ট এন্ড আই এ্যাম প্রাউড অব ইট। শুধু কি তাই, এখানে রিলিজয়স

ইন্সটিটিউশন, উই হ্যাভ নট ফাউন্ড দেম ফ্রি ফ্রম ইনফ্লুয়েন্স। আমরা দেখলাম এরা চলে আসল। কোথায় কে নামাজ পড়ার দায়িত্বে আছে, সে চলে এল ভোটের ক্যানভাস করতে। শুনলাম নাকি দাদন নিয়ে আসা হয়েছে। এই টাকা কোথা থেকে পেল? টাকা কোথা থেকে এসেছে আমরা জানিনা, কিন্তু এটা অবৈধ টাকা, ফরেন মানি প্লেড হয়েছে। এটা অস্বীকার করার উপায় নেই। আপনি যদি প্রমাণ চান, উপায় নেই। কিন্তু চোখ দিয়ে দেখতে পাচ্ছি এত টাকা কোথা থেকে আসছে। হোয়াই দিজ কান্ট্রিজ আর ইন্টারেস্টেড? আমরা কে জি বি, সি আই এ'র নাম অনেক দিন ধরে শুনে আসছি, কিন্তু এই নির্বাচনে এমন সব দেশের কথা শুনতে পাচ্ছি এর ভিত্তি যদি সত্য হয় তাহলে We are afraid for the future of India. Whatever may be the strength of the government but the influence all around are dangerous and inimical. স্যার, আপনি জানেন কামিং ইভেন্টস কাস্ট দেয়ার স্যাডোজ আর্লিয়ার আজকে একথা অল রাইট থিঙ্কিং পিপলদের চিন্তা করার সময় এসেছে। সুতরাং এই নির্বাচনে কারচুপির অভিযোগ, ভোট জালিয়াতির অভিযোগ, নাবালক সাবালকের অভিযোগ ছাড়াও আমার মূল অভিযোগ তিনটি জায়গায়- Is the body conducting elections are free from this influence? The news media or the media of public information were not free from this influence and not only Indian industrial money but money from foreign land played major vote in Indian election this time. এবং যে যে জোনে এই ইনফ্লুয়েন্স বেশী করে খাটান হয়, যেখানে ডেভেল্যাপড এন্ড প্রোগ্রেসিভ এলিমেন্ট যত কম সেখানে আমরা দেখেছি স্লেটের উল্টো পিঠ, রেজাল্ট জাস্ট দি রিভার্স। আমরা একথা কি করে বুঝব যে আমাদের এই দেশে গণতন্ত্র খুব মজবুত হয়ে গেছে? একথা মনে করার এখনও সময় আসেনি। উই ডু নট নো হোয়াট ইজ গোইং টু হ্যান্ডল নেক্সট। আমাদের এখানে বিতর্কিত আলোচনা ৩৫৬ ধারা নিয়ে। দীর্ঘ কংগ্রেস শাসনের পর ইন্টারমিডিয়েট পিরিয়ডে যেটাকে অনেকে সেকেন্ড লিবারেশন বলে, পিস ইজ দি ডিফিট অব ১৯৭৭ ফর দি ইন্ডিয়ান ন্যাশনল কংগ্রেস সেখানে জনতা পার্টি এসেছিল। আজকে পশ্চিমবঙ্গে রুলিং ফ্রন্ট সেখানে পাঁচ মেশালী দল যারা জনতার নাম নিয়ে এসেছিল দে হ্যাভ রুলড্ দি কান্ট্রি ফর নিয়ার এ্যাবাউট দি ইয়ার্স কিন্তু দে হ্যাড নট ফাউন্ড ইট নেসেসরি টু ডিলিট দিস আর্টিক্যাল ৩৫৬। তার মানে আর্টিক্যাল ৩৫৬ এর নিউ ইন্টারপ্রিটেশন কিংবা নিউ এ্যাপ্লিকেশন যতক্ষণ না আসে ততক্ষণ বুঝতে হবে ভারতবর্ষের মত ফেডারল স্ট্রাকচারে ইউনিটারি পাওয়ার, ইউনিটারি মেথডে প্রিডোমিন্যান্ট করছে। I shall not be surprised if some day my friends in the ruling front here, have captured power at the centre all these possibilities are not very near and not very bright, possibly they will find it necessary forgiving this article 356 in the constitution.

কিন্তু যদি করে পসিবলি এ্যাট লিস্ট মাই ফ্রেন্ড হরিপদ বাবুর দল এটাকে ডিলিট করার কোন প্রয়োজন মনে করেননি। স্যার, যন্ত্র যদি পড়ে থাকে লক্ষ জনের মাঝে যান্ত্রিক বিহনে যন্ত্র কিবা করে বাজে? স্যার, আজকে যান্ত্রিক এসেছে, যন্ত্র বাজতে শুরু করেছে ইভেন আফটার ডিসলিউশন অব বাইন এ্যাসেম্বলীজ।

আই এ্যাম নট গোয়িং ইন দি মেরিট, কিন্তু তার পরেও যে রেজাল্ট হয়েছে আজকে

রাইট টু সোবার কন্টেম্পলেসনের প্রয়োজন হয়েছে ফর অল রাইট থিঙ্কিং পিপল। নেক্সট ন্যার, আই এ্যাম নট নিউ টু দিস হাউস, দীর্ঘদিন ধরে এই হাউসে আমি আছি, আজকে রুলিং ফ্রন্টের বন্ধুদের স্পেশালি দোজ ইনচার্জ অফ দি ক্যাবিনেট এ্যান্ড কাউন্সিল অফ মিনিস্টারস, তাঁদের কাছে জিজ্ঞাসা করি আপনারা নিজেরা বলুন আমরা যখন ওদিকে ছিলাম তখন যে ভাষণ রচিত হয়েছিল আজকে আপনারা ওখানে বসেছেন, কোন মৌলিক পার্থক্য আছে কি? আমি তো দেখতে পাচ্ছি না। ইট ইজ দি সেম ডকুমেন্ট। ইট ইজ দি প্রেজেন্টেশন অফ দি রেকর্ডস অফ পারফরম্যান্স এ্যান্ড দি ফিউচার প্রোগ্রামস এ্যান্ড পলিসিস অফ দি গভর্নমেন্ট। কিন্তু এতে তো আমরা দেখতে পাচ্ছি না, পশ্চিমবঙ্গে যেখানে ইট হাজ বিকাম এ্যান আইল্যান্ড অফ লেফট এ্যান্ড প্রোগ্রেসিভ ফোরসেস এখানে উই ডু নট ফাইন্ড দি রিফ্লেকশন অফ দেয়ার থটস এ্যান্ড আইডিঅ্যালস। ইজ দি এ্যাড্রেস প্রেজেন্টেড বাই হিজ এক্সেলেন্সি গভর্নর? এতে কিছু নূতন জিনিস দেখতে পাচ্ছি না। কি বলুন বিনয় বাবু— আপনি বলুন কৃষ্ণদাস বাবু আপনারা তো দুজনে গুরুত্বপূর্ণ দুটি দপ্তরের দায়িত্বে আছেন। ১৯/২০ মাত্র তফাৎ। ১৯/২০ এর বেশী তফাৎ দেখতে পাচ্ছি না। সমাজের মৌলিক পরিবর্তন আসবে কোথা থেকে? আমাদের এখানে যে মূল সমস্যা পভার্টি এবং নিরক্ষরতা। ইললিটারেসি এ্যান্ড পভার্টি, আনএমপ্লয়মেন্ট এ্যান্ড পভার্টি। মারজিনল গেন, ৮০ হাজার মানুষকে ৫০টাকা করে বেশী দেবেন, ইন মাই ওপিনিয়ন ইউ আর ট্রাইং এগেইন টু রুইন অফ দি ফিউচার অফ এ্যানাদার ৮০,০০০ পিপল। আপনি ৩ বছর পরে তাকে ছেড়ে দিচ্ছেন আর ইউ নট মেকিং দেম হ্যান্ডিক্যাপড ইন দি সোসাইটি? আজকে ক্রাইম এ্যান্ড ক্রিমিনল এর প্রশ্ন উঠেছে, ল এ্যান্ড অর্ডারের প্রশ্ন সঙ্গত কারণে উঠেছে। এ সমাজ ব্যবস্থায় এ প্রশ্ন আসবে, যেখানে বৈষম্য এতখানি, যেখানে দারিদ্র ব্যবধান এতখানি যেখানে স্কোপ অফ এমপ্লয়মেন্ট নীল সেখানে চুরী, ডাকাতি, রাহাজানি ইত্যাদি হবে। আমার বাড়ীতেও হয়েছে, বহুবার হয়েছে, ধরে দিয়েছি, জেলও খাটছে বাট আই এ্যাম পেন্ড, তারা করবেটা কি? দে ডু নট ফাইন্ড এনি অপ্যারচুনিটি, তাদের সামনে ভবিষ্যৎ কিছু নেই। আপনারা যে প্রোগ্রাম নিয়েছেন তা নির্ভুল নয়, আপনারা ইউ আর ব্লেসড, আমরা এতদিন চালিয়েছি ৬০০ কোটি টাকার বেশি চালাতে পারিনি, আপনারা ফোর্থ, ফিফথ প্ল্যানে ১২০০ কোটি ২৪০০কোটি টাকা পেয়েছেন। মহারাষ্ট্র ৫০০০ কোটি টাকা টপকে গেছে আমরা পেছিয়ে আছি কিন্তু তাতে এমপ্লয়মেন্ট অপ্যারচুনিটি, এমপ্লয়মেন্ট পোটেনশিয়াল জেনারেশন কোথায়? সেখানে সে প্রোগ্রাম নেই। সেই প্রোগ্রাম নিন। আপনারা বহু বিতর্কিত বহু ধিকৃত যে পথ আমাদের পৌরমন্ত্রী রয়েছেন, উনি করিতকর্মা মানুষ, কাজ করতে গিয়ে আহত হয়েছেন, আঘাতও পেয়েছেন। আমাদের পূর্ণ সহানুভূতি আছে আমরা আশা করি আমবা যেখানে ব্যার্থ হয়েছি আপনারা সেখানে সফল হবেন। মানুষ আমাদের পরিত্যাগ করেছেন আপনাদের গ্রহণ করেছেন কিন্তু আপনারা তার বদলে সমাজকে কি দিচ্ছেন? কমল বাবু রয়েছেন এগ্রিকালচার মিনিস্টার আমরা যেখানে ব্যর্থ হয়েছি সেখানে তিনি সফল হবেন এই তো আশা করি, কিন্তু জিজ্ঞাসা করতে পারি সফল হয়েছেন কি কোথাও, নূতন কোন সংযোজনা নেই, কোন বিকল্প দিতে পারেন নি সমস্যা সংকুল পশ্চিমবাংলার যাতে সমস্যার সমাধান হতে পারে। আমার আরও নালিশ, আজকে সবচেয়ে মারাত্মক আঘাত এসেছে এ্যাডমিনিস্ট্রেটিভ নিউট্রালিটি নট ইন অল স্পেয়ারস। বোধ করি কম এসেছে। আমরা দেখেছি ডেস্ট্রয় হয়েছে, ইউ হ্যাভ ডেস্ট্রয়েড ইট

পারপাসফুলি অর ইট হ্যাজ বিন অটোমেটিকালি ডেস্ট্রয়েড। ভাবুন আজকে ভবিষ্যৎ সম্পর্কে আমার নিজের কিছু অবজারভেশন মনে করিয়ে দেব চিহ্নিত করে। ফরটিসেকেন্ড এ্যামেন্ডমেন্ট যখন আমাদের পার্টি এ্যান্ড লেজিসলেচার কমবাইন্ড আলোচনা করি আমি সেদিন দেখেছিলাম আমাদের সাপোজ ইন দি রিভার্স সিচুয়েশন উই বিকাম দি অপোজিশন, আজকে আপনাদের একই প্রশ্ন করতে চাই শাসন ব্যবস্থা যে মূল নীতি এ্যাডমিনিস্ট্রেশন নিউট্রাল হবে, এ্যাডমিনিস্ট্রেটিভ নিউট্রালিটি যদি একবার আপনারা ধ্বংস করার প্রবণতাকে প্রশ্রয় দেন তাহলে হোয়েন ইউ আর ইন দি অপোজিশন ফাইন্ড দি ওয়ে।

[5-40— 5-50 P.M.]

সেইজন্য সর্বশক্তি দিয়ে আপনাদের এ্যাডমিনিস্ট্রেটিভ নিউট্রালিটি মেনটেন করা উচিত। কিন্তু আমি দুঃখিত We find there is a tendency in some quarter, in some department, in some situation, in some office that the element of administrative neutrality is being attacked and disturbed and destroyed.

এটা কিন্তু মারাত্মক জনতার বন্ধুরা ৩ মাস আগেও ক্ষমতায় ছিলেন। কিন্তু তারা যে নীতি প্রবর্তন করে গেছেন ইট ইজ বিকামিং এ বুমেরাং এগেন। আপনারা যখন ভবিষ্যতে স্রষ্টা তখন আমি আপনাদের সতর্ক করে দিচ্ছি এবং বলছি এই পথ ভাল নয়। স্যার, পাওয়ার বড় ক্ষণস্থায়ী, বড় আনসার্টেন— স্পেশালি ইন এ কন্সটিটিউশন আন্ডার হুইচ্ উই ওয়ার্ক। মানুষ কাজ করতে গেলে ভুল ত্রুটি করে এটা আমরা জানি, সাধু সন্ন্যাসীরা ভুল করেন না। আমি মনে করি বিচারকের যে দৃষ্টিভঙ্গী সেটা আপনাদের থাকা উচিত ছিল। কিন্তু আমরা দেখছি ক্রাইম হচ্ছে অথচ পুলিশ কেস্ নেয়না। তাড়িয়ে দেয়, কিছু দেখেনা। দে ইগনোর দি কমপ্লেইন। তারপর, আপনাদের কারুর কারুর ক্ষমতা দেখছি ভগবানের চেয়েও বেড়ে গেছে, যেকথা হরিপদবাবু বলেছেন। পুলিশ অফিসারদের তো দেখছি তারা যেন ইলেকট্রিক সক পেয়েছে, একেবারে লাফিয়ে লাফিয়ে চলেছে। এতে কিন্তু আপনাদেরই বুমেরাং হবার সম্ভাবনা রয়েছে এবং ভবিষ্যতে যারা আসবে তাদেরও বুমেরাং হবার সম্ভাবনা রয়েছে। তারপর, এই ইলেকশনের ডাইরেক্ট ফল আমরা কি দেখতে পাচ্ছি? জনতা দলের কমিটমেন্ট ছিল, তাঁরা রেডিও টেলিভিশন এবং তাদের ইলেকশন ম্যানিফেস্ট-এ বলেছিলেন, জনতা যে ভুল করেছে সেই ভুলগুলি আমরা আন্ডু করছি। কিন্তু দুঃখের বিষয় আমি দেখলাম সেই কাজগুলিই তাঁরা করছেন। অবশ্য আমি জানিনা এটা আনডান কিনা। চিনির দাম হয়েছে ৭টাকা এবং তাঁর প্রভাবে দেখছি আমাদের প্রবীন সাহিত্যিক এবং শিক্ষক হরিপদবাবু রবীন্দ্র সঙ্গীত গাইয়ে হয়ে গেছেন। আমি জানতে চাই কেন এটা কন্ট্রোল করা যাচ্ছে না, কনডেম করা যাচ্ছেনা? হোয়্যার আর দিজ মানি গোয়িং? হুইস্ আর দি মেসিন্যারি? আপনারা বলছেন ডিজেল নেই, কিন্তু ইউ পে মি রুপিস্ সিক্স এ্যান্ড গেট দি ডিজেল। আপনি টাকা দিলে আপনার বাড়ীতে মাথায় করে এনে পৌঁছে দেবে। তবে এই যে খেয়ে ফেলছে এখানে শুধু স্টেট এবং কেন্দ্রীয় সরকারের রেস্পনসিবিলিটি নয়, এখানে প্রয়োজন কো-অপারেশন এবং কো-অর্ডিনেশনের এবং বিশেষ করে ইন এ ফেডারেল স্ট্রাকচার ইট ইজ ডাবলি নেসেসারি। কিন্তু আমি দেখতে পাচ্ছি সেই ভেরি বেসিক জিনিস অর্থাৎ কোঅপারেশন এ্যান্ড কো-অর্ডিনেশন তার দিকে এঁদের কোন ঝোঁক নেই। এর কারণ হচ্ছে এ সাসপিসন ইজ অলওয়েজ

হ্যাংগিং ওভার যে, আমি কখন আছি, কখন নেই। কাজেই হরিপদবাবু গান গেয়ে সান্ত্বনা পেতে পারেন, কিন্তু সাধারণ মানুষ আজকে ওয়ার্স্ট সাফারার। ডিজেল, মাস্টার্ড অয়েল এবং অন্যান্য জিনিস যা মানুষের লাগে তার দাম যে এইভাবে বেড়ে গেল তাতে সব ক্ষেত্রেই অসুবিধা হচ্ছে। আমরা আজকে এই যে মিক্সড্ ইকনমি থিওরি পার্সু করলাম তাতে আমাদের প্রগ্রেসিভ ইকনমিস্ট যাঁরা রয়েছেন তাঁদের আজকে ভাববার সময় এসেছে ইন্ডিয়া ইজ অন দি ক্রস্ রোড নাউ।

পশ্চিমবঙ্গ একটা Isolated island, I tell you, among 22 states. ত্রিপুরার উপর নির্ভর করার কিছু নেই। আজকে সময় এসেছে ওয়েস্ট বেঙ্গলকে পথ দেখাতে হবে whether it has faith on the theory of mixed economy or not. কালকে আপনাদের যে চেয়ারম্যান বা নেতা তিনিও বলেছেন, ইয়েস, উই ইনভাইট মাল্টিন্যাশনল। আমার কাছে এটা কন্ট্রাডিক্টরি মনে হল, দুটি পাশাপাশি হতে পারেনা, আইদার You adopt it fully or reject it. আজকে আমাদের ঠিক করতে হবে যে আমরা সেই সিস্টেম অব ইকনমিতে যাবো না, লেসি ফেয়ারি যেখানে freedom of investment, freedom of employment, freedom of profit, freedom of manu facture, freedom of sale, freedom of everything. অর আপনাদের ইনফ্লুয়েন্সে আপনারা আপনাদের রেজিমেন্টেড ইকনমিতে যাবেন। দুটি কিন্তু পাশাপাশি চলতে পারেনা। যদি চলে তাহলে আমরা যে রোগে ভুগছি তাই ভুগতে হবে এবং তা না হলে পেঁয়াজের দাম ৬টাকা হয় কেন? অনেকে তো খায়না কিন্তু তার দাম ৬ টাকা হল কেন। যারা গ্রোয়ার তারা তো পয়সা পেলোনা। বিশ্বনাথ বাবু বলছিলেন এগ্রিকালচারল প্রাইস কমিশনের কথা, আমরা তো দেখছি ভদ্রলোক যারা ওখানে বসে তাদের মাথায় কি আছে জানিনা কিন্তু যে রায়গুলি বের হয়েছে সেগুলি কৃষক মারার তাল, সেগুলি নট ইন ফেভার অব দি ফারমার্স, এগ্রিকালচারল প্রাইস কমিশনের যতগুলি প্রনাউন্সমেন্ট, যতগুলি ডিক্লারেশন দিয়েছে নেভার ইন ফেভার অব দি ফারমার্স। আমি জানিনা এখানে মিল লবি কাজ করে কিনা। আমরা তো দেখেছি জুটের ক্ষেত্রে ১৫শত কোটি টাকা প্রত্যেক বৎসরে, এবার হয়তো ১৫হাজার কোটি টাকা মুনাফা করবে। আমরা দেখেছি গৃহস্থের ঘরে যখন থাকে তখন তারা মালের দাম পায়না, পণ্য জিনিসের দাম পায়না, দাম পায় ফড়িয়া কিম্বা ইন্টারমিডিয়েট মহাজনদের ঘরে তা চলে যায়। এটাকে কাউন্টার অ্যাক্ট করার জন্য স্টেট ওয়্যার হাউসিং এর দরকার হয়, এটাকে কাউন্টার অ্যাক্ট করার জন্য রেগুলেটেড মার্কেট করার পরিকল্পনা, আমি কমল বাবুকে জিজ্ঞাসা করতে পারি কি are these in operation even after nationalisation of the 14 leading banks in the country? এতগুলি ব্রাঞ্চ, এতগুলি ফিনানসিয়ল ইন্সটিটিউট অপারেট করছে তথাপি কৃষকের রেহাইটা কোথায় হচ্ছে? থ্যাঙ্কস টু এগ্রিকালচার মিনিস্টার তিনি একটা শস্যবিধি চালু করেছেন, যদিও সেটা ট্যান্টালাস কাপের মত, অনেকে হয়েতো এতে পৌঁছতেই পারবে না। নেক্সট বাজার দর শুধু নয়, আইন শৃঙ্খলা শুধু নয়, আজকে আমাদের ভাইটাল যে প্রশ্নটা আমি আগে তুলেছিলাম এমপ্লয়মেন্টের ক্ষেত্রে, সম্ভবত কৃষ্ণপদ বাবুর উত্তর দেবার দায়িত্ব, তাঁকে আমি জিজ্ঞাসা করি either in agriculture sector-saturated and no further scope of employment in these at all. ইন্ডাসট্রিয়ল সেক্টরে, অনেকেই তো কটেজ ইন্ডাস্ট্রিকে নষ্ট করে দিতে চাচ্ছেন, আপনি এখানে কি এমন বক্তব্য রেখেছেন সরকারের

[ 26th February, 1980 ]

তরফ থেকে এখানে বাংলার আন এমপ্লয়েড বেকাররা কিছু সুবিধা পায়, কিছু ভবিষ্যৎ দেখতে পারে? ইন্ডাস্ট্রিকে ইচ্ছে করলে যখন খুশী তখন ঘোড়ার মত একটা লাইন ধরে চালান যায়না, ইট ইজ নট এ মোটর কার যে স্টিয়ারিং হুইল দিয়ে ডানে বাঁয়ে নিয়ে যাওয়া যাবে, ইন্ড্রাস্ট্রির নিজের একটা ইমপাল্‌স আছে, তার ইনফ্রাস্ট্রাকচারের প্রয়োজন আছে এবং অব দিস মিনিমাম নিসেসিটি প্রথম হচ্ছে কমিউনিকেশন এন্ড সেকেন্ড ইলেকট্রিসিটি। দুর্ভাগ্যের কথা এখানে রেল কমিউনিকেশন তো বাড়েইনি, আপনাদের সহকারী ছিলেন জনতা তারা এই তিন বৎসরে এক ইঞ্চি রেলও এখানে বাড়াননি, ইভেন হাওড়া-আমতা মার্টিন রেলওয়ে যেটা দীর্ঘ দিনের একটা দ্বন্দ্ব তারও বোধকরি এখনো কাজ শেষ হয়নি। এক ইঞ্চি রেল বাড়েনি। আই কাম ফ্রম এ ডিস্ট্রিক্ট যেখানে এক ইঞ্চি রেলও বাড়েনি, ঐ ব্রিটিশ আমলে একটা মার্জিনাল ফ্রিঞ্জ দিয়ে meter gauze line গিয়েছে তাই আছে এবং তা দিয়ে চলে না। road transport is impossible because of high price and non-availablity of fuel. Road condition becuase of the flagrant monsoon these are beyond repairs. দেখবারও মানুষ নেই, আপনাদের লোক নেই। আমাদের এই একটিই লাইফ লাইন তাছাড়া যাওয়াই যায়না। হাসানুজ্জামান সাহেব, আপনাদের এম.এল.এ. কিছু বিপদে আপদে পড়লে তিনিই সাহায্য করেন।

[5-50 — 6-00 P.M.]

দেখবার কথা নেই, কৈফিয়ত দেবার কথা নেই, কোন মেনটেন্যান্স হয় না। এসেনসিয়ালি ভাইটাল লিঙ্ক রিপেয়ার হয় নি, অ্যাটেনশন পায় নি। আমার বক্তব্য হচ্ছে কমিউনিকেশন বাড়ছে না। আর ইলেকট্রিসিটি লজ্জার কথা কি আর বলবো? সাঁওতালডির কথা, স্টেটসম্যানে দুটো সংবাদ বেরিয়েছে। শোম্বাল সেন্টার যেখানে একজন ড্রাইভার আড়াই হাজার টাকা ওভার টাইম নেয়, আর একজন খালাসী নাকি তিন হাজার টাকা ওভার টাইম নেয়। যদি ৮ ঘন্টা করে কাজ করে তিরিশ দিন কাজ করলে ২৪০ এর বেশি হয় না। ৩০০ আওয়ারস ওভার টাইম। এইটা শকিং। জ্যোতিবাবুকে আমরা দক্ষ প্রশাসক বলে মনে করি। আমরা যা পারি নি, মানুষ মনে করেছে, আপনারা তা পারবেন, সেইজন্য আপনাদের দায়িত্ব দিয়েছে। It is your solemn responsibility. এই পবিত্র দায়িত্ব আপনাদের উপর ন্যস্ত হয়েছে। যে মেস এখানে হচ্ছে, সেই মেস আপনাদের খুলতে হবে। ওয়েল ম্যানেজ করতে হবে, ম্যানেজমেন্টকে স্ট্রীমলাইন করতে হবে জেনারেশনকে বাড়াতে হবে। নূতনের কথা পরে, ইনস্টলড ক্যাপাসিটি কেন জেনারেট করতে পারবে না? আমার সামান্য সুযোগ হয়েছিল দুর্গাপুর চালাবার। History will prove and records will show. যে ম্যাক্সিমাম জেনারেশন হয়েছিল। আপনারা বলবেন দফারফা করে শেষ হয়ে গিয়েছে। আপনাদের তিন বছরের পরে, কংগ্রেসের ৩০ বছরের ইতিহাসের কথা কিন্তু আর খাটে না। You cannot put forward, this excuse of 30 years of congress misrule to avoid your responsibility. ১১০ মেগাওয়াটের যে নূতন ইউনিট এর Scheme নিয়েছিলাম কথা ছিল within twenty-eight months it will be commissioned. জিজ্ঞাসা করতে পারি কেন হয় নি was there any constraint on financial resources?-No. একটা দেশ গড়তে গেলে আমরা নিজেরা জানি তিনটে জিনিস দরকার হয়। মেটিরিয়াল রিসোর্সেস। বোধকরি অ্যাবানডান্ট ইন

দি...country মানিটরি রিসোর্স বিদ্যুতের ক্ষেত্রে উদ্দিপ্ত আহ্বান জানিয়েছেন কেন্দ্রীয় সরকার জনতার রিজিমে। কেন্দ্রীয় সরকারে বর্তমানে রুলিং পার্টি যারা আছেন, তাঁরাও বলেছেন, পশ্চিমবাংলাকে সর্বশক্তি দিয়ে সাহায্য করবো। এইখানে আমাদের সবচেয়ে অভাব। অথচ ভারতবর্ষ আজকে of the ten developed countries India is one. এর সুযোগ আপনারা নিতে পারছেন না কেন? এই সঙ্গে ব্যর্থতার দায়িত্ব তো আপনাদেরই নিতে হবে। সুতরাং যেকথা বলছিলাম, এমপ্লয়মেন্ট জেনারেশান করতে গেল, ইন্ডাস্ট্রিলাইজেশনে যেতে হবে। ইন্ডাস্ট্রিলাইজেশনে যেতে গেলে মিনিমাম ইনফ্রাস্ট্রাকচারল ফেসিলিটি—ইলেকট্রিসিটি আর কমিউনিকেশন দুটোতেই কিন্তু আপনারা দিশেহারা। আমি প্রেসকাইবড় করতে চাই, I was a medical man once. যে ভিটামিন 'এ' খান। রাত কানারাও দৃষ্টি শক্তি ফিরে পাবে। আই উইল ট্রাই। কপালকুণ্ডলাতে ছিল, পথিক তুমি পথ হারাইয়াছ। আমি আপনাদের বলবো, পথিক তুমি পথ হারিয়েছ। এই পথ আপনাদের খোঁজ করে বের করতেই হবে। স্যার, আমাদের এখানে আরও সংকট। দুর্ভাগ্যের কথা, গভর্নরের এ্যাড্রেসে সামান্য ইঙ্গিত আছে। ভারতবর্ষের ক্ষেত্রে যদি এই কথা সত্য হয়, ভারতবর্ষ সব সভ্যতা, সমস্ত হিউম্যান বিয়িংস, যেখানে মানুষের ধারা এসেছে সবাইকে নিয়ে কম্পোজিট স্ট্রাকচার, কম্পোজিট কালচার, কম্পোজিট হিউম্যানিটি গড়ে উঠেছে, তবে বলবো, বাংলার ক্ষেত্রে, বিশেষ করে কলকাতার ক্ষেত্রে এটা ডবলি সত্য। এখানে বিভিন্ন ধারা, বিভিন্ন রাজ্য, বিভিন্ন মানুষ, জীবিকার সন্ধানে, জীবনের সন্ধানে, শিক্ষার সন্ধানে মিলিত হয়েছেন। এটা একটা সমুদ্র বিশেষ। পশ্চিমবঙ্গ যেটা বৃহত্তর বাংলা ছিল সেটার কথাই আমি বলছি। আমার দুর্ভাগ্য একথা শুনতে হচ্ছে, There is an oblique reference of the Assam incidents. It is painful for us. আমরা প্রদেশ কংগ্রেস থেকে একবার এই সম্পর্কে সিদ্ধান্ত নিয়েছিলাম। আসামের কিছু বন্ধু এসে বলেছিলেন, আপনারা বাইরে বলবেন না, আপনারা যতই এটা নিয়ে হট্টগোল করেন, আমাদের উপর অত্যাচার ততই বাড়ে। কিন্তু আজকে আপনাদের কাছে আমার জিজ্ঞাসা, আপনার মাধ্যমে যে অথরিটি দিল্লীতে এবং যে অথরিটি রাইটার্স বিল্ডিংসে—এদের কাছে আমার জিজ্ঞাসা, পবিত্র সংবিধান থাকতে কোন অধিকারে, আসামের ক্ষেত্রে ডিফারেন্সিয়েশন হবে Whether 1951 or 1971. এই প্রশ্ন সরাসরি জিজ্ঞাসা করছি, এই মতি কেন, এই দুর্বলতা কেন। গোটা বাংলাকে আপনাদের সঙ্গে পেতে পারেন। Government should come forward. আমি আগেই বলেছি, It is a peculiar island. West Bengal is a peculiar island and so much is happening in the rest of India. আজকে বাঙালিকে উৎপীড়ন করা হবে, অত্যাচার করা হবে, উৎখাত করা হবে, বহিষ্কার করা হবে, আর আমারা ঠাণ্ডা ঘরে মৌজ করে অবলিক রেফারেন্স করে শান্ত থাকব, একটা প্রস্তাব হয়ত সামনের দিনের জন্য আসবে, কিন্তু তাই কি যথেষ্ট? আজকে কেন নেগোশিয়েশন ফোর্স করা হবেনা? কিসের জন্য নেগোশিয়েশন ফোর্স করা হবেনা? ভারতের সংবিধান কি পাল্টে গেছে? তা যদি হয় বাঙালী কি ক্লীব? আজকে প্যারোকিয়োলিজম এর কথা উঠে, নট ইট নিসেসিটি টু রেইজ ভয়েস অব প্রটেস্ট। এক সময় অরন্ধন করেছিলাম, আজকে এই জাতীয় ডাক কেন দিচ্ছেন না, আমাদের বন্ধুরা। যারা আজকে রুলিং ক্লাস তারা তো হিংসায় বিশ্বাসী, একদিনের জন্য তাঁরা অহিংস আন্দোলনের নেতৃত্ব দিননা, গোটা বাঙালী জাতি জেগে উঠুক, বাঙালির উপর এ কি অত্যাচার। They are human beings. They may be Muslims,

they may be Christians, they may be Nepalies, they may be Hindus, they may be any things else but they are human beings, they are citizens of India . ভারতবর্ষের নাগরিকত্ব যদি বরখাস্ত না হয়, তাহলে আমাদের স্থায়িত্ব আমাদের বসতি, আমাদের জীবিকা সম্বন্ধে আই এ্যাম ফ্রী টু ডু এন্ড পার্সু এ্যানিহোয়ের ইন ইন্ডিয়ান রিপাব্লিক, আজকে একথাও বিচারের সময় এসেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছু কিছু এখানে অসন্তোষের মনোভাব প্রকাশ পেয়েছে, আমি এদের বলব রুলিং ফ্রন্টকে, রুলিং ক্লাসকে যে আপনাদের আত্ম সন্তোষের স্কোপ নাই। নট ইন দিস রেকর্ড, মুখ্যমন্ত্রী মহাশয়ের একটা অবজারভেশন আমার চোখে পড়েছিল য়্যানি থ্রীয় অব ট্রাইফল উইল ফাইন্ড এক্সকিউজ অব ডিসোলিউশন। আপনাদের আমি অনুরোধ করব আপনারা যদি রুল অব ল স্ট্রিক্টলী মেনটেন করে চলেন, Let the whole world see what fate awaits you, what comes to you. আজকে ট্রাইফলের ব্যাপার কেন। এই রুল অব ল আপনারা বাউন্ড, ইউ হ্যাড টেকেন অব ওথ অব এফারমেশন, ওথ অব সিক্রেসী, য়্যাজল্য এস্টাবলিসড আপনারা মেনে চলবেন why do you furnish any execuse, any trifle. এটা আমি আপনাদের অনুরোধ করব লাস্ট বাট নট দি লিস্ট, এখানে আপনারা ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেছেন, আপনাদের পঞ্চায়েত রাজের কথা বলছেন। আমি যদিও পঞ্চায়েত রাজের সঙ্গে সংশ্লিষ্ট নই, কিন্তু ওদের কার্যকলাপ দেখবার আমার সুযোগ হয়েছে। এখন তাগাদা দিচ্ছেন পার্টি লেভেল থেকে, গভর্নমেন্ট লেভেল থেকে হিসাব দিতে, তার মানে এতদিন তা দেওয়া হয়নি। আজকে যে অর্থ ব্যয় করার অধিকার দিয়েছিলেন, তার প্ল্যান এন্ড প্রোগ্রাম রচনা করার এক্সপার্ট হ্যান্ড কোথায়? এবং এর একাউন্টেবিলিটি কার কাছে এবং কখন দিতে হবে, তার পেরিওডিসিটি কোথায়? এটা কি ফলো করেছে? তা যদি না হয় তাহলে You are again brewing corruption at the grass root level. আপনারা পঞ্চায়েতের হাতে ক্ষমতা দিয়েছেন, আপনারা রিসোর্স দিয়েছেন, কিন্তু চেক্স এন্ড ব্যালেন্স যদি না থাকে, রেগুলার পিরিয়ডিকাল চেক্স এন্ড ইন্সপেকশন যদি না থাকে, এর জন্য যদি জবাবদিহী না থাকে, তাহলে You are creating a breeding ground for corruption. এ কিন্তু আপনারা পারেন না। আর বিনয় বাবু ওখানে বসে আছেন, ওঁর সম্বন্ধে এখন বলার দরকার। বিনয় বাবু ভূমি এবং ভূমি সংস্কার মন্ত্রী। আপনাদের এক মহামনিষীর কথা বলি। তিনি বলেছেন প্রপার্টি ইজ দি বোন অব অল কন্টেনশন, যতগুলো বিবাদ বিসম্বাদের মূল কারণ হল প্রপার্টি। আপনার আইন ফলো করছেন, কিন্তু সেগুলো tit bit. These are not massive changes in the Legislation or in the structure of monarchism.

[6-00 — 6-10 P.M.]

আপনারা দেখেছেন বিবাদ এতে বাড়ছে, কমছে না। Why don't you think of a comprehensive legislature on Land? আপনারা তো একাধিকবার বলেছেন কিন্তু তার ঠাঁই ঠিকানা আমরা পাচ্ছি না। আপনাদের যদি মুখ শুকিয়ে গিয়ে থাকে কেন্দ্রে পরিবর্তনে তাহলে আমার কিছু বলার নেই। কিন্তু যে কথাটা আমি গোড়াতেই বলেছি সেকথাটা আবার আপনার কাছে নিবেদন করবো, আপনি একটা পুরানো মানুষ, আপনি তো একটা প্রগ্রেসিভ চিন্তা করবেন যে চিন্তা একে অপরের গলাধাক্কা দেবে না, শ্রমিকের রক্তে কৃষক, কৃষকের রক্তে কৃষক, কৃষকের রক্তে ছোট জমির মালিক হাত রাঙ্গা করবে না। এ

ব্যবস্থা তো আপনি করবেন কিন্তু আপনি এতদিন যা করে এসেছেন These are all piecemeal Legislations and reforms. যেগুলি Mere Pursue of the old legislations. আমরা ভুল করেছিলাম বলেই তো আপনারা দায়িত্ব পেয়েছেন। আপনি বা আপনারা যদি এগুলি সংস্কার করতে যান, সংশোধন হবে না। আপনারা যে আমূল সংস্কারের কথা বলেছিলেন আমরা বিনিদ্র রজনী যাপন করছি, চোখ মেলে বসে আছি দেখবার জন্য সেই ব্যবস্থা কবে প্রবর্তন করবেন। প্রশান্তবাবু এখানে আছেন, উনি বলেছেন, এখানে জঞ্জালের হিন্দুকুশ, নীলগিরি, ধবলগিরি, কাঞ্চনজঙ্ঘা ইত্যাদি যা কিছু হয় হচ্ছে। আমাদেরও মাঝে মাঝে ট্রেন ধরতে যেতে হয়, বাসে যেতে হয়, জীপে যেতে হয় কিন্তু আমরা কখনও কখনও যেতেও পারি না। আপনি তো করিতকর্মা লোক, কিছু উদ্যোগও আপনি নিয়েছিলেন কিন্তু সেগুলি ব্যাহত হচ্ছে কি করে? Why do you allow this garbage to accumulate. আমরা বানতলাতে একটা প্রকল্প নিয়েছিলাম, আমাদের ধারণা ছিল এরকম ১৬টি প্রকল্প হলে আমাদের ঐ খরচে কলকাতার যত গারবেজ ইন এ পপুলেশন অব থার্টি ল্যাক্স এগুলি We can convert it into organic manure. বানতলাটি কমলবাবু চালাচ্ছেন কিনা জানি না কিন্তু এই ধরনের প্রকল্প নিয়ে আপনারা তো আপনাদের এই তিন বছরের কার্যকালের মধ্যে করলেন না। আপনাদের কোন কৈফিয়ৎ কিন্তু মানুষ শুনবে না, মানুষ যদি শোনেও তাহলে আমরাই বলব, ভাই ভুল শুনেছ, এটা সংশোধন করো। Why it is being recurring. এই একই জিনিস চলে আসছে। একটা দুর্বিসহ অবস্থা চলে আসছে। ভাবুন একবার আলো নেই, বৃষ্টি এলো সেই সময় আপনার জঞ্জালের হিন্দুকুশ, তাহলে অবস্থাটা কি দাঁড়ায়। তা ছাড়া আমাদের যে ডাব খাবার প্রবৃত্তি আছে সেই ডাবের খোলা যে কি অবস্থা করে সেটা আর বলার নয়। আর এই প্রজেক্ট এটা নাকি ভ্যায়াবল্। এটা আমরা তখন নিয়েছিলাম, why don't you persue, তারপর আর একটা কথা বলি, 92 Municipalities and Corporations are under supersession. কংগ্রেস ভীষণ অন্যায় করেছিল এবং সেজন্য আপনারা সমালোচনাও করেছিলেন এবং ১৯৭৭ সালের ভোটের সময় এই বলে কিছু বাড়তি ভোটও পেয়েছিলেন যে এই দেখ, গণতন্ত্রে হাত দিয়ে দিয়েছে। কিন্তু আপনারা তো তিন বছরেও নির্বাচন করতে পারলেন না। লোকসভার কৈফিয়ৎ তো তিন মাসের, কিন্তু এর আগেও পারেন নি, পরেও পারেন নি। আপনারা বলছেন ১৮ বছরকে অধিকার দিচ্ছি সেইজন্য পারছি না, এটাই ঠিক, না, আপনাদের আর কোন রাজনৈতিক মতলব আছে, না কি এর দ্বারা আপনারা কোন রাজনৈতিক উদ্দেশ্য চরিতার্থ করতে চান এবং সেইজন্যই বিলম্বিত হচ্ছে এই মিউনিসিপালিটিগুলির নির্বাচন? শিক্ষা দপ্তরের কোন বন্ধুকে দেখছি না। দুঃখের কথা ৯টি এ্যাসেম্বলি ডিসলভ হলে আপনারা ত্রাহি ত্রাহি চিৎকার করেন, আমরা ব্যাথা পাই-গণতন্ত্রের উপর আঘাত আসলে নিশ্চয় ব্যাথা পাবার কথা— কিন্তু আপনারা যে ছটি বিশ্ববিদ্যালয়কে সুপারসিড করে রেখেছেন এটা কি গণতন্ত্রের মহিমা প্রচার করে? আর সেখানে যাঁদের বসিয়েছেন তাঁরা কি খুব বিজ্ঞ সব শিক্ষাবিদ? যাঁদের বসিয়েছেন তাঁদের কি ইউনিভার্সিটি চালাবার ক্ষমতা আছে? এই প্রশ্নগুলি আমি আপনাদের সামনে রাখছি। এখানেও যদি শেষ করে দিতেন তাহলেও বুঝতাম Apex body is the University. কলেজ, স্কুলগুলির কি অবস্থা? সেখানে দুটি করে কমিটি, দুটি করে হেডমাস্টার। তারপর প্রাইমারী স্কুল হাজার না বারোশো হবে। আমি আমার এ্যামেন্ডমেন্টে বলেছি, আবার বলছি, সেই

বেকার ছেলেগুলি যারা অর্গানাইজ করেছে মাথার ঘাম পায়ে ফেলে তাদের নাম নেই। প্যানেল নেই, ওরা ঘুরে ঘুরে বেড়াচ্ছে। এখন রাধিকাবাবু যদি রিলিফ দেন তাহলে সুবিধা হয়, তা না হলে কোন উপায় নেই। এটা দলবাজীর ইতিহাস। আমি আপনাদের বার বার অনুরোধ করব সামনে ভারতবর্ষ যে রূপ নিচ্ছে তাতে কিন্তু ফার্স্ট, এলিমিনেসান অব পার্টিজ্যান আউটলুক, সেকেণ্ড এ্যাডমিনিস্ট্রেটিভ নিউট্রালিটি রেষ্টোর, এ্যান্ড থার্ড, ভায়াবল অলটারনেটিভ, এটা আপনারা সব সময় চিন্তা করুন। ডেমোক্রেসিতে সরকার আসবে, যাবে। আপনাদের আমি এই কথা বলতে চাই আপনারা ফুল টার্মস থাকুন, দীর্ঘদিন বাঁচুন, আমাদের সহযোগিতা আছে। কিন্তু আমি আপনাদের অনুরোধ করব এই দোষগুলি আপনারা গ্রহণ না করলেই পারতেন। ১লক্ষ ৬ হাজার ভোটে না জিতে যদি ৬০ হাজার ভোটেই জিততেন তার জন্য এমন কিছু এসে যেত না হোয়াই ডু ইউ এ্যালাও ইওর অপোনেন্টস টু ক্রিটিসাইজ ইওর এ্যাক্টিভিটিজ এন্ড ইওর এ্যাচিভমেন্টস? এই কথা বলে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সরকার পক্ষের বন্ধু এ পক্ষ, ও পক্ষের বন্ধু এবং বিশেষ করে আজকে আপনি অত্যন্ত সহিষ্ণুতার সঙ্গে আমাকে যে বলবার সুযোগ দিয়েছেন তার জন্য ধন্যবাদ জানাচ্ছি এবং রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ প্রস্তাবের সম্বন্ধে আমার যে সংশোধনগুলি আছে প্রত্যেকটি মুভ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বলবার সুযোগ দিয়েছেন বলে আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। এর আগে সি.পি.এম.এর মাননীয় সদস্য বক্তব্য রাখবার সময় সঞ্জয় গান্ধী এবং ইন্দিরা গান্ধীর সুইস ব্যাঙ্কে টাকা আছে, এই কথা বললেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি কোন রুলে বলছেন? আপনি কি পয়েন্ট অব অর্ডারে বলছেন?

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আমি স্যার, পয়েন্ট অব অর্ডারে বলছি। উনি বলেছেন সঞ্জয় গান্ধী, ইন্দিরা গান্ধীর সুইস ব্যাঙ্কে টাকা আছে। মাননীয় মন্ত্রী যখন জবাব দেবেন তখন বলবেন এই সরকার এই বিষয়ে কোন তদন্ত করেছেন কিনা, কোন কমিশন বসাবার ব্যবস্থা আছে কিনা। কেন না কৃষ্ণপদবাবু তো জবাব দেবেন।

**মিঃ ডেপুটি স্পীকার :** It is not point of order. You can not direct the Minister to reply to your points. It is not point of order.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, আমি ডাইরেক্ট করছি না। আপনি আমার পয়েন্ট অর্ডারটা বলতেই দিচ্ছেন না। আমার বক্তব্য হচ্ছে মাননীয় মন্ত্রী গভর্নর'স এ্যাড্রেসের উপর জবাব দেবেন। যেহেতু উনি লেবার মিনিস্টার সেইজন্য তাঁকে জানানো প্রয়োজন।

**মিঃ ডেপুটি স্পীকার :** You have directed. I will not allow you to speak.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, আমার পয়েন্ট অব অর্ডার শেষ হয়নি। স্যার, আমাকে বলতে না দিলে কি করে আমি বলব? আমি যা বলছিলাম ভবানিপুরে ও.এম.কে. কোম্পানীর শেয়ার কার কার আছে, এই কোম্পানীর ডাইরেক্টর প্রোপ্রাইটর কে, উনি যেন এটার জবাব

দেন। আর সেই সঙ্গে ব্রিটানিয়ার ব্যাপারটাও তিনি যেন তাঁর জবাবী ভাষণে বলেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, জয়নাল আবেদিন সাহেব আজকে অনবদ্য বক্তৃতা করেছেন। উনি নূতন ধরনের তাঁর স্বভাব বিরুদ্ধ খুব ভাল বক্তৃতা করেছেন। স্যার, আমি বলছি ওঁকে একটা বৈরাগ্য ভাতা দেবার ব্যবস্থা করুন।

[6-10— 6-20 P.M.]

**শ্রী আতাহার রহমন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে আমি সর্বান্তঃকরণে সমর্থন জানাচ্ছি। রাজ্যপালের ভাষণের উপর দীর্ঘ চারদিন আলোচনা হয়েছে, তর্ক বিতর্ক হয়েছে, এই আলোচনার মধ্যে যেটুকু আমরা দেখেছি বা বুঝেছি সেটা হচ্ছে মাননীয় বিরোধী দলের সদস্যরা এই কথা বলার চেষ্টা করছেন যে আইন শৃঙ্খলা আমাদের দেশে বিপন্ন। এটা খুব সোচ্চার হয়ে বলছেন। যারা দুদিন আগে কংগ্রেস (ইউ) বেঞ্চে বসতেন, আজকে ১০ই জানুয়ারীর পর, ভারতবর্ষের রাজনৈতিক পরিস্থিতির পরিবর্তন হবার পর তাঁরা তাঁদের চেহারা পাল্টেছেন। ছিলেন গাই-এ, এখন গিয়েছেন আই'তে। আমাদের দেশে একটা চলতি কথা আছে, যে হিন্দু মুসলমান হয়, সে মুসলমান হয়ে অসম্ভব রকম গরু খায় এবং হাটে, মাঠে, গাঁয়ে, সমস্ত জায়গায় বলে বেড়ায়, ব্যাপক প্রচার করে যে আমি হিন্দু থেকে মুসলমান হয়েছি। তাই আজকে ওঁরা অসম্ভব চিৎকার করছেন, সত্য বাপুলি এবং সুনীতি চট্টরাজ মহাশয় বলছেন যে আইন শৃঙ্খলা বিপন্ন এবং শ্রীমতী ইন্দিরা গান্ধীর নামে ওঁরা শুরু করেছেন, ভজ ইন্দিরা, লহ ইন্দিরা, কহ ইন্দিরা। এই পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন। আমি মনে করি রাজ্যপাল তাঁর যে বক্তব্য এখানে রেখেছেন, এই দ্বিধাবিভক্ত সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে, বামফ্রন্ট সরকারের পক্ষে যেটুকু করা সম্ভব, সেটুকু তিনি তুলে ধরার চেষ্টা করেছেন। যেটা বাস্তবে সম্ভব নয়, সেটা তিনি বলার চেষ্টা করেন নি। এই দ্বিধা বিভক্ত সমাজ ব্যবস্থায় আমরা যদি মনে করি যে আমাদের পশ্চিমবাংলার সাধারণ মানুষের সামনে যে মৌলিক সমস্যা আছে, সেই সমস্যার মৌলিক সমাধান করা সম্ভব, তা সম্ভব নয়। কেন না আমরা বিপ্লবের মধ্যে দিয়ে আসিনি, আমরা এসেছি ভোটের মধ্যে দিয়ে। সংসদীয় গণতন্ত্রের চৌহদ্দির মধ্যে থেকে আমাদের কাজ করতে হবে। কাজেই এই পরিস্থিতিতে যেগুলো করা সম্ভব, সেইগুলি করা হয়েছে। ওরা যে বিতর্ক শুরু করেছে, আইন শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন —আমি কয়েকটি ঘটনা বলতে চাইছি, আজকের আইন শৃঙ্খলা বিপন্ন করার জন্য যারা ষড়যন্ত্র করছে, তার প্রস্তুতি চালাচ্ছে, তার কয়েকটি জাজ্বল্যমান উদাহরণ আপনার সামনে আমি রাখছি। কংগ্রেস আই-'র পক্ষে যারা বলছেন, তারা রাজ্যপালের ভাষণের উপর বলতে গিয়ে আইন শৃঙ্খলার প্রশ্ন তুলেছেন, প্রশ্ন তুলেছেন মেনশনের মাধ্যমে, এমন কি যে অগণতান্ত্রিক ভাবে ভারতবর্ষে ৯টি অকংগ্রেসী রাজ্য সরকারকে ভেঙ্গে দিয়েছেন, সেখানেও একই প্রশ্ন তুলেছেন, আইন শৃঙ্খলার প্রশ্ন। আমাদের নির্বাচনের আগে এবং নির্বাচনের পরে যে সমস্ত ঘটনা ঘটেছে, বিশেষ করে মুর্শীদাবাদ জেলায় ওরা ঘটিয়েছেন, তার কিছু প্রকৃষ্ঠ উদাহরণ আমি তুলে ধরার চেষ্টা করছি। কংগ্রেস (আই) যেটা বলতে চাইছেন, সমস্ত ঘটনার মধ্যে দিয়ে, খুন, জখম, রাহাজানি, ছিনতাই, মারদাঙ্গা, যা হচ্ছে, তা একমাত্র মার্কসবাদী কমিউনিস্ট পার্টি করছে এবং সম্পূর্ণ দায় দায়িত্ব তাদের, এই কথা বলার চেষ্টা করেছেন। আমি নির্বাচনের আগে কতকগুলি ঘটনার কথা বলতে চাইছি। মুর্শীদাবাদ জেলার

[ 26th February, 1980 ]

নবগ্রাম থানার ইটেশ্বরী গ্রাম পঞ্চায়েত, গ্রামের নাম ইটোর, সেখানে বর্গাদার ছিলেন নাওশাদ শেখ, যিনি জমির মালিক তিনি বহরমপুরে থাকেন, তার নাম জ্যোৎস্না ঘোষ এবং নাওশাদ শেখ হচ্ছেন তার একজন বর্গাদার। জ্যোৎস্না ঘোষ চেষ্টা করলেন নওশাদ শেখকে উচ্ছেদ করে একজন নুতন বর্গাদার সাব্যস্ত কিন্তু নাওশাদ শেখের পক্ষে সমস্ত সাক্ষী প্রমাণ হওয়ার ফলে তাকে নকল বর্গাদার প্রমাণ করতে পারেন নি। নাওশাদ শেখ সঠিক বর্গাদার প্রমাণ হয়েছে এবং সে দীর্ঘদিন ধরে চাষবাস করছে সেই জমিতে। সেই জমিতে সে ফসল লাগিয়েছে এবং ফসল কাটার সময় ফসল কেটেছে ২০শে ফেব্রুয়ারী সকালে নাওশাদ শেখ তার জমি থেকে ফসল কেটে নিয়ে বাড়ি চলে যান। বেলা ১০টা, ১১টার সময়ে নৌসাদ শেখ এর সহকর্মী ও বন্ধুরা জানতে পারল যে নৌসাদ শেখকে খুন করতে আসছে সাগরদীঘি ও নবগ্রাম থানার অনেক লোকজন আক্রমণ করার জন্য ২০০ গান্ধীবাদী লোক মারাত্মক সব আগ্নেয়অস্ত্র নিয়ে এগিয়ে আসছে। নৌসাদ শেখ সেই সময়ে বাড়ী ছিলেন না, তিনি অন্য জায়গায় ছিলেন, কিন্তু কংগ্রেসী গুন্ডা বাহিনী বিভিন্ন জায়গায় তাঁর খোঁজ করে করে শেষ পর্য্যন্ত তাঁকে খুঁজে বের করে প্রকাশ্য দিবালোকে রাস্তার ওপর তাঁকে হত্যা করে। সেই ছবি আমার কাছে আছে, আমি সেই ছবি আপনার কাছে পৌছে দিচ্ছি। এই সেই ছবি। এই সময়ে একটি ছবি দেখানো হয়। তারপর ওখানে আমাদের লোকাল কমিটির সদস্য এবং কৃষক সমিতির নেতা কমঃ আবদুল মান্নান তাঁর গ্রামের মানুষদের সঙ্গে কথা বলছিলেন, তখন তাঁকেও এই গুন্ডা বাহিনী আক্রমণ করে এবং তাঁকে ঘরে নিয়ে গিয়ে প্রকাশ্য দিবালোকে নৃশংসভাবে হত্যা করে। শুধু তাই নয় তাঁর মৃত্যু ঘটে যাবার পরেও তাঁর দেহে অসংখ্য ক্ষতের সৃষ্টি করে। মৃতের ওপরও তারা প্রচণ্ড অত্যাচার চালিয়েছে। তারপর মানিক ঘোষ নামে গ্রামের আর একজন কৃষককে কংগ্রেসী ঠ্যাঙারে বাহিনী খুন করে। এই তিনজনকে খুন করেই তাদের অত্যাচার শেষ হয় না। এ ছাড়াও প্রচুর মানুষকে তারা আক্রমণ করে, অসংখ্য বাড়িতে আগুন লাগিয়ে দেয় এবং গ্রামের মানুষ যখন গ্রাম ছেড়ে পালিয়ে যায় তখন তারা গরু, ছাগল ইত্যাদি পশুগুলিকেও কেটে কেটে খণ্ড বিখণ্ড করে রেখে আসে। এই হচ্ছে গান্ধীবাদী আইন-শৃঙ্খলার নমুনা। আজকে ওরা এই সমস্ত পরিস্থিতি সৃষ্টি করার চেষ্টা করছে। তারপরে সাগরদীঘি থানার গ্রাম পঞ্চায়েতের সদস্য কমঃ ওয়াজির শেখ যখন গ্রাম পঞ্চায়েতের সভায় যোগদানের জন্য সকাল ৮ টার সময় যাচ্ছিলেন গ্রামের মাঠের মধ্যে দিয়ে, তখন কংগ্রেসী গুন্ডা বাহিনীর লোকেরা লুকিয়ে থেকে তাঁর ওপর ঝাপিয়ে পড়ে এবং তাঁকে খুন করে এবং তিনি মারা যাবার পরেও তাঁর দেহে প্রচণ্ড আঘাত করে। এই হচ্ছে ওদের আইন শৃঙ্খলার নমুনা।

১০ই জানুয়ারীর পর যখন নির্বাচনের ফলাফলের ভিত্তিতে ভারতবর্ষের রাজনৈতিক চেহারার একটা পরিবর্তন হয় মুর্শিদাবাদ তথা পশ্চিমবাংলার কংগ্রেস (ইং) গুন্ডা বাহিনী উৎসাহিত হয় এবং উৎসাহিত হয়ে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গায় মানুষের মধ্যে আতঙ্ক সৃষ্টি করার চেষ্টা করে। সেই চেষ্টা তারা এখনো মুর্শিদাবাদ জেলায় চালিয়ে যাচ্ছে। সুতি থানার হারোয়া গ্রামের আমাদের একজন কর্মীকে ওরা আক্রমণ করে ইতিমধ্যে জখম করেছে এবং আমাদের কর্মীদের বাড়ী বাড়ী গিয়ে তাদের ভয় দেখাচ্ছে। কয়েক দিন আগে রঘুনাথ গঞ্জ থানায় আমাদের পার্টির গ্রাম পঞ্চায়েত প্রধান মানস রায়কে কংগ্রেস (ই) গুন্ডারা আচমকা তুলে নিয়ে গিয়ে আটকে রাখে। তাঁর কোনো খোঁজ না পেয়ে পুলিসকে খবর দেওয়া হয়।

পুলিশ তাঁকে সেই গুন্ডা বাহিনীর কাছ থেকে উদ্ধার করে নিয়ে আসে।

[6-20— 6-30 P.M.]

এই রকম ধরনের অত্যাচার বিভিন্ন জায়গায় শুরু করা হয়েছে। নির্বাচনের আগে আমরা যখন রাণী নগর থানা এলাকায় এসে ঝাড়গ্রামে নির্বাচনী প্রচারে যাই, আমাদের পার্টির নেতা শ্রী মদন রাই-কে কংগ্রেস-আই অতর্কিতে আক্রমণ করলো এবং জখম করলো- পার্টির লোকেরা বিচ্ছিন্ন হয়ে গেলো। তখন দেখা গেল প্রতিটি বাড়ীতে বাড়ীতে গিয়ে সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করছে। আজকে দৈনিক বসুমতীতে দেখলাম রঘুনাথগঞ্জ থানা এলাকায় মিঠিপুর গ্রাম পঞ্চায়েত সদস্য আল্লারাখা তাঁকে কয়েকদিন ধরে আটকে রেখেছে, খোঁজ-খবর পাওয়া যাচ্ছে না। আমাদের পক্ষ থেকে থানায় ডায়েরী করা সত্ত্বেও তাঁকে উদ্ধার করা যায় নি। কংগ্রেস আইর পক্ষ থেকে এই কথা বলা হচ্ছে তিনি পদত্যাগ করেছেন কিন্তু তিনি জীবিত কি মৃত সেটার খোঁজ পাওয়া যাচ্ছে না। এ ছাড়া নির্বাচনের পর মুর্শিদাবাদ জেলার রাজাপুর এলাকায় আমাদের লোকেদের (দুই জনকে) ছুরি মারা হয়, জখম করা হয়, তাদেরকে অজ্ঞান অবস্থায় হাসপাতালে স্থানান্তরিত করা হয়। মুর্শিদাবাদ জেলার মেলানপুর গ্রামে মালিবাড়ী গ্রাম পঞ্চায়েতের লোকেরা বসে আলাপ-আলোচনা করছিলো এবং আলোচনা করার পর যখন তারা বাড়ী ফেরে একা পেয়ে খুন-জখম করার চেষ্টা করা হয়। এই ঘটনা শুধু আমার এলাকায় নয় পশ্চিমবাংলায় এই জিনিস করার চেষ্টা চলছে। সবশেষে আমি রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এই বিধানসভায় রেখেছেন আমি তার উপর কয়েকটি কথা বলতে চাই। এই বিধানসভা গঠিত হবার পর থেকে এই সর্বপ্রথম এমন কতকগুলি ঘটনা ঘটেছে যার উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে থাকা উচিত ছিল বলে আমি মনে করি। এই বিধানসভা গঠিত হবার পর এই সর্বপ্রথম এই রকম ঘটনা ঘটলো—একজন কেন্দ্রীয় মন্ত্রী তিনি প্রকাশ্যে বললেন এখানে যে গভর্নমেন্ট আছে সেই গভর্নমেন্টকে বঙ্গোপসাগরে ছুড়ে ফেলে দেবো— এই ঘটনার উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে থাকলে ভাল হতো। এটা শুধু কথার কথা নয়। একজন এম.এল.এ. বা একজন পার্টির লোক যদি এইসব কথা বলে তাহলে তার এক রকম অর্থ দাঁড়ায় কিন্তু যদি একজন কেন্দ্রীয় মন্ত্রী বলেন তাহলে সেটা গুরুতর অর্থ বহন করে এবং সেটা একটা বিপদের চিহ্ন সূচিত করে। তার একটা উল্লেখ থাকা উচিত ছিল এবং বলা উচিত ছিল এই রকম ঘটনা গত ৩০ বছরেও ঘটেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আরও একটি বিষয়ে বলছি, যে লোকসভার নির্বাচন হয়ে গেল সেই লোকসভার নির্বাচন সম্পর্কিত ব্যাপারে। একটা বিষয় উল্লেখ করার দরকার আছে বলে মনে করি। রাজ্যপালের ভাষণে এটা বেরিয়েছে এবং অনেক মাননীয় সদস্যের বক্তৃতা থেকে এই রকম বেরিয়েছে যে ঐ ইন্দিরা কংগ্রেসের বিজয় রথ সারা ভারতবর্ষ গ্রাস করছে। পশ্চিমবঙ্গে তাঁকে রুখে দেওয়া হয়েছিল। রুখে দেওয়া হয়েছিল এটা সত্য কথা। খুব ভাল ব্যাপার, কিন্তু আমি যে বিষয়টার প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই সেটা হচ্ছে এই সরকার বা এই সরকার যাঁরা চালাচ্ছিল তাঁদের আত্মপ্রসাদ লাভ করার কিছু নেই। লোকসভায় কয়েকজন সদস্য গেলেন, সেই বিচারে অবশ্য এখানে ইন্দিরা কংগ্রেস পর্যুদস্ত হয়েছে, কিন্তু ভোটের হিসাব করলে দেখা যাবে বিহার, উত্তরপ্রদেশ ইন্দিরা কংগ্রেস যে

পরিমাণ ভোট পেয়েছে পশ্চিমবঙ্গে তার থেকে বেশী পরিমাণে পেয়েছে। কেন পেল? কোন প্রগতিশীল নীতি অনুসরণ করার জন্য তাদের থেকে বেশী সংখ্যক মানুষ ঐ স্বৈরতন্ত্রী শক্তির দিকে গেল? আমাদের আত্মসমীক্ষা করতে হবে। আমার মনে হয় সরকারে যাঁরা আছেন এই গুরুতর বিষয়টি তাঁরা ভাবুন, তা না হলে এই খারাপ অবস্থা আরও খারাপের দিকে যাবে।

আইন শৃঙ্খলার প্রশ্ন আলোচনা হয়েছে। আমার ধারণা রাজ্যপাল তাঁর ভাষণে ঠিকই বলেছেন, আইন শৃঙখলার পরিস্থিতি খুবই চমৎকার। আমাদের দেশে বিভিন্ন শ্রেণীগুলির মনোভাবের উপর তা নির্ভর করে, আমার অভিজ্ঞতা থেকে বলছি। শ্রমিকার যদি আন্দোলন করে তখন গভর্নমেন্ট দেখেন তারা সীমার মধ্যে রয়েছে কিনা। সীমা ছাড়ালেই পুলিস গিয়ে লাঠি চার্জ করে বন্ধ করে দেয়। ক্ষেতমজুরদের বেলাতেও তাই। ক্ষেতমজুররা মজুরী বৃদ্ধির দাবী করলে পুলিশ গিয়ে জোতদারের হয়ে তাদের আন্দোলন বন্ধ করে। তাদের বিরুদ্ধে বহু মামলা এই রকম রয়েছে। তারা যদি সি.পি.এম. পার্টির লোকও হয় তাহলেও মামলা করে। লোকসভার নির্বাচনের পর মামলাগুলি বেশী করে চালান হচ্ছে। আইন শৃঙ্খলা কোন দিকে ভেঙ্গেছে আমি বুঝতে পারছি না। গ্রামাঞ্চলে চুরি, ডাকাতি হচ্ছে। আমার এলাকায় সাঁকরাইল, ঝাড়গ্রাম, নয়াগ্রাম, জামবুড়ি প্রভৃতি গ্রামে চুরি ডাকাতি হচ্ছে এবং শুধু একটি দুটি বাড়ীতে নয়, এক-এক রাতে প্রায় ৪০/৫০ ঘরে ডাকাতি হচ্ছে। গ্রাম রক্ষী বাহিনী থাকা সত্ত্বেও কিছু করা যাচ্ছে না। কেননা ডাকতরা আগ্নেয় অস্ত্র নিয়ে আসছে, সেখানে গ্রামবাসীরা লাঠি, তীর, কাঁড় নিয়েও কিছু করতে পারছে না। কাজেই তাদের যদি রাইফেল দেওয়া যায় তাহলে তারা নিজেদের রক্ষা করতে পারে। আমি এই বিষয় নিয়ে মেদিনীপুরের ডি.এমের সঙ্গে কথা বলেছিলাম। তিনি বলেছিলেন এই প্রভিসন আছে, আইনগত কোন বাধা নাই—দেওয়া যায়। দিলে গ্রামের লোকেরা নিজেরাই নিজেদের ডিফেন্ড করতে পারে, ডাকাতি বন্ধ করতে পারে। আমি আশা করি এটা গভর্নমেন্টের কাজ, জনসাধারণের কাজ এবং জনসাধারণের সাহায্যের জন্য তাঁরা এটা করবেন।

খরা এলাকার প্রসঙ্গে রাজ্যপালের ভাষণে এটার উল্লেখ রয়েছে এবং এটা দাবী করা হয়েছে খরা এলাকাগুলোতে যেমন বাঁকুড়া, পুরুলিয়া জেলার ঝাড়গ্রাম মহকুমা খরা এলাকা বলে ঘোষিত হয়েছে। ঝাড়গ্রাম এলাকায় সরকারী হিসাব মতে শতকরা ৭০ ভাগের বেশী ফসল নষ্ট হয়েছে। সুতরাং এই এলাকাগুলোও খরা এলাকা বলে ঘোষণা করে কো-অপারেটিভ ঋণের ব্যবস্থা করা হোক বা গভর্নমেন্ট বেনিফিট যেটা দেওয়া হয় সেটা দেওয়া হোক। অন্ততঃ খরা এলাকা বলে ডিক্লিয়ারেশন করা হোক। চাষীরা এইজন্য একবার ডি.এমের কাছে ডেপুটেশনে গিয়েছিল-ডি.এম. পুলিস লেলিয়ে দেন, পুলিসরা কৃষকদের উপর অত্যাচার করেন।

[6-30— 6-40 P.M.]

খরা এলাকা বলে এমন অবস্থায় ঝাড়গ্রাম থেকে বহু লোক গ্রাম থেকে কলকাতায় গিয়ে পাতাল রেল, সি.এম.ডি.এ.তে কাজ করছে। ফুট ওয়ার্কের কাজ সেখানে ৩মাস হয়। এই কাজ পেয়ে মানুষ বাঁচতে পারে নী। আবার অনেক মাঝারি চাষী হাল, বলদ বিক্রি করে দিয়েছে। সেজন্য বলছি খরা এলাকা বলে ঘোষণা করে ঋণ মুকুব করা দরকার। কোআপারেটিভ

সোসাইটিগুলি যেটা জমি ক্রোকের নোটিশ যাচ্ছে ফেরত না দিলে জমি ক্রোক হবে। যেখানে চাষ হয়নি সেখানে তারা টাকা কিভাবে ফেরত দেবে? এ বিষয়ে কার্যকরী ব্যবস্থা গ্রহণের প্রয়োজন আছে। রাজ্যপালের ভাষণে অপারেশন বর্গার কথা বলা হয়েছে। এটা বহু কৃষকের স্বার্থ রক্ষা করছে। এটা ঠিক যে পৃথিবীতে বিশুদ্ধ ভাল জিনিস কিছু হয় না। এতে কতকগুলি খারাপ ফল দেখা গেছে। অর্থাৎ কতকগুলি জায়গায় এর প্রয়োগ এমন ভাবে হয়েছে যে কৃষক আন্দোলনের অনেক মিত্র শক্তিকে শত্রু করা হয়েছে। যেমন ছোট ছোট জমির মালিকের জমি বর্গা হয়েছে, সে নিজে চাষ করে না গরীব চাষী জমি চাষ করে তার নামে নিশ্চয়ই রেকর্ড করা উচিত। কিন্তু এতে একটা অসুবিধা দেখা দিয়েছে। জমি উৎপাদনের হাতিয়ার শুধু নয়, তার কাছে এটা একটা এসেট। অর্থাৎ বিপদের সময়, রোগের সময় সে জমি বিক্রি করে কিন্তু ঐ রেকর্ড করার পর তার আর বিক্রির অধিকার থাকে না। এর ফলে মধ্যবিত্ত মানুষের পক্ষে একটা অসন্তোষ সৃষ্টি হয়েছে। এই কারণে অনেক মানুষ এই সরকারের বিরুদ্ধে লোকসভার নির্বাচনে ভোট দিয়েছে। এর একটা সমাধান করা যায় কিনা চিন্তা করা উচিত যে ছোট ছোট জমির মালিকের ক্ষেত্রে তার জমি যদি সে বিক্রি করতে রাজী থাকেন তাহলে সেই জমি সরকার তার কাছ থেকে কিনে নেবেন ন্যায্য মূল্যে। ভাগচাষীর কাছ থেকে ভাগ আদায় করবেন যতদিন না দাম শোধ হয় এবং যখন শোধ হয়ে যাবে জমি চাষীকে সরকার আবার দিয়ে দেবেন। এ ছাড়া অপারেশন বর্গার ক্ষেত্রে তা অনেক ক্ষেত্রে ভুল ভাবে ব্যবহার করা হচ্ছে। অর্থাৎ সত্যিকারের বর্গা নয় ভুয়া বর্গাদার হিসাবে লেখান হয়েছে। ২-৩-৪বিঘা জমির মালিক তার জমিকে জোর করে বর্গা করা হয়েছে। আশা করব এগুলি সংশোধন করা হবে এবং সংযত করা হবে। তারপর পঞ্চায়েতের ক্ষেত্রে অনেক ভাল কাজ হয়েছে। কিন্তু পঞ্চায়েতের ক্ষেত্রে দূর্নীতি হয় নি তা নয়। কোন জায়গায় ব্যাপক ভাবে দুর্নিতি হচ্ছে। আমার গোপীবল্লভপুর ২ নং ব্লকে ৭টা গ্রাম পঞ্চায়েতের মধ্যে ৩টি গ্রাম পঞ্চায়েতে সি.পি.এম.-এর লোকের হাতে, ৪টা তাদের হাতে নেই। সেই ৪টা গ্রাম পঞ্চায়েতকে টাকা পয়সা দেওয়া হচ্ছেনা। এখানে আমরা প্রস্তাব নিয়েছি সেন্ট্রাল গভঃ অযৌক্তিক ভাবে রাজ্যসরকার গুলি ভেঙ্গে দিচ্ছেন। পঞ্চায়েত মন্ত্রীর কাছ থেকে অনেকবার শুনেছি পঞ্চায়েতগুলি পোস্ট অফিসের কাজ করে। ইমপ্লিমেন্টেশনের কাজ করবে। কিন্তু কোন গ্রাম পঞ্চায়েত যদি আমার দখলে না থাকে তাহলে তাকে দিয়ে কাজ করানো হবে না। সরাসরি পঞ্চায়েত সেই কাজ করবে। এ বিষয়ে অনেকবার বলেছি, কিন্তু কোন কাজ হয় নি। এটা একটা খারাপ ব্যাপার। এই রকম সরকারের পলিসি কিনা জানি না। কিন্তু এতে সরকারের দুর্নাম হচ্ছে। আর একটা হচ্ছে ঝাড়গ্রাম উন্নয়ন— এর প্রশ্ন রাজ্যপালের ভাষণে আছে। এই মহকুমায় শতকরা ৯০ ভাগ মানুষ যেখানে কৃষক তাদের অবস্থার উন্নতির চেষ্টা করা। সারা পশ্চিমবাংলায় মজুরীর হার বৃদ্ধি হলেও এখানে দেড় টাকা দু টাকা মজুরী আছে। এখানে জমিতে সেচ ব্যবস্থা নেই বলে চাষবাস হয় না। সুতরাং সেখানে উন্নয়ন করতে গেলে প্রথমে সেচ ব্যবস্থা করা দরকার। সেখানে সুবর্ণরেখা নদী আছে, সেখানে দুলং নদী আছে, সেখানে কুয়াড়ি, দীয়া, চাপাখাল, নহর ইত্যাদি খাল ও নদী আছে। এগুলিকে কাজে লাগিয়ে যদি সেচের ব্যবস্থা করা যায় তাহলে জমিগুলিতে চাষ হবে ও লোকজন কাজ পাবে। ঝাড়গ্রামের উন্নয়ন করতে গেলে এটা প্রাথমিক ও পূর্ব সত্ত্ব। গত ৩ বছরে উল্লেখযোগ্য একটাও কোন সেচ পরিকল্পনা হয় নি। রিভার লিফট ইরিগেশনের কথা আমি একটু বলি কারণ মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত

আছেন। রিভার লিফট ইরিগেশনের টাকার অসুবিধা হয় না। ঝাড়গ্রাম সেল থেকে টাকা পাওয়া যায়। আই টি ডি পি থেকে টাকা পাওয়া যায় ডি.এ.ভি.পি. থেকে টাকা পাওয়া যায়। কিন্তু টাকাগুলি খরচ করার মত ওখানে সংস্থান নেই। কারণ ওখানে এগ্রিমেকানিক্যলের যে অফিস আছে তারা কাজের এত লোড টানতে পারছে না। ওরা বারবার করে বলছেন যে শুধু ঝাড়গ্রাম সাবডিভিসনকেই যদি সেপারেট ডিভিসন করা হয় তাহলে আমরা কাজ করতে পারি তা না হলে এত কাজ আমরা করতে পারবো না। আমি ব্যাপারটা ভেবে দেখার জন্য সরকারের কাছে অনুরোধ করি। আর সর্ব শেষ কুঠিঘাট ব্রীজের কথা উল্লেখ আছে—তার কাজ হচ্ছে। আমি এরজন্য সরকারকে ধন্যবাদ জানাই। মাঝে মাঝে সি.পি.এম.-এর লোকেরা গণ্ডগোল করছে। ওটা যেন না করে আপনারা দেখবেন। এই বক্তব্যগুলি রেখে এবং মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর কয়েকদিন ধরে যে বিতর্ক হচ্ছে আজকে তার সমাপ্তি। বিতর্কের উত্তর দেবার দায়িত্ব আমার উপর পড়েছে কারণ মুখ্যমন্ত্রী এখন কলকাতায় নেই। যা হোক আমি প্রথমে দু-একটি কথা বলে নিতে চাই। এই বিতর্কে যতদূর শুনলাম ৩৮জন মাননীয় সদস্য অংশ নিয়েছেন। তাঁরা সকলে যে সমস্ত প্রশ্ন উত্থাপন করেছেন তার জবাব বা উত্তর দেওয়া সম্ভব নয়। তা ছাড়া প্রয়োজনও বোধ হয় অতটা নেই। কারণ রাজ্যপালের ভাষণের পর বাজেট বিতর্ক শুরু হবে সেখানে বিভিন্ন দফায় আলোচনা হবে, বিভিন্ন বরাদ্দের উপর আলোচনা হবে। সেই সময় অনেক প্রশ্ন আলোচিত হতে পারে। একটা ছোট কথা বলে নিই সেটা হচ্ছে মাননীয় সদস্য সন্তোষ রানা মহাশয় একটা সঠিক কথা তুলেছেন। তিনি বলেছেন যে আপনারা আত্মসন্তুষ্ট হবেন না—আত্মপ্রসাদে লাভ নেই। এটা ঠিকই তো, এটাই তো বলা হয়েছে। নির্বাচনে যে দিন দেখলাম যে স্বৈরতন্ত্র জয় লাভ করেছে সেদিনই আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী তিনি হুঁশিয়ার দিয়েছিলেন যে গণতন্ত্রের সমূহ বিপদ। এ দিকে আমরা দৃষ্টি দিয়েছি। এ ছাড়া আমাদের অন্য কোন দৃষ্টিভঙ্গী হতে পারে না এবং কার্যতঃও তাই। আর একটা কথা উল্লেখ করেছেন যে কথা আমাদের কেন্দ্রীয় মন্ত্রী গণিখান চৌধুরি বলেছেন মানে বলে ফেলেছেন। হয়তো ঐ সময় বলার ইচ্ছা ছিলো না—কিন্তু তিনি বলে ফেলেছেন— সাগরের জলে ছুঁড়ে ফেলে দেবো—অথবা চল তোরে দিয়ে আসি সাগরের জলে। ঐ কথাটা বেফাঁস বলে ফেলেছেন। ঐ সময়ে বলার হয়তো ইচ্ছা ছিলো না— বলে ফেলেছেন। এটা তো আমরা জানি ইতিহাসে যে, স্বৈরতন্ত্র যখন জয় লাভ করে তখন গণতন্ত্রের যে টুকুন অবশিষ্ট থাকে তাকে ধ্বংস করবার জন্য তারা উদ্যত হয়। তাকে ধ্বংস করতে না পারলে absolute dictatorship of the autocracy. তা প্রতিষ্ঠা করা যায় না। এবং সে দিকেই যাচ্ছে— যদি আপনারা ঘটনা লক্ষ্য করেন দেখবেন সেদিকেই যাচ্ছে। আমি এই সব কথায় পরে আসবো, কিন্তু ঘটনা সে দিকে যাচ্ছে। এটা যারা বামপন্থী সরকার চালায় তাদের সম্পর্কে বিপদ নেই। শুধু সে কয়েকটি দল- এরই বিপদ নয়। এটা সমস্ত গণতন্ত্র প্রিয় মানুষের কাছে বিপদ এটা আমাদের বোঝা দরকার। মাননীয় সদস্য এবং আমাদের বন্ধুও বটে মাননীয় জয়নাল সাহেব তাঁর বক্তব্য একটু আগে বললেন। কয়েকদিন আগে বললেই ভাল হতো কারণ একেবারে শেষে এত মূল্যবান কথা বলে লাভ নেই। তাঁর সব কথার জবাব দেওয়াও যাবে না। দু তিন দিন আগে

বললে বিবেচনা করতে পারতাম। উনি মৌলিক প্রশ্ন তুলেছেন। যা হোক পরে দু একটা কথা বলবো, আর বাজেট বিতর্কের সময় কথা তুললে আলোচিত হবে। মৌলিক প্রশ্ন যে কথা বলেছেন তা অত্যন্ত পরিষ্কার-অত্যন্ত ক্রিয়ার। একটা ছোট কথা বলে নিই। মৌলিক প্রশ্ন সমাধানের জন্য আমরা এখানে আসি নি। আমরা এই কথা কাউকে বলে ধোঁকা দিই নি-মিথ্যা বা অসত্য বলি নি যে আমরা রাজ্য সরকারে থেকে সীমাবদ্ধ ক্ষমতার ভেতরে থেকে যেখানে কেন্দ্রীয় সরকার একটা স্বৈরতন্ত্রী সরকার প্রতিষ্ঠিত হয়েছে তার ভেতরে থেকে আমরা মৌলিক প্রশ্নের সমাধান করতে পারবো। আমরা কোনবারই বলি নি নির্বাচনে যতবার অংশ গ্রহণ করেছি। আমরা যতবারই দাঁড়িয়েছি ততবারেই বলেছি যে মৌলিক প্রশ্নের সমাধান করা যাবে না যতদিন না সমাজের অর্থনৈতিক কাঠামোর পরিবর্ত্তন করা যাচ্ছে এবং সেটা সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে থেকে সেই মৌলিক প্রশ্নের সমাধান করা যাবে না। সুতরাং আপনি বেকার সমস্যা বলুন, শিল্পের সমস্যা বলুন, কৃষির সমস্যাই বলুন বর্তমান সমাজ ব্যবস্থার ভেতরে থেকে যতখানি করা সম্ভব সেটুকুই আমরা করব এবং জনগণের স্বার্থে দাঁড়িয়েই সেটা করব। আমাদের সঙ্গে তফাতটা এখানেই। কিন্তু যাঁরা এখানে ছিলেন তাঁরা যা করছেন সেটা তাঁরা কায়েমী স্বার্থের স্বার্থ রক্ষাই করেছেন। আমি ডাঃ আবেদিনকে ধন্যবাদ দিচ্ছি কারণ এখনও তিনি ওইদিকে যোগদান করেননি এবং আশা করি তিনি গণতন্ত্রের দিকে থাকবেন, মানুষের দিকে থাকবেন। আত্ম সমালোচনা করবার অধিকার যেমন আমাদের আছে আপনাদের সেই অধিকার আছে। বিধানসভায় আপনাকে আমি অনেকবার দেখেছি আপনিও আমাকে কয়েকবার দেখেছেন। কাজেই আপনাকে বলছি আপনারা যা করেছেন সেটা ঠিক করেছেন কিনা সেটা একবার ভাবা দরকার। আমরা মৌলিক সমস্যার সমাধান করবার জন্য এখানে আসিনি। আমরা বলেছি মৌলিক সমস্যার ভেতর দিয়ে আমরা মানুষের আংশিক সমস্যার সমাধান করব এবং সেইসব সমস্যা নানা দিকের হতে পারে। প্রকৃত সমাধানের রাস্তা যতক্ষণ না অমরা খুঁজে পাচ্ছি ততক্ষণ আমাদের এই আংশিক পথেই চলতে হবে। আমাদের দেশের মানুষের যেদিন অর্থনৈতিক, রাজনৈতিক সমস্যার সমাধান হয়ে যাবে তখন আর আংশিক সমস্যার সমাধানের পথে যেতে হবেনা। গণতন্ত্রের ডাকে, সমাবেশের ডাকে, জমায়েতের ডাকে অভ্যুত্থান হবে। অবশ্য এই অভ্যুত্থান বলতে আমি অস্ত্রের অভ্যুত্থানের কথা বলছিনা, মানুষের অভ্যুত্থান এবং দেখছি চেতনা সেইদিকেই যাচ্ছে। এখানে আমি আমাদের এই বামফ্রন্টের বিরুদ্ধে মুখ্যতঃ যাঁরা বক্তব্য রেখেছেন সেই কংগ্রেস (আই) সম্বন্ধে দু-একটা কথা বলতে চাই। প্রথম ধরুন, শালীনতা এবং শিষ্টাচারের কথা বলা হয়েছে যে, এটা মানা উচিত কিনা। আমি মনে করি সংসদীয় গণতন্ত্রে শালীনতা এবং শিষ্টাচার থাকা উচিত। আমি জিজ্ঞাসা করি যাঁরা সরকার পক্ষের দিকে ইঙ্গিত করছেন তাঁরা কি সেকথা নিজেদের ক্ষেত্রে রেখেছেন? রাজ্যপাল এখানে এসে যখন ভাষণ দিতে উঠলেন তখন তার বিরুদ্ধে প্রতিবাদ করার অধিকার কি আমার নেই? হ্যাঁ, নিশ্চয়ই আছে। কিন্তু কথা হচ্ছে সেই প্রতিবাদের পদ্ধতিটা কি হবে? রাজ্যপালের মুখের সামনে কাগজ নাড়িয়ে নাড়িয়ে একথা কি বলা হবে, গণতন্ত্র নেই, গণতন্ত্র নেই, আইন শৃঙ্খলা নেই, আইন শৃঙ্খলা নেই। এটা কি ভদ্রতা, শালীনতা? অবশ্য যাঁরা এটা করেছেন তাঁরা এখন এখানে নেই, কাজেই কাকে আমি জবাব দেব। তিনি এক সময় মন্ত্রী ছিলেন অথচ তিনি বললেন রাজ্যপালের এই ভাষণ রাজ্যপালের নয়। তাহলে এটা কার ভাষা? তিনি সসম্মানে এখানে এলেন, নিজে ভাষণ পড়লেন। এরপরও

বলছেন এটা তাঁর ভাষণ নয়। তাহলে এটা কার ভাষণ? তাঁর এটুকু জানা উচিত ছিল রাজ্যপাল রিফ্লেক্টস দি পলিসি অব দি গভর্নমেন্ট। ওখানে তো লেখাই রয়েছে মাই গভর্নমেন্ট নট আদার গভর্নমেন্ট। কাজেই রাজ্যপাল যে ভাষণ দেবেন সেটা সরকারের পলিসি অনুসারেই হবে।

[6-50— 7-00 P.M.]

রাজ্যপালের ভাষণ রিফ্লেক্টস দি পলিসি অব দি গভর্নমেন্ট। এখানে লেখা আছে মাই গভর্নমেন্ট অর্থাৎ আমার গভর্নমেন্ট, আমার সরকার, আমার সরকারের যে ভাষণ সেট আমার সরকারের পলিসি অনুযায়ী হবে। রাজ্যপালের ভাষণ হবে সরকারের পলিসির উপর, এই তো চিরাচরিত কথা। তিনি একজন মন্ত্রী ছিলেন তিনি কি এটা জানেন না? জানেন কিন্তু এইভাবে প্রেজেন্ট করলেন, উপস্থিত করলেন যাতে ওঁর সুবিধা হয়। তাহলে রাজ্যপালের ভাষণে কি থাকবে? কংগ্রেস (আই-র) প্রোগ্রাম থাকবে, স্বৈরতন্ত্রের বিভিষীকা থাকবে, তাদের ভয় দেখান হবে এটা কি থাকবে, এটার জন্যই কি রাজ্যপালের ভাষণ? না, রাজ্যপালের ভাষণে তার গভর্নমেন্টের পলিসির বিবরণ থাকবে, এটাই রীতিনীতি এবং যিনি এটা জানেন না তিনি তাঁর অজ্ঞতা প্রকাশ করছেন এটাই ধরে নিতে হবে। এখানে ধরুন মূল কথাটা কি, ডাইরেকশন হচ্ছে কংগ্রেস (আই), ইন্দিরা কংগ্রেস কোন দিক দিয়ে যেতে চান। অনেক কথা বলার দরকার নেই, দুটি কথা ধরুন রিগিং এ্যান্ড ল' এ্যান্ড অর্ডার, কিসে প্রমাণ হল রিগিং? একজন একটি ব্যলট পেপার দেখিয়ে বললেন, মাননীয় সদস্য, এই যে রিগিং হয়েছে তার প্রমাণ আমার পকেটে এই ব্যলট পেপার। এতে এর উল্টোটাও তো প্রমাণ হয়। উল্টোটা কি, আপনি ভোট দিতে গিয়ে ভোটের কাগজটা বাক্সে না দিয়ে পকেটে নিয়ে এসেছেন এও তো বলা যেতে পারে। তাহলেই কি রিগিং হল? অনেকেই তো করেন। ভোটপত্র না দিয়ে যখন বাক্সে ফেলেন তখন তো কেউ সেখানে থাকে না তখন সেটা মুড়ে পকেটে রাখলেন ভোট দিলেন না, এটাকে কি বলবো, এটা কি রিগিং হল? রিগিং কোন সময়েই গোপন করা যায়না। আমরা তো দেখেছি '৭২ সালে রিগিং কাকে বলে, কারচুপি কাকে বলে। এখানে কথা বলেছেন যে ভোটার তালিকা যখন করা হয়েছে আর একটা হচ্ছে ভোট দেবার সময় কারচুপি করা হয়েছে। ভোটার তালিকা কারা করেছে? এটা সকলের দ্বারাই স্বীকৃত যে অতি অল্প সময়ের মধ্যে ওঁরা নির্বাচন করতে চেয়েছিলেন ফলে এত তাড়াতাড়ি ভোটার তালিকা করতে হয়েছে। কারা করেছে? ইলেকশন কমিশন, তার নিযুক্ত ব্যক্তি, ইলেক্টোরাল অফিসার, চিফ ইলেক্টোরাল অফিসার তিনিই নিযুক্ত করেছেন এনুমারেটর থ্রু ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট এবং সম্ভবতঃ থ্রু এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, এই তো হয়েছে আর অতীতে যারা ভোটার তালিকায় কাজ করেছে এনুমারেটর হিসাবে তারা হয়েছে। তারা সব লেফট ফ্রন্টের ক্যাডার হয়ে গিয়েছে কি করে ধরা যাবে? তা হয়নি। তাহলে ভোটার তালিকা যথারীতি যারা তৈরি করতো এবারও তারাই তৈরি করেছে। তবে সর্বাঙ্গীন সুন্দর হতে পারেনা, এত অল্প সময়ের মধ্যে করলে সর্বাঙ্গ সুন্দর হয়না, ত্রুটি বিচ্যুতি থেকে যায়। ত্রুটি বিচ্যুতি এক কথা আর রিগিং অন্য কথা, এই পার্থক্যটা ওঁদের বোঝা উচিত। যারা বলেছেন আমরা যদি গভর্নমেন্টে থাকতাম তাহলে এটা হতে দিতাম না, হ্যাঁ, ছিলেন তো আপনারা গভর্নমেন্ট। আমরা দেখেছি '৭১ সালে আপনারা গভর্নমেন্ট ছিলেন, অতীতে আমরা দেখেছি

'৭১ সালের নির্বাচনে, আমি বলছি আমার অভিজ্ঞতার কথা, আমার চারটি কর্পোরেশন ওয়ার্ড তখন ছিল এখন পাঁচটি হয়েছে, তার দুটির মধ্যে আমি ঢুকতেই পারিনি। তখন লিমিটেড ফোর্স অর্থাৎ ওরা মনে করলেন কিছু গুলি করবো, কিছু পাইপ গান দেখাবো তাতেই জিতে যাবো। হয়নি যতদিন গভর্নমেন্ট ছিল আমার যতদূর মনে আছে মুসলিম লীগ টিগ সব নিয়ে '৭১ সালে একটা ফোর্স এ্যাপ্লায়েড হয়েছিল, ফোর্সফুল রিগিং হয়েছিল কিন্তু সর্বত্র সফল হয়নি। তার থেকে ওরা শিক্ষা গ্রহণ করে '৭২ সালে ওরা ঠিক করলো ভোটের বাক্সের ধারে কাউকে আসতে দেবো না, শুধু যাদের রিভালভার আছে, পাইপগান আছে, তারা এসে ভোট দেবে এবং দেখলাম বেলা ১০টার ভিতর ভোট হয়ে গেল। জ্যোতি বাবু ৩৬ হাজার ভোটে হারলেন, তার থেকে বেশী ৪৪ হাজার ভোটে আমি হারলাম। চমৎকার, জয় জয়কার গণতন্ত্রের। একেই বলে রিগিং। রিগিং মানে এই নয় যে শান্তিপূর্ণ ভাবে লাইন দিয়ে রাত্রি ৭টা পর্যন্ত ভোট দিয়েছে এবার। এবার যেটা দেখলাম যে জায়গায় ভোট দিতে গিয়েছি, আমি দেখলাম যারা কোনদিন ভোট দেয়নি, কংগ্রেসী লোক আমি জানি তাদের আমার পাশের বাড়ীতেই থাকে তারা এবার এলেন। আমি বললাম এবার এসেছেন তো, বললেন যে হ্যাঁ এবার শান্তিপূর্ণ ভাবে ভোট হয়েছে এবং যারা ভোট দিতে চেয়েছেন তারা সকলেই ভোট দিতে পেরেছে, এটাই ঘটনা। এইটাই ঘটনা, এইটাই বাস্তব অবস্থা। ভোট দেওয়ার পরে আশা করেছিল কি? সর্বত্র ইন্দিরা হাওয়া বইছে, এখানেও ইন্দিরা হাওয়া বইবে। যখন দেখা গেলো ইন্দিরা হাওয়া নেই, তখন বললেন, রিগিং, কেননা আমি ভোট পাই নি। নিশ্চয় এরা রিগিং করেছেন সেইজন্য আমি ভোট পেলাম না। এটা আগে মনে হয় নি। কিন্তু রিগিং বা কারচুপি যদি বলেন এক জায়গায় বললে হবে না। পশ্চিমবাংলায় বললেই হবে না। তাহলে কেরালায় জিতলেন না কেন? কেন ত্রিপুরায় জিতলেন না? একটা লজিক থাকবে তো। তাহলে রিগিং দিয়ে এক্সপ্লেন করা যায় না। এক্সপ্লেন করা যায় এইভাবে—ভারতবর্ষের মধ্যে অন্ততঃ দু-তিনটি রাজ্য আছে যেখানে গণতান্ত্রিক চেতনা মানুষের মনে গেঁথে গিয়েছে। সেখানে মানুষ গণতন্ত্রকে ভালবাসে, বামফ্রন্টকে ভালবাসে এবং জনসমর্থন তার পক্ষে বেড়েছে এবং বামপন্থীরা জয়লাভ করেছেন। ভোটের ব্যাপারটা একটু দেখা যাক। কত পারসেন্ট ভোট ইন্দিরা গান্ধী পেয়েছেন? অনেক আসন পেয়েছেন ঠিকই। কিন্তু ভোটের সংখ্যাটা কি? ৪২.৫৮ তাই তো? আমার মনে হয় তাই অল ইন্ডিয়াতে। এখানে ৩৬ পয়েন্ট সামান্য কিছু পেয়েছেন। আর লেফট্ ফ্রন্ট কত ৫৩.৭৫ পারসেন্ট। তাহলে জিতবেন কি করে? যোগ-বিয়োগ আমি বুঝি না। আমার মাথায় অত ঢোকে না। সুতরাং আমি যদি জিতি তাহলে ঠিক আছে, আর আমি যদি না জিতি তাহলে রিগিং। এই রিগিংটা যদি থিওরিটিক্যাল প্রমাণ করতে না পারি, তাহলে কি করে সরকার ভাঙ্গবো? রিগিং কথাটা কোথায় ওঠে নি, ল এ্যান্ড অর্ডার কোথায় ওঠে নি? দু জায়গায় ওঠে নি। আমি এক জায়গার কথা বলছি। যেখানে তোমরা আত্মসমর্পন করবে বিনা শর্তে সেখানে রিগিংয়ের কথা তুলবো না। সেখানে আইন-শৃঙ্খলার কথা তুলবো না। এইসব প্রসঙ্গ তুলবো না। স্বৈরতন্ত্র এই পথেই অগ্রসর হয়। ডেফিনিট রুল এই। সুতরাং যারা গণতন্ত্রপ্রিয় মানুষ, শুধু বামফ্রন্টই নয়, অন্য সকলেরই হুঁশিয়ার হওয়ার দরকার আছে। রিগিংয়ের কথা একটা ষড়যন্ত্রমূলক কথা, একটা মনগড়া কথা। তার কোন সততা নেই। এইবার আসুন আর একটা কথা তুলে ধরছি। হাই প্রাইসের কথা, কেন জিনিসপত্রের দাম বাড়ছে? আমি বলি জিনিসপত্রের দাম কবে কমেছে। বর্তমান

*অর্থনৈতিক ব্যবস্থায় পশ্চিমবঙ্গে কেন সর্বত্র দাম বেড়েছে। কোন জায়গায় একটু বেশি, কোন জায়গায় একটু কম। কেন এটা হয়? এটা তো অর্থনীতির কথা। এই যে অর্থনীতি এটা দেশের মানুষের স্বার্থে নয়।*

[7-00— 7-10 P.M.]

দেশের মানুষের অভাব ঘোচাবার জন্য এই অর্থনীতি করেনি, যেখানে এই পুঁজিবাদী অর্থনীতি এক সময় সেভেনটিন্থ সেঞ্চুরিতে কি এইটিন্থ সেঞ্চুরিতেই বলুন, আংশিকভাবে স্বার্থে লেগেছে, এখন তা মানিনা। মানুষের হাতে জমি নাই, দাম দিয়ে তারা কিনতে পারেনা, কেনবার তাদের ক্ষমতা নাই। শ্রমিকদের ক্ষমতা নাই তাদের পার্চেজিং পাওয়ার নাই। দুনিয়ায় আজকে অর্থ সংকট, আমাদের দেশেও সংকট। সুতরাং কেনবার ক্ষমতা কমে যাচ্ছে মানুষের, আর যে প্রডাকশন তা, তার ফলে, গুদামজাত হয়ে যাবে। সুতরাং নতুন থিওরি ইকনমি মাস্ট বি বেসড্ অন এক্সপোর্ট, এক্সপোর্ট ওরিয়েন্টেড ইকনমি, বাজারে কম্পিটিশন করবে, দাম কমিয়ে বিক্রি করতে হবে, তার জন্য ইনফ্রেশন বাড়ছে আভ্যন্তরীণ বাজারে এবং এই ইনফ্রেশন যদি হয়, প্রাইস লাইন চেক করতে পারবেন না। শ্রীমতী ইন্দিরা তো বলেছিলেন, জনতা সরকারের থাকার অধিকার নাই, কেন? সাংঘাতিক মূল্যবৃদ্ধি হয়েছে এবং তাঁরা প্রতিশ্রুতি পালন করতে পারেন নি। আমিও এখানে দাঁড়িয়ে বলতে চাই, তাঁর সরকার এখানে আসলেন, তিনিও প্রতিশ্রুতি দিয়েছিলেন, সেই প্রতিশ্রুতি পালন করা সম্ভব হবে না। সুতরাং মূল্যবৃদ্ধি হবে। গণতান্ত্রিক ব্যবস্থায় মূল্য বৃদ্ধি হবেই। তাছাড়া কিছুক্ষণ আগে শুনছিলাম, প্রশ্নত্তোরের সময় সুধীন কুমার বিবৃতি দিলেন— রিকয়্যারমেন্ট, এলটমেন্ট, সাপ্লাই যেখানে রিকয়্যারমেন্ট যা প্রয়োজন রাজ্যে, সেই প্রয়োজনের তুলনায় এলটমেন্ট হয়না, আর যদি এলটমেন্ট হয়ও তা আসেনা। সেদিন আমাদের কেন্দ্রীয় মন্ত্রী প্রণব মুখার্জ্জী এসেছিলেন আমাদের মুখ্যমন্ত্রীর ঘরে, আলোচনা হচ্ছিল, আমি একটা ছোট্ট কথা বলব, কংগ্রেসীদের শোনা উচিত, কেন্দ্রীয় মন্ত্রী কি বলছেন—প্রণববাবু বললেন চিনি কেন্দ্র পাঠাবেন, অভাব হবে না, তবে ট্রান্সপোর্ট বটলনেক, লরি আসে না, ওয়াগান আসে না, তাহলে এই যে পাঠাবে। তিনি বললেন— আমি জানি না ট্রান্সপোর্ট মিনিস্টার দায়ী। তাহলে কেন্দ্রীয় মন্ত্রী বলছেন- একটা বড় কারণ হচ্ছে ট্রান্সপোর্ট বটলনেক, এবং সেটা দেখার দায়িত্ব তাঁর নয় তিনি বললেন তিনি গিয়ে বলবেন শর্মা সাহেবকে, তিনি যেন দেখেন। কিভাবে রাজ্যের প্রতি ব্যবহার করা হচ্ছে? তিনি একথা বললেন পশ্চিমবঙ্গে চিনি কোথা থেকে আসবে, যেখানে সংকট দেশে সেখানে তাড়াতাড়ি আসার দরকার। তিনি খোলাখুলি বললেন চিনি এখানে আসবে মহারাষ্ট্র থেকে। কত নিকট জায়গা। ওয়াগানে করে আসবে, মাঝখানে লুট হবে কিনা কেউ জানেনা, শেষ পর্যন্ত পৌঁছবে কিনা কেউ জানে না। একেতো ট্রান্সপোর্ট বটলনেক রয়েইছে। আসামে মেঘালয়ে চিনি কোথা থেকে যাবে? বিহার থেকে এবং উত্তর প্রদেশ থেকে যাবে, কেননা সেখানে ল এন্ড অর্ডার আছে, ভাল আছে, তাই সেখানে পাঠান দরকার আগে, সেখানে শান্তি বিরাজ করছে। কিন্তু উল্টোটা কেন করা যায় না? আসামে এবং মেঘালয়ে কেন মহারাষ্ট্র থেকে যাবে না, আর পশ্চিমবঙ্গে কেন বিহার এবং উত্তর প্রদেশ থেকে আসবে না? না সেটা হবে না, কেন্দ্রীয় সরকার থেকে চিনির ব্যাপারে এই জিনিস স্থির করেছে। কিন্তু কি জন্য হবে না? এই তো গেল এ্যাসেনসিয়াল কমোডিটিস সর্ম্পকে, হাই প্রাইস সম্পর্কে

এই হচ্ছে ঘটনা। এখন ধরুন বলা হচ্ছে, বিনা বিচারে আটক আইন প্রয়োগ করেন নি কেন? আমরা বলি, প্রয়োগ করে কি হবে? আজকে বিনা বিচারে আটক আইন আমরা ব্ল্যাক মার্কেটিয়ারদের রোখার জন্য প্রয়োগ করবো কালকে সেটাই যুক্তি হবে আমাকে ধরে রাখার জন্য। তাই তো হয়েছে। এমারজেন্সির সময় কি হয়েছে? কোন যুক্তি নেই, কৈফিয়ৎ নেই, কারণ নেই, চল। কত বছর? কোন বছর ঠিক নেই। আবার সেটাই কি করে আনা যায় সেই চেষ্টা চলেছে। প্রথমে একটু পপুলার ওয়েতে আনো অর্থাৎ ব্ল্যাক মার্কেটিয়ারদের নামে আনো তারপর যা হবার তাই হবে। এসেনশাল কমোডিটিস অ্যাক্ট অনুযায়ী কত লোকের বিরুদ্ধে আমরা মামলা করেছি? রিপোর্টটা অসম্পূর্ণ কিন্তু মামলা হয়েছে ১৯ হাজারেরও বেশি। কিন্তু তাতে জিনিসপত্রের দাম কি কমছে? না। কিছু ধরে রাখলে কমবে? না। কারণ এদের সাথেই তো জোট। বৃহৎ ধনি গোষ্ঠী, জোতদার, কালোবাজারী, মহাজন এরাই হচ্ছে ওদের সমর্থক। ইলেকশনের সময় এক জায়গা থেকে আর এক জায়গায় যেতে হলে আমরা ১০ বার চিন্তা করি, আমাদের ফ্রন্টের অন্যান্য পার্টির ও করেন, কি করে যাওয়া যায়, গাড়ী কোথায়, গাড়ী না থাকে ট্রেনে চলো, রিক্সাতে চলো, বাসে চলো ইত্যাদি কিন্তু এখানে কি আমরা দেখলাম? আমরা দেখলাম, এরোপ্লেন, হেলিকপ্টার হুড়হুড় করে চলছে। তার কোন সময় নির্ঘন্ট নেই, কখন আসবেন কখন যাবেন তার কোন ঠিক নেই কিন্তু সেগুলি চলছে। এখন টাকা কোথা থেকে আসে এরজন্য? যদি বৃহৎ ধনিক গোষ্ঠী, জোতদার, বড় বড় মহাজন ইত্যাদির। টাকা না দেয় তাহলে এই টাকা কোথা থেকে আসে? এক সংবাদপত্র লিখেছিল টাকা কিছু আমেরিকা থেকে আসছে। তিনি তার জবাব দিয়েছেন, বলেছেন, আমি আমেরিকার টাকা নিই না। এটা কি জবাব হল? আমেরিকার টাকা আপনি নেন নি কিন্তু আপনার দল নিয়েছে কিনা সেটা বলুন। সে কথা বলার সাহস তার নেই, অন্ততঃ এখনও পর্যন্ত বলেন নি। মানুষের মেরুদণ্ড ভেঙ্গে দেবার পর সেকথা বলবেন কিনা জানি না। তবে এটা জোর করে বলা যায় যে পশ্চিমবঙ্গে ইলেকশন কমপ্লিটলি পিসফুল- সম্পূর্ণ শান্তিপূর্ণভাবে ইলেকশন হয়েছে, অশান্তির একটিও ঘটনা ঘটে নি। বাইরের অনেক লোক আশ্চর্য হয়েছেন, যারা হেরে গিয়েছেন কংগ্রেস (ই) জিতেছে, তারা বলেছেন, আপনাদের ওখানে ইলেকশন এত শান্তিপূর্ণ হল কি করে, আমাদের ওখানে তো হয়নি। তারা বলেছেন, আমাদের ওখানে জাতের, ধর্মের ঝগড়া, অনেক কিছুই হয়েছে। আমরা বলি, শান্তিপূর্ণ তো হবেই কারণ আমরা গরিব মানুষদের জন্য কিছু করি। তবে আমরা একথা বলি না, আমরা কেউ দাবি করি না যে আমাদের যা কিছু করণীয় তার সব কিছুই আমরা করেছি। আমাদের কোন ডিফেক্ট নেই তাও নয়। অপারেশন বর্গায় কোন ডিফেক্ট হয়নি, ভুল হয়নি তাও নয় কিন্তু মূলতঃ আমাদের ড্রাইভটা হচ্ছে, গরিবদের জন্য কিছু করা। তারপর শিল্পে শান্তির কথা বলা হয়েছে। কোথায় শান্তি আছে? আপনি যান বম্বেতে সেখানে শিল্পে শান্তি আছে? আপনি যান পাঞ্জাবের পাশে ফরিদাবাদে বা হরিয়ানাতে, সেখানে শিল্পে শান্তি আছে? সেখানে শুধু স্ট্রাইক নয়, এমপ্লয়াররা সেখানে সশস্ত্র গুন্ডাবাহিনী তৈরি করেছে এবং পুলিশ তাদের সাহায্য করছে, শ্রমিকরা নিহত হচ্ছে। কোন খবরের কাগজে সেসব খবর বেরোয় না। তবে এসব কথা বলতে গিয়ে আমি একথা বলছি না যে আমাদের এখানে চুরি, ডাকাতি, ছিনতাই, রাহাজানি এসব কিছু হয়না, মোটেই তা নয়। কিন্তু এর সঙ্গে সঙ্গে একথাও আমি বলব, আমরা সাধারণ মানুষের জন্য দাঁড়িয়েছি, তাদের স্বার্থে দাঁড়িয়েছি। আমরা এরজন্য দাঁড়িয়েছি বলেই শ্রমিকরা লাভবান হয়েছে।

*গত ২।। বছরে কয়েক শত এগ্রিমেন্ট হয়েছে। চটকল মালিকরা দাঁড়িয়েছিল লড়াই করবার জন্য আমাদের সাথে।*

[7-10— 7-20 P.M.]

শ্রমিকের সাথে, হেরে গেছে। ফুড ফর ওয়ার্ক-এর কোন জায়গায় একটু গলতি হয়েছে, সেটা বড় কথা নয়, ফুড ফর ওয়াকে কৃষক সাধারণ তারা লাভবান হয়েছে কিনা সেটাই বড় কথা। অনেক পত্রিকা লিখেছিল এই যে বন্যা হল, এবারে মহামারী দেখা দেবে। ভবিষ্যৎবাণী তো অনেকেই করেছিলেন মহামারী দেখা দেবে এবং মহামারীর পরে বিরাট এরিয়ার হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ কলকাতায় আসবে। কেন দেখা যায় নি? মানুষের স্বার্থে কাজ করারা চেষ্টা করলে করা যায়, মহামারী হয় না। কারণ গ্রামে খাদ্য পৌছে দিতে পারলে, ট্রিটমেন্ট, চিকিৎসা পৌছে দিতে পারলে কলকাতায় ছুটে আসবে না খরাতে তো আসে নি— তবে কষ্ট হচ্ছে এটা ঠিক। কেন্দ্রীয় সরকারের হাত ক্রমশঃ শক্ত হয়ে যাচ্ছে। দিতে চান নি, আবার না দিয়েও পারেন না, তা সত্ত্বেও আমরা দিচ্ছি। পঞ্চায়েত নির্বাচনকেও কি বলবেন রিগিং? পঞ্চায়েত নির্বাচনে তো কংগ্রেস ধুয়ে মুছে সাফ হয়ে গেল, ইন্দিরা কংগ্রেস প্রায় নেই বললেই চলে, তাহলে বলুন কমপ্লিট রিগিং—যেখানেই কমপ্লিট ডিফিট হবে, যেখানে সম্পূর্ণভাবে পরাজিত হবেন, সেখানে কমপ্লিট রিগিং বলবেন, আর যেখানে একটায় জয়লাভ করবেন, দেখাবেন মানুষের রায় দেখ? হুগলীর শ্রীরামপুর কেন্দ্রের কথাই ধরুন। সেখানে আমরা জিতেছি, এটা গর্বের বিষয়। কারণ এত বড় তথা কথিত ইন্দিরা হাওয়ার পরেও শ্রীরামপুরের মানুষ বিভ্রান্ত হয়নি। তারা রুখে দাঁড়িয়েছে। ধরুন কোন কারণে যদি দীনেনবাবু হেরে যেতেন তাহলে কি হত? এখানে আপনারা বসতে পারতেন? এখানে আওয়াজ উঠত তোমাদের আর বসবার অধিকার নেই, মানুষ রায় দিয়েছে। তোমরা হেরে গেছ, তোমাদের আর বসবার উপায় নেই, এই অ্যাসেমব্লী ভেঙ্গে দেওয়া হোক। এখান থেকে ছুটে যেতেন ইন্দিরা গান্ধীর কাছে এবং সেখানে তদ্বির করতেন এই অ্যাসেমব্লী ভেঙ্গে দেওয়া হোক বলে। কিন্তু দুঃখের কথা ওদের আমরা যেহেতু জিতে গেছি সুখের কথা আমাদের। আমরা সমগ্র মানুষকে এই কথা বোঝাতে পেরেছি পশ্চিমবঙ্গ, বিহার বা উত্তরপ্রদেশ না। পশ্চিমবঙ্গ, ত্রিপুরা, কেরলের অবস্থাটা অন্যরকম। সেখানকার মানুষ বুঝছেন। বিহার বা উত্তরপ্রদেশের মানুষও বুঝবে। সেখানকার মানুষের বোঝা ছাড়া উপায় নেই। ইন্দিরা গান্ধী ভোট পেয়েছেন ৪২.২৫ পারসেন্টেজ। তাতে সংবাদপত্রে ঘটা করে ছাপা হল ম্যাসিভ ভিক্ট্রি, ম্যাসিভ ম্যানডেট। ম্যাসিভ ম্যানডেট ইজ ইকুয়্যাল টু ৪২.২৫ পারসেন্টে। তাহলে ভিক্ট্রি অব ৪২.২৫ পারসেন্ট নট মেজরিটি। যে কোন কারণেই হোক বিরোধীদের ভোট স্পিলিট হয়ে গেছে মানুষের দোষেই হোক বা যে কোন কারণেই হোক বিরোধীদের ভোট স্পিলিট হয়ে গেছে তাছাড়া জিততে পারত? আমাদের বেলায় বলা হচ্ছে তা বলতে পারব না— সার্টেনলি, উই হ্যাভ গট ম্যাসিভ ভিক্ট্রি, উই হ্যাভ গট মোর দ্যান ৫০ পারসেন্ট ভোটস্। আমরা ৫০পারসেন্ট ভোট পেয়েছি, ইতিহাসে এটা লেখা হচ্ছে। এখানে ম্যাসিভ ভিক্ট্রি না—নাম্বার দেখলে বুঝতে পারবেন—বিকজ অব ডিভিসন অব অ্যান্টি-ইন্দিরা ফোর্সেস, ডিভিসন অব অ্যান্টি-অথরিটেরিয়ান ফোর্সেস, হ্যাঁ, জিতে গেছেন। জেতার পর কি করবেন সেটা তো আমরা দেখতেই পাচ্ছি। এখানেও সমস্যা আছে অনেক সমস্যা আছে। কিন্তু সব সমস্যা সমাধানের

জন্য পশ্চিমবঙ্গ সরকার দায়ী? হ্যাঁ, কিছুটা হয়ত আমরা দায়ী-কিন্তু সব সমস্যা আমাদের নয়। যেমন ধরুন পাওয়ার- আপনাদের ঘরের বাতি নিভে যায়, আমাদের ঘরেও নেভে। কিন্তু কথাটা কি? ইলেকট্রিকসিটি ক্রাইসিসের সমস্যাটা কি শুধু পশ্চিমবঙ্গেই সীমাবদ্ধ, দিল্লীতে নেই, দিল্লীতে লোডশেডিং হয় না? হ্যাঁ, হয়। (ভয়েস জয়কেশ মুখার্জি ঃ- ইন্দিরা গান্ধীর বাড়ীতেও লোডশেডিং হয়)। ওখানেও হতে পারে, ওটাও তো এর আওতার বাইরে নয়। বিহার, উত্তরপ্রদেশে আছে, সর্বত্রই আছে। কিন্তু কেন? কেন? আমাদের দোষ আমরা ঢাকার চেষ্টা করছি না। দোষ আছে। হয়তো যতটা হচ্ছে, তা হওয়া উচিত নয়। আমাদের অ্যাডমিনিস্ট্রেশান খারাপ, আমাদের হিউম্যান রিলেশন হয়তো খারাপ, এটা হতে পারে। অনেকের সঙ্গে কথা বলেছি, অনেকেই বলেছেন, কিন্তু একটা কথা হচ্ছে, কোন জায়গায়, কোন দেশে যদি একটা প্ল্যান করতে চান, প্ল্যান ফর ইকনমিক ডেভেল্যাপমেন্ট, সে কৃষিতে হোক, শিল্পে হোক, আমরা গ্রামে বিদ্যুৎ দেব, এই রকম অনেক কথা বলেছিলেন, তার মানে কি, গ্রামে ইরিগেশন দরকার, অন্য অন্য কাজের জন্য দরকার, এগ্রিকালচারালের জন্য ইলেকট্রিসিটি দরকার। শহরে দরকার, কারণ ক্রমশঃ যদি শহর বাড়ে, তার কার্যকলাপ বাড়ে তাহলে ইলেক্ট্রিসিটি দরকার। তাহলে এনার্জির যে প্ল্যানিং সেই প্ল্যানিং অরিজিনল প্ল্যানিং এর অনেক আগে হওয়া উচিত। সেই প্ল্যানিং হবে সারপ্লাস। অর্থাৎ সব সময় বিদ্যুতের পরিমাণ সারপ্লাস থাকবে। তা না হলে সেই প্ল্যানিং হতে পারে না। সানতালডি ধ্বসে গেল, ব্যাস, অমনি অন্ধকার। ডি.ভি.সি. দিচ্ছে না, অন্ধকার। ডি.ভি.সি. দেয়না তো, তাদের ৯০ মেগাওয়াট দেবার কথা, তারা তা দেয়না। ১৯/২০/২১/২২/২৩, কোন কোন সময় ৪০ পর্যন্ত দেয়। এবং পাওয়ার এমন একটা জিনিস যা যে কোন সময়েই ফেলিয়র হতে পারে। তার জন্য অ্যাডভান্স প্ল্যানিং দরকার। কি হতে পারে? যে চারটি প্রকল্প আসছে, যেগুলো আমাদের এসেছে অলরেডি, তাদের কথা বলছি। ধরুন কোলাঘাট, খড়দহ, হলদিয়া, ফরাক্কা। এটা যদি কমপ্লিট করা যায় তাহেল সাঁওতালডি বন্ধ হোক, অমুক বন্ধ হোক, তমুক বন্ধ হোক, তা সত্ত্বেও পাওয়ার শর্টেজ হবে না। সুতরাং একটা ফল্টি প্রোগ্রাম, ফল্টি প্ল্যানিং, যেখানে অ্যাডভান্স প্ল্যানিং নেই, অথচ অন্য প্ল্যানিং আছে, বড় বড় কথা আছে, অমুক করবো, তমুক করবো, তার ফলে এই যে পাওয়ার শর্টেজ, এটা হতে বাধ্য। এইগুলোকে কাটাতে দীর্ঘ সময় লাগবে। দীর্ঘ সময়ের মধ্যে কাটিয়ে উঠতে পারবো। এবার আর একটি কথা বলি, যার উপর কংগ্রেসীরা অত্যন্ত জোর দিচ্ছেন— ল অ্যানড অর্ডার, আইন এবং শৃঙ্খলা—

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আমাদের হাউসের টাইম ফিক্স ছিল ৭.২৫ পর্যন্ত। কিন্তু আমি মনে করি যে ৭.২৫ এর মধ্যে এটা শেষ হতে পারবে না। কিছু টাইমের দরকার। সেই জন্য আর্টিক্যাল ২৯০ অনুসারে আমি আধ ঘন্টা সময় বাড়াবার জন্য হাউসের কাছে অনুরোধ রাখছি। আমি আশা করি হাউস এটা এগ্রি করবেন।

(সমবেত স্বরে- বাড়ানো হোক)

আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দেওয়া হলো।

**শ্রী কৃষ্ণপদ ঘোষ ঃ** দুটো জিনিস হচ্ছে, চুরি, ডাকাতি তো সব সময়তেই হয়। আমাদের ধনতান্ত্রিক সমাজ ব্যবস্থায় চুরি ডাকাতি হবে না, এটা কখনও হতে পারে? এটা

হবেই। কিন্তু কথা হচ্ছে আমার স্টেটে সব থেকে বেশী কেন, এই কথা কেউ বলবার সাহস পাননি। পশ্চিমবঙ্গে সবচেয়ে বেশী, এই কথা কেউ বলবার সাহস পাননি। বরং আমি এখানে সাহস করে বলতে পারছি এবং বলতে চাই যে পশ্চিমবঙ্গে ল এ্যান্ড অর্ডার সারা ভারতবর্ষের মধ্যে সবচেয়ে ভাল। বহু জায়গায় তো আমরা যাই, দিল্লী যাচ্ছি, মাদ্রাজ যাচ্ছি, সব জায়গায় দেখছি যে সেখানে কি হচ্ছে। ল এ্যান্ড অর্ডার এখানে সবচেয়ে ভাল।

[7-20— 7-30 P.M.]

ওঁরা ল' এণ্ড অর্ডার নেই বলে চিৎকার করছেন। যাঁরা ল এ্যান্ড অর্ডার বিঘ্নিত করছেন, তাঁরাই আবার ল এ্যান্ড অর্ডার নেই বলে চিৎকার করছেন। এ বিষয়ে আমাদের বেশী দূরে যাবার দরকার নেই, ১৯৭৭ সালের জুন মাস থেকে ১৯৭৯ সালের আগস্ট মাস পর্যন্ত আমাদের কর্মী কত নিহত হয়েছে সেই হিসাবটা দেখলেই এটা বোঝা যাবে। আমাদের কর্মীদের তো আর আমরা নিহত করিনি। কেউ নিশ্চয়ই করেছে। যারা নিহত করেছে তারা, অর্থাৎ সেই মস্তান বাহিনী আমাদের কন্ট্রোলে নয়। ঐ সময়ে শুধু সি.পি.আই.(এম). নয় সমস্ত বামফ্রন্টের ১০৬ জন কর্মী নিহত হয়েছে। কে নিহত করল? তাহলেই বোঝা যাচ্ছে যে, একটা টেরর এস্টাব্লিস করবার জন্য আমাদের ওপর আক্রমণ হচ্ছে, ক্রমাগত আক্রমণ হচ্ছে। ওয়ার্কিং ক্লাস মুভমেন্টের ওপর, কৃষকদের আন্দোলনের ওপর, যুবক, শিক্ষক, ছাত্রদের সমস্ত আন্দোলনের ওপর আক্রমণ করা হচ্ছে। এবং তাতে আমাদের কর্মীদের নৃশংসভাবে হত্যা করা হচ্ছে। আমি এখানে একটা ঘটনার কথা উল্লেখ করব। আমাদের একজন কর্মীকে রিভলভার দেখিয়ে ধরে নিয়ে গেল কলকাতার আশপাশের একটি কলোনির ভেতর থেকে। যেদিন ঐ ঘটনা ঘটে সেদিন তাকে আর খুঁজে পাওয়া গেল না। মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর ঘটনাটি জানেন। যখন তার মৃত দেহ পাওয়া গেল তখন দেখা গেল তার দেহের সেকি বীভৎস চেহারা, শরীরের বিভিন্ন জায়গায় ছুরি, ড্যাগার ইত্যাদির স্ট্যাবের চিহ্ন এবং সেই সঙ্গে গলা পর্যন্ত কেটে দেওয়া হয়েছে। এই জিনিস কারা করেছে, আমরা করেছি? আমরা কি জানি না কারা করেছে? আর একটা জিনিস হচ্ছে, আপনি জানেন বেলেঘাটা এবং কসবা অঞ্চলে মস্তানদের মধ্যে ইনফাইট হচ্ছে। এই ইনফাইটের সঙ্গে কংগ্রেস (ই) জড়িত। তাদের একটা অংশ এক পক্ষকে মদত দিচ্ছে, আর একটা অংশ আর এক পক্ষকে মদত দিচ্ছে। ওঁদের অজিত পাঁজা মহাশয় ইলেকশন ক্যামপেইন করতে বেরিয়েছিলেন এবং তাঁর ওপর বোমা মারা হয়েছিল। সে খবর কাগজে প্রকাশিত হয়েছিল। অজিত পাঁজা হাসপাতালে ছিলেন এবং তিনি সেখান থেকে কি বলেছিলেন? তিনি বলেছিলেন সি.পি.এম.-এর লোকেরা আমাকে মেরেছে। কিন্তু আসল ঘটনা কি? আমি ঐ এলাকায় থাকি, বেলেঘাটার এমন কোনো জায়গা নেই যে জায়গা আমি চিনি না, এটা সকলেই স্বীকার করবেন। আমাকে গালাগাল দিতে পারেন, মন্দ বলতে পারেন, আমি ঐ অঞ্চলে থাকি, মিটিং হলে আমি যাই, অন্যেরাও যায় এবং আমাকেও থাকতে হয়। কি ঘটেছিল? পাঁজা মশাই দু'জন মাস্তান নিয়ে ঘুরছিলেন। এখন মাস্তানদের মধ্যেও এলাকা ভাগ করা আছে ঐ দোকান ইত্যাদি থেকে ফোর্স করে চাঁদা

ইত্যাদি আদায় করার জন্য। সুতরাং রাস্তার এক পাড়ের মাস্তান অন্য পাড়ে যাবে না। কিন্তু অজিত পাঁজা মশাই সেদিন সেই ভুল করে ফেলেছিলেন। এক পাড়ার মাস্তানদের নিয়ে তিনি অন্য পাড়ায় গিয়েছিলেন। অন্য এলাকার মাস্তানদের নিয়ে তিনি গৌরিবেড়ে গিয়েছিলেন এবং তখন তাঁর ওপর ওখানকার মাস্তানরা বোমা মারে। কারা তাঁকে বোমা মেরেছে তা পাঁজা মশাই জানেন, কিন্তু বলবেন না। এই ভাবে ল' এন্ড অর্ডার যা আছে তাকে বিঘ্নিত করার জন্য প্ল্যানফুলি এই জিনিস করা হচ্ছে। একটু আগে সুনীতি চট্টরাজ মহাশয় বললেন যে, তিনি নাকি কোথায় ট্রেনে করে যাচ্ছিলেন এবং যেতে যেতে শুনলেন যে, সাধারণ মানুষ বলছে এই সরকারকে রাখা হয়েছে কেন, এদের এখুনি বিদেয় করা উচিত। আসলে এটা সাধারণ মানুষ বলেনি, এটা মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ ঘুমিয়ে ঘুমিয়ে স্বপ্ন দেখেছেন। উনি স্বপ্ন দেখেছেন বামফ্রন্ট সরকারকে তাড়িয়ে দেওয়া হয়েছে, এবারে ওঁদের রাজত্ব শুরু হবে। এইসব অলৌকিক কথা নয়। আপনারা ২৪ তারিখের স্টেটসম্যান পত্রিকাটি পড়ুন, সেখানে একজন রাইটার লিখেছেন পশ্চিমবঙ্গ সরকারকে আর সময় দেওয়া উচিত নয় বলে ইন্দিরা কংগ্রেসের একটা বড় অংশ চিন্তা করছেন। কেন, এই চিন্তা কেন? ওরা বলেছেন, ওরা গণতান্ত্রিক আর আমরা স্বৈরতান্ত্রিক। স্বৈরতান্ত্রিক শক্তি সবচেয়ে বেশী নিজেদের গণতান্ত্রিক বলে। তাই যদি হয় গণতান্ত্রিক লোকেরা স্বৈরতান্ত্রিক বলে ফাঁসি দেবেন কেন? আর সময় দেওয়া উচিত নয় কেন? যে সমস্ত আন্দোলন এবং জনহিতকর আন্দোলন হয়েছে লেফট ফোর্স কনসোলিডেটেড হয়ে এই সমস্ত আন্দোলনকে সহায়তা করছে এবং তাদের শক্তি বৃদ্ধিকে আরও সহায়তা করছে এবং তার ফলে জনগণের মধ্যে একতা বাড়ছে শুধু সি.পি.এমের নয় সমস্ত গণতান্ত্রিক প্রিয় মানুষের মধ্যে একতা বাড়ছে। সেইজন্যেই ওদের ল' এন্ড অর্ডার, এান্ড রিগিং এই সবগুলো ওদের ফান্ডামেন্টল স্লোগান হয়ে দাড়িয়েছে। ল এন্ড অর্ডার এবং রিগিং এই দুটোকে কম্বাইন্ড করে বলা হচ্ছে থ্রো দেম্ আউট—ঐ বে-অফ বেঙ্গলে অথবা সাগরে নিক্ষেপ করো। কত গবেষণা হলো রিগিং হবার জন্য কমিশন হবে কিনা, দিল্লী কন্সিডারিং, অমুক কন্সিডারিং তমুক কন্সিডারিং তারপর দেখা গেল না কিছুই করা যাবে না—কারণ মানুষ বলবে আমরা ভোট দিয়েছি। রিগিং স্লোগান এবং ল এন্ড অর্ডার স্লোগান একই সূত্রে বাঁধা হয়ে দাঁড়িয়েছে আর ওদের উদ্দেশ্য হচ্ছে বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করো। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারকে উচ্ছেদ করবার পর ১ মাসের ভিতর করবে ত্রিপুরা এবং তার দুই এক মাসের মধ্যে করবে কেরালা। তারপর সারা ভারতবর্ষে একচ্ছত্র অধিপতি ইন্দিরা গান্ধীর স্বৈরতান্ত্রিক রাজত্ব ভালভাবে সুপ্রতিষ্ঠিত হবে ওরা এইরকম ধরনের প্রসেসে চলেছে। আর একটি কথা বলছেন, আপনারা এখন বিপাকে পড়েছেন বলে কেন্দ্রীয় সরকারের কাছে করজোড়ে ভিক্ষা করছেন এবং বলছেন আমরা আপনাদের সহযোগিতা চাই। মোটেই তা নয়, বিপাকে পড়েছি বলে নয়-জনগণ রায় দিয়েছেন ৫ বছর থাকার জন্য এই তো। ওরা বললেন আমরা ১৯৭৭ সালের কংগ্রেসী রাজত্ব ভেঙ্গে দিয়েছি। ৫ বছরের জন্য মানুষ আপনাদের ভোট দিয়েছে, ৬ বছরের জন্য দেয়নি, ৭ বছরের জন্য দেয়নি। আমরা যদি ৫

বছরের একদিনও বেশী থাকি তাহলে আপনারা বলতে পারেন কিন্তু আপনাদের আসল ব্যাপার তা তো নয়। এছাড়া কেন্দ্রীয় সরকারের কাছে আমাদের বলার অধিকার আছে আমাদের ক্ষমতা চাই। কেন্দ্র রাজ্য সর্ম্পকের পুনর্বিন্যাস হোক এবং সম্পদ যেভাবে সৃষ্টি হয়েছে তার কতটা রাজ্যের পাওয়া উচিত সেটা ঠিক করা হোক। আমাদের এখানে কয়লা উৎপাদন হয়, আমাদের এখানে পাট হয়, চা হয়-এই যে এত সম্পদ সৃষ্টি হয় তার এক পয়সা কি পাই? কি পাই? আমাদের দেশের লোকেদের অধিকার আছে কিনা যে সম্পদ সৃষ্টি হচ্ছে তার একটা অংশ চাওয়ার? আসাম যখন এই কথা বলেছে তখন আপনারা কি করেছেন? কিসের এত আলোচনা, আসামের প্রতিনিধিদের সঙ্গে এবং ছাত্র প্রতিনিধিদের সঙ্গে কিসের এত কথা? আর বিদেশী হটাও যদি হয় তাহলে কি হবে সেটা ওরা দেখবেন। আমি এক সময়ে আসামে গিয়েছিলাম— কংগ্রেসীরাও যাচ্ছেন সেখানে স্লোগান দেওয়া হচ্ছে অহমর হম্পদ অহমত থাকিব অর্থাৎ আসামের সম্পদ আসামে থাকবে। আমরা তো তা বলছি না, ফেয়ার ডিস্ট্রিবিউশন অফ ওয়েলথ, ফেয়ার ডিস্ট্রিবিউশন অফ আওয়ার প্রডাক্টিভ ভ্যালু এটাই চাইছি, এর বেশী তো চাইছি না তারই ভিতর কো-অপারেশন। এটা ভিক্ষা নয়, ন্যায্য অধিকার। রাজ্যগুলির এইকথা ভাববার ন্যায্য অধিকার আছে। আমি সভায় সেই কথাই বলতে চাচ্ছি, তার বেশী চাচ্ছি না। তার বেশি আমরা চাইছি না।

[7-30 — 7-38 P.M.]

বৈষম্যমুলক আচরণ বন্ধ হোক এবং আমরা ন্যায্য অধিকারের ভিত্তিতে অসম বন্টন বন্ধ করে এবং সুষম বন্টনের ভিত্তিতে দাঁড়াতে চাই। তাহলে আমাদের মানুষ-যারা মেহনত করে, কাজ করে তাদের প্রতি সুবিচার করা হবে। ভিক্ষা করতে তো আমরা আসিনি এখানে, ভিক্ষা করলে তো আমরা আগেই বলতে পারতাম যে আমাদের সব অপরাধ মাপ কর। দুটো রাস্তা আছে, একটা প্রথম, গণতান্ত্রিক রাস্তা, আর একটা স্বৈরতন্ত্রী রাস্তা। গণতন্ত্রের শক্তি দেখে তার ন্যায্য অধিকারের কথা শুনে মানুষ ক্রমশঃ তার প্রতি আকৃষ্ট হবে এবং স্বৈরতন্ত্রের বিরুদ্ধে রুখে দাঁড়াবে। আমরা চাই স্বৈরতন্ত্র পরাজিত হোক, গণতন্ত্রের শক্তি জয়যুক্ত হোক। এটাইতো আমরা চাই। রাজ্যপালের ভাষণে গণতান্ত্রিক শক্তিকে আহ্বান জানান হয়েছে, জয় যুক্ত করার কথা বলা হয়েছে। এই কথা বলে, যে সমস্ত অ্যামেন্ডমেন্ট এসেছে সেই সব অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

Mr. Deputy Speaker. রাজ্যপালের ভাষণের উপর কিছু অ্যামেন্ডমেন্ট এসেছে, যাঁরা মুভ করেছেন তাঁদের মধ্যে অনেকে নেই। তাহলেও আমি অ্যামেন্ডমেন্টগুলো পুট করছি।

Now I put to vote all the amendments except amendment No. 40 on which, I understand division will be taken.

The motion of **ডাঃ জয়নাল আবেদিন :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথা গুলি যোগ করা হউক ঃ-

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে এই রাজ্যের প্রায় সমস্ত বিধানসভা নির্বাচন ক্ষেত্রের প্রায় সমস্ত নির্বাচন কেন্দ্রের ভোটার তালিকা হতে বিপুল সংখ্যক ভোটারের নাম বাতিল করা হয়েছে, যার কোন সঙ্গত কারণ নাই; পক্ষান্তরে অনেক ভুয়া ও অপ্রাপ্তবয়স্ক ভোটারের নাম সংযোজিত হয়েছে — এ সম্বন্ধে কোন উল্লেখ নাই।"

বর্তমানে রাজ্যে চিনি, গুড় এবং অন্যান্য শর্করা জাতীয় নিত্যব্যবহার্য দ্রব্য সামগ্রীর অকল্পনীয় মূল্যবৃদ্ধি এবং বন্টনজনিত অব্যবস্থার জন্যে জনসাধারণের অপরিসীম দুঃখকষ্টের কথা এবং এই মূল্যবৃদ্ধির ও মুনাফাখোর মজুতদার, কালোবাজারীদের বিরুদ্ধে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণে ব্যর্থতার কথার কোন উল্লেখ নাই;

এই রাজ্যে সড়ক ও রেল পরিবহন ব্যবস্থায় ক্রমশঃ অবনতি ও অনিশ্চয়তা সম্বন্ধে এবং পরিবহন ব্যবস্থার উন্নতির জন্য সরকারী পরিকল্পনার আভাষের কথারও কোন উল্লেখ নাই;

আঞ্চলিক বৈষম্য দূর করার জন্য বিশেষ করে অবহেলিত উত্তরবঙ্গের উন্নয়নের জন্য উপযুক্ত বরাদ্দ আজও পর্যন্ত করা হয়নি—এই বিষয়ের উল্লেখ নাই;

বর্তমান জ্বালানি সংকট বিশেষ করে ডিজেলের অভাবে এই রাজ্যে পরিবহন ব্যবস্থায় ও ডিজেল চালিত সেচ ব্যবস্থায় যে গুরুতর অচলাবস্থার সৃষ্টি করেছে তার সবিশেষ কোন উল্লেখ নাই;

রাজ্যে আইনশৃঙ্খলাজনিত পরিস্থিতির ক্রমাবনতির কোন উল্লেখ ত নাইই পরন্তু এ বিষয়ে সন্তোষ প্রকাশ করা হয়েছে;

এই রাজ্যে বিদ্যুৎ উৎপাদন ও সরবরাহ ব্যবস্থায় ক্রমাবনতির সবিশেষ উল্লেখ নাই;

এই রাজ্যে ক্রমবর্দ্ধমান বেকার সমস্যা সমাধানের কোন সুপরিকল্পিত সরকারী নীতির উল্লেখ করা হয় নি যদিও বেকারভাতা প্রাপকের সংখ্যা সামান্য বৃদ্ধি করার ইঙ্গিত দেওয়া হয়েছে;

পশ্চিম দিনাজপুর জেলায় বিস্তীর্ণ সীমান্তবর্তী এলাকাসমূহে বিশেষ করে ইসলামপুর মহকুমায় গোয়ালপুকুর থানার সীমান্তবর্তী অঞ্চলে প্রায় প্রতিরাত্রে আগ্নেয় অস্ত্র সহ ডাকাতি, গরু-মহিষ লুঠ এবং ডাকাতি ও লুণ্ঠনকালে হিংস্র দুর্বৃত্তদের দ্বারা অসংখ্য ঘটনায় বহু নরহত্যার ঘটনা এবং এই সমস্ত অপরাধ দমনে সরকারী ব্যর্থতা এবং এর জন্য জনসাধারণের আতঙ্কিত ও অরক্ষিত অবস্থায় জীবনযাপনেরও কোন উল্লেখ নাই;

এমনিতে কেরোসিন ডিজেল পাওয়া যাচ্ছে না অথচ দুগুণ-তিনগুণ কিংবা চারগুণ মূল্য দিলে পাওয়া যাচ্ছে। কেরোসিন ডিজেলের সরবরাহ ও বন্টনব্যবস্থা সুসংহত করার যেমন কোন নির্দিষ্ট সরকারী পরিকল্পনার উল্লেখ নাই তেমনি এই সমস্ত জিনিসের চোরাকারবারীদের বিরুদ্ধে আবশ্যকীয় এবং উপযুক্ত ব্যবস্থা গ্রহণেরও কোন উল্লেখ নাই;

এই রাজ্যের গ্রামাঞ্চলে যেসমস্ত শিক্ষিত বেকার যুবক-যুবতীগণ প্রাথমিক শিক্ষার প্রসারকল্পে ও নিজ নিজ কর্মসংস্থানের জন্য প্রাথমিক স্কুলবিহীন গ্রামে গ্রামে প্রাথমিক স্কুল সংগঠিত ও নির্মাণ করে এবং ছাত্র-ছাত্রীদের উৎসাহিত করে কয়েক বছর ধরে গ্রামবাসীদের সাহায্যে ঐ স্কুলগুলি চালিয়ে আসছিলেন তাদের অনেকের স্কুল অনুমোদনের আবেদন অগ্রাহ্য করে এবং তাদেরকে নিয়োগ না করে কর্তৃপক্ষ এমন সব স্থানে এমন সব প্রাথমিক স্কুল অনুমোদন করেছেন যেখানে আদৌ কোনও প্রয়োজন নাই—এই বিষয়ের কোন উল্লেখ নাই;

এই রাজ্যে মাদ্রাসা শিক্ষাব্যবস্থার উন্নয়ন ও সম্প্রসারণের জন্য এবং মাদ্রাসা শিক্ষকগণের চাকুরীর মান ও সুযোগ সুবিধা সঙ্গত ভাবে বৃদ্ধির জন্য মাদ্রাসা শিক্ষকগণ যে ধর্মঘট এবং অনশন ও অবস্থান ধর্মঘট করে চলেছেন তার কোন উল্লেখ নাই;

এই রাজ্যে ক্রমবর্দ্ধমান চুরি, ছিনতাই, রাহাজানি, লুঠ-ডাকাতি এবং খুন প্রভৃতি অপরাধসমূহ দমনে পুলিস ও প্রশাসনের ব্যর্থতা এবং স্থান বিশেষে নিষ্ক্রিয়তার কোন উল্লেখ নাই;

এই রাজ্যে সরকারী হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্রগুলিতে প্রয়োজনীয় সাধারণ ঔষধ পর্যন্ত সবসময়ে পাওয়া যায়না, "লাইভ সেভিং" ঔষধ দূরের কথা; রোগীদের পথ্য-সেবা এবং চিকিৎসার প্রতি কর্তৃপক্ষের ঔদাসীন্য ও অবহেলার অভিযোগের প্রতিকার হয় না এই বিষয়েরও কোন উল্লেখ নাই;

এই রাজ্যে গ্রামাঞ্চলে দুগ্ধসরবরাহ বৃদ্ধি, গরুর মান উন্নয়নের জন্য ও সংকর জাতীয় গাভীর উৎপাদনের জন্য উন্নতমানের ষাঁড় বন্টন ও পঞ্চায়েত সমূহের মাধ্যমে রক্ষণাবেক্ষণের সরকারী ব্যবস্থা আজও কোথাও প্রায় কার্যকরী হয়নি এই বিষয়ে যেমন কোনও উল্লেখ নাই তেমনি পশুচিকিৎসার সুযোগ প্রায় সমস্ত এলাকায় ক্রমশঃ সংকুচিত হয়ে আসছে তারও কোন উল্লেখ নাই;

এই রাজ্যে প্রায় সমস্ত রাস্তা বিশেষ করে পাকা রাস্তাসমূহের রক্ষণাবেক্ষণের ব্যবস্থার অবনতি পরিলক্ষিত হচ্ছে; এরফলে যোগাযোগ ব্যবস্থার সম্প্রসারণ তো হচ্ছেই না বরং সংকুচিত হচ্ছে এই বিষয়ে কোন উল্লেখ নাই; এবং

এই রাজ্যে সমবায়ের মাধ্যমে স্বল্পকালীন ঋণদান ব্যবস্থার যে সম্ভাবনা দেখা যাচ্ছিল সরকারী হস্তক্ষেপ এবং বাধা সৃষ্টির ফলে তার সম্ভাবনা সংকুচিত হচ্ছে এই বিষয়ে কোন উল্লেখ নাই।"

was then put and lost.

The motion of **শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র : উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে** নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, অবহেলিত উত্তরবঙ্গে উন্নয়ন কর্মসূচী বাবদ মাত্র ১৫০ লক্ষ টাকা বরাদ্দ করার কোন কারণ প্রদর্শন করা হয় নাই;

মহানন্দা নদীর উপর নরহাট্টায় প্রস্তাবিত এবং ইতিপূর্বে যাহার শিলান্যাস করা হইয়াছিল

এবং ভাগীরথী নদীর উপর শদুল্ল্যাপুরে প্রস্তাবিত সেতুর কোন উল্লেখ করা হয় নাই;

উত্তরবঙ্গে যে খরা হইয়াছিল তাহার কোন উল্লেখ করা হয় নাই;

পঞ্চায়েতে দুর্নীতি এবং দলবাজী বিষয়ে সরকার মোট কতগুলি অভিযোগ পাইয়াছেন এবং সরকার তাহার জন্য কি কি ব্যবস্থা অবলম্বন করিয়াছেন তাহার কোনও উল্লেখ করা হয় নাই;

বিদ্যুৎ সঙ্কটের ফলে পশ্চিমবঙ্গে ছোট ছোট কারখানাগুলি যে ভাবে ভয়ঙ্কর অর্থনৈতিক সঙ্কটের সম্মুখীন হইয়াছে সে বিষয়ে কিছু উল্লেখ করা হয় নাই; এবং

মেদিনীপুর জেলার নয়া গ্রাম থানায় উপজাতি ভাইদের গণহত্যা সম্বন্ধে সামান্যতম উল্লেখ বা সমবেদনা প্রকাশ করা হয় নাই।"

was then put and lost.

The motion of **শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে রাজ্যপালের ভাষণে-

(১) ভোটার লিস্টে ইচ্ছাকৃত অথবা অনিচ্ছাকৃত ব্যাপক ভূল ত্রুটি থাকা সত্ত্বেও বিগত লোকসভার নির্বাচনে সহস্র সহস্র নরনারী ভোটাধিকার হইতে বঞ্চিত হওয়ায় তাহাদের যে সাংবিধানিক অধিকার ক্ষুণ্ণ হইয়াছে, তাহার কোন উল্লেখ নাই;

(২) রাজ্যে আইনশৃঙ্খলার অবনতি এবং প্রশাসনিক ক্ষেত্রে পরিচ্ছন্নতা ও নিরপেক্ষতার অভাব বিশেষভাবে পঞ্চায়েতসমূহের হিসাব নিকাশ ব্যাপারে জনগণের মনে যে উদ্বেগ সৃষ্টি করিয়াছে, তাহার কোন উল্লেখ নাই;

(৩) ক্রমবর্দ্ধমান বেকারসমস্যা সমাধানে সুষ্ঠু পরিকল্পনার অভাবে লক্ষ লক্ষ কর্মপ্রার্থী যুবক যুবতীর মনে যে হতাশা সৃষ্টি করিয়াছে, তাহার কোন উল্লেখ নাই;

(৪) বৎসরের পর বৎসর অতিবাহিত হইলেও পল্লীর জনসাধারণের পানীয় জলের সঙ্কট নিরসনে জরুরী ব্যবস্থা গ্রহণে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ নাই;

(৫) ক্রমবর্দ্ধমান দ্রব্য মূল্য বৃদ্ধি জনজীবনে বিপর্যয় সৃষ্টি করিলেও তাহার প্রতিরোধে কোন কার্যসূচীর উল্লেখ নাই;

(৬) চোরা বাজারী, মুনাফা বাজ ও মজুতদারী দমনের কার্যকরী ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ নাই;

(৭) খরাপীড়িত অঞ্চলে খাজনা ও ঋণ মকুবের প্রতিশ্রুতি বিশেষতঃ বর্তমান বৎসর প্রাকৃতিক বিপর্যয় সত্ত্বেও বকেয়া ঋণ পীড়নমূলক ব্যবস্থার মাধ্যমে আদায় স্থগিত রাখার কোন আশ্বাসের কথার উল্লেখ নাই;

(৮) *নিরক্ষরতার কলঙ্ক হইতে জনগণের মুক্তির জন্য একটি নির্দিষ্ট সময় সীমার* মধ্যে যুদ্ধকালীন জরুরী ব্যবস্থার ভিত্তিতে বয়স্কশিক্ষা দানের কোন পরিকল্পনার বিষয় উল্লেখ নাই;

(৯) প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠায় ও প্রাথমিক শিক্ষক নিয়োগ ব্যাপারে নিরপেক্ষ ভাবে সরকারী ব্যবস্থা অবলম্বিত হইবে এরূপ কোন প্রতিশ্রুতি উল্লেখ নাই;

(১০) যুগ যুগ বঞ্চিত জনসাধারণ পল্লী অঞ্চলে রাস্তাঘাট নির্মাণে সরকারের সহযোগিতা লাভে সমর্থ হইবে এরূপ কোন আশ্বাসের উল্লেখ নাই;

(১১) 'অপারেশন বর্গা' নিরপেক্ষ ভাবে ও গণতান্ত্রিক পদ্ধতি সম্পন্ন হইবে এবং আইন শৃঙ্খলা বিঘ্নিত হইবে না এরূপ কোন প্রতিশ্রুতির উল্লেখ নাই; এবং

(১২) জন শক্তির সদ্ব্যবহারের জন্য গ্রামে গ্রামে কৃষির পরিপূরক হিসাবে কুটির শিল্প ও ক্ষুদ্র শিল্প প্রতিষ্ঠার উদ্দেশ্যে ব্যাপক পরিকল্পনার কোন উল্লেখ নাই;

was then put and lost.

The motion of **শ্রী সামসুদ্দিন আহমেদ :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, মহামান্য রাজ্যপালের ভাষণে গঙ্গা নদীর দুই পাড়ে মালদহ ও মুর্শিদাবাদ জেলায় গঙ্গার ভাঙ্গনরোধের ব্যবস্থার বিষয়ে উল্লেখ নাই;

মালদহ জেলার পাগলা নদীর উপর (কালিয়াচক থানায়) মজমপুর ঘাটে পাকা সেতু নির্মাণ বা কাঠের সেতুটি মেরামত করে যানবাহন চলাচলের ব্যবস্থা করার এবং মহদিপুর ঘাট সেতু নির্মাণের বিষয়ের কোন উল্লেখ নাই; এবং

মালদহ জেলায় সমাজবিরোধী গোয়ালা সম্প্রদায়ের দ্বারা মহদিপুর, খাসিমারী সমগ্র গৌড় (ইংলিশ বাজার থানা) এলাকায় ও কালিয়াচক থানার বাখরাবাদ-কুম্ভিরা, চরিঅনন্তপুর, রায়পুর, আহেলাপুর ইত্যাদি এলাকায় নিয়মিত ফসল ক্ষতির প্রতিকারের জন্য কোন ব্যবস্থার এবং ঐ সমাজবিরোধীদের দ্বারা ঐ এলাকায় সন্ত্রাসের রাজত্বের অবসানের কোন উল্লেখ নাই;

The motion of **শ্রী মহঃ সোহরাব ও শ্রী শেখ ইমাজুদ্দিন :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, মহামান্য রাজ্যপালের ভাষণে—

পশ্চিমবাংলার শিক্ষাজগতে যে নৈরাজ্য ও বিশৃঙ্খলা চলছে তা' নিরসনকল্পে কোন পরিকল্পনা কথার উল্লেখ নাই;

মুর্শিদাবাদ জেলার সুতী থানার অন্তর্গত হারোয়া গ্রামে কংগ্রেস(ই) সমর্থকদের উপর সি,পি,আই,(এম) - পুলিসী অত্যাচারের কোন উল্লেখ নাই;

বিগত লোকসভা নির্বাচনে পশ্চিমবাংলায় সি,পি,আই,(এম) প্রশাসনের সঙ্গে যোগসাজসে যেভাবে কারচুপি করিয়াছেন তাহার কোন উল্লেখ নাই;

was then put and lost.

The motion of **শ্রী হবিবুর রহমান** : উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, মহামান্য রাজ্যপালের ভাষণে—

মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মিউনিসিপ্যালিটিতে ভাগিরথী নদীর উপর ব্রীজ নির্মাণের কোন উল্লেখ নাই;

মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ থানার অন্তর্গত বড়শিমূল-দয়ারামপুর গ্রাম পঞ্চায়েত ও বিভিন্ন এলাকায় সি,পি,এম কর্মীদের দ্বারা কংগ্রেস কর্মীদের বাড়ীতে লুঠতরাজ, অগ্নিসংযোগের ঘটনার কোন উল্লেখ নাই;

মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ থানার বড়শিমূল-দয়ারামপুর গ্রাম পঞ্চায়েতের কংগ্রেস-(ই) প্রধান, গ্রাম পঞ্চায়েত সদস্য ও কংগ্রেস কর্মীদের সি,পি,এম কর্মীদের অত্যাচারের ফলে দীর্ঘদিন হইতে যে গৃহছাড়া হইয়া আছেন তাহার কোন উল্লেখ নাই;

was then put and lost

**শ্রী মহঃ সোহরাব** : উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক—

কিন্তু দুঃখের বিষয় এই যে মহামান্য রাজ্যপালের ভাষণে জঙ্গিপুর মহকুমার হাজার হাজার বিড়ি শ্রমিকের দুরবস্থা নিবারণকল্পে কোন পরিকল্পনার কথার উল্লেখ নাই;

ফরাক্কা ফিডার ক্যানাল চালু হওয়ার পর মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মহকুমার বিরাট জলমগ্ন এলাকার জলনিকাশী করা সম্বন্ধে কোন উল্লেখ নাই; এবং

মুর্শিদাবাদ জেলায় বিভিন্ন এলাকায় কংগ্রেস (ই) সমর্থকদের উপর পুলিসী জুলুমের কোন উল্লেখ নাই।"

was then put and lost.

The motion of **শ্রী রেণুপদ হালদার** : উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি প্রতিরোধে রাজ্যসরকারের চরম ব্যর্থতা সম্পর্কে কোন উল্লেখ নাই।"

was then put and lost.

The motion of **শ্রী বিজয় বাউরী** : উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূপ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

বিদ্যুৎ সঙ্কট প্রতিরোধে রাজ্য সরকারের চূড়ান্ত ব্যর্থতা সম্পর্কে কোন উল্লেখ নাই।"

The motion of **শ্রী প্রবোধ পুরকাইত :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নরূ সংশোধনী সংযোজিত হউক—

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

রাজ্যসরকার কর্তৃক শিক্ষা প্রতিষ্ঠানসমূহের স্বাধিকার হরণ সংক্রান্ত অগণতান্ত্রিক পদক্ষে সমূহের কোন উল্লেখ নাই।"

was then put and lost.

The motion of **শ্রী শশবিন্দু বেরা :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখি কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, মহামান্য রাজ্যপালের ভাষণে—

গ্রামবাংলার কৃষকদের চূড়ান্ত অর্থনৈতিক দুর্গতি ও রাজ্যে দুর্নীতিদুষ্ট ক্ষমতামত্ত পুলি অপশাসন ও উৎপীড়ন, পঞ্চায়েতী শাসনের মধ্যে ব্যাপক দলবাজী এবং অন্যায়, অবিচার সরকারী অর্থের অপচয় ও আত্মসাৎ এবং সামগ্রিকভাবে সরকারী অফিস-সমূহে ক্রমবর্দ্ধমা দুর্নীতি সম্বন্ধে কোনও পরিচয় নাই।"

was then put and lost.

The motion of **শ্রী জন্মেজয় ওঝা :** উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখি কথাগুলি যোগ করা হউক—

"কিন্তু দুঃখের বিষয় এই যে, রাজ্যপালের ভাষণে—

মেদিনীপুরে বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয় নির্মাণের অগ্রগতির কথা বলা হয় নাই;

কাঁথিতে লবণশিল্প স্থাপনের কোন কথা বলা হয় নাই;

নরঘাট সেতুর কোন উল্লেখ করা হয় নাই; এবং

প্রাকৃতিক বিপর্যয়ে ক্ষতিগ্রস্ত কৃষকদের ভরতুকি দানের কথা বলা হয় নাই।"

was then put and lost

The motion of **Shri SHAMSUDDIN AHMAD that :** The following be added at the end of the address in reply, viz :

"But regret that—

there is no mention in the Address about—unlawful Barga-recording of the lands of small and weak farmers of West Bengal and eviction of the real Bargadars and of the legal 'Pattaholders' in all the districts of West Bengal; and

murders of the Congress(I) workers of Malda district, by the anti-social elements belonging to C.P.I.(M) Party."

was then put and lost.

The motion of **Shri RAJANI KANTA DOLOI that** : The following be added at the end of the address in reply, viz :

"But regret that—

there is no mention of the fact about the results of the Lok Sabha elections held recently in this State indicate that the political parties which constitute the present Left Front Government in the State have succeeded in their evil designs to win a few seats, despite having lost the faith, trust and confidence of the people and to achieve this they had adopted unfair means such as large scale deletion of the names of genuine voters, inclusion of fictitious names of the ghost voters and of underaged boys in the electoral rolls, indulged in corrupt practices, resorted to atrocious threats, physical torture, intimidation, nullified democratic rights of the citizens, misused the administrative machinery of the State to serve their political interest, thereby making it practically impossible for the Lok Sabha elections in this State being held in a free and fair atmosphere;

during the tenure of the present Government the evil forces of disruption and communalism have once again succeeded in raising their heads in the State and that the spurt in the heinous activities of these reactionary communal elements has culminated in the outbreak of communal violence in Malda and Nadia districts creating a feeling of insecurity among the Muslims of West Bengal, but even then the Government has refrained from adopting precautionary and preventive measures such as imposing a ban on armed drills and other nefarious activities of the communal elements represented by R.S.S. in the State;

the Address contains no proposal for appointments of Commissions of Inquiry to inquire into the cases of numerous persons who have been murdered for political purpose during the tenure of the present Government and to probe into the cases of murders, physical torture, and other atrocities committed by persons belonging to and/or enjoying the patronage of the political parties which constitute the present Government in the State, and also to thoroughly inquire into the widespread belief that such killings, physical torture and atrocities are being committed with the encouragement and abetment of important functionaries of the present Government as a matter of policy of the Government in the State;

the Hon'ble Members of this House Mr. Abul Barkat Atawal Gani Khan Chowdhury and Dr. Golam Yazdani have recently been elected as Hon'ble Members of the Lok Sabha, as candidates of the Indian national Congress led by Shrimati Indira Gandhi, and that one of them has been

selected by the Prime Minister Shrimati Indira Gandhi for appointment to the august office of a fullfledged Cabinet Minister in the Central Government, and that there is no mention of these important events in his Address and/or to congratulate these two outgoing distinguished Members of this House for the distinctions conferred on them;

the intention of the Government to implement the agreed scheme of safeguards for the linguistic minorities in the State;

no proposal for appointment of a Commission of Inquiry to inquire into the cases of misuse of authority and power, malpractices and corruption at the highest level of the present Government and to inquire into the widespread belief that during the tenure of the present Government the assets and pecuniary resources of some Ministers, Ministers of State and some improtant leaders of the parties (which constitute the present Government), members of their families and the people in whom they are interested have increased to such an extent which cannot be explained by their legitimate sources of income and that the present Government has allowed these people to indulge in corruption, nepotism, favouritism, abuse of power and other malpractices on an unprecedented scale;

in the Governor's Address there is no mention of the infirmities noticed in the working of the Panchayati Raj bodies in the State during the tenure of the present Government nor there is any reference to the fact that colossal amount of funds placed at the disposal of the Panchayats including foodgrains received as Central assistance for execution of the Rural Work Programmes, Food for Work Programme, Composite Rural Restoration Programmes, etc, have been frittered away and misused by a large number of Panchayats to grant political patronage and that these Gram Panchayats have failed to submit certificates of utilisation of the funds and execution of the works from the appropriate authority, and that the Panchayats have failed to submit accounts of the expenditures they are supposed to have incurred on works in connection with the 1978 floods;

the failure to spell out any comprehensive programme measures to ensure fair deal to the members of Scheduled Castes, Scheduled Tribes and Muslims;

the present Government has miserably failed to provide proper representation to the members of the Scheduled Castes, Scheduled Tribes and Muslim Community in public services particularly in the Police forces;

the present Government has failed to take proper steps for development of Madrasah Education in the State;

appiontments have been made in contravention of the provisions of section 4 or 5 of the West Bengal Scheduled Castes and Scheduled Tribes (Reservation of Vacancies in Services and Posts) Act, 1976; and

the clandestine manner in which deals for purchase of bus chassis for the different State Transport undertakings, components (imported) for the Gas Turbines, etc., were finalised during the tenure of the present Government and the widespread belief that persons involved in the matter have indulged in corruption, nepotism, malpractices and favouritism by abuse of power."

was then put and lost.

The montion of Shri Deba Prasad Sarkar that -

"কিন্তু দুঃখের বিষয় যে, রাজ্যপালের ভাষণে—

বিগত লোকসভা নির্বাচনে ভোটার তালিকা প্রনয়ণ থেকে শুরু করে নির্বাচন কার্য পরিচালনার সর্বস্তরে যে সমস্ত নজীরবিহীন অগণতান্ত্রিক ও অবৈধ পদ্ধতি গ্রহণ করা হয়েছে এবং এক সামগ্রিক প্রশাসনিক কারচুপির মাধ্যমে যেভাবে উক্ত নির্বাচনের ফলাফলকে ম্যানুপুলেট করা হয়েছে তাহার কোন উল্লেখ নাই।"

was then put and a division was taken with the following result :

**NOES**

Abdul Quiyom Molla, Shri
Adak, Shri Nitai Charan
Anisur Rahman, Shri
Banerji, Shri Radhika Ranjan
Basu, Shri Debi Prosad
Basu Ray, Shri Sunil
Bauri, Shri Gobinda
Baxla, Shri John Arther
Bhattacharya, Dr. Kanailal
Bhattachrya, Shri Nani
Bhattachrya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas, Shri Kumud Ranjan
Biswas, Shri Satish Chandra
Bose, Shri Ashoke Kumar
Chakraborty, Shri Jatin

*Chakraborty, Shri Deb Narayan*
*Chatterjee, Shri Ram*
Choudhury, Shri Subodh
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Sibendranarayan
Chowdhury, Shri Subhendu Kumar
Das, Shri Jagadish Chandra
Das, Shri Nimai Chandra
Daud Khan, Shri
Ghose, Shri Krishna Pada
Ghose, Shri Malin
Goswami, Shri Ramnarayan
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitaram
Haldar, Shri Krishnadhan
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Konar, Shri Benoy
Kujur, Shri Sushil
Kumar, Shri Sudhin
Let (Bara), Shri Panchanan
M. Ansar-Uddin, Shri
Mahata, Shri Satya Ranjan
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Majee, Shri Surendra Nath
Majhi, Shri Sudhangshu Sekhar
Maji, Shri Swadesranjan
Mal, Shri Trilochan
Malik, Shri Purna Chandra
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan
Mandal, Shri Siddheswar
Mandal, Shri Sudhangshu
Mandal, Shri Suvendu
Mandi, Shri Sambhunath

Mazumder, Shri Dinesh
Ming, Shri Patras
Mitra, Dr. Ashok
Mohammad Ali, Shri
Mohammad Amin, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Ganesh
Mondal, Shri Raj Kumar
Mostafa Bin Quasem, Shri
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Mahadeb
Mukherjee, Shri Narayan
Murmu, Shri Nathaniel
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Naskar, Shri Gangadhar
Naskar, Shri Sundar
Nath, Shri Manoranjan
Neogy, Shri Brajo Gopal
Omar Ali, Dr.
Pal, Shri Bijoy
Pathak, Shri Patit Paban
Phodikar, Shri Prabhas Chandra
Raj, Shri Aswini Kumar
Ray, Shri Birendra Narayan
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Tarak Bandhu
Roy Barmon, Shri Khitibhusan
Roy Chowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Samanta, Shri Gouranga
Santra, Shri Sunil
Sar, Shri Nikhilananda
Sarkar, Shri Ahindra

Sarkar, Shri Sailen
Sen Gupta, Shri Prabir
Sen Gupta, Shri Tarun
Sing, Shri Khudiram
Singha Roy, Shri Jogendra Nath
Sinha Roy, Shri Guru Prasad
Sur, Shri Prasanta Kumar
Uraon, Shri Punai

**ABSTS :-**

Abedin, Dr. Zainal
Bharati, Shri Haripada
Das Mahapatra, Shri Balai Lal
Jana, Shri Hari Pada (Pingla)
Ojha, Shri Janmejay
Pal, Shri Ras Behari
Shastri, Shri Vishnu Kant
Sinha, Shri Prabodh Chandra
Soren, Shri Shri Suchand

**AYES**

Bauri, Shri Bijoy
Halder, Shri Renupada
Sarkar, Shri Deba Prasad.

The Ayes being 3 and the Noes 102, the motion was lost.

The motion of Shri Bhabani Mukherjee that-

"রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় অদ্য ১৫ই ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন তজ্জন্য আমরা, এই সভার সদস্যগণ, তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।'

was then put and agreed to.

### Adjourment

The House was then adjourned at 7.38 p.m. till 3 p.m. on Wednesday, the 27th February, 1980, at the "Assembly House", Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 27th February, 1981 at 3.00 p.m.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 20 Ministers, 3 Ministers of State and 212 Members.

[ 3-00 — 3-10 P.M. ]

### Presentation of Budget Estimates, 1980-81

**ডঃ অশোক মিত্র :**

মাননীয় অধ্যক্ষ মহোদয়,

আপনার অনুমতি নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের ১৯৮০-৮১ সালের বাজেট বরাদ্দ বিবরণী উপস্থাপন করছি। সদ্যসমাপ্ত সপ্তম লোকসভা নির্বাচনে এ রাজ্যের নির্বাচকমণ্ডলী বামফ্রন্ট প্রার্থীদের বিপুলভাবে সমর্থন ক'রে বর্তমান সরকার গত তিন বছর ধ'রে যে নীতি ও কর্মসূচি অনুসরণ করেছেন তার প্রতি পূর্ণ আস্থা জ্ঞাপন করেছেন। এটা আমাদের পক্ষে পরম শ্লাঘার বিষয় ; যে বিভিন্ন আর্থিক ও সামাজিক লক্ষ্যের দায়ভার পশ্চিমবঙ্গের জনগণ আমাদের উপর অর্পণ করেছেন, তা পূরণ করতে আমরা কৃতসংকল্প।

[ এক ]

রাজ্যের উন্নয়নের ধারার সাম্প্রতিক গতিপ্রকৃতি বিশ্লেষণ-সম্বলিত একটি আর্থিক পর্যালোচনা অন্যান্য বছরের মতো এবারেও বাজেটসংক্রান্ত কাগজপত্রের সঙ্গে মাননীয় সদস্যদের কাছে বিতরণ করা হচ্ছে। যে আর্থিক বছরের উপান্তে আমরা পৌঁছেছি, দেশের অন্যান্য অঞ্চলের সঙ্গে পশ্চিমবঙ্গের অর্থব্যবস্থাও সেই বছর দু'টি বিশেষ ঘটনা দ্বারা প্রভাবিত হয়েছে। একটি হ'ল ব্যাপক খরা। গত বছরের বিধ্বংসী বন্যায় এ রাজ্যে যা ক্ষয়ক্ষতি হয়েছিল এ-শতাব্দীতে তার তুলনা মেলা ভার। বন্যারই প্রায় অব্যবহিত পরে খরা ধাওয়া ক'রে এল। পশ্চিমবঙ্গের বেশ কয়েকটি জেলাই প্রবল খরাক্রান্ত হয়েছে। বিশেষ ক'রে, পুরুলিয়া ও বাঁকুড়ার মতো খরাপ্রবণ জেলার মানুষ অত্যন্ত ক্ষতিগ্রস্ত হয়েছেন। বিস্তীর্ণ অঞ্চল জুড়ে পাট শুকিয়ে গেছে ; ধানের ফসলেরও প্রভূত ক্ষতি হয়েছে ; গ্রামাঞ্চলে লক্ষ-লক্ষ শ্রমজীবী মানুষ কাজ হারিয়েছেন ; পানীয় ও সেচের জলের ব্যাপক ঘাটতি ঘটেছে; সব মিলিয়ে পল্লীবাংলার অর্থব্যবস্থা এক বিরাট ধাক্কা খেয়েছে। অবশ্য জনগণের মনোবল, পঞ্চায়েতের সুষ্ঠু নেতৃত্ব এবং সরকারের বিভিন্ন পর্যায়ে পারস্পরিক সহযোগিতার ফলে খরার প্রকোপের দুঃসহতা অনেকটাই কাটিয়ে ওঠা সম্ভব হয়েছে। শত-শত গ্রামে ত্রাণকার্যের বিশদ ব্যবস্থা নেওয়া হয়েছে, জরুরী ভিত্তিতে পানীয় জল সরবরাহ করা হয়েছে, প্রতিটি জেলায় কর্মসংস্থান এবং খাদ্য সরবরাহ সুনিশ্চিত

করার উদ্দেশ্যে কাজের বিনিময়ে খাদ্য এবং অন্যান্য বিভিন্ন পল্লী-উন্নয়ন প্রকল্প ব্যাপকভাবে ছড়িয়ে দেওয়া হয়েছে ; খয়রাতি সাহায্যের মাত্রাও বহুল পরিমাণে বাড়ানো হয়েছে। জরুরি ভিত্তিতে অনেকগুলি কৃষি কর্মসূচি শুরু করা হয়েছে, এবং সেই সঙ্গে কিছু কিছু বিশেষ সেচপ্রকল্পও। পাশাপাশি দ্রুততালে স্বল্পমেয়াদী ঋণ, বীজ এবং অন্যান্য উপকরণ বণ্টনের ব্যবস্থা নেওয়া হয়েছে। দু'টি কেন্দ্রীয় সমীক্ষা দলের সুপারিশক্রমে খরাত্রাণ বাবদ আমাদের রাজ্যের জন্য এ বছর ১৪ কোটি ১০ লক্ষ টাকার মত অগ্রিম পরিকল্পনা সহায়তা মঞ্জুর করা হয়েছে। কিন্তু প্রকৃত ব্যয় এই অঙ্ক ছাড়িয়ে যাবে বলে মনে হয়। তাছাড়া, আজ পর্যন্ত এই মঞ্জুরীকৃত সাহায্যের কোন টাকা আমাদের হাতে এসে পৌঁছয়নি। তাই রাজ্য সরকার সম্পূর্ণ নিজের সংস্থানের উপর নির্ভর ক'রেই খরাত্রাণের পুরো কাজ চালিয়ে যাচ্ছেন।

বন্যা ও খরা, প্রাকৃতিক দুর্ঘটনা। এতজ্জনিত কারণে অর্থব্যবস্থার ক্ষতি হ'লে চিত্তস্থৈর্যের সঙ্গে তা মেনে নিতে হয়। কিন্তু যখন মানুষের ভুলের জন্য, এমনকি ইচ্ছাকৃত ভুলের জন্য, জনসাধারণের মধ্যে দুঃখ-কষ্ট ব্যাপক আকারে ছড়িয়ে পড়ে, তখন চিত্তস্থৈর্য বজায় রাখা কঠিন হয়ে পড়ে। বর্তমান আর্থিক বৎসর জুড়ে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে যে লাগাম-ছাড়া মূল্যবৃদ্ধি ঘটেছে সেটা মনে রেখেই আমি এই উক্তি করছি। এই মূল্যবৃদ্ধি সাধারণ মানুষের জীবনযাত্রার মানের উপর সুকল্পিত আক্রমণের এক প্রকৃষ্ট উদাহরণ। মাত্র ছ' মাসের মধ্যে কুড়ি শতাংশের মতো মূল্যবৃদ্ধি ঘটতে দেওয়া হয়েছে এ বছর। ১৯৭৯ সালের ফেব্রুয়ারি মাসে উপস্থাপিত কেন্দ্রীয় বাজেটের মাধ্যমে বেশ কয়েকটি মৌল ও অত্যাবশ্যকীয় পণ্যের উপর কর ধার্য করা থেকে এই মুদ্রাস্ফীতির সূচনা ; অব্যবহিত পরে কয়লা, কেরোসিন, ডিজেল তেল এবং পেট্রোলিয়াম-জাত অন্যান্য দ্রব্যের মূল্য প্রশাসনিক নির্দেশ দ্বারা আরো বাড়ানোর ফলে মুদ্রাস্ফীতি বিস্ফারিততর হ'ল। তাছাড়া, এ বছর এমন কয়েকটি মাস গেছে যখন সন্দেহ হচ্ছিল যে কেন্দ্রীয় সরকার মুদ্রানীতি পুরোপুরি বর্জন ক'রে বসেছেন। মুদ্রার পরিমাণ অবাধে বাড়তে দেওয়া হয়; বাড়তি টাকার বেশীর ভাগই ধনী ব্যবসায়ী ও ফাটকাবাজদের কুক্ষিগত হয়েছে। বড় ব্যবসায়ী, বড় রপ্তানিকারী, বৃহৎ ভূস্বামী এবং ধনী কৃষকদের ক্ষেত্রে অবাধ অনুদান নীতি অনুসরণের পরিণামে কেন্দ্রীয় বাজেটে ঘাটতি বিপুল পরিমাণে বৃদ্ধি পেয়েছে। সংকট অতএব আরো ঘনীভূত হয়েছে।

অথচ এ ধরনের মূল্যবৃদ্ধি মোটেই অনিবার্য ছিল না। কেন্দ্রীয় বাজেটের অবিমৃষ্যকারিতার পরেও যদি সরকারী বণ্টন ব্যবস্থার মধ্য দিয়ে, কিংবা কাজের বিনিময়ে খাদ্য কর্মসূচির সাহায্যে, কেন্দ্রীয় সরকার দুই কোটি টন মজুত খাদ্যশস্যের বেশ কিছুটা দুর্বলতর শ্রেণীর মানুষের মধ্যে বণ্টনের ব্যবস্থা করতেন, তা হ'লে পরিস্থিতি অন্যরকম মোড় নিত। কিন্তু কাজের বিনিময়ে খাদ্য কর্মসূচি মারফত মাত্র কুড়ি লক্ষ মেট্রিক টনের বেশি খাদ্যশস্য বরাদ্দ করতে কিছুতেই কেন্দ্রকে রাজি করানো গেল না। আজ আর্থিক বছরের শেষ প্রান্তে এসে দেখছি কেন্দ্রের খাদ্যশস্যের মোট মজুতের পরিমাণ এক বছর আগে যা ছিল এখনও মোটামুটি তাই। অনেক ক্ষেত্রে খাদ্যের বিনিময়ে কাজ প্রকল্পে যে খাদ্যশস্য মঞ্জুর করা হয়েছে, তা পর্যন্ত গন্তব্যস্থলে গিয়ে পৌঁছায়নি। দৃষ্টান্ত দিয়ে বলতে পারি, এ বছর পশ্চিমবঙ্গের জন্য ঐ প্রকল্প বাবদ ২,১৫,০০০ টন খাদ্যশস্য মঞ্জুর করা হয়েছে, অথচ সর্বশেষ হিসাব-অনুযায়ী ভারতের খাদ্য নিগম থেকে আমরা হাতে পেয়েছি মাত্র ১,৩০,০০০ টনের মতো। যেহেতু আমাদের

বিদেশী মুদ্রার সংস্থান আপাততঃ ভালো, যদি কেন্দ্র দ্রুততার সঙ্গে আরো বেশী পরিমাণ পেট্রোলিয়াম-জাত দ্রব্যাদি আমদানি করার ব্যবস্থা করতেন, তা হ'লেও মূল্যবৃদ্ধির হার খানিকটা রোধ করা সম্ভব হত। কিন্তু মুদ্রাস্ফীতির এই অসহনীয় মাসগুলিতে সবচাইতে বেশি যা চোখে পড়েছে তা অর্থনীতির ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের সার্বিক জড়তা। চরম মূল্যবৃদ্ধি সত্ত্বেও হঠাৎ চিনির উপর থেকে সমস্ত মূল্য ও বণ্টন নিয়ন্ত্রণ ব্যবস্থা প্রত্যাহার করা এর উদাহরণ। পাশাপাশি রেল ও সড়ক পরিবহণ ব্যবস্থা ভেঙে পড়ার উপক্রম হওয়ায়, আমাদের রাজ্যে অত্যাবশ্যক পণ্য সামগ্রীর ব্যাপকতম ঘাটতি দেখা দিয়েছে। সাধারণ মানুষের অসুবিধা ফলে আরও বেড়েছে।

মুদ্রাস্ফীতি এবং অত্যাবশ্যক পণ্য সরবরাহে বিশৃঙ্খলার পরিপ্রেক্ষিতে সারা দেশে যে বিরাট দুর্গতি দেখা দিয়েছে সে সম্পর্কে জাতীয় চেতনা উদ্বুদ্ধ করার জন্য রাজ্য সরকার গোটা বছর ধ'রে অনবিচ্ছিন্ন চেষ্টা চালিয়ে এসেছেন। কোটি কোটি শ্রমজীবী ও মধ্যবিত্ত মানুষ মুদ্রাস্ফীতির ফলে ক্ষতিগ্রস্ত হয়েছেন। ধনিক শ্রেণীর মানুষের সুবিধার্থে কেন্দ্রীয় প্রশাসন সুপরিকল্পিতভাবে জিনিসপত্রের দাম বাড়িয়েছেন, সাধারণ মানুষ এই হঠাৎ-আক্রমণে ভ্যাবাচ্যাকা, অসহায়। এই পরিস্থিতিতে গত সেপ্টেম্বর মাসে আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকার তথা অন্যান্য রাজ্য সরকারের কাছে যে কর্মসূচি পেশ করেছিলেন, তা যদি গৃহীত হতো, তা হ'লে মুদ্রাস্ফীতির গতি প্রতিহত হত, জনসাধারণও কিছুটা স্বস্তি বোধ করতেন। ঐ কর্মসূচির মৌল বিষয়গুলি এখানে সংক্ষেপে উল্লেখ করা প্রয়োজন মনে করছি : (ক) প্রধান-প্রধান খাদ্যশস্য, ডাল, লবণ, চিনি, বস্ত্র, ভোজ্যতেল, কেরোসিন, ডিজেল তেল, দেশলাই, কাগজ এবং কাপড়-কাচার সাবান রাষ্ট্রীয় উদ্যোগে বন্টনের সার্বিক দায়িত্ব কেন্দ্রীয় সরকারকে গ্রহণ করতে হবে; (খ) এই সমস্ত তৈজস সারা দেশে সমান হারে বিক্রয়ের ব্যবস্থা করতে হবে; (গ) সরকারী সংগ্রহ ও বণ্টন ব্যবস্থায় অনুদান দেওয়ার জন্য ৫০০ কোটি টাকার একটি বিশেষ তহবিল খুলতে হবে; (ঘ) অত্যাবশ্যক পণ্য আমদানির জন্য এক হাজার কোটি টাকার সমপরিমাণ বিদেশী মুদ্রার আলাদা ব্যবস্থা রাখতে হবে; (ঙ) চিনি এবং অন্যান্য দুষ্প্রাপ্য পণ্যের রপ্তানি অবিলম্বে বন্ধ করতে হবে; (চ) চিনির মোট উৎপাদনের ৮০ শতাংশ রাষ্ট্রীয় বণ্টনের জন্য সংরক্ষিত রাখতে হবে, এবং চিনি রপ্তানির উদ্দেশ্যে কেন্দ্রীয় সরকারের বাজেটে নির্ধারিত অনুদানের সম্পূর্ণ অর্থ কিলোপ্রতি আড়াই টাকা দামে জনসাধারণকে চিনি সরবরাহে ব্যবহার করতে হবে; (ছ) ১৯৭৯ সালে ফেব্রুয়ারি মাসে কেন্দ্রীয় বাজেটে উপস্থাপনের পূর্বে কয়লা, বস্ত্র, পেট্রোলিয়ামজাত দ্রব্যাদি, দেশলাই ইত্যাদি মূল্যের ক্ষেত্রে যে স্থিতাবস্থা ছিল তা ফিরিয়ে আনতে হবে; এ-সমস্ত পণ্যের উপর কেন্দ্র কর্তৃক প্রযুক্ত উৎপাদন শুল্ক সম্পূর্ণ তুলে দিতে হবে; (জ) তেল ও ভোজ্যতেলের আমদানির পুরোটাই রাষ্ট্রীয় ব্যবস্থা মারফত জনসাধারণের কাছে পৌঁছে দিতে হবে; (ঝ) একচেটিয়া পুঁজিপতি গোষ্ঠীগুলিকে ব্যাঙ্ক থেকে দেয় ঋণের পরিমাণ কমাতে হবে; এবং (ঞ) সরকারী বণ্টন ব্যবস্থা, কাজের বিনিময়ে খাদ্য কর্মসূচি মারফত কেন্দ্রীয় শস্যভাণ্ডার থেকে ব্যাপক হারে খাদ্যশস্য বণ্টন করতে হবে।

[ 3-10 — 3-20 P.M. ]

যে সমস্ত ব্যবস্থার কথা বলা হয়েছে নতুন কেন্দ্রীয় সরকার সেগুলি যাতে গ্রহণ করেন তার জন্য অবিশ্রান্ত চেষ্টা চালিয়ে যেতে আমরা বদ্ধপরিকর। এ-ব্যাপারে জনমত গ'ড়ে

তোলার জন্যও আমরা নিরলস আন্দোলন করব। সেই সঙ্গে, রাজ্য সরকারের সীমিত সামর্থের ভিত্তিতে নির্দিষ্টসংখ্যক কিছু অত্যাবশ্যক পণ্য সাধারণের মধ্যে বণ্টনের ব্যবস্থা আমরা নিচ্ছি। *এই রাজ্যের অত্যাবশ্যক পণ্যসামগ্রী কর্পোরেশনের সঙ্গে ইতিমধ্যেই কথা বলা হয়েছে।* কেন্দ্রীয় সরকারের দিক থেকে যদি কোনো উদ্যোগ নাও দেখা দেয়, তা হলেও আমাদের রাজ্যের অত্যাবশ্যক পণ্যসামগ্রী কর্পোরেশন নিজের উদ্যোগে এবং ব্যাঙ্ক থেকে বাড়তি অর্থ সংগ্রহ ক'রে ডাল, ভোজ্যতেল, চিনি এবং আরো কয়েকটি অত্যাবশ্যক পণ্যের বণ্টন সম্প্রসারিত করতে পারেন কি না তা নিয়ে আমরা পর্যালোচনা ক'রে দেখছি। পাইকারী এবং খুচরো দুই ক্ষেত্রেই বাজারের মূল্যমান যাতে অন্যায়রকম না বাড়তে পারে সেজন্য আমরা অত্যাবশ্যক পণ্যসামগ্রী আইন, গুদামজাতকরণ নিয়ন্ত্রণ আদেশ, এবং মূল্য ও মজুত প্রদর্শন আদেশের ধারাগুলি কঠোররূপে প্রয়োগ করতে বদ্ধপরিকর। ওয়াগন থেকে মাল খালাস না করার প্রবণতা কিছু কিছু বিক্রেতা ও ব্যবসায়ীদের মধ্যে লক্ষ্য করা গেছে, তাদের সম্বন্ধে ইতিমধ্যেই প্রশাসনিক ব্যবস্থা নেওয়া হয়েছে, ভবিষ্যতেও নেওয়া হবে। ফাটকাবাজদের হামলা বন্ধ করবার জন্য জনসাধারণ ও গণসংগঠনের পক্ষ থেকে ব্যাপক প্রতিরোধের ব্যবস্থা করা হবে। অবশ্য এটা স্পষ্ট বলা ভালো যে অধিকাংশ অত্যাবশ্যক ভোগ্যপণ্য যেহেতু হয় অন্য রাজ্য থেকে নয় বিদেশ থেকে আমদানি করা হয়, বণ্টন তথা মূল্যরোধের ক্ষেত্রে রাজ্য সরকারের ক্ষমতা অত্যন্ত সীমিত। কেন্দ্রীয় সরকার যদি পণ্য সরবরাহ নিয়মিত এবং রেল চলাচল ব্যবস্থা সুনিশ্চিত না করতে পারেন, রাজ্য সরকারের পক্ষে মস্ত কিছু করা সম্ভব নয়। এমন কি ব্যাঙ্ক থেকে কাকে কী পরিমাণ অর্থ ঋণ দেওয়া হবে—মজুতদাররা ঋণ পাবেন কি পাবেন না—তা পর্যন্ত নির্ভর করে কেন্দ্রীয় সরকারের ইচ্ছা-অনিচ্ছার উপর।

খরা ও মুদ্রাস্ফীতি সারা দেশে আর্থিক গতিপ্রকৃতিকে ব্যাহত করেছে। এই রাজ্যেও তার প্রভাব পড়েছে। তা হ'লেও আমি কিছুটা আনন্দের সঙ্গে বলতে পারছি, বর্তমান বৎসরে পশ্চিমবঙ্গে আর্থিক বিকাশের অগ্রগতি আমরা মোটামুটি অব্যাহত রাখতে পেরেছি। কৃষি এবং শিল্প উভয় ক্ষেত্রেই বর্তমান বৎসরে উৎপাদন ১৯৭৮-৭৯ সালের উৎপাদনের স্তর অতিক্রম ক'রে যাবে ব'লে মনে হয়; রাজ্যের গড় প্রতি জাতীয় আয়ও কিছুটা বৃদ্ধি পাবে। এটা মস্ত সুসংবাদ, আরো বিশেষ ক'রে এই কারণে যে বছরের অধিকাংশ সময় জুড়েই ইস্পাত, সিমেন্ট ও অন্যান্য প্রয়োজনীয় তৈজসের প্রচুর অভাব গেছে; বিদ্যুৎ সমস্যা তো আছেই। রাজ্য পরিকল্পনার ব্যয় উত্তরোত্তর বৃদ্ধির জন্য আমরা যে প্রয়াস চালাচ্ছি, এই শুভফল তারই প্রত্যক্ষ পরিণাম। মাননীয় সদস্যদের নিশ্চয়ই মনে আছে যে, গত বছর আমি যখন বাজেট বরাদ্দ পেশ করি তখন পর্যন্ত ১৯৭৯-৮০ সালের রাজ্যের বার্ষিক পরিকল্পনার পরিমাণ স্থির করা সম্ভব হয়নি। পরে কেন্দ্রের সঙ্গে মতৈক্যে পৌঁছে আমরা ৪৮০ কোটি টাকা বার্ষিক রাজ্য পরিকল্পনার জন্য বরাদ্দ নির্ধারণ করি; এই অঙ্ক আগের বছরের তুলনায় শতকরা ৩০ ভাগ বেশি। প্রধানত এই বাড়তি বিনিয়োগের ফলেই খরা, জিনিসপত্রসরঞ্জামাদির অভাব ও মূল্যবৃদ্ধি সত্ত্বেও আমরা প্রায় সমস্ত ক্ষেত্রেই উন্নয়নমূলক কাজ অব্যাহত রাখতে পেরেছি। যদি কেন্দ্রীয় খাতে পরিকল্পনার ব্যয় এবং বে-সরকারী কর্মোদ্যোগ অনুরূপ হারে বাড়তো, তা হ'লে রাজ্যের আর্থিক বিকাশের গতি আরো অনেক বেশি সন্তোষজনক হত। এখানে যে-যে সমস্যা প্রকট, পূর্ববর্তী আমার বিভিন্ন বাজেট বক্তৃতায় সেগুলি আমি বিশ্লেষণের চেষ্টা করেছি। সে

কারণগুলি মিলিয়ে যায়নি। পশ্চিমবঙ্গসহ গোটা পূর্বাঞ্চলে কেন্দ্রীয় বিনিয়োগের হার বরাবর কম। অন্যান্য সমস্যা আমি কমিয়ে দেখছি না; সামন্ততান্ত্রিক-ধনতান্ত্রিক কাঠামোর কথাও বিস্মৃত হচ্ছি না। কিন্তু তা হ'লে এটা বলতেই হয় কেন্দ্রীয় সরকারের অনুসৃত বিভিন্ন নীতিই এই রাজ্যে বে-সরকারী বিনিয়োগ সম্প্রসারণের ক্ষেত্রে প্রধান বাধাস্বরূপ হয়ে আছে। উদাহরণত আমি রেল মাশুল সমীকরণ নীতির উল্লেখ করতে পারি। রাজ্য সরকারের সার্বিক প্রয়াস সত্ত্বেও কেন্দ্রীয় সরকারের নিয়ন্ত্রণাধীন ব্যাঙ্ক ও অন্যান্য অর্থ-সংস্থাগুলি পূর্বাঞ্চলের প্রতি এবং সেই সঙ্গে সমাজের দুর্বলতর শ্রেণীর মানুষের প্রতি, বৈষম্যমূলক আচরণ করছেন। পূর্বাঞ্চল ও এই রাজ্যের মানুষের জীবন ও জীবিকার প্রশ্নের সঙ্গে এই সমস্যা অঙ্গাঙ্গী জড়িত। কেন্দ্রে যে নতুন সরকার গঠিত হয়েছে তার সঙ্গে অতএব প্রসঙ্গগুলি নিয়ে আমাদের আলোচনা নতুন ক'রে করতেই হবে। সাম্প্রতিক লোকসভা নির্বাচনে জনগণের যে বিপুল সমর্থন পেয়েছি তা আমাদের এই সঙ্কল্পকে দৃঢ়তর করেছে।

[দুই]

আমরা কেন্দ্র-রাজ্য সম্পর্কের পুঙ্খানুপুঙ্খ পুনর্বিন্যাসের উপর যে গুরুত্ব দিচ্ছি তার বিশেষ ঐতিহাসিক কারণ বিদ্যমান। ত্রিশ বছরব্যাপী আর্থিক পরিকল্পনা সত্ত্বেও আমাদের দেশে আর্থিক বিকাশের হার এমনকি তৃতীয় বিশ্বের দেশগুলির মধ্যেও প্রায় সর্বনিম্ন। এই গোটা সময়ে দেশে গড় প্রতি জাতীয় আয় বৃদ্ধির হার বাৎসরিক এক শতাংশের সামান্য কিছু মাত্র বেশি। আরও যা মারাত্মক, যতটুকু আর্থিক বিকাশ ঘটেছে তাও বিভিন্ন অঞ্চল ও রাজ্যের মধ্যে অসমভাবে ছড়িয়েছে। সারা দেশ জুড়ে ভয়াবহ বেকার সমস্যা, যার ভুক্তভোগী আমাদের লক্ষ লক্ষ তরুণ-তরুণী, এই অবরুদ্ধ এবং অসমবিস্তৃত বিকাশের প্রত্যক্ষ পরিণাম।

আর্থিক বিকাশের ক্ষেত্রে এই যে বিপর্যয়, নিরপেক্ষ দৃষ্টিভঙ্গী নিয়ে তা বিশ্লেষণ করার, এবং বিকল্প শৈলী নিয়ে চিন্তা করার সময় নিশ্চয়ই এসেছে। অনেক বিজ্ঞানী-মনীষী এই মত ব্যক্ত করেছেন, অবরুদ্ধ আর্থিক বিকাশের প্রধান কারণ সিদ্ধান্ত তথা সম্পদ নিয়ন্ত্রণের অতিকেন্দ্রীকরণ। নতুন দিল্লীর প্রশাসনের হাতে এই অতিকেন্দ্রীকরণের ফলে আর্থিক অগ্রাধিকার নির্ণয়ের ক্ষেত্রে শ্লথতা ও বিশৃঙ্খলা লক্ষিত হয়েছে। একই কারণে বিনিয়োগ থেকে প্রতিদান অনেক কম পাওয়া গেছে। বর্তমান ব্যবস্থার অপ্রতিরোধ্য পরিণতি হিসেবে, কেন্দ্রে যাঁরা ক্ষমতাশীল তাঁদের ধ্যান-ধারণায় অহমিকা ক্রমশঃ বৃদ্ধি পেয়েছে, ফলে এমন এক পরিবেশের সৃষ্টি হয়েছে যে, যে-কোনও ভিন্ন মতকে সন্দেহের চোখে দেখা হয়েছে, যে-কোন ভিন্ন মত ব্যক্ত করা হ'লে তা রোধ করার উদ্দেশ্যে দমন-পীড়নের কথা ভাবা হয়েছে, দমন-পীড়নের উপচার সংগ্রহের জন্য সঙ্গে-সঙ্গে বাড়তি অর্থ-সংস্থানের উদ্যোগ নেওয়া হয়েছে, ফলে আর্থিক উন্নতির জন্য প্রয়োজনীয় বিনিয়োগে আর এক দফা টান পড়েছে, আর্থিক বিকাশের সম্ভাবনা অতএব আরো সঙ্কুচিত হয়েছে। এই হতদ্দশা থেকে যদি ভারতের অর্থব্যবস্থাকে উদ্ধার করতে হয়, যদি ভারতবর্ষের সাধারণ মানুষ পৃথিবীর অন্যান্য দেশের মানুষের পাশাপাশি কিছু শ্রীবৃদ্ধির স্বাদ পেতে চান, তা হ'লে আমাদের অন্যতম পন্থার কথা ভাবতেই হবে; এমন বিকল্পের কথা ভাবতে হবে যেখানে আর্থিক সিদ্ধান্ত এবং সম্পদবণ্টন বিকেন্দ্রীকরণের প্রসঙ্গ উত্থাপন মুহূর্তেই তুচ্ছ ব'লে বিবেচিত হয় না।

[ 27th February, 1981 ]

রাজ্য সরকার তাই আর্থিক ও মুদ্রাঘটিত বিষয়াদিসহ সামগ্রিক কেন্দ্র-রাজ্য সম্পর্ক পুনর্বিন্যাসের জন্য অবিচ্ছিন্ন চেষ্টা চালিয়ে যাবেন। সেই সঙ্গে, বর্তমান সাংবিধানিক ব্যবস্থায় যতটুকু সম্পদ রাজ্যগুলির ন্যায্য প্রাপ্য তা যাতে যথাযত রাজ্যগুলির হাতে পৌঁছয় তার জন্যও আমরা প্রয়াসবদ্ধ থাকবো। অতিরিক্ত পণ্যশুল্ক (বিশেষ গুরুত্বপূর্ণ দ্রব্য) আইনের প্রয়োগে রাজ্যগুলির প্রতি যে গভীর অবিচার করা হয়েছে সে সম্পর্কে আমি গত বছরের বাজেট ভাষণে উল্লেখ করেছিলাম। এই আইনের প্রয়োগের ফলে রাজ্য সরকারগুলি তামাক, চিনি ও তন্তুদ্রব্যের উপর বিক্রয়-কর আরোপ করবার সাংবিধানিক অধিকার থেকে অনেকটাই বঞ্চিত হয়েছেন। আইনজ্ঞ ও সংবিধান-বিশেষজ্ঞের সঙ্গে পরামর্শ ক'রে আমরা এখন জাতীয় সুপ্রীম কোর্টে সংবিধানের ১৩১ ধারা অনুযায়ী এ-ব্যাপারে একটি আবেদন পেশ করেছি ; উপরোক্ত আইন এবং অন্যান্য সংশ্লিষ্ট যে-সব কেন্দ্রীয় আইনে সম্পদ সংগ্রহের ক্ষেত্রে রাজ্যগুলির সাংবিধানিক অধিকার খর্ব হয়েছে, সেগুলি অবৈধ ঘোষণা করার জন্য আমরা প্রার্থনা জানিয়েছি। সুপ্রীম কোর্ট কী রায় দেন তার জন্য আমরা প্রতীক্ষায় আছি।

ইতিমধ্যে আমাদের সামর্থ্যের সংস্থানে দাঁড়িয়ে যতটা সম্ভব, রাজ্যের উন্নয়নমূলক কাজের গতি আমরা ক্ষিপ্রতর ক'রে যাব। মাননীয় সদস্যগণ হয়ত লক্ষ্য করেছেন, এই রাজ্যে সম্প্রতি উন্নয়ন খাতে যে ব্যয়বৃদ্ধি ঘটেছে তার অধিকাংশ অর্থই আমরা নিজেদের উদ্যোগে সংগ্রহ করেছি। ১৯৭৭-৭৮ সালের আর্থিক বছর থেকে রাজ্য সরকার কর ও কর-বহির্ভূত উভয় ক্ষেত্রেই রাজস্ব বৃদ্ধির জন্য বিশেষ উদ্যোগ নিয়েছেন। সমাজের যে-অংশ বাড়তি বোঝা বহন করতে পারেন তাঁদের উপর অতিরিক্ত ভার চাপিয়ে অপেক্ষাকৃত বঞ্চিত-হতভাগ্যদের জন্য ব্যবস্থা গ্রহণই আমাদের মূল লক্ষ্য। এরই পাশাপাশি, স্বল্প সঞ্চয় অভিযান জোরদার করার ফলে আমাদের ঈষৎ বাড়তি সুবিধা হয়েছে। ১৯৭৮-৭৯ সালে এই রাজ্যে স্বল্প সঞ্চয়ের পরিমাণ সমস্ত রেকর্ড ছাড়িয়ে যায় ; বর্তমান বছরেও অনুরূপ সাফল্য আশা করছি। ১৯৮০-৮১ সালে উন্নয়ন খাতে বিনিয়োগ আরো বাড়িয়ে আর্থিক বিকাশের ধারাকে অব্যাহত রাখতে আমরা বদ্ধপরিকর। এ-ব্যাপারে কিন্তু কেন্দ্রের রাজনৈতিক অনিশ্চয়তা কিছুটা ছায়া ফেলেছে। মাননীয় সদস্যগণ জানেন যে, ১৯৭৮-৮৩ সালের পঞ্চবার্ষিক পরিকল্পনা প্রাক্তন কেন্দ্রীয় সরকার চূড়ান্ত রূপ দিয়ে যেতে পারেননি। কেন্দ্রের নতুন সরকার যোজনা কমিশন এখন ভেঙে দিয়েছেন। পঞ্চবার্ষিক পরিকল্পনার ভাগ্য তাই অনিশ্চিত। ১৯৮০-৮১ সালের বার্ষিক পরিকল্পনা সম্পর্কে আলোচনাও এখনো অসম্পূর্ণ। নতুন যোজনা কমিশন গঠিত হয়ে বার্ষিক পরিকল্পনা নিয়ে আলোচনার পরই তা জাতীয় উন্নয়ন পরিষদে বিবেচিত হতে পারে। আর্থিক বিকাশের ক্ষেত্রে এই যতিপতনের চেয়ে মর্মান্তিক কিছু হতে পারে না। সমান মর্মান্তিক সামগ্রিক আর্থিক পরিকল্পনা সম্পর্কে যে-মানসিকতা দিল্লীতে অভিব্যক্ত হতে দেখা যাচ্ছে।

[ 3-20 — 3-30 P.M. ]

আজ যে বাজেট উপস্থাপন করছি তাতে রাজ্যের বার্ষিক পরিকল্পনার যে অঙ্ক নির্দিষ্ট করা হয়েছে তা তাই কিছুটা অনিশ্চয়তায় ছাওয়া। আমরা ১৯৮০-৮১ সালে রাজ্য পরিকল্পনার পরিমাণ ৫৮০ কোটি টাকা নির্ধারণ করতে চাইছি, অর্থাৎ চলতি বছরে যে অঙ্ক স্থির হয়েছিল তার চেয়ে ১০০ কোটি টাকা বেশি। এই অঙ্কের বিনিয়োগ যদি স্থিরীকৃত হয়, তা হ'লে ১৯৭৬-৭৭ সাল থেকে ১৯৮০-৮১ সালের অন্তর্বর্তী সময়ে পশ্চিমবঙ্গে বার্ষিক পরিকল্পনা

বাবদ বিনিয়োগের পরিমাণ আড়াই গুণেরও বেশি বৃদ্ধি পাবে। এই বৃদ্ধির হার সমস্ত রাজ্যগুলির মধ্যে সর্বোচ্চ। উন্নয়নের এই যে গতিক্রম আমরা প্রবাহমান রাখার চেষ্টা করছি, তার অবিচ্ছেদ্য অঙ্গ গ্রামীণ উন্নয়নের উপর অধিকতর দৃষ্টি প্রয়োগ, বিশেষ ক'রে গ্রামের দরিদ্রতর মানুষের অবস্থার যত তাড়াতাড়ি মোড় ফেরানো সম্ভব সেই দিকে মনোনিবেশ। মস্ত গর্বের ব্যাপার, এই উন্নয়ন প্রক্রিয়ার নেতৃত্বে আসীন নবগঠিত পঞ্চায়েতী ব্যবস্থা, যা ইতিমধ্যে সমস্ত দেশের দৃষ্টি আকর্ষণ করেছে। গণতান্ত্রিক কাঠামোর পরিপ্রেক্ষিতে যে-বিরাট কর্মোদ্যোগ আমরা ১৯৭৯ সাল থেকে পঞ্চায়েতী ব্যবস্থার মধ্যবর্তিতায় গ'ড়ে তুলতে সক্ষম হয়েছি, তা যুগপৎ প্রশংসা ও অনুপ্রেরণার উৎস হয়ে দাঁড়িয়েছে। যুগ-যুগ ধ'রে যাঁরা সামাজিক আর্থিক ক্ষেত্রে নিপীড়িত-শোষিত ছিলেন, গ্রামীণ উন্নয়নের দায়িত্ব তাঁদের উপর অর্পণ করা হয়েছে, তাঁরা কতটা যোগ্যতার পরিচয় দিতে পারেন, নিজেদের অভিজ্ঞতা ও বিচার বুদ্ধির সংস্থানের গ্রামের অগ্রাধিকার কীভাবে স্থির করতে পারেন, কীভাবে প্রকল্প তৈরি করতে পারেন এবং সেই প্রকল্প রূপায়ণের তত্ত্বাবধান করতে পারেন, হিসেব রাখার কাজে কতটা দক্ষতা অর্জন করতে পারেন এবং অন্যান্যদের সে-হিসেবটা কতটা সুষ্ঠুভাবে বুঝিয়ে দিতে পারেন—এই সমস্ত নিয়েই একটি প্রকাণ্ড পরীক্ষা চলছে। হিসেব দাখিলের ক্ষেত্রে বিলম্বের কয়েকটি বিচ্ছিন্ন ঘটনা হয়তো ঘটেছে, কিন্তু এই ত্রুটির দায়িত্ব রাজ্য প্রশাসনের অন্যান্য পর্যায়েও বর্তায়; যেমন কিনা আমরা নিজেরাই পঞ্চায়েতী সংস্থাগুলির জন্য সময়মত কার্য নির্বাহক, হিসাব পরীক্ষক ও গাণনিক কর্মী নিয়োগ করতে পারি না। বর্তমান বছরে প্রায় ১৬ হাজার পঞ্চায়েত কর্মীর জন্য একটি বিরাট প্রশিক্ষণ কর্মসূচি সম্পূর্ণ হয়েছে এবং আমাদের দৃঢ় বিশ্বাস পঞ্চায়েতগুলি উত্তরোত্তর আরও অধিকতর দায়িত্ব গ্রহণ করবার মত অবস্থায় অচিরে পৌঁছবেন।

[তিন]

খুব সংক্ষেপে আমাদের বর্ধিত বার্ষিক পরিকল্পনার অঙ্গীভূত প্রধান-প্রধান কার্যাবলীর সামান্য আভাস দিচ্ছি। কৃষি, সেচ এবং বিদ্যুতের মত অগ্রাধিকারভুক্ত ক্ষেত্রে বিনিয়োগের পরিমাণ অনেকটাই বাড়ানো হচ্ছে। কৃষি ও বিদ্যুৎ উৎপাদনের সমূহ প্রয়োজনের কথা চিন্তা ক'রেই এটা করা হচ্ছে। ১৯৭৯-৮০ সালে কৃষি এবং প্রাসঙ্গিক ক্ষেত্রে ৯৯ কোটি টাকা বিনিয়োগ ধরা হয়েছিল; ১৯৮০-৮১ সালে তা বেড়ে দাঁড়াবে ১১০ কোটি টাকায়। সেচ ও বন্যা নিরোধের জন্য এ-বছর বিনিয়োগ ধরা হয়েছে ৬০ কোটি টাকা, আগামী বছরে ধরা হচ্ছে ৬৪ কোটি টাকা। বিদ্যুৎ বিকাশের জন্য ১৯৭৯-৮০ সালে ১৩৬ কোটি টাকা বিনিয়োগ নির্ধারিত হয়েছিল, আগামী বছরে ১৪৫ কোটি টাকা ধরা হয়েছে। একশো মেগাওয়াট বাড়তি উৎপাদনের যে-স্বল্পমেয়াদী গ্যাস টারবাইন প্রকল্প আমরা গ্রহণ করেছিলাম, তা ইতিমধ্যে সম্পূর্ণ হয়েছে। আগামী বছর জোর দেওয়া হবে সাঁওতালদি, কোলাঘাট, ব্যান্ডেল, দুর্গাপুর এবং টিটাগড়ের আরব্ধ ও নতুন প্রকল্পগুলির দ্রুত সম্পূর্তির উপর। শিল্প ও খনিজ উন্নয়নের ক্ষেত্রে এ-বছর খরচ ধরা হয়েছিল ২৫ কোটি টাকা, আগামী বছর ধরা হয়েছে ৩৩ কোটি টাকা। যোগাযোগ ও যানবাহনের ক্ষেত্রে গত বছর বিনিয়োগ নির্দিষ্ট হয়েছিল ২৩ কোটি টাকা, এ-বছর আমরা সেটা বাড়িয়ে ৫৩ কোটি টাকা নির্ধারণ করেছি। শিক্ষাসহ সামাজিক ও গোষ্ঠী উন্নয়নের ক্ষেত্রে বার্ষিক প্রকল্পে আমরা ১৯৮০-৮১ সালে ১৫০ কোটি টাকা খরচ করবো; এ-বছর খরচ ধরা হয়েছে ১২১ কোটি টাকা। ১৯৮০-৮১ সালে নতুন যে-সমস্ত কাজ শুরু

হচ্ছে তার মধ্যে অপারেশন ফ্লাড-২-এর অন্তর্ভুক্ত পশুপালন বিকাশ প্রকল্প, অভ্যন্তরীণ মৎস্য উন্নয়ন প্রকল্প এবং ১০৫ কোটি টাকার কলকাতা যানবাহন প্রকল্পের উল্লেখ করতে পারি।

বিভিন্ন সরকারী বিভাগে ১৯৭৯-৮০ সালে যে-যে কাজ হয়েছে এবং ১৯৮০-৮১ সালে যে-যে নতুন কাজ হাতে নেওয়া হবে সে-সম্পর্কে কোনো বিস্তৃত বিবরণ দেওয়ার অভিপ্রায় আমার নেই। আমার সহকর্মীরা যখন তাঁদের বিভাগীয় ব্যয়বরাদ্দের অনুরোধ নিয়ে উপস্থিত হবেন, তাঁরা তখন এ-ব্যাপারে বিস্তারিত বলবেন ; আগামী বছর নতুন কী-কী প্রকল্প শুরু করা হচ্ছে তাও জানাবেন। আমি শুধু আপনাদের অনুমতি নিয়ে কয়েকটি বিশেষ বিষয়ের উল্লেখ করবো।

মাননীয় সদস্যরা জানেন, এ-বছর রাজ্য সরকার ভারতের সাধারণ বীমা সংস্থার সহযোগিতায় আমন ধান্যশস্য সম্পর্কে একটি বীমা প্রকল্প পরীক্ষামূলকভাবে শুরু করেছেন। এখন পর্যন্ত ফল যা পাওয়া গেছে তা অত্যন্ত আশাব্যঞ্জক। এ-বছরের অভিজ্ঞতার ভিত্তিতে আমরা ১৯৮০-৮১ সালে বীমা প্রকল্পটি সম্প্রসারিত আকারে শুধু আমন শস্যের ক্ষেত্রেই নয়, আলুর ক্ষেত্রেও প্রয়োগ করবার কথা ভাবছি। আনন্দের সঙ্গে এটাও জানাচ্ছি যে, ১৯৮০-৮১ সালের বাজেটে আমরা ছোট চাষী ও কৃষি কর্মীদের প্রস্তাবিত পেনশন দানের উদ্দেশ্যে ৫০ লক্ষ টাকার একটি বরাদ্দ রাখছি। এ-সম্পর্কে বিশদ বিবরণ শিগগিরই ঘোষণা করা হবে। প্রকল্পটি চালু হ'লে সমাজকল্যাণের ক্ষেত্রে গ্রাম বাংলায় একটি নতুন অধ্যায় সংযোজিত হবে।

অন্য একটি জরুরী ব্যাপারের উল্লেখ করছি; এটা ভূমিসংস্কার সংক্রান্ত। মাননীয় সদস্যরা অবগত আছেন, গ্রামীণ কাঠামোর পরিবর্তনের অঙ্গ হিসেবে আমরা অপারেশন বর্গার উপর বিশেষ জোর দিয়েছি, ভাগচাষীরা যাতে নিজেদের নাম নথিভুক্ত ক'রে যে-জমি তাঁরা বছরের-পর-বছর চাষ করেন সেই জমির উপর নিজেদের আইনসিদ্ধ অধিকার প্রতিষ্ঠিত করতে পারেন, সেটাই আমাদের প্রধান লক্ষ্য। অপারেশন বর্গার ফলে গ্রামবাসীদের একটি বিরাট অংশের প্রভূত উপকার হয়েছে, পশ্চিম বাংলার গ্রামাঞ্চলে একটি বিরাট উদ্দীপনা লক্ষ্য করা যাচ্ছে। তবে কিছু দুঃস্থ ব্যক্তি, যাঁরা ছোট জমির মালিক অথচ নিজেরা চাষ করতে অপারগ ব'লে ভাগচাষের ব্যবস্থা করেন, তাঁরা অপারেশন বর্গার ফলে কিছু অসুবিধায় পড়েছেন; অনেক ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি তাঁদের জমির বাজার মূল্য পড়ে যাচ্ছে। এঁদের মধ্যে গরীব প্রাথমিক শিক্ষক আছেন, আছেন কিছু বৃত্তিজীবী ও কর্মচারী যাঁরা গ্রাম ছেড়ে চলে আসতে বাধ্য হয়েছেন, আছেন অনেক গরীব বিধবা যাঁরা নিজেরা স্পষ্টতই চাষাবাদ করতে পারেন না। তাঁদের অসুবিধা দূর করবার উদ্দেশ্যে রাজ্য সরকার একটি ভূমি হস্তান্তর সংস্থা স্থাপনের সিদ্ধান্ত নিয়েছেন। এই সংস্থার কাজকর্ম চালানোর জন্য এ-বছরের বাজেটে প্রাথমিকভাবে ৫০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে। যে-সব ছোট জমির মালিকের সেচ এলাকায় ১ হেক্টর এবং অসেচ এলাকায় দেড় হেক্টরের বেশী জমি নেই, এবং অন্যান্য সমস্ত উৎস থেকে যাঁদের বাৎসরিক আয় তিন হাজার টাকার বেশী নয়, তাঁরা তাঁদের জমি এই সংস্থার কাছে অতীতের কোনো নির্দিষ্ট তারিখে চলতি বাজারমূল্যে বিক্রয় করতে পারবেন। সংস্থাটি স্থাপিত হওয়ার ফলে অপারেশন বর্গার ক্ষেত্রে একটু-আধটু যে ভুলবোঝাবুঝির সৃষ্টি হয়েছে, তা পুরোপুরি উপশম হবে এটাই আমাদের আশা।

[ 3-30 — 3-40 P.M. ]

অন্য একটি প্রসঙ্গের এখন উল্লেখ করছি। এ-বছর এই রাজ্যের পাটচাষীরা ভারতের পাট কর্পোরেশনের বিক্রয় ব্যবস্থার অসাফল্যের ফলে বিশেষভাবে ক্ষতিগ্রস্ত হয়েছেন। বাজারদর ভীষণভাবে হ্রাস পায়; অসহায় গরীব পাটচাষীরা ফড়িয়াদের শিকার হন। বছরের শেষের দিকে আমরা পরীক্ষামূলকভাবে দু'-তিনটি জেলায় কয়েকটি পঞ্চায়েত সংস্থাকে বেছে নিয়ে তাদের মারফত পাট চাষীদের কাছ থেকে প্রত্যক্ষ পাট কেনার ব্যবস্থা করি; ফল খুব আশাপ্রদ। এই পরীক্ষামূলক ব্যবস্থাটি রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার অনুমোদন পেয়েছে। আগামী বছর আমরা পরিবর্ধিত আকারে প্রকল্পটি চালু রাখবো, এবং সেই সঙ্গে সরকারী আওতাভুক্ত যে-ক'টি চট কারখানা আছে তাদের দিয়েও প্রত্যক্ষ চাষীদের কাছ থেকে পাট কেনাবার ব্যবস্থা করব। আলু এবং সরষের বীজও যাতে পঞ্চায়েত মারফত কেনা যায় তার জন্য আলাদা উদ্যোগ নেওয়া হচ্ছে।

প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা এ-রাজ্যে সম্পূর্ণ অবৈতনিক করা আমাদের লক্ষ্য। এই লক্ষ্য পরিপূরণের ক্ষেত্রে আমরা আগামী বছর আরো-একটি মস্ত ধাপ অতিক্রম করার কথা ভাবছি। মাননীয় সদস্যগণ জানেন, বিগত জানুয়ারি মাস থেকে এ-রাজ্যে দশম শ্রেণী পর্যন্ত শিক্ষা অবৈতনিক করা হয়েছে। বিশেষ আনন্দের সঙ্গে ঘোষণা করছি, ১৯৮১ সালের জানুযারি মাস থেকে একাদশ ও দ্বাদশ শ্রেণীতে পাঠরত ছাত্রছাত্রীদেরও এই রাজ্যে কোনো বেতন দিতে হবে না। শিক্ষা একটি মৌল মানবিক অধিকার। যে-কোনো গণতান্ত্রিক দেশে সকল শ্রেণীর ছেলেমেয়েদের এই অধিকার থাকা উচিত। এত বছর পর্যন্ত এই রাজ্যের ছেলেমেয়েরা এই অধিকার থেকে বঞ্চিত ছিল। এটা আমাদের গর্ব যে পশ্চিমবঙ্গে শিক্ষার ক্ষেত্রে এত বড় একটি পরিবর্তন ঘটাতে আমরা সফল হলাম।

মাননীয় সদস্যরা জানেন যে বামফ্রন্ট সরকার অনেকগুলি বন্ধ কারখানা গত তিন বছরে পুনরায় খোলাতে পেরেছেন। এগুলি খোলা হয়েছে কেন্দ্রীয় সরকার নির্ধারিত ইন্ডাসট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যাণ্ড রেগুলেশন অ্যাক্ট অনুযায়ী। দুর্ভাগ্যক্রমে এই আইনে এমন কোন ধারা নেই। যার দ্বারা রাজ্য সরকার রুগ্ন শিল্পাদির অভ্যন্তরীণ অবস্থা সম্পর্কে নিজে থেকে কোন অনুসন্ধান চালনা করতে পারেন। অথচ উৎপাদন, বিক্রয় ব্যবস্থাপনা, আর্থিক সংস্থান, বিধিসিদ্ধ এবং অন্যান্য দায়ভার ইত্যাদি সম্বন্ধে তথ্যাদি না জানা থাকলে কোনো শিল্পসংস্থা অধিগ্রহণ করা উচিত হবে কি হবে না তা নির্ণয় করা সম্ভব নয়। আমরা ইন্ডাসট্রিয়াল ডেভেলপমেন্ট অ্যান্ড রেগুলেশন অ্যাক্ট অনুযায়ী যখন কোন শিল্প সম্পন্ধে ব্যবস্থা নেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করি, তখন আমাদের পূর্বাহ্নে জানাতে হয় রাজ্য সরকার পরিচালনা তথা আর্থিক ব্যবস্থাপনার পূর্ণ দায়িত্ব নিতে রাজী কিনা। ফলে রাজ্য সরকারকে বিষম সংকটের মধ্যে পড়তে হয়। আমরা আই ডি আর আইনের বাইরে অন্য কোন ব্যবস্থায় রুগ্ন শিল্পাদি খোলা যায় কিনা, কিংবা রুগ্নতা নিবারণ করা যায় কিনা, তা নিয়ে কিছু-কিছু পরীক্ষা-নিরীক্ষা তাই চালাচ্ছি। কোন কোন ক্ষেত্রে আমরা শিল্প সমবায় গঠন করেছি, কিংবা লিকুইডেটরের কাছ থেকে রুগ্ন শিল্পটির পূর্ণ প্রশাসনিক দায়িত্ব গ্রহণ করেছি, অথবা লীজের ভিত্তিতে অন্য কোন সরকারী অথবা অধিগৃহীত সংস্থার পরিচালনায় সংস্থাটি চালাবার দায়িত্ব নিয়েছি। অন্য কোনো কোনো ক্ষেত্রে কোনো সরকারী প্রতিষ্ঠানের সঙ্গে রুগ্ন শিল্পটির বেচাকেনার একটি

সম্পর্ক স্থির ক'রে দিয়েছি, যাতে সে নিজের পায়ে দাঁড়াতে পারে। অথবা হয়তো কোন সুপরিচালিত রাষ্ট্রীয় সংস্থার প্রশাসনিক ব্যবস্থাপনায় রুগ্ন সংস্থাটি নিয়ে আসা হয়েছে, কিংবা ব্যাঙ্ক বা অন্যান্য আর্থিক প্রতিষ্ঠান যে-হারে ঋণ দিতে সম্মত, তার চেয়ে কম হারে ঋনের ব্যবস্থা ক'রে দেওয়া হয়েছে। এ-সমস্ত পরীক্ষা-নিরীক্ষায় যদি আমরা কৃতকার্য হই, তা হ'লে কেন্দ্রীয় সাহায্য যদি অনিশ্চিত হয়েও পড়ে, হয়তো কোনো কোনো ক্ষেত্রে রুগ্ন শিল্পকে বাঁচানো সম্ভব হবে।

গত বছরের বাজেট বক্তৃতায় ব্যাঙ্ক, অন্যান্য আর্থিক প্রতিষ্ঠান এবং রাজ্য সরকারের প্রতিনিধিদের নিয়ে ভারতের শিল্পোন্নয়ন ব্যাঙ্ক ক্ষুদ্র শিল্পাদির সমস্যা খতিয়ে দেখার জন্য যে-কমিটি গঠন করেছেন, তার উল্লেখ করেছিলাম। এই কমিটির উপযোগিতা বুঝতে পেরে রিজার্ভ ব্যাঙ্ক অফ ইন্ডিয়া সেটিকে নিজের তত্ত্বাবধানে নিয়ে গেছেন। গত দু'বছরে এই কমিটি প্রায় ৯০টি ক্ষুদ্র রুগ্ন শিল্পের অবস্থা বিশ্লেষণ করেছেন; কমিটির সুপারিশ-অনুযায়ী ব্যাঙ্ক এবং অন্যান্য আর্থিক প্রতিষ্ঠান প্রায় এক-তৃতীয়াংশ ক্ষেত্রে সাহায্য দিতে সম্মত হয়েছেন। কিন্তু অন্যান্য ছোট রুগ্ন শিল্পের ক্ষেত্রে সমস্যা থেকেই গেছে। আমরা তাই এখন সিদ্ধান্ত নিয়েছি রাজ্য ফিনান্স কর্পোরেশনকে এ-ধরনের ক্ষুদ্র রুগ্ন ও বন্ধ শিল্পের পুন[illegible] কাজের সঙ্গে যুক্ত করতে হবে।

মাননীয় সদস্যরা এটা মানবেন যে, যেখানে রাজ্য সরকারের অর্থসামর্থ্য সীমিত, সেখানে জনসাধারণের আর্থিক প্রয়োজন মেটাবার ক্ষেত্রে ব্যাঙ্ক ঋণ বড় সহায়ক হতে পারে। ১৯৭৯-৮০ সালে এ-ব্যাপারে আমরা কিছুটা অগ্রসর হতে পেরেছি। প্রায় ৫০ হাজার ভাগচাষী ও খাস জমির প্রাপকদের ব্যাঙ্কগুলি ডিফারেন্সিয়াল ইন্টারেস্ট স্কীমের ধারানুযায়ী সস্তায় ঋণ দিতে সম্মত হয়েছেন। আগামী বছরে আমরা প্রকল্পটিকে বহুগুণ সম্প্রসারণের ইচ্ছা রাখি।

রাজ্য সরকার দরিদ্রতর শ্রেণীর মানুষদের সহজ শর্তে ব্যাঙ্ক ঋণ পৌঁছে দেবার জন্য আরও কিছু ব্যবস্থা নিয়েছেন। কৃষি এবং কৃষিসংক্রান্ত কাজের জন্য ১৫ হাজার টাকা পর্যন্ত ব্যাঙ্ক ঋণ নিলে কোনো স্ট্যাম্প ডিউটি লাগবে না; অন্যান্য উদ্যোগের জন্য সাড়ে ছ'হাজার টাকা পর্যন্ত ব্যাঙ্ক ঋণ নিলে স্ট্যাম্প ডিউটি দিতে হবে না।

আমি প্রসঙ্গত সন্নিবদ্ধ পল্লী উন্নয়ন কর্মসূচীর উল্লেখ করতে পারি। আমাদের রাজ্যে এই প্রকল্পটি অন্যান্য রাজ্যের চেয়ে একটু ভিন্নভাবে এগোচ্ছে। পঞ্চায়েত ব্যবস্থার মারফত আমরা প্রকল্পটি রূপায়ণ করছি; বিশেষ জোর দিচ্ছি দরিদ্রতর শ্রেণীর কাজে লাগবে এই ধরনের গোষ্ঠীভিত্তিক প্রকল্পের উপর। বহু আলাপ-আলোচনার পর ব্যাঙ্কগুলি সরাসরি পঞ্চায়েতগুলিকে এই প্রকল্প বাবদ ঋণ দিতে রাজী হয়েছে; আস্তে-আস্তে প্রকল্পের কাজ ক্ষিপ্রগতি হচ্ছে।

তা হ'লেও, এটা দুঃখের সঙ্গে বলতে হয়, পশ্চিমবঙ্গে ব্যাঙ্কগুলির ক্রিয়াকর্মের ধারা অত্যন্ত নৈরাশ্যজনক। রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির ঋণ-আমানতের অনুপাত এই রাজ্যে প্রতি বছর ক্রমশঃ কমে আসছে। রাজ্যের পনেরটির মধ্যে অন্ততঃ তেরোটি জেলায় এই অনুপাত ৪০ শতাংশেরও কম, অর্থাৎ কিনা এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের নির্দেশ লঙ্ঘন করা হচ্ছে। যেখানে গোটা দেশে অবহেলিত শ্রেণীর কাছে পৌঁছানো আমানতের অনুপাত শতকরা ত্রিশ

ভাগ, পশ্চিমবাংলায় সেই অনুপাত মাত্র শতকরা ২০ ভাগ। এ ধরনের নির্দেশ আছে যে, প্রত্যেকটি ব্যাঙ্ক তাদের সামগ্রিক ঋণের অন্ততঃ ১ শতাংশ ডিফারেন্সিয়াল রেট অফ ইন্টাররেস্ট প্রকল্প বাবদ দেবেন। অথচ পশ্চিম বাংলার রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি তাঁদের সামগ্রিক ঋণের মাত্র ০.২ শতাংশ এই প্রকল্প অনুযায়ী দিয়েছেন। এই পরিস্থিতিতে রাজ্যে ব্যাঙ্কের শাখা বাড়ালেও খুব একটা লাভ হবে না; ব্যাঙ্কগুলির দৃষ্টিভঙ্গী আমূল না পাল্টালে বাড়তি ঋণের ধারা বইবে না। অথচ আমাদের দাবী আদৌ অযৌক্তিক নয়। আমরা এটুকুই শুধু চাই যে ব্যাঙ্কগুলি প্রত্যেকটি জেলা থেকে যে টাকা তুলে নিয়ে যান তার একটা বড়ো অংশ এ রাজ্যে এবং ঐ জেলাগুলিতে পুনর্বিনিয়োগ করুন।

কবে ব্যাঙ্কগুলির মানসিকতার পরিবর্তন ঘটবে, তার জন্য আমরা অনন্তকাল অপেক্ষা করে থাকতে পারি না। রাজ্য সরকার এবং রাজ্য সরকার-নিয়ন্ত্রিত বিভিন্ন রাষ্ট্রীয় সংস্থা ৫০ কোটিরও বেশি টাকা বিভিন্ন রাষ্ট্রীয় ব্যাঙ্কে বিনিয়োগ করেছেন। দরকার হলে আমরা এই টাকা প্রত্যাহার করে নিয়ে রাজ্য সরকারের প্রত্যক্ষ তত্ত্বাবধানে একটা আলাদা ব্যাঙ্ক প্রতিষ্ঠা করবার জন্য নিয়োগ করবো; পশ্চিমবাংলার জনসাধারণের কাছে সেই সঙ্গে আহ্বান জানাব অন্য-সমস্ত ব্যাঙ্ক থেকে টাকা প্রত্যাহার ক'রে রাজ্য ব্যাঙ্কে তাঁরা তাঁদের টাকা জমা রাখুন। রাজ্য সরকার দ্বারা পরিচালিত বাণিজ্যিক ব্যাঙ্কের নজীর দেশে আছে; আমাদের হয়ত সেই নজীর বাধ্য হয়েই অনুসরণ করতে হবে।

গত বছরের বাজেট বক্তৃতায় আমি উল্লেখ করেছিলাম যে পরাধীনতার যুগে কিছু-কিছু মান্ধাতাগন্ধি নিয়মকানুন সরকারী ব্যবস্থাপনার উপর চাপিয়ে দেওয়া হয়েছিল; সেগুলি এখনও বহাল আছে। উন্নয়নের ধারা অব্যাহত রাখতে হ'লে তথা কর্মসংস্থানের নতুন সুযোগ সৃষ্টি করতে হ'লে অবিলম্বে এ. সমস্ত নিয়মগুলি পাল্টানো প্রয়োজন। সরকারী ক্রয় ও ঠিকাদারী নিয়োগ ব্যবস্থা পর্যালোচনা ক'রে দেখার জন্য একটা কমিটি কিছুদিন আগে নিয়োগ করা হয়েছিল। এই প্রসঙ্গে সেই কমিটি কিছু-কিছু মূল্যবান বক্তব্য রেখেছেন; সেগুলি আমরা খতিয়ে দেখছি এবং প্রয়োজনানুগ ব্যবস্থা নিচ্ছি। সরকারী কর্মপদ্ধতি ও আর্থিক নিয়মকানুন আলাদা পর্যালোচনা ক'রে দেখারও বিশেষ প্রয়োজন আছে। এ-বিষয়ে একটা রাজ্যভিত্তিক কমিটি নিয়োগ করবার ব্যবস্থা আমরা গ্রহণ করছি।

[ চার ]

মাননীয় সদস্যদের স্মরণ থাকবে যে গত বছরের বাজেটে সরকারী কর্মচারী এবং সরকারী তহবিল থেকে অন্যান্য যাঁরা বেতন ও ভাতা পেয়ে থাকেন তাঁদের সম্পর্কে একটি ঐতিহাসিক সিদ্ধান্ত ঘোষণা করা হয়েছিল: আমরা সমস্ত কর্মচারীদের ক্ষেত্রে কেন্দ্রীয় হারে মহার্ঘ ভাতা দেওয়ার সিদ্ধান্ত নিয়েছিলাম; সেই সঙ্গে রাজ্য সরকারের দেয় ন্যূনতম বেতনের হারও বাড়িয়ে দেওয়া হয়। জিনিসপত্রের দাম এবং জীবনযাত্রানির্বাহের খরচ উর্ধ্বগতি হওয়ার পরিপ্রেক্ষিতে আমরা ১লা নভেম্বর থেকে আরেক দফা মহার্ঘ ভাতা বাড়ানোর সিদ্ধান্ত গ্রহণ করি। এখন বেতন কমিশনের চূড়ান্ত রিপোর্টের জন্য আমরা অপেক্ষা করছি। সেই রিপোর্টের ভিত্তিতেই কর্মচারীদের বেতন ও কর্মব্যবস্থা সম্পর্কে নতুন কী-কী সিদ্ধান্ত নেওয়া প্রয়োজন তা স্থির করা হবে। রিপোর্টটি আমাদের হাতে এলেই আমরা তা বিবেচনা করব এবং যথাশীঘ্র

*ব্যবস্থা গ্রহণ করব। যদি ১৯৮০-৮১ সালে এই কারণে কিছু বাড়তি অর্থবরাদ্দের প্রয়োজন হয়, যথাসময়ে সে-ব্যবস্থা হবে। আপাতত সরকারী পেনশনভোগীদের অসুবিধা লাঘব করার* জন্য আমি ঘোষণা করছি যে ১লা এপ্রিল, ১৯৮০ থেকে তাঁদের প্রত্যেকের পেনশনের পরিমাণ ১৫ টাকা ক'রে বাড়িয়ে দেওয়া হবে।

গত বছরের বাজেট বক্তৃতায় বলা হয়েছিল যে মহার্ঘ ভাতা বাবদ যে বাড়তি অর্থ-সংস্থানের প্রয়োজন হবে তা পূরণ করে দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা অনুরোধ জানাব। কেন্দ্রের রাজনৈতিক ডামাডোলের জন্য এ-ব্যাপারে অগ্রসর হওয়া সম্ভব হয়নি। নতুন কেন্দ্রীয় সরকারের সঙ্গে ব্যাপারটি আলোচনা করা হবে।

আগামী বছর প্রায় তিন লক্ষ মানুষ রাজ্য সরকারের কাছ থেকে বেকার-সাহায্য পাবেন; এ-বাবদ প্রায় ১৮ কোটি টাকার মত খরচ হবে। আমরা বেকার-সাহায্য দিচ্ছি সংবিধানের ৪১ ধারার নির্দেশ অনুসরণ করে; এই ধারায় স্পষ্ট বলা আছে যে সরকার কর্মবিহীনতার ক্ষেত্রে রাষ্ট্রীয় সাহায্য প্রদানের যথাযোগ্য ব্যবস্থা নেবেন। যেহেতু এই বিধান ডাইরেক্‌টিভ প্রিন্সিপ্‌ল অফ স্টেট পলিসির অন্তর্ভুক্ত, আমরা আশা করছি যে বেকার-সাহায্য দিতে আমাদের যে-ব্যয় হচ্ছে তার অন্ততঃ অর্ধেকটা কেন্দ্রীয় সরকার বহন করতে সম্মত হবেন।

[ পাঁচ ]

এবার বাজেটের হিসেব-নিকেশের দিকে দৃষ্টি ফেরাতে হয়। মাননীয় সদস্যদের হয়ত মনে আছে, ১৯৭৯-৮০ সালের বাজেট পেশ করবার সময় আমি বলেছিলাম যে ১৯৭৮-৭৯ সালে রাজ্য তহবিলে ৫৫.৮৩ কোটি টাকার মতো অন্তিম ঘাটতি হবে। চূড়ান্ত হিসেব থেকে এখন দেখা যাচ্ছে ১৯৭৮-৭৯ সাল ঘাটতির বদলে আমাদের বছর শেষ হয়েছিল ১৮.২৩ টাকার উদ্বৃত্তে। এটা কী ক'রে হ'ল তা একটু ব্যাখ্যা ক'রে বলি। রাজস্ব এবং মূলধনের খাতে ১৯৭৮-৭৯ সালের সংশোধিত হিসেবের সঙ্গে চূড়ান্ত হিসেবের খুব একটা গরমিল হয়নি। রাজস্ব খাতে ২.৫৩ কোটি টাকার উন্নতি হয়েছিল; অন্যদিকে মূলধন খাতে উন্নতির পরিমাণ ১৮.১৪ কোটি টাকা। সাধারণ খাতে কিন্তু উন্নতির পরিমাণ দাঁড়িয়েছে ৬২.৫৭ কোটি টাকা। কারণ স্পষ্ট। ১৯৭৮-৭৯ সালের শেষার্ধে বন্যার পরে সরকারি খাতে প্রচুর কর্মকাণ্ড শুরু হয়। এ বাবদ যে সমস্ত চেক বছরের শেষের দিকে সরকার থেকে দেওয়া হয় তার অনেকগুলি ঐ বছর ভাঙানো হয়নি। রাজ্য তহবিলের সাধারণ খাতে তাই উন্নতি দেখা যায়, এবং বছরটা উদ্বৃত্তে শেষ হয়।

১৯৭৯-৮০ সালের বাজেট যখন পেশ করেছিলাম তখন ৫৩১ কোটি টাকা বাৎসরিক রাজ্য পরিকল্পনা বাবদ ধরা হয়েছিল। আগেই বলেছি বাজেট পেশ করবার আগে গত বছর বার্ষিক পরিকল্পনার অঙ্কটি কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা ক'রে স্থিরীকৃত করা সম্ভব হয় নি। পরে বর্তমান বছরের বার্ষিক রাজ্য পরিকল্পনা ৪৮০ কোটি টাকা নির্ধারিত হয়। যেহেতু ১৯৭৯-৮০ সালের প্রারম্ভিক হিসেবে ঘাটতির পরিবর্তে ১৮.২৩ কোটি টাকা উদ্বৃত্ত ছিল এবং যেহেতু বার্ষিক পরিকল্পনার অঙ্ক ৫৩০ কোটি টাকা থেকে কমিয়ে ৪৮০ কোটি টাকা স্থির করা হয়, এখন আমরা অনুমান করছি রাজ্য তহবিলে বর্তমান বছরের শেষে ২৩ কোটি টাকার মতো ঘাটতি থাকবে; গত বছর বাজেট পেশ করবার সময় আশঙ্কা ছিল এটা হবে প্রায় ৮৪ কোটি টাকা।

তা হ'লেও বলতেই হয় যে আর্থিক দিক থেকে গোটা ১৯৭৯-৮০ সাল অত্যন্ত সঙ্কটের মধ্যে কেটেছে। মুদ্রাস্ফীতি এবং বিধ্বংসী বন্যার ঠিক পরেই ব্যাপক খরার প্রকোপে আমাদের রাজস্ব এবং ব্যয়-নির্বাহ দু'দিকেই হিসেবে ওলট-পালট ঘটেছে। গত বছরে প্রস্তাবিত অন্তত দু'টি রাজস্ব—মোটরযানাদির উপর কর, এবং সংশোধিত বহুতলবিশিষ্ট অট্টালিকা কর—থেকে আমাদের বিশেষ অর্থ আদায় হয়নি, কারণ হাইকোর্টের নিষেধাজ্ঞা আরোপিত হয়েছে। ভূমি-জোত-রাজস্ব আইনটি গত বছর বিধানসভায় গৃহীত হয়েছিল, কিন্তু এখনো পর্যন্ত তা রাষ্ট্রপতির অনুমোদন পায়নি। আপনাদের হয়তো মনে আছে যে, গত বছর কয়লার উপর রাজ্য সরকারকে দেয় রয়েলটির হার বাড়াবার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আমরা আবেদন করেছিলাম; রয়েলটির হার ১৯৭৯ সালের আগস্ট মাস থেকে বাড়ানোর প্রস্তাব আমাদের ছিল। কিন্তু এখনো পর্যন্ত কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে কোন সিদ্ধান্ত নেন নি; ফলে আমাদের হিসেব থেকে প্রায় ৬ কোটি টাকা কম রাজস্ব আমরা পেয়েছি। এ সমস্ত নানা বাধাবিপত্তি সত্ত্বেও রাজ্য সরকার রাজস্ব সংগ্রহে আপ্রাণ চেষ্টা করেছেন, এবং পাশাপাশি ব্যয়-নির্বাহ এমনভাবে করেছেন যাতে তহবিলের অনিবার্য ঘাটতি যথাসম্ভব কম হয়।

[ 3-40 — 3-50 P.M. ]

১৯৮০-৮১ সালে আমরা রাজস্ব খাতে ১৪.১৭ কোটি টাকার উদ্বৃত্ত আশা করছি। রাজস্ব খাতের বাইরে ঘাটতির পরিমাণ অনুমান করছি ৭৪.৪৭ কোটি টাকায় দাঁড়াবে। তাই মনে হয় বছরের শেষে নীট ঘাটতি দাঁড়াবে ৬০.৩০ কোটি টাকা। যদি তহবিলের প্রারম্ভিক ২৩ কোটি টাকার ঘাটতি এই সঙ্গে যোগ করি, তা হ'লে নীট সামগ্রিক ঘাটতি হবে ৮৩.৩০ কোটি টাকা। কেন্দ্র যদি আমাদের উপরোধক্রমে কয়লার রয়েলটি পালটাতে রাজি হন, এবং ১৯৭৯ সালের আগস্ট মাস থেকেই পরিবর্তিত হারে রয়েলটি দিয়ে দেন তা হ'লে ১৯৮০-৮১ সালের ঘাটতি আরো ১৫ কোটি টাকা কমে ৬৮.৩০ কোটি টাকায় দাঁড়াবে। এই অঙ্কটিও খুব তুচ্ছ নয়। আগামী বছরের জন্য কিছু বাড়তি রাজস্ব সংগ্রহের প্রস্তাব আমাকে তাই বাধ্য হয়ে রাখতে হচ্ছে।

তবে একথাও উপেক্ষা করতে পারি না যে, যে-আর্থিক দুর্যোগের মধ্য দিয়ে দেশ যাচ্ছে, স্রেফ বাড়তি কর চাপিয়ে অতিরিক্ত রাজস্ব সংগ্রহ ক্রমশই অতীব দুরূহ হয়ে উঠছে। সুতরাং আগামী বছরে আমরা স্বল্প সঞ্চয় প্রকল্পের উপর সর্বাধিক গুরুত্ব আরোপ করার কথা ভাবছি। এই রাজ্যে স্বল্প সঞ্চয়ের নীট সংগ্রহের পরিমাণ ১৯৮০-৮১ সালে ২০০ কোটি টাকার মতো হবে ব'লে আশা করা যাচ্ছে। ফলে ১৩৫ কোটি টাকা বা তার কাছাকাছি পরিমাণ কেন্দ্রীয় ঋণ আমাদের প্রাপ্য হবে। জেলা ও ব্লক এই উভয় স্তরেই স্বল্প সঞ্চয় আন্দোলনের ভিত্তিকে জোরদার করার জন্য ব্যবস্থা ইতিমধ্যে আমরা নিয়েছি। অচিরেই এ রাজ্যের প্রতিটি ব্লকে আমরা সঞ্চয়-সংগঠক নিয়োগ করব।

বর্তমান অবস্থায় অতিরিক্ত করারোপের সীমাবদ্ধতার পরিপ্রেক্ষিতেই এটা বিশেষ জোরের সঙ্গে বলতে চাই যে রাজ্য সরকার, রাজ্য বিদ্যুৎ পরিষদ ও রাজ্য সরকারী সংস্থাগুলির ক্ষেত্রে খোলা বাজার থেকে ঋণ সংগ্রহের পরিমাণবৃদ্ধির বিষয়টি কেন্দ্রীয় সরকারের গুরুত্ব সহকারে বিবেচনা করা উচিত। এটাও আশা করব যে কেন্দ্রীয় সরকার স্বল্প সঞ্চয় প্রকল্পসমূহকে আরো

আকর্ষণীয় করার এবং পরিকল্পনার জন্য আর্থিক প্রতিষ্ঠানাদি থেকে প্রাপ্তব্য অর্থের ভূমিকা সম্প্রসারণের সম্ভাবনা খতিয়ে দেখবেন।

মাননীয় সদস্যগণ জানেন যে, বিগত তিন বৎসর বিনিয়োগের হার উর্ধ্বগতি রাখার উদ্দেশ্যে বিভিন্ন করপ্রয়োগের সাহায্যে সম্পদ্-সংগ্রহের চেষ্টা আমরা অব্যাহত রেখেছি। আগামী বছরের জন্যও কিছু কিছু নতুন কর আরোপের প্রস্তাব করা ছাড়া আমাদের গত্যন্তর নেই; আমি সে-সম্পর্কে এখন বলছি। আমি যে ক'টি প্রস্তাব রাখছি, তার দু'-একটি কার্যকরী করতে গেলে হয় কেন্দ্রীয় সরকারকে প্রত্যক্ষ অনুমোদন দিতে হবে নয়তো অন্য কোনো ব্যবস্থা গ্রহণ করতে হবে। এ ব্যাপারে আশা রাখছি কেন্দ্রীয় সরকারের পূর্ণ সহয়োগিতা পাব।

শুরুতেই মাদক দ্রব্যাদির উপর আবগারী শুল্কের কাঠামোর কিছু পরিবর্তনের প্রস্তাব রাখছি। বর্তমানে মদের উপর বিক্রয়করের ক্ষেত্রে ব্যাপক ফাঁকি চলেছে। এই অবস্থা নিরসনের জন্য প্রস্তাব করছি যে, ভারতে প্রস্তুত বিদেশী মদ ও বীয়ারের উপর থেকে বিক্রয়কর তুলে নিয়ে এই দ্রব্যগুলির উপর অন্তঃশুল্কের হারের ক্ষেত্রে কিছু পরিবর্তন করা হোক এবং সেই সঙ্গে "লিটারেজ ফী" ও অন্তঃশুল্ক একীকরণ করা হোক। "অন"-দোকান থেকে বিক্রীত ভারতে প্রস্তুত বিদেশী মদের উপর অবশ্য "লিটারেজ ফী" বহাল থাকবে। বিদেশে প্রস্তুত বিদেশী মদের ক্ষেত্রেও বিক্রয়কর তুলে দেওয়া হবে এবং "লিটারেজ ফী"র প্রয়োজনমত সংশোধন করা হবে। দেশী মদের উপর অন্তঃশুল্কের হারও কিছুটা বাড়ানোর প্রস্তাব করা হচ্ছে। 'পচাই'-এর উপর আবগারী শুল্কের ঈষৎ পরিবর্তন করা হচ্ছে। গাঁজার উপর যে "লাইসেন্স ফী" আছে, তাকে অন্তঃশুল্কের সঙ্গে যুক্ত করা হচ্ছে। এই প্রস্তাবগুলি ১৯৮০ সালের ১লা এপ্রিল থেকে কার্যকরী হ'লে বার্ষিক ৮ কোটি টাকার মতো অতিরিক্ত রাজস্ব পাওয়ার সম্ভাবনা আছে। যথাসময়ে প্রকাশিতব্য বিজ্ঞপ্তি থেকে এই প্রস্তাবগুলি সম্পর্কে বিশদ বিবরণ পাওয়া যাবে।

মাদক দ্রব্যাদি থেকে সিগারেটের দিকে দৃষ্টি ফেরানো যাক। অতিরিক্ত অন্তঃশুল্কের প্রশ্নে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আমাদের মতবিরোধের কথা আগেই উল্লেখ করেছি। তামাক ও তামাকজাত দ্রব্যাদি অতিরিক্ত অন্তঃশুল্কের আওতায় পড়ে; রাজ্য সরকার বর্তমানে এ-সমস্ত তৈজসের উপর কোনো বিক্রয়কর বসাতে পারেন না। এই উৎস থেকে কিছু রাজস্ব সংগ্রহ করার উদ্দেশ্যে আমি ১৯৬২ সালের স্থানীয় এলাকায় পণ্য প্রবেশকর আইন সংশোধন ক'রে তামাক ও সিগারেট সহ তামাকজাত অন্যান্য পণ্যের উপর প্রবেশকর আরোপ করার প্রস্তাব করছি। ফলে বার্ষিক আনুমানিক সাড়ে ছয় কোটি টাকার রাজস্ব আসবে। প্রতিটি সিগারেটের মূল্য যেখানে দশ পয়সা পর্যন্ত সেখানে সিগারেট প্রতি এক পয়সা এবং যেখানে প্রতিটি সিগারেটের মূল্য তার চেয়ে বেশি সেখানে সিগারেট প্রতি দুই পয়সা হারে কর ধার্যের প্রস্তাব করছি। কাঁচা তামাক ও পাইপে ব্যবহার করার তামাকের উপরও অনুরূপ কর ধার্য হবে। এই উদ্দেশ্যে প্রণীতব্য আইন রাষ্ট্রপতির সম্মতিসাপেক্ষ। আইনটি পাশ করার এবং তাকে বলবৎ করার তারিখ ঘোষিত হবার পুর্বে এই প্রবেশকর ধার্য হ'তে পারবে; তার আগে এই বাবদ কোনো কর আদায়ের অধিকার কারো নেই। বিড়ির উপর এই প্রবেশকর আরোপ করা হবে না।

মাননীয় সদস্যগণের হয়তো মনে আছে, গত বৎসরের বাজেটে পশ্চিমবঙ্গে নীলামে

বিক্রীত চায়ের উপর বিক্রয়করের হার আমরা কিছু কমিয়েছিলাম। কয়েক মাস আগে একটি অর্ডিন্যান্সের সাহায্যে নীলামে বিক্রীত চায়ের ক্ষেত্রে আরো কিছু সুযোগ-সুবিধা দেওয়া হয়েছে। ঐ সুযোগগুলি অব্যাহত রাখার উদ্দেশ্যে আমি বিধানসভার বর্ত্তমান অধিবেশনে একটি ছিল উত্থাপন করছি। চায়ের উপর কর আরোপের ক্ষেত্রে রাজ্য সরকার শিগগির আরো কয়েকটি আইনগত প্রস্তাব আনবেন। ভারতের সুপ্রীম কোর্টের সাম্প্রতিক একটি রায়ে বলা হয়েছে যে, চা-পাতা যদিও কয়েকটি প্রক্রিয়ার মধ্য দিয়ে গিয়েই চা হিসাবে পরিচিত হয়, চা তা হ'লেও কৃষিজাত পণ্য থেকেই যায়। সুপ্রীম কোর্টের এই রায়ে চা-বাগানের উপর আরোপিত আয়কর নির্ধারণের ক্ষেত্রে প্রচলিত ধ্যানধারণার আমূল পরিবর্তন ঘটেছে। এখন থেকে চা-বিক্রয় থেকে আহৃত আয় পুরোপুরি কৃষি আয় ব'লে পরিগণিত হবে এবং ১৯৪৪ সালের বঙ্গীয় কৃষি আয়কর আইনের আওতার মধ্যে পড়বে; পূর্বে মাত্র শতকরা ষাট শতাংশ এই আইনের অধীনে করযোগ্য ছিল। আমি অতএব চা থেকে উদ্ভূত আয়ের পুরোটার উপর ১৯৪৪ সালের বঙ্গীয় কৃষি আয়কর আইন অনুসারে কর আরোপ করার জন্য বিধিপ্রণয়নের প্রস্তাব রাখছি। করহার পুনর্বিন্যাসেরও কয়েকটি প্রস্তাব সেই সঙ্গে করা হচ্ছে। যৌথ কোম্পানী, অংশীদারী কারবার বা অন্যান্য সংগঠিত সংস্থা কর্তৃক প্রদেয় করের হার, যেখানে মোট আয় অনধিক এক লক্ষ টাকা, প্রতি টাকায় ৬৩ পয়সা হিসাবে হবে ; যেখানে মোট আয়ের পরিমাণ এক লক্ষ টাকার বেশি, সেখানে এই হার হবে টাকা প্রতি ৭৩ পয়সা। ১৯৪৪ সালের বঙ্গীয় কৃষি আয়কর আইনের এই পরিবর্তনের ফলে বার্ষিক অতিরিক্ত রাজস্ব আদায়ের পরিমাণ হবে আনুমানিক পাঁচ কোটি টাকা। অবশ্য এটা বলা প্রয়োজন করদাতাদের উপর বোঝার পরিমাণ একই থাকবে, শুধু যে-রাজস্ব কেন্দ্র এতদিন পেতেন তা এখন থেকে রাজ্যের খাতে আসবে।

কলকাতা ও শিলিগুড়ির নীলামকেন্দ্রে বিক্রি না ক'রে ক্রমশই পশ্চিমবঙ্গের চা-বাগানগুলি থেকে অন্য রাজ্যে চায়ের স্থানান্তরকরণের প্রবণতা লক্ষ্য ক'রে আমরা বিশেষ শঙ্কিত। ১৯৭৮-৭৯ সালে পশ্চিমবঙ্গে উৎপন্ন মোট চায়ের মাত্র ২৯ শতাংশ নীলামের মাধ্যমে বিক্রীত হয়েছিল। জাতীয় আইন কমিশনের একষট্টিতম রিপোর্টে সুপারিশ ছিল যে এই ধরনের তৈজস স্থানান্তরকরণ রাজ্য সরকারগুলির করারোপ ক্ষমতার আওতায় আসা উচিত। সেই অনুসারে একটি সংবিধান সংশোধনী প্রস্তাব পূর্ববর্তী লোকসভার বিবেচনাধীন ছিল। ঐ সভা ভেঙে যাওয়ার প্রস্তাবটি এখন পরিত্যক্ত। কাজেই রাজ্যের স্বার্থরক্ষার জন্য অন্য উপায় অবলম্বনের কথা আমাদের ভাবতে হচ্ছে। নীলাম বাজারে অধিক পরিমাণে চা আসা সুনিশ্চিত করার উদ্দেশ্যে এবং রাজ্যের বাইরে চা স্থানান্তরকরণের প্রবণতা হ্রাস করার উদ্দেশ্যে ১৯৭২ সালের পশ্চিমবঙ্গ কৃষিজাত পণ্য-বিপণন (নিয়ন্ত্রণ) আইনের একটি সংশোধনী প্রস্তাব করা হচ্ছে ; পশ্চিমবঙ্গের স্বার্থে চা-বিপণনকে আমরা ফলে নিয়ন্ত্রণ করতে পারব।

ক'বছর ধ'রেই আমার কাছে আবেদন আসছে যে, পাটজাত দ্রব্যের উপর বহুস্তর বিক্রয়কর থাকায় কলকাতার পাটজাত দ্রব্যের আগাম বাজার ক্ষতিগ্রস্ত হচ্ছে, এবং পাটশিল্পে কার্য্যকরী মূলধনের প্রবাহ হচ্ছে। বিষয়টি বিশেষভাবে বিবেচনা ক'রে পাটজাত দ্রব্যাদি ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতায় এনে ৪ শতাংশ হারে প্রথম বিক্রয়ের উপর একবার মাত্র কর আরোপের প্রস্তাব আমি করছি। এই ব্যবস্থা বলবৎ হবার তারিখ

এবং অন্যান্য প্রাসঙ্গিক বিবরণ এই সম্পর্কে প্রকাশিত বিজ্ঞপ্তি থেকে জানা যাবে। আশা করব ব্যবসায়ীগণ এই পরিবর্তিত করব্যবস্থায় যথাযথ সাড়া দিয়ে, নিয়ন্ত্রণবিধি সমস্ত মেনে নিয়ে ও সরকারী পর্যবেক্ষণের অধীনে থেকে আগাম বাজারের কাজকর্ম সুষ্ঠুভাবে এগিয়ে নিয়ে যাবেন। অতিরিক্ত রাজস্ব সংগ্রহের প্রয়োজনে, পাটশিল্প বর্তমানে যে বিশেষ লাভ করছে তারই পরিপ্রেক্ষিতে, আমি ১৯৪১ সালের বঙ্গীয় কাঁচা পাট কর আইনে কাঁচা পাট খরিদের উপর করের হার ১৯৬৬ সালে ধার্য ৩ শতাংশ থেকে বাড়িয়ে ৪ শতাংশ করার প্রস্তাব করছি। পাট সংক্রান্ত করের ব্যাপারে এই পরিবর্তনগুলির মাধ্যমে বার্ষিক অতিরিক্ত তিন কোটি টাকার মতো রাজস্ব আদায় হবে ব'লে অনুমান করছি।

[ 3-50 — 4-05 P.M. ]

বর্তমানে ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব (বিক্রয়কর) আইনে করমুক্ত পণ্যের উৎপাদকরা উৎপাদনে ব্যবহৃত কাঁচামাল ইত্যাদি ৩ শতাংশ সুবিধাজনক হারে কিনতে পারেন। যেহেতু উৎপন্ন দ্রব্য করমুক্ত, এটা খুবই যুক্তিযুক্ত, এটা খুবই যুক্তিযুক্ত যে উৎপাদকরা উৎপাদনে ব্যবহৃত কাঁচামাল ইত্যাদি খরিদ করার সময় অন্তত সাধারণ হারে কর দেবেন। সুতরাং প্রস্তাব করা হচ্ছে যে প্রয়োজনীয় আইন সংশোধন ক'রে ভবিষ্যতে সংবাদপত্র ও মোটর স্পিরিট ছাড়া অন্যান্য ক্ষেত্রে করমুক্ত দ্রব্যের উৎপাদকরা উৎপাদনে ব্যবহৃত দ্রব্যাদি যাতে সাধারণ হারে কর দিয়ে ক্রয় করেন সেই ব্যবস্থা নেওয়া হোক। বিদ্যুৎ উৎপাদন সংস্থাগুলির মাল কেনার ক্ষেত্রে ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব (বিক্রয়কর) আইনের আওতায় যে সুবিধাজনক ১ শতাংশ হার বর্তমানে প্রচলিত আছে, তার অবশ্য কোনো হেরফের হবে না। এই পরিবর্তনগুলির ফলে আমি আশা করছি যে, বার্ষিক আনুমানিক আড়াই কোটি টাকা অতিরিক্ত রাজস্ব সংগৃহীত হবে।

যে প্রস্তাবাদি রাখা হলো, তা থেকে ১৯৮০-৮১ সালে ২৫ কোটি টাকার মোট অতিরিক্ত রাজস্ব সংগৃহীত হবে ব'লে আশা করা যায়। মাননীয় সদস্যরা লক্ষ্য করবেন, সাধারণ মানুষের জীবনযাত্রার উপর চাপ সৃষ্টি করবে এ-রকম কোনো প্রস্তাবই আমি রাখি নি।

আরেকটা বিষয় এখানে উল্লেখ করতে চাই। রাজ্যের বিক্রয়কর কাঠামো, পূর্বাঞ্চলের ব্যবসা ও বাণিজ্য পরিচালনা ব্যবস্থার উপর তার প্রভাব, ও আন্তঃরাজ্য করের হারের তারতম্য, প্রভৃতি বিষয়াদি পর্যালোচনার জন্য এক-সদস্যবিশিষ্ট একটি কমিটি সম্প্রতি গঠিত হয়েছিল। কমিটির প্রতিবেদন এখনো বিচারাধীন। কিন্তু কমিটির সুপারিশ অনুযায়ী কিছু কিছু আশু প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণের প্রস্তাব আমি করছি। রাজ্য সরকার, কেন্দ্রীয় সরকার ও সড়ক পরিবহণ সংস্থাসমূহের কাছে ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত বিজ্ঞাপিত তৈজসের যে-বিক্রয় হয় তার উপর কিছুকাল আগে ৪ শতাংশ সমান সুবিধাজনক হারে কর নির্দিষ্ট করা হয়েছিল। ১৯৪১ সালের বঙ্গীয় রাজস্ব বিষয়ক (বিক্রয়কর) আইন সংশোধন ক'রে ঐ আইনের আওতাধীন সমস্ত তৈজসের ক্ষেত্রে এখন অনুরূপ ৪ শতাংশ হারে কর আরোপের প্রস্তাব করা হচ্ছে। ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত বিজ্ঞাপিত তৈজস অন্য কোন অনুরূপ বিজ্ঞাপিত তৈজস উৎপাদনের জন্য যদি ব্যবহৃত হয়, বর্তমানে এ ধরনের বিক্রয়ের উপর সমান সুবিধাজনক হারে কর আরোপের

কোন বিধান নেই। শিল্পে উৎসাহদানের উদ্দেশ্যে আমি এখন প্রস্তাব করছি যে, ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত কোনও তৈজস যদি ঐ আইনেরই আওতাভুক্ত অন্য কোন তৈজস প্রস্তুতের জন্য কেনা হয়, তাহলে সমান ৩ শতাংশ হারে বিক্রয়কর প্রযোজ্য হবে।

আমার কাছে আবেদন রাখা হয়েছে যে, ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত যেসকল তৈজসের প্রথম বিক্রয়ের উপর কর আরোপ করা হয়ে থাকে, যে-সব ব্যবসায়ী পশ্চিমবঙ্গে ঐসব তৈজস কেনেন এবং পরে তা আন্তঃরাজ্য বিক্রয় করেন, তাঁরা অসুবিধার সম্মুখীন হন; কারণ, পশ্চিমবঙ্গে আরোপিত স্থানীয় প্রথম স্তর বিক্রয়করের সঙ্গে আন্তঃরাজ্য বিক্রয়কর যুক্ত হয়ে মোট করভার যা দাঁড়ায়, তাতে অন্য রাজ্যে অসম প্রতিযোগিতার সম্মুখীন হ'তে হয়। বিষয়টি বিবেচনা ক'রে আমরা স্থির করেছি যে, যখন ১৯৫৬ সালের কেন্দ্রীয় বিক্রয়কর আইনের আওতায় কোন রেজেস্ট্রীকৃত ব্যবসায়ী ১৯৫৪ সালের পশ্চিমবঙ্গ বিক্রয়কর আইনের আওতাভুক্ত বিজ্ঞাপিত তৈজস ঐ আইনের আওতায় রেজেস্ট্রীকৃত অন্য কোন ব্যবসায়ীর কাছ থেকে কিনবেন এবং তার পর অন্য রাজ্যে কোন রেজেস্ট্রীকৃত ব্যবসায়ী বা সরকারের কাছে ঐ তৈজস আন্তঃরাজ্য ধারায় বিক্রি করবেন, ঐ বিক্রয়ের উপর কেন্দ্রীয় বিক্রয়কর পুরোপুরি রেহাই দেওয়া হবে। এই সিদ্ধান্তের বিশদ বিবরণ দিয়ে ১৯৫৬ সালের কেন্দ্রীয় বিক্রয়কর আইনের ৮(৫) ধারা অনুযায়ী একটি বিজ্ঞপ্তি জারি করা হবে।

মোটরযান ও মোটরযান যন্ত্রাংশের ক্ষেত্রে কলকাতা শহর সারা পূর্বাঞ্চলে বহুকাল ধ'রে প্রধান ব্যবসায়িক কেন্দ্র ব'লে পরিচিত। এই কথা বিবেচনা ক'রে এবং প্রতিবেশী রাজ্যসমূহের কর কাঠামো মনে রেখে মোটরযানের উপর বিক্রয়করের হার ১০ শতাংশ থেকে কমিয়ে ৮ শতাংশ ও প্রবেশকরের হার ৩ শতাংশ থেকে কমিয়ে ১/২ শতাংশ করার প্রস্তাব রাখা হচ্ছে। যাত্রীবাহী ও মালবাহী মোটরযানের স্যাসীর উপর বিক্রয়করের হার ১৩ শতাংশ থেকে কমিয়ে ১১ শতাংশ ও প্রবেশকরের হার ১/২ শতাংশ থেকে কমিয়ে ১/৪ শতাংশ করার প্রস্তাবও সেই সঙ্গে করা হচ্ছে। মোটর সাইকেল, মোপেড ও স্কুটারের উপর বিক্রয়করের হার কমিয়ে ৮ শতাংশ নির্দিষ্ট করার প্রস্তাব করা হচ্ছে। উল্লিখিত মোটরযানের যন্ত্রাংশের উপর বিক্রয়করের হার ১৩ শতাংশ থেকে কমিয়ে ৯ শতাংশ নির্দিষ্ট করার প্রস্তাব করা হচ্ছে। আশা করব রাজস্ব কাঠামোর এই বড় পরিবর্তনের ফলে ব্যবসায়ীরা তাঁদের বিক্রয়ের পরিমাণ ভালরকম বাড়াতে সক্ষম হবেন, এবং নতুন কর্মসংস্থানের উদ্যোগ নেবেন।

আমাকে বলা হয়েছে যে রাজ্যের বিশেষ বণ্টনব্যবস্থার পরিপ্রেক্ষিতে রাসায়নিক সারের উপর টার্নওভার ট্যাক্স কিছু-কিছু অসুবিধার সৃষ্টি করেছে। রাসায়নিক সারকে টার্নওভার ট্যাক্সের আওতা থেকে আমি অতএব রেহাই দিতে মনস্থ করেছি এবং ঐ সারের উপর বিক্রয়করের হার প্রথম স্তরে ৫ শতাংশ হারে পুনর্ধার্য করার প্রস্তাব করছি।

আমাকে এ-ও অনুরোধ করা হয়েছে যে, কলকাতা মহানগরী এলাকার বণ্টনব্যবস্থাপদ্ধতির প্রতি লক্ষ্য রেখে কিছু কিছু নিত্যপ্রয়োজনীয় মসলার উপর থেকে প্রবেশকর তুলে নেওয়া হোক এবং অন্য কিছু কিছু মসলার উপর প্রযোজ্য করহারের পরিবর্তন করা হোক। বিষয়টি বিবেচনা ক'রে কয়েকটি মসলার উপর পুরোপুরি কর রেহাই এবং অন্য কিছু মসলার উপর

প্রদেয় করকাঠামোয় ঈষৎ পরিবর্তনের প্রস্তাব আমি রাখছি। বিশদ বিবরণসহ এই মর্মে বিজ্ঞপ্তি জারি করা হচ্ছে।

বর্তমানে অধিভারসহ এক লক্ষ টাকা মূল্যের সম্পত্তি এবং ১০ লক্ষ টাকা মূল্যের সম্পত্তি হস্তান্তরের উপর স্ট্যাম্প ডিউটির হার যথাক্রমে ১২.৭ শতাংশ এবং ৩১ শতাংশ। মহারাষ্ট্রে এই হারসমূহ যথাক্রমে ১১ শতাংশ এবং ১৪.৬ শতাংশ; তামিলনাড়ু ও কর্ণাটকে এই হার আরও কম। পশ্চিমবঙ্গে সম্পত্তি হস্তান্তরের উপর স্ট্যাম্পশুল্কের হার তুলনামূলকভাবে বেশী হওয়ার দরুণই রাজস্বের পরিমাণ আশানুরূপ বৃদ্ধি পাচ্ছে না, এরকম সন্দেহ অমূলক নয়। কমমূল্য দেখিয়ে অথবা সম্পত্তি বিভাজন ইত্যাদি ক'রে শুল্ক এড়িয়ে যাওয়া বা ফাঁকি দেওয়ার প্রবণতাকে এই উঁচু হার উৎসাহিত করেছে। ঋণপত্র হস্তান্তরের ক্ষেত্রে পশ্চিমবঙ্গে শুল্কের হার সবচেয়ে বেশী। ফলে রাজ্যে ঋণপত্র ছাড়ার ক্ষেত্রেও অসুবিধা দেখা দিয়েছে। সমস্ত দিক বিবেচনা ক'রে এক লক্ষ টাকা মূল্যের সম্পত্তি হস্তান্তরের ক্ষেত্রে মূল শুল্কের হার ৯.৬ শতাংশ এবং ১০ লক্ষ টাকা মূল্যের ক্ষেত্রে ১৪.৪ শতাংশ করা হচ্ছে। ২০ শতাংশ হারে অধিভার ধ'রে উপরোক্ত বিনিময়মূল্যের জন্য সর্বসাকুল্যে করের কার্যকরী হার দাঁড়াবে যথাক্রমে ১১.৫ ও ১৭.৩ শতাংশ ঋণপত্রের ক্ষেত্রে স্ট্যাম্পশুল্কের হার কমিয়ে একশো টাকা কিংবা তার অংশের ক্ষেত্রে এক টাকা করার প্রস্তাব করা হচ্ছে। কিছু-কিছু বাস্তব অসামঞ্জস্য দূর করার উদ্দেশ্যে আরেকটি সংশোধনী প্রস্তাবও করা হচ্ছে; এক হাজার টাকা মূল্যের উর্ধ্বে সিকিউরিটি বন্ডের বা মর্টগেজ ডীডের উপর স্ট্যাম্পশুল্কের হার তিরিশ টাকা নির্ধারিত করা হচ্ছে। এই প্রস্তাবসমূহ কার্যকর করার জন্য বিধানসভার বর্তমান অধিবেশনে স্ট্যাম্প আইনের প্রয়োজনীয় সংশোধন উপস্থাপন করা হবে। সম্পত্তি হস্তান্তরের ক্ষেত্রে স্ট্যাম্পশুল্ক দেওয়ার সময় সম্পত্তির মূল্য কম দেখানো বন্ধ করার উদ্দেশ্যে আমরা আইনগত, প্রশাসনিক ও সাংগঠনিক পরিবর্তন সহ একটি বিশদ পরিকল্প পৃথকভাবে বিবেচনা করছি।

গত বছরের বাজেট আলোচনার সময় বলেছিলাম, ১৯৭৯ সালে গৃহীত পশ্চিমবঙ্গ রাজ্য পেশা, ব্যবসা, বৃত্তি ও কর্মের উপর কর আইনটির শর্তাবলী মাঝে মাঝে পর্যালোচনা ক'রে দেখা হবে। এই পর্যালোচনার ভিত্তিতে আমি এখন প্রস্তাব করছি যে, উক্ত আইনের তফসিলের দু'নম্বর ক্রমিক সংখ্যাতে বর্ণিত, যাঁরা আইন-ব্যবসায়, ডাক্তারী, বীমার দালালী, কারিগরী ও পেশাদারী পরামর্শ দান প্রভৃতি পেশায় তিন বছর বা তদপেক্ষা কম সময় নিযুক্ত আছেন, তাঁদের বৃত্তিকর থেকে রেহাই দেওয়া হবে। আরও প্রস্তাব করছি যে পৌরসভা এলাকার বাইরে বসবাসকারী ও চিকিৎসারত হোমিওপ্যাথি, আয়ুর্বেদ, য়ুনানী বা অন্যান্য দেশী পদ্ধতির চিকিৎকগণ যাঁরা আয়কর দিয়ে থাকেন না, তাঁরা বৃত্তিকর থেকে পুরোপুরি রেহাই পাবেন। প্রয়োজনীয় বিজ্ঞপ্তি দিয়ে এই পরিবর্তন ১লা এপ্রিল ১৯৮০ থেকে চালু করা হবে।

চলতি আর্থিক বছরে ঘোড়দৌড়ের মাঠে প্রবেশের ক্ষেত্রে এবং ঘোড়াদৌড়ে বাজি ধরার উপর করের ক্ষেত্রে কিছু পরিবর্তন করা হয়েছিল। কর ফাঁকি নিয়ন্ত্রণ এবং বে-আইনী ক্রিয়াকলাপ হ্রাস করার উদ্দেশ্যে আমি এখন নতুন কিছু প্রস্তাব রাখছি। বর্তমানে প্রবেশমূল্যের ৫০ শতাংশ হিসাবে যে প্রমোদকর নির্দিষ্ট আছে, তা পাল্টে ধাপ ভিত্তিক প্রমোদকরের ব্যবস্থা করা হচ্ছে। এই রাজ্যে অনুষ্ঠিত ঘোড়দৌড়ের ক্ষেত্রে টোটালাইজেটর কর কমিয়ে শতকরা ১৮ ভাগ করা হচ্ছে। এবং বেটিং কর বাড়িয়ে শতকরা ২০ ভাগ করা হচ্ছে। রাজ্যের বাইরে

অনুষ্ঠিত ঘোড়দৌড়ের উপর এখানে যে বাজি ধরা হয়, সেই ক্ষেত্রে বেটিং কর অনুরূপ ভাবে শতকরা ২০ ভাগ করা হচ্ছে। সর্বক্ষেত্রে করের উপর অধিভার তুলে দেওয়া হচ্ছে। এ-ব্যাপারে প্রয়োজনানুগ আইনগত প্রস্তাব শিগগিরই সভায় রাখা হবে।

করভারলাঘবের যে বিভিন্ন প্রস্তাব রাখা হলো, তার ফলে আমি আশা করি নিবার্য অসুবিধা দূর হবে, ব্যবসাবাণিজ্যে জোয়ার আসবে, কর এড়িয়ে যাওয়া কিংবা ফাঁকি দেওয়ার প্রবণতা হ্রাস পাবে, এবং সর্বদিক দিয়ে আর্থিক প্রগতির সহায়ক হবে। এ-সব কর-কমানো বা মুকুবের ফলে আমি রাজস্ব-আদায়ে নীট ক্ষতির কোনো সম্ভাবনা দেখছি না।

[ ছয় ]

আগেই যা বলেছি, বাড়তি রাজস্ব সংগ্রহের যে প্রস্তাবাদি আমি রেখেছি তাতে সব মিলিয়ে ১৯৮০-৮১ সালে আনুমানিক ২৫ কোটি টাকার মতো পাওয়া যাবে। ফলে আমাদের নীট সামগ্রিক ঘাটতি ৪৩.৩০ কোটি টাকায় নামবে; রিজার্ভ ব্যাঙ্ক থেকে আমাদের ২৩.৭৫ কোটি টাকার যে মঞ্জুরীকৃত ঋণাধিকার আছে, তা দিয়ে এই ঘাটতি আংশিক পূরণ করা সম্ভব হবে। তা হ'লে দেখা যাচ্ছে, অন্য সব-কিছু অপরিবর্তিত থাকবে রাজ্যের তহবিলে ১৯৮০-৮১ সালে অন্তিম ঘাটতি হবে ২০ কোটি টাকার মতো। কেন্দ্র থেকে পরিকল্পনা সাহায্য বাবদ আজকের বাজেট প্রস্তাবে ১২৩ কোটি টাকার যে অঙ্ক ধরেছি, যদি কেন্দ্রীয় সরকার তা বাড়াতে সম্মত হন, অথবা একটু আগে যে প্রস্তাব রেখেছি, রাজ্য সরকার এবং রাজ্য-পরিচালিত রাষ্ট্রীয় সংস্থাদির বাজারী ঋণের পরিমাণ বাড়িয়ে দিতে রাজি হন, অথবা রাজ্য-পরিকল্পনার জন্য আর্থিক প্রতিষ্ঠানাদি থেকে বাড়তি টাকা ধার করবার অনুমতি দেন, তা হ'লে এই ঘাটতি সম্পূর্ণ পূরণ করা সম্ভব। আশা করব, কেন্দ্র আমাদের বক্তব্যের যৌক্তিকতা মেনে নিয়ে যথাযথ ব্যবস্থা নেবেন।

প্রসঙ্গক্রমে এটাও বলব, রিজার্ভ ব্যাঙ্কে রাজ্য সরকারগুলি যে মঞ্জুরীকৃত ঋণমাত্রা আছে তা অবিলম্বে পরিবর্তন প্রয়োজন। এই ঋণমাত্রা সম্পর্কে কতগুলি নূতন রীতিনীতি রাজ্য সরকারগুলির সঙ্গে পরামর্শ না করেই একতরফাভাবে ১৯৭৮ সালের অক্টোবর মাস থেকে ঘোষণা করা হয়েছিল। গত দেড় বছরের অভিজ্ঞতায় স্পষ্ট বোঝা যাচ্ছে যে, এই রীতিনীতিগুলি সম্পূর্ণ অকেজো। যেহেতু রাজ্য সরকারের প্রাপ্য অর্থাদি অনেক সময় নানা কারণে কেন্দ্র ঠিকমত পৌঁছে দেন না, রিজার্ভ ব্যাঙ্ক থেকে মঞ্জুরীকৃত ঋণের পরিমাণ বাড়ানো তাই একান্ত প্রয়োজন। তাছাড়া এটা সত্যিই উদ্ভট যে, আমরা একদিকে দেখতে পাচ্ছি যে বর্তমান বছরে কেন্দ্রীয় সরকার প্রায় আড়াই হাজার কোটি টাকার মতো, অর্থাৎ তাঁর সামগ্রিক বাৎসরিক বাজেটের প্রায় শতকরা ১৫ ভাগ পরিমাণ, স্বল্পমেয়াদী ঋণপত্র বাবদ ব্যবস্থা ক'রে নিয়েছেন, অন্যদিকে আমাদের নির্দেশ দেওয়া হচ্ছে যে ২৩.৭৫ কোটি টাকার মঞ্জুরীকৃত ঋণাধিকারের মধ্যে থেকে কাজ চালাতে হবে, যা কিনা আমাদের বাৎসরিক পুরো ব্যয়ের শতকরা মাত্র ১.৫ ভাগ।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার অনুমতি নিয়ে আমি এখন শেষ করছি। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার গঠিত হবার পর এই চতুর্থবার সাধারণ বাজেট পেশ করার আমার সৌভাগ্য হ'ল। গত তিন বছর ধ'রে আমরা অবিশ্রান্ত চেষ্টা চালিয়ে যাচ্ছি বর্তমান যুক্তরাষ্ট্রীয়

কাঠামোর প্রেক্ষিতে রাজ্য সরকারের ক্ষেত্রে একটি আদর্শ আর্থিক ব্যবস্থার উদাহরণ স্থাপন করতে। রাজস্ব সংগ্রহের ক্ষেত্রে আমরা আমাদের দায়িত্ব পুরোপুরি পালন করেছি, এবং বাড়তি রাজস্ব রাজ্যের আর্থিক উন্নতি সুষম ও দ্রুততর করার প্রয়োজনে নিয়োগ করেছি। পশ্চিমবাংলার সাধারণ মানুষ আমাদের আর্থিক বিচারব্যবস্থাগুলির প্রতি পূর্ণ সহানুভূতি জানিয়েছেন, আমাদের ক্রিয়াকর্ম অকুণ্ঠ সমর্থন করেছেন। এই ব্যাপক সমর্থন আমাদের ভরসা দেবে, বল জোগাবে; আশা করব এই সাহায্যের সংস্থানে দাঁড়িয়ে আমরা পশ্চিম বাংলার অর্থব্যবস্থা পরিবর্তনের প্রয়াস অব্যাহত রাখতে পারব, এবং সেই সঙ্গে সারা দেশের সার্বিক, সংহত ও দ্রুত উন্নতির স্বার্থে কেন্দ্র-রাজ্যের সামগ্রিক সম্পর্কও সম্পূর্ণ পুনর্বিন্যস্ত করতে কৃতকার্য হবো।

## পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৮০-৮১

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৭৮-৭৯ | বাজেট, ১৯৭৯-৮০ | সংশোধিত, ১৯৭৯-৮০ | বাজেট, ১৯৮০-৮১ |
|---|---|---|---|---|
| আদায় | | | | |
| প্রারম্ভিক তহবিল - - | —৬,৬৫,৯৩ | —৫৫,৮২,৫৮ | +১৮,২৩,৪৩ | —২৩,০০,০০ |
| রাজস্ব আদায় - - | ৮,২৮,১৮,৫২ | ৯,৯৯,৮৯,১৫ | ১০,১৯,১৭,২৪ | ১১,২৩,৭২,৮৮ |
| ঋণখাতে আদায় - - | | | | |
| সরকারী ঋণ - - | ৭,৮৪,০০,৪০ | ৪,১৬,২০,৩৪ | ৮,৭১,৪৯,১৬ | ৫,৩৪,৯৯,৮৫ |
| ঋণ - - | ২২,৩৮,১২ | ৬২,৫৩,০০ | ৬৩,১৪,৩৭ | ৪৬,৭১,৯০ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব থেকে আদায়। | ১৪,১২,৮১,৭৪ | ১৮,৬৮,৪৭,৬৭ | ১৩,১৯,৫৮,৬১ | ১৩,৭৪,১৬,৭১ |
| মোট - | ৩০,৪০,৭২,৮৫ | ৩২,৯১,২৭,৫৮ | ৩২,৯১,৬২,৮১ | ৩০,৫৬,৬১,৩৪ |
| ব্যয় | | | | |
| রাজস্ব খাতে ব্যয় - - | ৯,০৭,০৮,১৪ | ৯,৯১,১৯,৪৬ | ১০,৩১,২৭,৫৮ | ১১,০৯,৫৫,৬৪ |
| মূলধন খাতে ব্যয় - - | ৭৩,৮৭,৭৫ | ১,৬০,৩২,৬৭ | ১,৩৮,০৮,৯০ | ১,৭১,৭৯,৬২ |
| ঋণখাতে ব্যয় - - | | | | |
| সরকারী ঋণ - - | ৫,৪৮,৯৯,৩৯ | ২,৪০,৮৬,৬৯ | ৬,৯৪,৬০,৪২ | ৩,২৭,২৪,০৮ |
| ঋণ - - | ১,৬৭,৭৯,১১ | ১,৬১,০৮,২১ | ১,৬৯,৩৮,০৯ | ২,০৪,৮১,৪২ |
| সম্ভাব্য তহবিল ও সরকারী হিসাব থেকে ব্যয়। | ১৩,২৪,৭৫,০৩ | ১৮,২২,২৮,৯২ | ১২,৮১,২৭,৮২ | ১৩,২৬,৫০,২২ |
| মোট - | ৩০,৪০,৭২,৮৫ | ৩২,৯১,২৭,৫৮ | ৩২,৯১,৬২,৮১ | ৩০,৫৬,৬১,৩৪ |

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত, ১৯৭৮-৭৯ | বাজেট, ১৯৭৯-৮০ | সংশোধিত, ১৯৭৯-৮০ | বাজেট, ১৯৮০-৮১ |
|---|---|---|---|---|
| নীট ফল— | | | | |
| উদ্বৃত্ত (+) | | | | |
| ঘাটতি (—) | | | | |
| (ক) রাজস্ব খাতে . . | —৭৮,৮৯,৬২ | +৮,৬৯,৬৯ | —১২,১০,৩৪ | +১৪,১৭,২৪ |
| (খ) রাজস্ব খাতের বাইরে . . | +১,০৩,৭৮,৯৮ | —৩৭,৩৫,৪৮ | —২৯,১৩,০৯ | —৭৪,৪৬,৮৮ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট . | +২৪,৮৯,৩৬ | —২৮,৬৫,৭৯ | —৪১,২৩,৪৩ | —৬০,২৯,৬৪ |
| (ঘ) প্রারম্ভিক তহবিল সহ নীট . | +১৮,২৩,৪৩ | —৮৪,৪৮,৩৭ | —২৩,০০,০০ | —৮৩,২৯,৬৪ |
| (ঙ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ (নীট) . | . | +৩৪,০০,০০ | . | (১) ১৫,০০,০০* (২) ২৫,০০,০০ |
| (চ) প্রতিশ্রুত অতিরিক্ত ব্যয়. | . | —৩০,০০,০০ | . | |
| (ছ) প্রারম্ভিক তহবিল এবং (চ) ও (ঙ) নং দফা সহ। . | . | —৮০,৪৮,৩৭ | . | —৪৩,২৯,৬৪ |

*১৯৭৯-৮০ সাল কেন্দ্রীয় সরকারের নিকট কয়লার উপর রয়েলটির হার পরিবর্তনের প্রস্তাবের দরুন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের শ্রী কমল ঠাকুরকে হাওড়ার গোলাবাড়ী থানার ইন্সপেক্টার ইনচার্জ শ্রী সুনীল বিশ্বাস ঐ থানার লক-আপে নিয়ে গিয়ে পিটিয়ে মেরে ফেলেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি অবিলম্বে ঐ ইন্সপেক্টার ইন-চার্জের বদলি চাই এবং সাসপেনসান চাই.......

(গন্ডগোল)

**মিঃ স্পীকার :** আপনি বসুন। সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য-প্রণালী ও নিয়মাবলীর ২১২ নং নিয়মানুযায়ী ছাঁটাই প্রস্তাবের নোটিস আগামী সোমবার ৩রা মার্চ, ১৯৮০ তারিখের বেলা ৩টা পর্যন্ত বিধানসভা সচিবালয়ে লওয়া হবে। তদনুযায়ী সদস্যদের নোটিস দিতে অনুরোধ করা হচ্ছে। সভার অধিবেশন আগামীকাল বৃহস্পতিবার, ২৮এ ফেব্রুয়ারী, ১৯৮০ তারিখের বেলা ১টা পর্যন্ত মুলতবী রহিল।

## Adjournment

The House was accordingly adjourned at 4.05 P.M. till 1.00 P.M. on Thursday, the 28th February, 1980 at the Assembly House, Calcutta-1.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 28th February, 1980 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 15 Ministers, 3 Ministers of State, Deputy Ministers and 173 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[1-00 – 1-10 P.M.]

#### এস এস কে এম হাসপাতালে শয্যা সংখ্যা

*৯৩। (অনুমোদিত প্রশ্ন নং *৯)। **শ্রী জন্মেজয় ওঝা :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কলিকাতার এস এস কে এম হাসপাতালে বিভিন্ন ওয়ার্ডে মোট কত শয্যা আছে;

(খ) তার মধ্যে ফ্রি বেডের সংখ্যা কত; এবং

(গ) উক্ত হাসপাতালে ফ্রি বেডের সংখ্যা বৃদ্ধির কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) ১,১৪৩ টি শয্যা।

(খ) ৩৫৪ টি।

(গ) আপাততঃ নেই। ভবিষ্যতে শয্যা সংখ্যা বৃদ্ধির সাথে সাথে ফ্রি বেডের সংখ্যাও বৃদ্ধি পাবে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যে ফ্রি বেড কম থাকার জন্য প্রতিদিন বহু গরীব রোগী ফিরে যায়?

**শ্রী ননী ভট্টাচার্য :** সেটা শুধু ওখানে শয্যাসংখ্যা কম থাকার জন্য নয়, অন্যান্য অনেক হাসপাতাল থেকেই ফিরে যায়।

**শ্রী জন্মেজয় ওঝা :** ফ্রি বেডের সংখ্যা বৃদ্ধি না করার কারণটা কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এটা হচ্ছে পোস্ট গ্রাজুয়েট টেকনিক্যাল ইনস্টিটিউশন ফর রিসার্চ। ওখানে রিসার্চ করা হয় এবং সেইজন্য ফ্রি শয্যা সংখ্যাটা সীমিত রাখা হয়েছে।

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মন্ত্রী মহাশয় কি জানাবেন জেলা হাসপাতাল থেকে যে সমস্ত রোগী পাঠান হয় সেইসব রোগীও ফিরে যায়, তাদের ভর্তির জন্য কোন ব্যবস্থা আছে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** এ সম্বন্ধে রেফারেন্স সিস্টেম আছে, জেলা থেকে রেফার করলে বিভিন্ন মেডিকেল কলেজে ঠিকমত কাজ করে না। আমরা নজর রাখছি যাতে কাজ করে।

**শ্রী কমল সরকার :** এ্যাকসিডেন্ট হলে কি ব্যবস্থা করা হবে? কালকে সকাল বেলায় একটা ঘটনা ঘটেছে। একজনকে কিছুতেই কোন মেডিকেল কলেজে ভর্তি করা গেল না, আমি চিঠি লিখেছিলাম কিন্তু কি হয়েছে পরে তা অবশ্য জানিনা, এই রকম ব্যাপারে যাতে ভর্তি করে এই রকম কোন নির্দেশ দিতে পারবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** এই ধরনের সব হাসপাতালের এমার্জেন্সীতে নির্দেশ দেওয়া আছে। ক্যালকাটা মেডিকেল কলেজের সম্বন্ধে যে কথাটা বললেন মাননীয় সদস্য নোট দিলে এনকোয়ারী করে দেখব।

**শ্রী জন্মেজয় ওঝা :-** মন্ত্রী মহাশয় বললেন যে ওখানে পোস্ট গ্রাজুয়েট শিক্ষার ব্যবস্থা আছে। তা ওখানে পেয়িং বেডের সংখ্যা কমিয়ে ফ্রি বেড যা ১,১৪৩ টি আছে তার থেকে বাড়ান যায় না?

**শ্রী ননী ভট্টাচার্য :-** ওখানে পেয়িং বেডের ব্যবস্থা আছে। তা খুব লিমিটেড। আপনি যে ফ্রি বেড সার্ভিসের কথা বলছেন—পি. জি. একটা টিচিং ইনস্টিটিউশন, পোস্ট গ্রাজুয়েট ট্রেণিং হয়—সেই ফ্রি বেডের সংখ্যা অন্যান্য হাসপাতালে বাড়ান হলে ওখানেও বাড়ান হবে।

### কলিকাতা ও শহরতলীর পুকুর ও সরোবরে নিবিড় মৎস্য চাষ

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৩।) **শ্রী সুমন্ত কুমার হীরা :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক কি জানাইবেন কি, কলিকাতা এবং শহরতলীতে অবস্থিত পুকুর ও সরোবরগুলিতে নিবিড় মৎস্য চাষের কোন পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** কলিকাতা ও শহরতলীতে অবস্থিত পুকুর ও সরোবরগুলিতে সরকারের প্রত্যক্ষ পরিচালনাধীনে নিবিড় মৎস্য চাষ করবার কোন পরিকল্পনা বর্তমানে সরকারের নেই।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** এই রকম পরিকল্পনা অচিরে গ্রহণ করবেন কি?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** নিশ্চয় করবো—কিন্তু অসুবিধা হচ্ছে বঁড়শিতে মাছ ধরা বন্ধ না করলে হবে না।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** পশ্চিমবাংলার মানুষের মাছের অসুবিধার কথা মনে রেখে নিবিড় মাছ চাষ করা যায় কিনা বিবেচনা করবেন কি?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** এটা অচিরে করা হবে।

**বাঁকুড়া জেলার হাসপাতালসমূহে ডাক্তারের শূন্য পদ**

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৩৪)। **শ্রী নবনী বাউরী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বর্তমানে বাঁকুড়া জেলার বিভিন্ন হাসপাতালে, স্বাস্থ্য কেন্দ্রে ও চিকিৎসালয়ে মোট কতগুলি ডাক্তারের পোস্ট খালি আছে; এবং

(খ) উক্ত পদগুলি পূরণের জন্য সরকার কোন ব্যবস্থা নিয়েছেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) মোট ৪৫টি।

(খ) হ্যাঁ। পাবলিক সার্ভিস কমিসন কর্তৃক নির্ব্বাচিত প্রার্থী তালিকা থেকে গত ১৯৭৯ সালের জানুয়ারী থেকে এ পর্যন্ত মোট ৩৮ জনকে নিয়োগ পত্র দেওয়া হইয়াছে।

**শ্রী সুখেন্দু খান :** সমস্ত হাসপাতালে ডাঃ দেওয়া সম্ভব হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** আমরা ৩৮ জনকে নিয়োগ পত্র দিয়েছি তাদের মধ্যে সকলে এখনও জয়েন করেন নি। প্রাইমারী হেলথ সেন্টারে ২১টা আর সাবসিডিয়ারিতে ১২টা, মহকুমা হাসপাতালে ১টা এবং অন্যান্য ইউনিটগুলিতে ১১টা পদ খালি আছে। সুতরাং এখন বলতে পাচ্ছি না সমস্তগুলিতে ডাক্তারের পদ পূরণ করা যাবে কিনা।

**শ্রী সুখেন্দু খান :** স্থানীয় কোন ডাঃ পার্টটাইম হিসাবে কাজ করতে চাইলে তাদের সে সুযোগ দেওয়া হবে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** এতে একটা অসুবিধা আছে তা হচ্ছে হাসপাতালের ঔষধ বাইরে চলে যাচ্ছে এবং রুগীরা চিকিৎসীত হয় না।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** যেখানে ডাঃ নেই সেখানে কি ভাবে চলছে?

**শ্রী ননী ভট্টাচার্য :** ফারমাসিস্টদের উপর নির্ভর করা হচ্ছে।

[1-10 – 1-20 P.M.]

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** ফারমাসিস্টদের কমপিটেন্ট বলে মনে করেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** এটা মনে করার ব্যাপার।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি :** যেখানে এ্যালাপ্যাথিক ডাক্তার পাওয়া যাচ্ছে না সেখানে হোমিওপ্যাথিক ডাক্তার দেওয়া যায় কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :** কিছু কিছু জায়গায় দিয়েছি তবে সুনির্দিষ্ট ভাবে বললে আমরা তা বিবেচনা করে দেখবো।

**শ্রীমতী রেনু লীনা সুব্বা :** আমার এলাকায় অনেক সাব সেন্টার, প্রাইমারি সেন্টার

আছে যেখানে ডাঃ বা ঔষধ নেই। সে বিষয়ে আপনি কি বিবেচনা করবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা বাঁকুড়ার প্রশ্ন, দার্জিলিং সম্বন্ধে প্রশ্ন করলে উত্তর দেবো।

**শ্রী কমল সরকার ঃ** বাঁকুড়া হাসপাতালে একজন এম এস ডাক্তার আছেন তিনি বলেছিলেন যে আমি এখানে ৫/৭ বছর ধরে আছি। আমাকে অন্য কোন জায়গায় শিক্ষক হিসাবে বদলী করা যায় কিনা—তা না হলে আমার শিক্ষা ব্যর্থ হয়ে যাবে। এটা কি আপনি দেখবেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এটা বদলি বা খালি পদ পূরণের ব্যাপার।

**শ্রী নিখিল দাস ঃ** ৩৮ জনের মধ্যে কতজন জয়েন করেছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** ৪ জন যোগদান করেছেন।

**শ্রী নিখিল দাস ঃ** এগুলি কি বাই ট্রান্সফার হয়েছে না বাই নিউ এ্যাপয়েন্টমেন্ট।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** বাই নিউ এ্যাপয়েন্টমেন্ট।

## সরকার পরিচালিত যক্ষ্মা হাসপাতালে শয্যা সংখ্যা

*৯৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩২)। **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সরকার পরিচালিত যক্ষ্মা হাসপাতালগুলির মোট "শয্যা" (বেড) সংখ্যা কত;

(খ) বর্তমানে (৩১শে জানুয়ারী, ১৯৮০) কতজন যক্ষ্মা রোগাক্রান্ত ব্যক্তির হাসপাতালে ভর্তির আবেদনপত্র "বোর্ডের" বিবেচনাধীন আছে; এবং

(গ) পশ্চিমবঙ্গের বিভিন্ন হাসপাতালে মোট কতজন যক্ষ্মা রোগী "আউট ডোর" চিকিৎসার সুযোগ পাচ্ছেন?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ**

(ক) ৩,৬২২ টি।

(খ) এখন কোন আবেদনপত্র বোর্ডের বিবেচনাধীন নেই। ৩১শে জানুয়ারী ১৯৮০ সাল পর্যন্ত।

(গ) ৩১/১২/৭৯ তারিখ পর্যন্ত ১,২৫,৬৩৬ জন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি পশ্চিমবঙ্গের জনসংখ্যার শতকরা কত জন যক্ষ্মা রোগাক্রান্ত?

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** এই সম্বন্ধে চট করে বলতে পারব না, এই বিষয়ে নানা ধরনের স্ট্যাটিসটিক্স আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** :- আপনি যে সংখ্যা দিলেন ১ লক্ষের উপর পশ্চিমবঙ্গের বিভিন্ন হাসপাতালে চিকিৎসাধীন রয়েছে, তাদের চিকিৎসা চলছে। .............

**শ্রী ননী ভট্টাচার্য** :- বিভিন্ন হাসপাতালে ১ লক্ষ ২৫ হাজার চিকিৎসাধীন নয়, আউটডোরে ১ লক্ষ ২৫ হাজার চিকিৎসীত হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : আউটডোরে যে সংখ্যাটা বলেছেন সেই সংখ্যাটা মারাত্মক ভয়াবহ। সেই দিকে লক্ষ্য রেখে পশ্চিমবাংলায় যক্ষ্মা হাসপাতাল বাড়ানোর কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য** : মাননীয় সদস্য জানেন ইতিমধ্যে আমরা যাদবপুর কে. এস. রায় টি. বি. হাসপাতাল এবং এস. বি. দে স্যানাটোরিয়াম, কার্শিয়াং অধিগ্রহণ করেছি। আরো দু' একটা টি. বি. হাসপাতাল অধিগ্রহণের কথা বিচার বিবেচনা করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহাশয় (খ) প্রশ্নের যে উত্তর দিয়েছেন তার থেকে জানতে চাই আপনি যে বলেছেন ৩১শে জানুয়ারী ১৯৮০ সাল পর্যন্ত কোন আবেদনপত্র বিবেচনাধীন নেই, আমি ব্যক্তিগতভাবে জানি ২২ জন দরখাস্ত উপস্থাপন করেছিল, তারা কোন চিঠি পায়নি, তাদের দরখাস্তগুলি বিবেচনা করা হল কি না হল সে সম্বন্ধে তারা কিছুই জানতে পারল না কেন? সেই দরখাস্তগুলি কি ডাস্টবিনে ফেলে দেওয়া হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য** : যখন দরখাস্ত অনুমোদিত হল, হাসপাতালে ভর্তির অ্যাডভাইস দিলেন যেই কমিটি তখন সেটা জানিয়ে দেওয়া হয়, বাকিগুলি যতদূর জানি জানান হয় না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : আর একটা বিষয় জানতে চাই সেটা হচ্ছে যাদের ভর্তির আবেদন গ্রাহ্য হল সেই টি. বি. রোগী চিঠি পেল ২/১ মাস বাদে কার্যতঃ সেই রোগীর ভর্তি হওয়াকে বন্ধ করে দেওয়ার জন্য। এই দিকে দৃষ্টি দেবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য** : এই সম্বন্ধে যদি স্পেসিফিক দৃষ্টান্ত দেন তাহলে আমি অনুসন্ধান করে দেখব। ১$\frac{১}{২}$ মাস দেরী লাগবে এই রকমই ব্যবস্থা। অ্যাডভাইসারী বোর্ড প্রতি সপ্তাহে বসে, বসে কেস ডিসপোজ অফ করার সঙ্গে সঙ্গে যারা ভর্তির যোগ্য তাদের নাম ঠিকানায় চিঠি দিয়ে দেয়। অনেক সময় দেখা যায় টি. বি. হাসপাতালে শয্যা সংখ্যা সীমাবদ্ধ থাকার দরুন এবং শয্যা খালি না থাকার দরুন হয়ত হাসপাতালে ভর্তি হতে দেরী হয়।

**শ্রী শশাংক শেখর মণ্ডল** : এই প্রশ্নের সঙ্গে যুক্ত, যদিও এগুলি আপনার সম্পূর্ণ কর্তৃত্বাধীন নয় তবুও নিরাময় হাসপাতাল বলে যে প্রতিষ্ঠান আছে সেই নিরাময় হাসপাতালের উপর আমাদের সরকারের স্বাস্থ্যমন্ত্রীর কোন তত্ত্বাবধায়ক আছে কিনা বা তাঁর কর্তৃত্ব করার কিছু আছে কিনা? কারণ, আমাদের ডিস্ট্রিক্ট বীরভূমে যে নিরাময় হাসপাতাল আছে সেই হাসপাতাল পরিচালনার ব্যাপারটা অত্যন্ত বেদনাদায়ক, সেই কারণে আমি মন্ত্রী মহাশয়ের এই দিকে দৃষ্টি আকর্ষণ করছি।

[1-20 – 1-30 P.M.]

**শ্রী ননী ভট্টাচার্য** : তত্ত্বাবধায়ক কমিটিতে গভর্নমেন্ট-এর তরফ থেকে লোক রয়েছে।

পরিচালনা ব্যবস্থা খারাপ এটা নানা কারণে হয়। শয্যার জন্য মার্চমাস পর্যন্ত যে টাকা দেবার কথা সেটা আমরা দিয়েছি।

### বিধিবদ্ধ বোনাস প্রাপ্ত শ্রমিক সংখ্যা

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৯।) **শ্রী কমল সরকার** : শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৮ ও ১৯৭৯ সালে পশ্চিমবঙ্গের সংগঠিত ক্ষেত্রে মোট কতজন শ্রমিক কর্মচারী বিধিবদ্ধ ৮.৩৩ শতাংশ বোনাস পেয়েছেন; এবং

(খ) সংগঠিত ক্ষেত্রে নিযুক্ত মোট শ্রমিক কর্মচারীদের শতকরা কয়জন উক্ত দু' বছরে বিধিবদ্ধ বোনাস পেয়েছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** :

(ক) এবং (খ) : এ সম্পর্কে সরকারের নিকট কোন পরিসংখ্যান নেই।

**শ্রী কমল সরকার** : অতি উত্তম জবাব। মন্ত্রী মহাশয় এই ব্যাপারে আর কোন উত্তর বা ফিগার দিতে পারবেন কি এবং যদি পারেন তাহলে কবে দেবেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ** : কবে দিতে পারব সেটা আমি খোঁজ করে আপনাকে জানাব।

### কনট্র্যাক্ট সার্ভিসে নিযুক্ত ডাক্তার

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৭।) **শ্রী সুভাষ গোস্বামী** : স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গ সরকারের অধীনে কতজন ডাক্তার বর্তমানে কনট্র্যাক্ট সার্ভিস-এ নিযুক্ত আছেন;

(খ) উক্ত ডাক্তার মাসে কি পরিমাণ বেতন ও ভাতা পান; এবং

(গ) তাঁহাদের রেগুলার সার্ভিস-এ আনয়ন করার বিষয়ে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন?

**শ্রী ননী ভট্টাচার্য** :

(ক) ৭৮ জন।

(খ) মোট টাঃ ৭৫০.৩৫।

(গ) যাদের বয়স চাকুরীতে যোগদানের দিন ৪৮ বৎসরের নীচে ছিল, তাদেরকে Regular Service-এ আনার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি** : মন্ত্রী মহাশয় একটু আগে বললেন কন্ট্রাক্ট সার্ভিসে ডাক্তার

নিলে চিকিৎসা এবং হাসপাতালের অসুবিধা হয়। আবার একটু আগে বললেন, ফার্মাসিস্ট-রা ফার্মেসী চালাচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে, আপনি কি মনে করেন এই ফার্মেসী কন্ট্রাক্ট বেসিসে চালালেও অসুবিধা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য :** আগের প্রশ্ন ছিল পার্ট টাইম মেডিকেল অফিসারদের কন্ট্রাক্ট বেসিস সম্বন্ধে এবং এটা হচ্ছে ফুল টাইম মেডিকেল অফিসারদের সম্বন্ধে।

### রেজিস্ট্রিভুক্ত মহিলা সমিতি

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৭।) **শ্রী অনিল মুখার্জী :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে মোট কতগুলি রেজিস্ট্রিভুক্ত মহিলা সমিতি আছে;

(খ) ইহাদের মধ্যে আদিবাসী ও তফসিলী জাতি মহিলাদের কয়টি সমিতি আছে; এবং

(গ) ঐ সব মহিলা সমিতিকে সরকারী অনুদানের ব্যবস্থা আছে কিনা?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :**

(ক) এই বিভাগের জানা নাই, এই তথ্য বিচার বিভাগ হইতে পাওয়া যাইবে।

(খ) জানা নাই। বিষয়টি কল্যাণ শাখার অন্তর্ভুক্ত নয়।

(গ) উপযুক্ত ক্ষেত্রে কল্যাণ শাখা থেকে অনুদানের ব্যবস্থা আছে।

**শ্রীমতী রেনুলিনা সুব্বা :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমার এলাকায় কত মহিলা সমিতি আছে? আপনি কি বলবেন, গণতান্ত্রিক মহিলা সমিতিকে কেন অনুদান দেওয়া হয়েছে? আপনি কি বলবেন, আমাদের মহিলা সমিতির সদস্যদের কেন এ্যারেস্ট করা হয়েছে? আপনি কি বলবেন, কেন আপনারা গণতান্ত্রিক মহিলা সমিতিকে দিয়ে মিটিং করাচ্ছেন?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** যে বিষয়টা জানতে চাচ্ছেন সে বিষয়ে আমি একথা বলতে চাই যে কত রেজিষ্ট্রিকৃত মহিলা সমিতি আছে সেটা আমার বলার কথা নয়, আইন বিভাগ থেকে এই তথ্য পাওয়া যাবে। আর গণতান্ত্রিক মহিলা সমিতির কথা বললেন, গণতান্ত্রিক সমিতি একটি গণ সংগঠন, গণতান্ত্রিক মহিলা সমিতির কথা জানতে হলে সেখানে গিয়ে জানতে হবে।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা :** আপনি কি জানেন আমাদের এলাকায় যে ট্রাইবাল ওয়েলফেয়ার সেন্টার আছে এবং সেটা একটা ইনডিপেনডেন্ট বডি, তাদের কেন টাকা দিলেন না জানতে চাই because you are the minister you must know of it. I want the correct answer.

**মিঃ স্পীকার :** That question does not arise.

*১০১—হেল্ড ওভার

**"কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্প**

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৭।) **শ্রী কিরণময় নন্দ :** ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কেন্দ্রের জনতা সরকার গঠিত হওয়ার পর ঐ সরকারের মেয়াদ পর্যন্ত রাজ্য সরকার "কাজের বিনিময়ে খাদ্য" প্রকল্পের জন্য কি পরিমাণ গম ও চাল কেন্দ্রের কাছ হইতে অনুদান হিসাবে পাইয়াছেন; এবং

(খ) বর্তমান কেন্দ্রে কংগ্রেস (ই) সরকার গঠিত হওয়ার পর ঐ অনুদান ব্যবস্থা চালু আছে কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :**

(ক) ২ লক্ষ ৭১ হাজার ২০০ মেঃ টন চাল ও গম রাজ্যসরকার জনতা সরকার গঠিত হওয়ার পর ঐ সরকারের মেয়াদ পর্যন্ত বিভিন্ন গ্রামীণ কর্মসূচী প্রকল্প রূপায়ণের জন্য কেন্দ্রের কাছ থেকে অনুদান হিসাবে পেয়েছেন।

(খ) হ্যাঁ।

**শ্রী কিরণময় নন্দ :** অতিরিক্ত প্রশ্ন, স্যার, এই বাবদে কোন টাকা পাওয়া গিয়াছে কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** না।

**শ্রী কিরণময় নন্দ :** বর্তমানে কেন্দ্রে কংগ্রেস সরকার গঠিত হওয়ার পর কি পরিমাণ গম ও চাল পাওয়া গিয়েছে?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** ২০ হাজার মেট্রিক টন।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই কাজের বিনিময়ে খাদ্য এই প্রকল্পে কেন্দ্র থেকে যে পরিমাণে গম পাওয়া গিয়েছিল সেই গম যথেষ্ট পরিমাণে সদ্-ব্যবহার না হওয়ার জন্য লোক বামফ্রন্টকে গম ফ্রন্ট বলছে কিনা?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** সম্পূর্ণ অসত্য কথা।

**শ্রী রজনীকান্ত দলুই :** এই যে কাজের বিনিময়ে খাদ্য, এই প্রকল্পে পশ্চিমবঙ্গে কি ধরনের কাজ আপনারা শুরু করেছিলেন?

**শ্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী :** নোটিশ দিলে জবাব দেবো।

[1-30 – 1-40 P.M.]

**কোচবিহার জেলায় হোমিওপ্যাথিক কলেজ ও হাসপাতাল স্থাপন**

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৩১।) **শ্রী বিমল কান্তি বসু :** স্বাস্থ্য ও পরিবার

কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় হোমিওপ্যাথিক কলেজ ও হাসপাতাল স্থাপনের কোন সিদ্ধান্ত সরকারের আছে কি;

(খ) থাকিলে, উক্ত হাসপাতালের জন্য প্রয়োজনীয় জমি সংগ্রহ করা হইয়াছে কি;

(গ) উক্ত ব্যাপারে মোট কত টাকা বরাদ্দ করা হইয়াছে;

(ঘ) উক্ত হাসপাতালে কয়টি শয্যা হইবে; এবং

(ঙ) উক্ত কলেজে কতজনের প্রশিক্ষণের ব্যবস্থা থাকিবে?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) কোচবিহার জেলায় হোমিওপ্যাথিক কলেজ ও হাসপাতাল স্থাপনের একটি প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রয়োজনীয় জমি সংগ্রহের জন্য চেষ্টা করা হইতেছে।

(গ) এখন পর্যন্ত কোনো অর্থ বরাদ্দ করা হয় নাই।

(ঘ) প্রথম পর্য্যায়ে ৫০টি শয্যা স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে।

(ঙ) প্রথম পর্যায়ে ১০০টি ছাত্র-ছাত্রী প্রশিক্ষণের ব্যবস্থার প্রস্তাব বিবেচনাধীন আছে।

**শ্রী শশাঙ্ক শেখর মন্ডল :** মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি বীরভূম জেলার রামপুরহাটে হোমিওপ্যাথিক কলেজ করার কোন পরিকল্পনা আছে কিনা?

**মিঃ স্পীকার :-** এ প্রশ্ন থেকে এই প্রশ্ন ওঠে না।

## গভীর সমুদ্রে মৎস্য শিকার ব্যবস্থা

*১০৪। (অনুমোদিত প্রশ্ন নং *১২।) **শ্রী জন্মেজয় ওঝা :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গের গভীর সমুদ্রে মাছ ধরার ব্যবস্থা অপ্রতুল হওয়ায় এই রাজ্যের সমুদ্র এলাকার মধ্যে বিদেশীরা মাছ ধরে;

(খ) পশ্চিমবঙ্গে গভীর সমুদ্রে মাছ ধরার কি কি ব্যবস্থা আছে; এবং

(গ) বৎসরে গড়ে কত পরিমাণ মাছ ধরা পড়ে?

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল :**

(ক) না।

(খ) স্টেট ফিশারিজ ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেড তাঁদের চারটি ট্রলারের সাহায্যে প্রধানতঃ গভীর সমুদ্রের নিকটবর্তী Off-shore এলাকায় মাছ ধরে।

(গ) ঐ কর্পোরেশন বৎসরে গড়ে প্রায় ৪৪ টন মাছ ধরে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মন্ত্রী মহাশয় 'ক' প্রশ্ন-এর উত্তরে বললেন আমাদের ব্যবস্থা অপ্রতুল নয়। কিন্তু বিদেশীরা যে মাছ ধরছে, এই বেআইনী মাছ ধরার বিরুদ্ধে কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** এই ব্যাপারটা অর্থাৎ ওয়াচ করার ব্যাপারটা সেন্ট্রাল গভর্নমেন্টের করার। সেইজন্য ওদের ওয়াচার রাখা দরকার। কিন্তু সেটা তারা রাখতে পারেন নি। আমি সেন্ট্রাল বোর্ড অফ ফিশারিজের মিটিংয়ে এইটা পয়েন্ট আউট করেছি গত পাঁচ মাস আগে। সেই সময়ে ওঁরা বলেছিলেন সঙ্গে সঙ্গে লোক দেবেন। কিন্তু আজ পর্যন্ত দেন নি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মন্ত্রী মহাশয় বললেন চারটে ট্রলার আছে। সবগুলো কি চলে? কটা খারাপ হয়ে আছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** খারাপ হয়ে কোনটা পড়ে নেই। তবে কোনটা খারাপ হচ্ছে, আবার চলছে—এই রকম অবস্থা।

**শ্রী জন্মেজয় ওঝা :** মন্ত্রী মহাশয় আজকে বলেছেন চারটে ট্রলার অপ্রতুল নয়। কিন্তু আবার বলছেন মাত্র চারটে ট্রলার আছে। এই চারটে ট্রলার কি বাড়াবার ব্যবস্থা করা হবে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** না। এই চারটে ট্রলার নিয়েই ঠেলা সামলাতে পারছি না। সত্যি কথা বলছি আপনাদের।

(হাস্যরোল।)

**শ্রী কিরণময় নন্দ :** এই মাছ ধরতে কত খরচ হয়?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** এটা নির্ভর করে যত ট্রিপ হবে তার উপর। এক একটা ট্রিপে ৪৮ হাজার টাকার মতো খরচ হয়।

**শ্রী কিরণময় নন্দ :** ১৯৭৯ সালে মোট কত খরচ হয়েছিল?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** নোটিশ চাই।

**শ্রী জন্মেজয় ওঝা :** এই মাছ ধরার ব্যাপারে লাভ হয়েছে, না ক্ষতি হয়েছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** লোকসান হয়েছে।

**ডাঃ বঙ্কিম বিহারী মাইতি :** বিদেশী বলতে কাদের বোঝাচ্ছেন—বাংলাদেশের নাগরিককে কি?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** ফরেনার্স এ্যাক্টে বিদেশীদের যে ডেফিনেশান দেওয়া আছে তাদের কথাই বলছি। অর্থাৎ ভারতবর্ষের নয়, অন্য কোন দেশের।

**শ্রী জন্মেজয় ওঝা :-** কোন কোন দেশের লোকেরা সাধারণতঃ মাছ ধরে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :-** বেশিরভাগ আসে থাইল্যান্ডের লোকেরা।

**বিধবা মহিলাদের জন্য সরকারী সাহায্য**

***১০৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৪১৯।) **শ্রী অনিল মুখার্জী ঃ** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে গ্রামের সহায়সম্বলহীন সক্ষম বিধবা মহিলাদের সাহায্যের জন্য সরকারী কোন প্রকল্প চালু আছে কিনা;

(খ) উত্তর না হইলে, এ বিষয়ে সরকার কিছু বিচার-বিবেচনা করিতেছেন কিনা;

(গ) পশ্চিমবঙ্গের গ্রামের কতজন বৃদ্ধ ও বৃদ্ধা ওল্ড এজ পেনসন পান; এবং

(ঘ) ঐসব পেনসন কিভাবে দেওয়া হয়?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জ্জী ঃ**

(ক) হ্যাঁ। বার্ধক্য ভাতা ছাড়াও সহায় সম্বলহীন বিধবা মহিলাদের সাহায্যের প্রকল্প অল্প দিন হ'ল চালু হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলায় মোট ২০,১৮৫ জন বৃদ্ধ ও বৃদ্ধা (Old-age) বার্ধক্য ভাতা (পেনসন) পান। বার্ধক্য ভাতার মাত্রা ২৮,০০০ জন এবং এই মাত্রা আমরা শীঘ্রই পূরণ করার চেষ্টা করছি।

(ঘ) সরকারী খরচায় মানি অর্ডার যোগে বৃদ্ধ ও বৃদ্ধাদের বাড়ীতে ওল্ড এজ পেনসনের টাকা পাঠিয়ে দেওয়া হয়।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা ঃ** মাননীয়া মন্ত্রী মহোদয়া অনুগ্রহ করে জানাবেন কি যত উইডো এই পেনসন পাচ্ছে, সেই যে টাকা স্যাংশন করেছেন সেটা থ্রু কিষাণ সভা মারফৎ হচ্ছে কেন এবং এই যে সরকারী সাহায্য বিধবা মহিলাদের দেবেন সেটা শুধু মহিলা সমিতিকেই দেবেন না কি সব লোককেই দেবেন?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** অল্প দিন হল আমরা বিধবাদের জন্য এই প্রকল্প চালু করেছি, এখনও পর্যন্ত ডি এম-এর কাছ থেকে দরখাস্ত আসেনি, সেজন্য অহেতুক আশঙ্কিত হওয়ার কারণ নাই। আমরা মনে করি যে ডি এম-দের এই দায়িত্ব দিয়েছি, তাঁরা দায়িত্বশীল অফিসার, পঞ্চায়েতের যে সমস্ত নির্বাচিত পঞ্চায়েত সমিতি আছে, তাদের কাছে যে সমস্ত দরখাস্ত আসবে এবং মিউনিসিপ্যালিটি এবং পৌরসভার কাছে যে সমস্ত দরখাস্ত আসবে, তাঁরা যেগুলো অনুমোদন করে পাঠাবেন, তা আমরা নিশ্চয়ই দেখবো।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় ঃ** আপনি (ক) প্রশ্নের উত্তরে বলেছেন বার্ধক্যভাতা ছাড়াও সহায় সম্বলহীন বিধবা মহিলাদের সাহায্যের প্রকল্প অল্প দিন হল চালু হয়েছে। আমার প্রশ্ন হল অক্ষম মহিলাদের জন্য কোন ব্যবস্থা আছে কিনা?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী ঃ** আমার বিভাগে অক্ষম ভাতাও চালু আছে, তার মধ্যে

পুরুষ পড়তে পারে, মহিলাও পড়তে পারে, তবে তার জন্য আলাদা ফর্ম আছে, সেই ফর্মে দরখাস্ত করলে নিশ্চয়ই পেতে পারবে।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** এই বিধবা পেনসন কোন তারিখ থেকে চালু হয়েছে এবং কি নর্মে, বা কোন পদ্ধতিতে এই পেনসন দেওয়া হয়?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** এই বিধবা ভাতা দু তিন মাস হল চালু করার ব্যাপারে আমাদের মন্ত্রী সভা সিদ্ধান্ত করেছেন। এর জন্য একটা ফর্ম আছে, যেমন বার্ধক্য ভাতার জন্য ফর্ম আছে, অক্ষমদের ভাতা দেবার ব্যাপারে ফর্ম আছে তেমনি বিধবাদের ভাতা দেবার ব্যাপারেও একটা ফর্ম আছে, এই ফর্ম ডি এম-দের কাছে আমরা পাঠিয়ে দিয়েছি, তাঁদের সঙ্গে আপনারা যোগাযোগ করলেই নিশ্চয়ই তা পেতে পারবেন।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** আমি যেটা প্রশ্ন করছি সেটা কোন বিধবারা পাবেন, সমস্ত বিধবারাই কি পাবেন না কি বিধবাদের মধ্যে ক্লাসিফিকেশন আছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** বৈধব্য ভাতা ফর্মে সমস্ত নিয়মকানুনগুলি লেখা আছে, সেগুলি দেখে নেবেন।

### সরকার পরিচালিত মানসিক হাসপাতালের শয্যা সংখ্যা

*১০৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩৩।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকার পরিচালিত বা নিয়ন্ত্রিত মানসিক হাসপাতালগুলিতে "বেডের" সংখ্যা কত; এবং

(খ) রাজ্যে নতুন কোন মানসিক হাসপাতাল স্থাপনের পরিকল্পনা সরকারের আছে কি?

[1-40 – 1-50 P.M.]

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) রাজ্যসরকার পরিচালিত মানসিক হাসপাতালগুলিতে বেডের সংখ্যা ....... ২৮০টি।
রাজ্যসরকার নিয়ন্ত্রিত মানসিক হাসপাতালগুলিতে বেডের সংখ্যা ..... ৩৫০টি।

(খ) হ্যাঁ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় 'খ' প্রশ্নের জবাবে বললেন, হ্যাঁ। আমার জিজ্ঞাসা, এই হাসপাতাল কোথায় হচ্ছে মাননীয় মন্ত্রী মহাশয় তা জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** ৩৫০ শয্যা বিশিষ্ট একটি মানসিক হাসপাতাল বহরমপুরে খোলার ব্যবস্থা হচ্ছে। এ ছাড়া আর একটি ঝাড়গ্রামে খোলার কথা চিন্তা করা হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, সরকার পরিচালিত মানসিক হাসপাতালগুলিতে ডাক্তারের সংখ্যা কত এবং রোগী অনুযায়ী ডাক্তারের অনুপাত কত? অর্থাৎ কতজন রোগীর জন্য এক একজন ডাক্তার থাকবেন।

**শ্রী ননী ভট্টাচার্য :** ডাক্তারদের সংখ্যা জানাতে হলে নোটিশ চাই। তবে অনুপাত হচ্ছে ১:৫ অর্থাৎ একজন ডাক্তার ৫ জন রোগী।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** যক্ষ্মা হাসপাতালে পাঠানোর জন্য যেমন যক্ষ্মা রোগীদের আবেদন পত্রগুলি বিচার বিবেচনা করার জন্য একটি কমিটি আছে সেইরকম এই মানসিক হাসপাতালের জন্য একটি কমিটি গঠন করবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** সেখানেও একটি কমিটির ব্যবস্থা আছে, মাননীয় সদস্য মহাশয়ের বোধ হয় এটা জানা নেই।

### বিদ্যুৎ ঘাটতির জন্য নষ্ট শ্রমদিবস

*১০৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৩।) **শ্রী কিরণময় নন্দ :** শ্রম বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৭ সাল হইতে ১৯৭৯ সাল পর্যন্ত পশ্চিমবাংলায় বিদ্যুৎ ঘাটতির জন্য মোট কত শ্রমদিবস নষ্ট হইয়াছে; এবং

(খ) ঐ শ্রমদিবস নষ্ট হওয়ার জন্য শ্রমিকদের মজুরি কাটা হইয়াছে কিনা?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :**

(ক) এই কারণে শ্রমদিবস নষ্টের হিসাব নেই। তবে উক্ত সময়ে এজন্য ২,৩৭,৪৩৫ জন ব্যক্তিকে লে-অফ্ করা হয়।

(খ) সারা রাজ্যের সব কলকারখানা সম্পর্কে এ ব্যাপারে বিস্তারিত তথ্য নেই। তবে প্রশ্নোক্ত সময়ের মধ্যে পশ্চিমবঙ্গের বড় শিল্পে বিদ্যুৎ ছাঁটাইয়ের জন্য কর্ম বিরতির কারণে বেতন কাটার কোন খবর নেই বললেই চলে।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় যে বললেন, ২ লক্ষ ৩৭ হাজার ৪৩৫ জন ব্যক্তিকে লে-অফ করা হয়েছে, আমার জিজ্ঞাসা, এর জন্য কে দায়ী—কোম্পানীগুলি দায়ী, না, বিদ্যুৎ ঘাটতির জন্য সরকার দায়ী?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** আমি বলেছি বিদ্যুৎ ঘাটতির জন্য একজ্যাক্টলি কত শ্রমিক এ্যাফেকটেড হয়েছে তার সঠিক হিসাব আমার কাছে নেই। তবে ২ লক্ষ ৩৭ হাজার ৪৩৫ জন শ্রমিককে লে অফ করা হয়। আপনি কারণ জানতে চেয়েছেন কারণ হচ্ছে বিদ্যুৎ ঘাটতি, এটাই আমার উত্তর।

**শ্রী কিরণময় নন্দ :** বিদ্যুৎ ঘাটতির জন্য ২ লক্ষ ৩৭ হাজার ৪৩৫ জন শ্রমিক লে অফ হয়েছে, এর জন্য দায়ী কে এবং সরকার কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** এই লে অফের জন্য তাদের বেতন যাতে কাটা না যায় সেটা সরকার দেখছেন।

**শ্রী কিরণময় নন্দ :** লে অফ হবার ফলে শ্রমিকরা কি তাদের বেতন পাচ্ছেন?

**শ্রী কৃষ্ণপদ ঘোষ :** বেতন কাটা গেছে বলে কোন খবর নেই।

## Registration of Labour Co-operative Societies

***108.** (Admitted question No. ***276.**) **SHRI RAJANI KANTA DOLOI :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state the number of Labour Co-operative Societies registered during (i) April, 1972 to May, 1977; and (ii) June, 1977 to January, 1980 ?

**Shri Bhakti Bhusan Mondal :**

(i) April 1972 to May 1977-332

(ii) June 1977-January 1978-30

**শ্রী রজনী কান্ত দোলুই :** গত ৫ বছরে কংগ্রেস রেজিমে ৩৩২ টি লেবার কো-অপারেটিভ সোসাইটি রেজিষ্ট্রি হয়েছিল, কিন্তু আপনাদের ৩ বছরে মাত্র ৩০টি রেজিস্ট্রেশন দিয়েছেন—এর কারণ কি, আপনাদের কাছে কি কোন প্রোপোজাল আসে নি?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** অনেকগুলি কারণ আছে, আমি এক একটি করে বলে যাচ্ছি। এক নং কারণ হচ্ছে এই, কো-অপারেটিভের জামা পরে কন্ট্রাক্টররা এতদিন গভর্ণমেন্টকে ঠকাচ্ছিল। আমি একটি স্পেসিফিক উদাহরণ দিচ্ছি। দুর্গাপুরে ২৬টি কো-অপারেটিভ লেবার কন্ট্রাক্ট একটি লোক চালায়। তিনি আগে এম. এল. এ. ছিলেন। এই রকম ভাবে আমরা যখন বুঝতে পারলাম কো-অপারেটিভের জামা পরে গভর্ণমেন্টকে ঠকানো হচ্ছে, ফ্রড করা হচ্ছে তখন আমি আমার ডিপার্টমেন্টকে এটা বন্ধ করে দিতে বললাম। দোজ হু আর রিয়েল লেবারারস—রিয়েল লেবারারস যদি কো-অপারেটিভ না করেন তাহলে লেবার কো-অপারেটিভ কিছু করবেন না এবং আমি স্ট্রিক্ট স্ক্রুটিনি করে যেটা বুঝছি যে হ্যাঁ, সত্যিকারে এটা লেবারারস করছে, সেখানে করা হচ্ছে। তারই ফল দাঁড়িয়েছে এই। আমরা বেশী করতে চাই নি।

**শ্রী রজনী কান্ত দোলুই :** আপনার কাছে এই রকম অভিযোগ এসেছে যে সি. পি. এম. এর লেবার সেলের লোক, ফরোয়ার্ড ব্লকের লোক না হলে অন্য লোকদের লেবার কো-অপারেটিভ সোসাইটির রেজিস্ট্রেসন দিচ্ছেন না?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** এই রকম অভিযোগ আসেনি। তবে আমি আপনাকে বলে দিচ্ছি যারা রিয়েল কো-অপারেটিভ করতে চাইবেন তাদের দেওয়া হবে এবং যাতে নষ্ট না হয় সেটা আপনারা দেখবেন।

**শ্রী কৃপা সিন্ধু সাহা :** আপনি বললেন কো-অপারেটিভ জামা গায়ে দিয়ে একটি লোক ২৬টি কো-অপারেটিভ করছেন—সেই ভদ্রলোকের নাম কি?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** তিনি এখানে উপস্থিত নেই, কাজেই নাম বলতে পারব না।

**শ্রী সরল দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন ২৬ টি কো-অপারেটিভ যিনি করছেন, তিনি কোন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত আছেন?

**মিঃ স্পীকার ঃ** তা বলা যাবে না, দিস কোশ্চেন ডাজ নট এ্যারাইজ।

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র এবং উপ-স্বাস্থ্যকেন্দ্র**

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৯৮।) **শ্রী সুভাষ গোস্বামী ঃ-** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৭৯ সাল হইতে ৩১শে জানুয়ারি, ১৯৮০ পর্যন্ত পশ্চিমবঙ্গে কয়টি প্রাথমিক (প্রাইমারি) স্বাস্থ্যকেন্দ্র এবং উপ-স্বাস্থ্যকেন্দ্র (সাবসিডিয়ারি হেলথ সেন্টার) মঞ্জুর হইয়াছে; এবং

(খ) তন্মধ্যে বাঁকুড়া জেলায় কোন্ কোন্ স্বাস্থ্যকেন্দ্র (প্রাইমারি অ্যান্ড সাবসিডিয়ারি) আছে?

[1-50 – 2-00 P.M.]

**শ্রী ননী ভট্টাচার্য ঃ-**

(ক) চারটি উপ-স্বাস্থ্যকেন্দ্র।

(খ) নাই।

**কোচবিহার জেলায় এফ ই ও-র শূন্য পদ**

*১১০। (অনুমোদিত প্রশ্ন নং *৬২০।) **শ্রী বিমলকান্তি বসু ঃ-** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলার কোন্ কোন্ ব্লকে এফ ই ও (ফিসারিজ এক্সটেনশন অফিসার) পদ খালি আছে; এবং

(খ) উক্ত খালি পদগুলি পূরণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল ঃ**

(ক) কোচবিহার জেলার নিম্নলিখিত ব্লকে F.E.O. (Fisheries Extension Officer) পদ খালি আছে ঃ

(১) তুফানগঞ্জ
(২) মাথাভাঙ্গা - ১
(৩) মাথাভাঙ্গা - ২

(খ) F.E.O. হিসাবে নিয়োগের জন্য কিছু যুবককে নিয়োগ-পূর্ব ট্রেনিং দেওয়া হইতেছে। এই সকল Trainee F.E.O দের ট্রেনিং সমাপ্ত প্রায়। ট্রেনিং শেষে উপযুক্ত পরীক্ষাদির পরে

উহাদের চাকুরীতে নিয়োগ করা হইবে। উপরোক্ত নিয়োগকালে কুচবিহার জেলার উক্ত শূন্যপদ গুলি পূরণের জন্য বিবেচনা এবং ব্যবস্থা গ্রহণ করা হইবে।

**শ্রী সরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় যে ট্রেনিংয়ের কথা বলছেন এই ট্রেনিং শেষ হতে কত দিন সময় লাগবে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** ট্রেনিং শেষ হয়ে এসেছে এই মাসের মধ্যেই শেষ হবে।

**সমবায় ধানকল**

*১১১। (অনুমোদিত প্রশ্ন নং *১৬।) **শ্রী জন্মেজয় ওঝা :** সমবায় বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গে কতগুলি সমবায় ধানের কল (রাইস মিল) আছে;

(খ) তন্মধ্যে কতগুলি ঘাটতিতে চলছে; এবং

(গ) কতগুলি মিল বন্ধ করে দেওয়া হয়েছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :**

(ক) মোট ৩৮টি সমবায় চাল কলের (Rice Mill) প্রতিষ্ঠার জন্য অর্থ সাহায্য করা হয়েছিল। তন্মধ্যে ২৮টি প্রতিষ্ঠিত হয়েছিল।

(খ) ৮টি ঘাটতিতে চলছে।

(গ) আজ পর্যন্ত ৬টি সমিতিকে লিকুইডেশনে দেওয়া হয়েছে।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি যে, যে কয়টিকে লিকুইডেশনে দেওয়া হয়েছে সেগুলি সরকার অধিগ্রহণ করে চালাবার চেষ্টা করবেন কিনা?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** এটা আমি বিবেচনা করে দেখবো। তবে যেগুলি লিকুইডেশনে দিয়েছি তার আর বাঁচবার কোন উপায় নেই।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এই যেগুলিকে লিকুইডেশনে দেওয়া হয়েছে এগুলির যদি বাঁচবার উপায় না থাকে তাহলে তিনি এই কলগুলিকে বিকল্প হিসাবে অন্য কোনভাবে বিবেচনা করা যায় কিনা সেটা দেখবেন। কারণ এর সমস্ত বয়লার-টয়লার সবই রয়েছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** সেটা আমি এখনও দেখি নি। আমি এটা চিন্তা করে দেখবো।

**শ্রী জন্মেজয় ওঝা :** লিকুইডেশনে যাবার জন্য সরকারের কত টাকা লস হয়েছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** টাকার অঙ্কটা আমার এখানে নাই। তবে আমি একটা কথা বলবো যে যাদের ২ লক্ষ টাকার উপর লস হয়েছিল সেগুলি আমি বন্ধ করে দিই। এছাড়া ১২ লক্ষ টাকার এ্যামাউন্টও আছে। আপনার এ প্রশ্নটা এ প্রশ্নের সঙ্গে আসে না।

**শ্রী তারক বন্ধু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি আপনি যে কলগুলি বন্ধের কথা বললেন তার মধ্যে জলপাইগুড়ির কোন কল আছে কিনা?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** আমি এখানে এটা দেখতে পাচ্ছি না।

## কাঁথি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং অফিস

***১১৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪৫৮।) শ্রী কিরণময় নন্দ :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কাঁথি পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিভিসন অফিসটি তমলুকে রাখার কারণ কি; এবং

(খ) ঐ ডিভিসন অফিসটি কাঁথিতে স্থানান্তকরণের বিষয় সরকার চিন্তা করিতেছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) সমগ্র কাঁথি ডিভিসনের ইঞ্জিনিয়ারিং বিভাগের তদারকির কাজ তমলুক থেকে সুবিধাজনক।

(খ) না।

**শ্রী কিরণময় নন্দ :** কাঁথিতে পাবলিক হেলথ ইঞ্জিনিয়ারিং ডিভিসন সদর অফিসটি রাখলে কাজের অনেক সুবিধা হয়। আপনাদের অফিসাররা এ সম্বন্ধে আপনাকে ভুল তথ্য পরিবেশন করেছেন এ সম্বন্ধে আপনি ব্যবস্থা নেবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য :** কাঁথি কিংবা তমলুক নাম থাক এটা বড় কথা নয়। কারণ কাঁথি তমলুক মিলে এ' ইঞ্জিনিয়ারিং ডিভিসন। এখানে কাজের সুবিধা সেটা দেখতে হবে। এবং ভালভাবে বিবেচনা করেই এটা করা হয়েছে। শুধু তাই নয়, ডি. এম. প্রভৃতির সঙ্গে আলাপ আলোচনা করেই করা হয়েছে। কলকাতাতে সদর অফিস আছে। এ্যাডমিনিস্ট্রেটিভ ডিভিসন যেখানেই থাকুক না কেন তমলুকের কোন কাজের অসুবিধা সেখানে হয় নি। বরং তমলুকে সদর অফিস থাকায় সুবিধাই হয়েছে।

## Training of Officers of Co-operative Societies

***114.** (Admitted question No. *278.) **Shri RAJANI KANTA DOLOI :** Will the Minister-in-charge of the Co-operation Department be pleased to state—

(a) the steps taken by the State Government during the tenure of the (i) previous Government and (ii) present Government (up to January, 1980) for imparting training to the officers and members of the Co-operative Societies in Co-operative Accounts; and

(b) the number of persons trained during the periods mentioned above?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** এই কোয়েশ্চেনটা একটু ভেগ আছে। প্রিভিয়াস গভর্নমেন্ট যেটা বলছেন, যদি ইমিডিয়েট প্রিভিয়াস হয় তাহলে একটাও ট্রেনিং সেন্টার করেনি। আর যদি প্রিভিয়াস মানে ১৯৪৭ থেকে ১৯৫২ হয় তাহলে ৪টি মাত্র করেছে। এই গভর্নমেন্ট এসে ২টি করেছেন আর তিনটির প্রোপোজাল আছে অর্থাৎ মোট ৫টি।

**শ্রী রজনী কান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই পর্যন্ত কতজন ট্রেনিং নিয়েছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** প্রিভিয়াস গভর্নমেন্টের সময় ৬৫ হাজার ৪শত ১। আর প্রেজেন্ট গভর্নমেন্টের সময়ে জানুয়ারী ১৯৮০ পর্যন্ত ৩২ হাজার ৯শত ৯০।

**শ্রী রজনী কান্ত দলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে ট্রেনিং দেবার জন্য যে সমস্ত অফিসার এবং মেম্বারদের পাঠান হয়েছে তাতে কো-অপারেটিভের উন্নতি কি ধরনের হয়েছে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :** এত তাড়াতাড়িতে হবে, যা করে রেখেছেন।

## রাজ্য সরকার পরিচালিত আয়ুর্বেদ কলেজ

***১১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪৫।) শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) রাজ্যসরকার পরিচালিত বা সাহায্যপ্রাপ্ত আয়ুর্বেদ কলেজগুলির "ডিগ্রী" কি বিশ্ববিদ্যালয়ের স্বীকৃতিপ্রাপ্ত; এবং

(খ) উত্তর যদি না হয়, তাহলে স্বীকৃতিদানের বাধা কোথায়?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) বি. এ. এম. এস. ডিগ্রী কোর্স যাহা রাজ্য সরকার পরিচালিত জে. বি. রায় রাজ্য আয়ুর্বেদীয় মেডিক্যাল কলেজ এবং হাসপাতাল, কলিকাতা-৪ এ পড়ানো হয় তাহা কলিকাতা বিশ্ববিদ্যালয়ের স্বীকৃতি প্রাপ্ত।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন যে পশ্চিমবাংলায় কতগুলি আয়ুর্বেদিক কলেজ আছে, কলেজ বাড়াবার কোন সম্ভাবনা আছে কিনা এবং আয়ুর্বেদিক সংক্রান্ত বিষয়ে গবেষণার কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য :** এত বিরাট প্রশ্ন, আপনি নোটিশ দিলে আমি বলে দেব।

**শ্রী নিখিল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে একটি মাত্র ডিগ্রী কলেজ

পশ্চিমবঙ্গে আছে, সেখানে কি প্রিন্সিপাল আছে বা নিযুক্ত করেছেন?

**শ্রী ননী ভট্টাচার্য :** প্রিন্সিপাল নিয়োগের ব্যবস্থা করা হচ্ছে।

### কোচবিহার জেলায় মৎস্যচাষীদের জন্য মৎস চাষ শিক্ষাদান প্রকল্প

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬২১।) **শ্রী বিমলকান্তি বসু :** মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) কোচবিহার জেলায় মৎস্যচাষীদের মৎস্যচাষ শিক্ষাদানের জন্য কোন প্রকল্প গ্রহণ করা হইয়াছে কি;

(খ) হইয়া থাকিলে, উহা কিরূপ; এবং

(গ) উক্ত প্রকল্প অনুযায়ী প্রতি বৎসর কতজন শিক্ষার্থীকে শিক্ষাদানের ব্যবস্থা করা যাইবে?

**শ্রী ভক্তি ভূষণ মন্ডল :**

(ক) হ্যাঁ।

(খ) জেলা প্রশিক্ষণ কেন্দ্রে প্রতি মাসে ২০ জন মৎস্য চাষীকে আন্তর্দেশীয় জলাশয়ে প্রণোদিত প্রজনন পদ্ধতিতে মৎস্য বীজ উৎপাদন, চারা পোনার চাষ, উন্নততর বৈজ্ঞানিক পদ্ধতিতে মৎস্যচাষ সম্পর্কে প্রশিক্ষণ দেওয়া হয়।

(গ) প্রতি দলে ২০ জন হিসাবে প্রতি বৎসর মোট ২০০ জনকে শিক্ষা দেওয়া যাইবে।

[2-00 – 2-10 P.M.]

## ADJOURNMENT MOTION

**মিঃ স্পীকার :** আমি আজ সর্বশ্রী ডাঃ বিনোদ বিহারী মাঝী, সামসুদ্দিন আহমেদ, নব কুমার রায়, রজনী কান্ত দোলুই ও সুনীতি চট্টরাজ মহাশয়ের কাছ থেকে পাঁচটি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে ডাঃ মাঝী বাঁকুড়ার খরা পরিস্থিতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন, দ্বিতীয় প্রস্তাবে শ্রী আহমেদ জমি বন্টনের ব্যাপারে বে-আইনী ক্রিয়াকলাপের অভিযোগ করেছেন, তৃতীয় প্রস্তাবে হাওড়ার গোলাবাড়ী থানার পুলিশ লক-আপে পুলিশ কর্তৃক জনৈক ব্যক্তির উপর অত্যাচার ও হত্যার অভিযোগ আছে, চতুর্থ প্রস্তাবে শ্রী দলুই নিত্য ব্যবহার্য দ্রব্যের মূল্য বৃদ্ধি এবং পঞ্চম প্রস্তাবে শ্রী চট্টরাজ শিল্পে অশান্তি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম বিষয়ে আলোচনা করার জন্য সদস্য মহাশয় আগামী বাজেটের উপর সাধারণ আলোচনায় যথেষ্ট সুযোগ পাবেন। সেজন্য বিষয়টি অনুমোদন করছি না। দ্বিতীয়, তৃতীয় ও পঞ্চম প্রস্তাবে আইন ও শৃঙ্খলার প্রশ্নের সহিত জড়িত। প্রচলিত আইনের মাধ্যমেই এর

প্রতিকার সম্ভব। তাছাড়া বিভিন্ন খাতে, সাধারণ আলোচনার সময়ে এই বিষয়ে আলোচনা করতে পারবেন। কাজেই এটা গ্রহণ করছি না।

চতুর্থ প্রস্তাবের বিষয়ের উপর আনীত একটি মুলতুবী প্রস্তাবে ২৬/২/৮০ তারিখে আমি আমার অসম্মতি জানিয়েছিলাম। কারণ এই বিষয়ে সদস্য মহাশয় আলোচনা করবার জন্য অনেক সুযোগ পাবেন।

এই সব কারণে আমি সব মুলতুবী প্রস্তাবে আমার অসম্মতি জ্ঞাপন করছি। তবে সদস্যরা ইচ্ছা করলে সংশোধিত মুলতুবী প্রস্তাবগুলো পাঠ করতে পারেন।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হলো—১৯৭৯ সালের খরা ক্লিষ্ট বাঁকুড়ার আর্থিক অবস্থাকে আরও শোচনীয় করেছে মধ্যবিত্ত ও সাধারণ কৃষক জীবন ধারণের কোন উপায় না পেয়ে চাষের বলদ ও চাষের জমি বিক্রি করার জন্য ব্যস্ত। কিন্তু ক্রয় করার কোন লোক নেই। সরকার থেকে বা ব্যাঙ্ক থেকে প্রয়োজনীয় ঋণ না পাওয়ায় অর্ধাহারে, অনাহারে তারা দিন কাটাচ্ছে। কৃষি মজুররা কাজের অভাবে গ্রাম ছেড়ে অন্য জেলায় চলে যাচ্ছে। যেটুকু গমের চাষ করা হয়েছে তাও জলের অভাবে ও ডিজেলের অভাবে নষ্ট হতে বসেছে। সেজন্য বাঁকুড়ার এই খরা পরিস্থিতি আলোচনা করা হোক।

**শ্রী নব কুমার রায় ঃ** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হলো—গতকাল হাওড়ার গোলাবাড়ী থানার পুলিশ লক আপে কমল ঠাকুরের ওপর পুলিশ নির্মম ভাবে অত্যাচার করে এবং তাকে হত্যা করে। এর ফলে এ' এলাকার জনসাধারণ ভীত ও সন্ত্রস্ত। আনন্দবাজার, যুগান্তর প্রভৃতি বিভিন্ন খবরের কাগজে সামান্য সংবাদ প্রকাশ হইয়াছে। প্রতিকারের জন্য সত্বর সভায় আলোচনা প্রয়োজন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলি এই কমল ঠাকুরের বাবা মাকে নিয়ে চিফ মিনিস্টারের সঙ্গে দেখা করেছেন। আমরা চাইছি, চিফ মিনিস্টার এখানে রয়েছেন, উনি আমাদের সামনে একটা স্টেটমেন্ট করুন।

**শ্রী জ্যোতি বসু ঃ** অধ্যক্ষ মহাশয়, এই যে হাওড়ায় গোলাবাড়িতে একটা ছেলে মারা গেছে, এই ব্যাপারে কাগজে নিশ্চয়ই দেখেছেন। আমি সব রিপোর্ট চেয়েছিলাম, আমার কাছে কতকগুলো রিপোর্ট এসে গেছে, ম্যাজিস্ট্রেটের এনকোয়ারী রিপোর্ট আমার কাছে এসে গেছে, কিন্তু পোস্টমার্টেম রিপোর্ট টা এখনও আমরা পাইনি, ১২টা পর্যন্ত আমরা পাইনি। ডি. এম., এস. পি., ও. সি. কে ডেকে পাঠিয়েছি। কারণ ঘটনাটা খুবই সিরিয়াস। সেই জন্য কি ভাবে হলো, কি হলো, সেইগুলো আমাদের বুঝতে হবে। তারপর পুলিশ কেস চলছে, ওরাও কেস করেছেন, যে ছেলেটি মারা গেছে, তাদের পক্ষ থেকেও একটা কেস করা হয়েছে। যাই হোক, সাবজুডিস, এই সব বুঝে, আমি ৩ তারিখে এই ব্যাপারে একটা পুরোপুরি রিপোর্ট দিয়ে দেব। কারণ আমি আজকে বেরিয়ে যাচ্ছি কলকাতার বাইরে। স্পীকার মহাশয়, আর একটা কথা বলে দিতে পারি, ওদের আমি বলেছি, আমরা এই সিদ্ধান্ত নিয়েছি, ওখানকার যিনি চার্জে

আছেন, সেই পুলিশ অফিসার, আমাদের হোম ডিপার্টমেন্ট থেকে—এ' সি. আই. এর নাম আমার মনে নেই, তাকে ওখান থেকে সরিয়ে দিতে হবে, তারপর কি হয় না হয়, আমরা পরে দেখবো। তা না হলে ইনভেস্টিগেশনের অসুবিধা হতে পারে।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি এ' পুলিশ অফিসারকে ট্রান্সফার না করে, সাসপেন্ড করুন, কারণ মুখ্যমন্ত্রী নিজেই বলেছেন যে ব্যাপারটা অত্যন্ত সিরিয়াস। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার একটি অনুরোধ যে-পুলিশ অফিসার একটি ছেলেকে সেলের মধ্যে মেরে ফেলেছেন তাকে শুধু ট্রান্সফার না করে এখনই সাসপেন্ড করুন।

## CALLING ATTENTION

**অধ্যক্ষ মহোদয় ঃ** আমি নিম্নলিখিত বিষয়গুলির উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি ঃ

১। বহরমপুর টেক্সটাইল কলেজে অচলাবস্থা — শ্রী তারক বন্ধু রায়।

২। এফ. সি. আই. এর গুদাম থেকে মাল উধাও এর অভিযোগ — শ্রী বিশ্বনাথ চৌধুরী।

৩। দুর্গাপুর ইন্দো-আমেরিকান ইলেকট্রিক্যালস ও ফুড করপোরেশনে শ্রমিক বিরোধ — শ্রী সুনীল বসু রায়।

৪। মেদিনীপুর পারুলদা গ্রাম পঞ্চায়েতের কুপ খননের জন্য বরাদ্দ অর্থের অপব্যবহার — শ্রী সুনীতি চট্টরাজ।

৫। হাওড়া জেলার গোলাবাড়ী থানায় পুলিশ লক-আপে জনৈক কমল ঠাকুরের মৃত্যু — শ্রী রজনী কান্ত দোলুই।

৬। ৮.১.৮০ তারিখের বীরভূমের চাঁহাটা গ্রামে ছুরিকাহতের ঘটনা ও পুলিশ নিষ্ক্রিয়তা — শ্রী সুনীতি চট্টরাজ।

৭। Continuous load sheding in Calcutta — Shri Rajani Kanta Doloi.

৮। High prices of essential commodities — Shri Rajani Kanta Doloi.

৯। Tube rail in Calcutta — Shri Rajani Kanta Doloi.

১০। Govt's plan for the potato growers to get remunerative price of their products — Shri Balai Bandyopadhyay.

১১। Scarcity of drinking water in Kalimpong town — Shrimati Renu Leena Subba.

আমি Scarcity of drinking water in Kalimpong town বিষয়ের উপর শ্রীমতী রেণু লীনা সুব্বা কর্তৃক আনীত নোটিশটি মনোনীত করছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, আজকে এ' বিষয়ের উপর একটি বিবৃতি দিতে

পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন।

**শ্রী ননী ভট্টাচার্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, ৬ই মার্চ ১৯৮০ তারিখে আমি এর জবাব দেব।

## MENTION CASES

**শ্রী মহঃ সোহোরব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মেদিনীপুর জেলার এগরা থানার ও. সি. এ' থানাটিকে সি. পি. এম-এর আখড়ায় পরিণত করেছে। সেই সঙ্গে সেখানে সাধারণ মানুষদের ওপর অবাধে অত্যাচার চালাচ্ছে এবং বিভিন্ন রকম দুর্নীতি করছে। এ' ভদ্রলোকের নাম ডি. পি. ঘোষ। তার কাছে কোনো সাধারণ নিরীহ মানুষ গিয়ে চুরি ডাকাতির ডাইরি যখন করতে চাইছে তখন সে তা নিচ্ছে না। যখন মানুষ তাকে টাকা পয়সা দিচ্ছে, তখন সে টাকা পয়সা নিয়ে নিরীহ মানুষদের ধরে নিয়ে যাচ্ছে এবং ধরে নিয়ে গিয়ে মারধোর করছে। অপর দিকে সি. পি. এম-এর লোকেদের ওপর সে কোনো রকম কিছুই করছে না এবং সি. পি. এম. ছাড়া অন্য মানুষদের কোনো কাজও করছে না। কিছু দিন পূর্বে তপসিলি সম্প্রদায়ের কিছু লোকজনকে ধরে নিয়ে গিয়ে মারধোর করে এবং পরে তাদের কাছ থেকে টাকা পয়সা নিয়ে তাদের ছেড়ে দেয়। তারপর এগরা বাজার কমিটির সম্পাদক নিতাই খাটুয়াকে ধরে নিয়ে যায় এবং সেখানে সি. পি. এম.-এর লোকেরা তার ওপর অবাধে অত্যাচার চালায়, লাঠি পেটা করে। পরবর্তীকালে ঘটনাটি ডি. এস. পি.-র কাছে জানানো হলে মাফটাপ চাইয়ে ছেড়ে দেওয়া হয়। এ বিষয়ে আমার মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ যে তিনি এ' ও. সি.-র বিষয়ে একটু তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করুন।

[2-10 – 2-20 P.M.]

**শ্রী শশবিন্দু বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়ার জেলা স্কুল পরিদর্শকের অফিস বাড়ীর জরাজীর্ণ ভগ্ন দশায় জেলার শিক্ষাবিভাগীয় সরকারী কাজ-কর্মের অচলাবস্থা। হাওড়ার নিত্যধন মুখার্জী রোডে হাওড়া জেলা পরিদর্শকের এই অতি পুরাতন জরাগ্রস্ত অফিস বাড়ীটিতে প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের জেলা সদর অফিস অবস্থিত। দীর্ঘ কয়েক বৎসর টুকিটাকি মেরামত ভিন্ন অন্য কোন সংস্কারের কাজ বাড়ীটিতে করা হয় নি। দীর্ঘকাল ধরে প্রায়ই কমবেশী আয়তনের আলগা মালমসলা দেওয়াল ও ছাদ থেকে খসে পড়ছে। কর্মরত কর্মচারী এবং বহিরাগত শিক্ষক প্রভৃতি ব্যক্তিদের নিশ্চিন্ত নিরাপদ কাজকর্ম বিঘ্নিত করছে। গত ২২শে আগস্ট ১৯৭৯ তারিখে একটি ঘরের উপরের ছাদের কয়েকখানি টালি নিয়ে কয়েকটি বরগা ধ্বসে পড়ে। সেই ঘরে উপস্থিত কর্মী ও শিক্ষকদের প্রায় ২০ জনের মধ্যে কয়েকজন অল্প আহত হয়ে বেঁচে যান। নিতান্ত দৈবক্রমেই কেউই মারাত্মক আঘাত পাননি। ফটো সহ এই ঘটনার সংবাদ বসুমতি কাগজে প্রকাশিত হয়েছে। এই অবস্থায় অর্থ বৎসরের এই শেষ ভাগে অফিসের কাজকর্ম প্রায় বন্ধ নিতান্ত দায়ে পড়ে কেউ কেউ ঘর ছেড়ে বাইরে বসে কাজ করছেন। সরকারের দৃষ্টি আকর্ষণ করে এ যাবৎ কোন ফল হয়নি। হাওড়া জেলার শিক্ষাক্ষেত্রে এই বিপর্যস্ত অবস্থার প্রতি সকলের দৃষ্টি আকর্ষণ করতে বিভিন্ন শিক্ষক সংস্থা ও শিক্ষানুরাগী জনসাধারনের সমর্থন নিয়ে জেলা পরিদর্শক অফিসের বিভিন্ন স্তরের পরিদর্শক ও অফিসের

বিভিন্ন স্তরের কর্মচারীরা গতকাল ২৭.২.৮০ তারিখ থেকে অফিসের সামনে গণ-অবস্থান শুরু করেন। বিষয়টি অত্যন্ত গুরুতর। এদিকে সংশ্লিষ্ট মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে প্রতিকার চাইছি।

**মিঃ স্পীকার :** শ্রী সুনীতি চট্টরাজ।

**শ্রী সুনীতি চট্টরাজ :** আমি বলছি না।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি সিরিয়াস ব্যাপারের প্রতি। সত্যযুগ কাগজে এই সমস্ত ঘটনা বেরিয়েছে যে পুলিশ অফিসাররা কি রকম মাথা চাড়া দিয়ে উঠেছে এবং কি রকম অত্যাচার শুরু করেছে সেটা আমি বলছি। ইস্টার্ন সুবার্বন ডিভিসনের ডেপুটি কমিশনার আর কে হান্ডা। বেনিয়াপুকুর থানার ভারপ্রাপ্ত অফিসার আয়ুব খান এবং হান্ডা সাহেবের ৪ জন বিশ্বস্ত সাদা পোশাকের কনস্টেবলের বিরুদ্ধে ভুরি ভুরি অভিযোগ মুখ্যমন্ত্রী দপ্তরে জমা পড়েছে বলে বিশ্বস্ত সূত্রে জানা গেছে। অভিযোগকারীরা যে সব মারাত্মক অভিযোগ করেছেন তা সত্যিই ভয়াবহ। এই অভিযোগ সঠিক কিনা তা তদন্ত করতে মুখ্যমন্ত্রী নির্দেশ দিয়েছেন বলেও বিশ্বস্ত সূত্রে জানা গেছে। ১১০ নং সুন্দরী মোহন এ্যাভিনিউর বাসিন্দা শ্রী সুপ্রিয় বসু, ১০/এ তালবাগান লেনের শ্রীমতী তৃপ্তি ব্যানার্জী, সিদ্দিক ম্যানসনের ২৩ ও ২০ এর ফ্ল্যাটের ফকরে আলম, প্রভৃতি লোকেরা এবং আরোও অন্যান্য লোকেরা অত্যাচারের সীমা সহ্য করতে না পেরে ভুরি ভুরি অভিযোগ পত্র মুখ্যমন্ত্রীর কাছে জমা দিয়েছেন। আমি অনুরোধ জানাচ্ছি এই যে সমস্ত ঘটনা ঘটেছে এর বিচার বিভাগীয় তদন্ত চাইছি এবং হান্ডার বিরুদ্ধে যে সব অভিযোগ আছে তারও তদন্ত চাইছি এবং অবিলম্বে যাতে তার বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হয় তার জন্যও অনুরোধ জানাচ্ছি এবং এই সমস্ত অত্যাচারের হাত থেকে যাতে নিরীহ মানুষেরা রক্ষা পায় সেদিকেও লক্ষ্য রাখতে বলছি।

**শ্রী প্রদ্যুত কুমার মহান্তি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মেদিনীপুর জেলার দাঁতন থানার উচ্চডিহা গ্রামের সুবোধ নন্দ একজন মাঝারী চাষী। গত বৎসর সি. পি. এম কর্মীদের দ্বারা মজুর বয়কট করার ফলে কোন ফসলই ঘরে তুলতে পারেনি। এ বৎসর বৃষ্টি হওয়ায় নিজের জমিতে নিজে লাঙ্গল দিতে গেলে তাকে তীর, ধনুক বর্শা নিয়ে বাধা দেওয়া হয় এবং মারধর করা হয়। দাঁতন থানায় ডায়েরী দিতে গেলে অফিসার-ইন-চার্জ গত ২৩-২ তারিখে ডায়েরী নিতে চাননি। তিনি বলেছিলেন, সি. পি. এমের কর্মীরা করেছে আমি ডায়েরী নিতে পারবো না। এমতাবস্থায় আমি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি এবং পুলিশ যাতে আইনানুযায়ী কাজ করে তার ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় স্পীকার স্যার, গ্রামাঞ্চলে একেবারেই ডিজেল পাওয়া যাচ্ছে না। সেইজন্যই এখন কালোবাজারীদের পোয়া বার হয়েছে এক এক লিটার ডিজেল প্রায় ৩/৪ টাকায় বিক্রি হচ্ছে, তাও অনেকে পাচ্ছে না। ফলে পাম্পিং সেটগুলি অচল এবং জলসেচের অভাবে চাষের কাজও অচল ও একেবারে বন্ধ হতে বসেছে। সেইজন্য আমি সরবরাহ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন এ ব্যাপারটাকে যুদ্ধকালীন অবস্থার মত দৃষ্টি দিয়ে পাম্পিং সেটগুলি চালাবার জন্য ডিজেলের ব্যবস্থা করেন। আপনার মাধ্যমে

আমি তাঁকে এই অনুরোধ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য ঃ** মাননীয় স্পীকার স্যার, আমার এলাকায় সিমেন্টের খুব অভাব দেখা দিয়েছে। ৬ মাস আগে যাঁরা দরখাস্ত করেছিলেন তাঁরা এখন ৬৯৭ নম্বর লাইনে আছেন। তার পরে যাঁরা সিমেন্টের জন্য দরখাস্ত করেছিলেন তাঁরা মধ্যে মধ্যে পেয়ে যাচ্ছেন অনিবার্য কারণে। লোকে বলে বস্তা পিছু ২টাকা করে এবং পারমিট পিছু ৫টাকা করে লাগছে। আপনার মাধ্যমে আমি সরবরাহ মন্ত্রী মহাশয়কে ব্যাপারটি এনকোয়ারী করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী গণেশ চন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গোসাবা ব্লকের টিউবওয়েল সম্পর্কে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। ১৯৭৯-৮০ সালের জন্য ২৩টি নলকূপ বরাদ্দ হয়েছিল কিন্তু আজ পর্যন্ত একটি টিউবওয়েলও বসান যায় নি। বি. ডি. ও. দীপক চন্দ্র কর এবং এস. ই. সুব্রত ভট্টাচার্য এই দুজনে কারসাজি করে সমস্ত ব্যবস্থা বানচাল করে দিচ্ছে সরকারের পানীয় জল সরবরাহের ব্যবস্থাটিকে। যাতে নলকূপ গুলি বসান যায় সেইজন্য আমি স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ বিনোদ বিহারী মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি জরুরী বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার ইন্দাপুর গ্রাম নিবাসী শ্রী বিমল চন্দ্র কুমার পূর্ত দপ্তরের একজন রোলার ড্রাইভার।

পূর্ত দপ্তর তার সার্ভিস বুক এর নথিভুক্ত বয়স দেখে প্রায় এক বৎসর হোল তাকে চাকরী থেকে রিটায়ার করেছে। কিন্তু ডি. এম. ও. বীরভূম এবং সি. এম. ও. এইচ. বাঁকুড়ার মেডিকেল রিপোর্ট অনুযায়ী তার এখনও ৭ বৎসর চাকরি থাকা উচিত। বয়সের এই অসামাঞ্জস্য দেখে পি. ডবলিউ. ডি. এর চীফ ইঞ্জিনীয়ার বিমল কুমারের সঠিক বয়স নির্ধারণের জন্য গত ২২.১১.৭৯ তারিখে ডাইরেক্টর অফ হেলথ কে এক জরুরী চিঠি দেন। কিন্তু দুঃখের বিষয় আজ পর্যন্ত স্বাস্থ্য দপ্তর মেডিকেল একজামিন করার কোনই ব্যবস্থা করে নাই। ফলে উক্ত বিমল কুমার অর্ধাহারে, অনাহারে দিন কাটাচ্ছে। সেজন্য স্বাস্থ্য দপ্তর যাতে সত্বর তার মেডিকেল একজামিনের ব্যবস্থা করে তার জন্য মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। গ্রামাঞ্চলে র‍্যাশন দোকানে যে চাল খাবার জন্য দেওয়া হয় সেই চাল খেয়ে ৪৬ জন অসুস্থ হয়ে পড়েছে। যে র‍্যাশনে চাল বিক্রি হয় আমি সেখানে গিয়ে র‍্যাশনের দোকান থেকে চাল নিয়ে এসেছি, এবং আপনার কাছে জমা দিচ্ছি। র‍্যাশনের দোকানে চালের যে বস্তা দেখলাম তাতে এফ. সি. আই. মিলিং, এন. বি. এম.-এর রাইস, ১৯৭৭-৭৮, ১৯৭৮-৭৯ এই কথাটি লেখা ছিল। আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই বিষয়টি বিভাগীয় মন্ত্রীর কাছে পাঠিয়ে যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

[2-20 – 2-30 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি একটি বিষয়ের প্রতি আকর্ষণ করছি। বিষয়টা বাঁচা মরার সমস্যা। মালদহ

জেলার কালিয়াচাক ব্লকে ১৭টা ডিপ টিউবওয়েল এবং ২৪টি সরকারী পরিচালনাধীন শ্যালো টিউবওয়েলের মধ্যে একটাও চলে না। ফলে গত বছর কৃষকরা এর জন্য মার খেয়েছিলো। সামনে বোরো গম চাষেও তারা মার খাচ্ছে। কর্তৃপক্ষ এ বিষয়ে কিছু করেন না। যার ফলে কৃষকরা অসহায় অবস্থায় আছে। ডিজেলের জন্য পাম্প সেট না হয় হলো না কিন্তু যে পর্যন্ত পাওয়ার আছে তাতে ১৭টা না চালাবার কোন কারণ নেই। লিখিত ভাবে এই বিষয়টা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে দিচ্ছি। যাতে নাকি এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন করা হয়।

## MOTION UNDER RULE 185

**মিঃ স্পীকার ঃ** পশ্চিমবঙ্গ বিধানসভার কার্য প্রনালীর ১৮৫ নং নিয়ম অনুযায়ী আমি শ্রী কমল সরকারকে প্রস্তাব উপস্থাপন করতে অনুরোধ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় সদস্য কমল বাবু প্রস্তাব উপস্থাপন করার আগে আমি আপনাকে অনুরোধ করছি আসামে হাজার হাজার নর নারী যারা প্রাণ দিয়েছে তাদের স্মৃতির উদ্দেশ্যে আমরা ১ মিনিট নীরবতা পালন করি।

**মিঃ স্পীকার ঃ** এরূপ প্রস্তাব যখন তখন করা যায় না এটা গোড়ায় করা উচিত ছিলো।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** অন এ পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, আমরা দেখছি বিধানসভা চলতে চলতে এই রকম অনেক রেজলিউশান আসছে যেগুলি কেন্দ্রের বিরুদ্ধে বা কেন্দ্র জড়িত। আমার মনে হয় এই রেজলিউশানটা আজকে না আনাই ভাল হবে কারণ শ্রীমতী ইন্দিরা গান্ধী ১লা মার্চ সমস্ত পার্টির সঙ্গে আলোচনা করার জন্য একটা মিটিং ডেকেছেন। সুতরাং আজকে রেজলিউশান মুভ না করে ১ তারিখ পর্যন্ত অপেক্ষা করা যায়। আমি এটা বাঙ্গালীর ভালর জন্যই বলছি। কেন্দ্রে যখন আলোচনা হবে তখন আজকে এই রেজলিউশান মুভ না করলেই ভাল হবে তাতে বাঙ্গালী ও অবাঙ্গালী উভয়েরই ক্ষতি হবে। সুতরাং আপনি আজকে এটা বন্ধ করুন, এবং ১লা মার্চ যখন প্রধানমন্ত্রী আলোচনার জন্য ডেকেছেন তখন এখানে আলোচনার কি ফল হয় সেটা দেখে আলোচনা করলে ভাল হবে।

**শ্রী দীনেশ মজুমদার ঃ** স্যার, আমি অনুরোধ করবো আমাদের বিজনেস লিস্ট অনুযায়ী আজকে যে মোশান এসেছে সেটা আলোচনা আপনি করতে দিন। সত্য বাপুলী মহাশয় বাঙ্গালীর ভালর জন্য বলেছেন। কিন্তু আমরা বলছি সারা ভারতের ঐক্যের জন্য আজ এটা আলোচনা করা উচিত। কেন্দ্র যে সভা ডেকেছে তাতে আমাদের এই আলোচনা সাহায্য করবে এবং আমাদের আলোচনার কি দৃষ্টিভঙ্গী হবে তা দিয়ে আমরা সমস্যার সমাধানে সাহায্য করতে পারবো। সুতরাং আপনাকে অনুরোধ করছি যে আলোচনা আরম্ভ করতে অনুমতি দিন।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী ঃ** আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে যে চিফ হুইপ মহাশয় সারা ভারতের সংহতির কথা বললেন। কিন্তু তাঁকে বলতে চাই এর আগে বহু ঘটনা হয়ে গেছে তখন তো সংহতির কথা আলোচনা করা হয় নি। আমরা সারা ভারতের কথা আলোচনা করতে চাই, কারণ আমরা রিজিওনাল পার্টি নই—অল ইন্ডিয়া পার্টি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** প্রধানমন্ত্রী ১লা তারিখে আলোচনা করার জন্য ডেকেছেন।

এর আগে ৩০ তারিখে তিনি বলেছিলেন আসামের ব্যাপার অনেক সোজা এবং ২/২ তারিখে আসামের ছাত্ররা যখন তাঁর কাছে গিয়েছিলেন তখন তিনি তাদের প্রায় সমস্ত দাবী মেনে নিয়েছিলেন। কিন্তু তা সত্ত্বেও সেখানে হত্যা চলছে। সুতরাং আজকে আলোচনা করা হোক।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** আমার পয়েন্ট অফ অর্ডার হচ্ছে আজকে যে প্রস্তাব এসেছে সেটা খুবই গুরুত্বপূর্ণ সে বিষয়ে কোন সন্দেহ নেই। অবস্ট্রাকশান যদি এই ভাবে চলে তাহলে আপনি দয়া করে ওদের থামিয়ে দিয়ে আলোচনা করতে অনুমতি দিন।

**মিঃ স্পীকার ঃ** আপনার কোন পয়েন্ট অফ অর্ডার নেই। সুনীতি বাবুর কি প্রিভিলেজ আছে বলুন।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** স্যার, আমি একজন সদস্য হিসাবে মনে করছি যে আমার ও পার্টির অধিকার ক্ষুন্ন হচ্ছে। গায়ের জোরে যা কিছু করা যায়। আপনি যে রুলিং দেবেন আমরা তা মানতে বাধ্য। এই হাউসে এবার যতগুলি নন অফিসিয়াল রেজলিউশান এসেছে সরকারের দিক থেকে তার সব গুলিতে সুযোগ দেওয়া হয়েছে। সে মুখ্যমন্ত্রী ও অন্য মেম্বাররা করুন। আমরা কি আপনার সৎ ছেলে—যে ১৮৫-র সুযোগ আমরা পাবো না।

[2-30 – 2-40 P.M.]

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ বিধানসভার কার্যাবলীর ১৮৫ ধারা অনুযায়ী পশ্চিমবঙ্গের সর্বস্তরের মানুষের মনোভাব প্রকাশের জন্য নিম্নলিখিত প্রস্তাব যা ইতিমধ্যে সার্কুলেট করা হয়েছে আমি তা উপস্থাপিত করছি।

"সাম্প্রতিক কালে আসামে ও মেঘালয়ে যে ঘটনাবলী ঘটছে ও যে পরিস্থিতির উদ্ভব হয়েছে, সে বিষয়ে এই সভা গভীর উদ্বেগ প্রকাশ করছে। আসামে ভোটার তালিকা থেকে বিদেশীদের নাম বাদ দেওয়ার আন্দোলন অ-অসমীয়া ভারতীয়দের উপর নির্যাতন ও বিতাড়নের আন্দোলনে পর্যবসিত হয়েছে। আসামে বাস করছেন অথচ অসমীয়া ভাষী নন এমন ভারতীয়দের 'বিদেশী' আখ্যা দিয়ে ঐ রাজ্য থেকে যেভাবে বিতাড়নের আন্দোলন চলছে তার ভয়াবহ পরিণতি ও গুরুত্ব সম্পর্কে পশ্চিমবঙ্গ রাজ্য বিধানসভা অত্যন্ত উদ্বিগ্ন। এই বিতাড়ন আন্দোলন হিন্দু-মুসলমান-বৌদ্ধ-খ্রীস্টান প্রভৃতি ধর্মমত নির্বিশেষে সকল অ-অসমীয়া ভারতীয়দের বিরুদ্ধেও পরিচালিত হচ্ছে। আসামে দীর্ঘদিন যাবৎ বসবাস করছেন এমন ভারতীয়দেরও সেখানে 'বিদেশী' বলে চিহ্নিত করা হচ্ছে। আসামের দারিদ্র্য, বেকারী, কর্মাভাব, জমির সমস্যা প্রভৃতি যেসব প্রকৃত সামাজিক ও অর্থনৈতিক সমস্যা রয়েছে সেগুলি নিশ্চয়ই গুরুত্বপূর্ণ; কিন্তু সেই সমস্যাগুলি সমাধানের উপায় হিসাবে অ-অসমীয়াদের বিতাড়নের যে পদ্ধতি বেছে নেওয়া হয়েছে তা একান্ত দুর্ভাগ্যজনক। 'বিদেশী' কথাটির সংজ্ঞা সংবিধান সম্মতভাবে সুনিশ্চিত না করে সকল অ-অসমীয়াভাষী ভারতীয়দের বিদেশী বলে চিহ্নিত করা ভারতীয় ঐক্য ও সংহতির পক্ষে বিপজ্জনক ব'লে এই সভা মনে করে।

মেঘালয়ের ঘটনাও অনুরূপ দুঃখজনক। আসামের বিভিন্ন স্থানে বিশেষ ক'রে ব্রহ্মপুত্র উপত্যকার সব জেলাতে এবং মেঘালয়ে দাঙ্গা, হাঙ্গামা, অগ্নিসংযোগ, নিরীহ লোকেদের উপর

মারাত্মক আক্রমণের বহু ঘটনা সংঘটিত হয়েছে।

আসামের বিভিন্ন এলাকায় অসমীয়াভাষী নন এমন অধিবাসীদের কাছ থেকে বৈষম্যমূলক ভাবে, তারা যে ভারতীয় নাগরিক তার প্রমাণ স্বরূপ কাগজপত্র চাওয়া হচ্ছে। বিভিন্ন রাজ্যে বহু ভাষাভাষী ভারতীয় অধিবাসীদের প্রাথমিক নাগরিক অধিকারের উপর এ এক নগ্ন আক্রমণ। আসাম ও মেঘালয়ের এই আন্দোলন উগ্র জাতীয়তাবাদী প্রাদেশিকতা ও বিচ্ছিন্নতাবাদের চরিত্র গ্রহণ করেছে। এই আন্দোলনের ফলে ভারতবর্ষের ঐক্য ও সংহতি বিপন্ন হওয়ার আশঙ্কা দেখা দিচ্ছে। ভারতের সকল রাজ্যের গণতান্ত্রিক মানুষ এবং সকল দল ও মতের নরনারীর কাছে দেশের ঐক্য ও সংহতি অক্ষুন্ন রাখার প্রশ্নটি সবচেয়ে গুরুত্বপূর্ণ।

এ কথা মনে করার যথেষ্ট কারণ আছে যে, আসাম-মেঘালয়ের উদ্বেগজনক পরিস্থিতিতে ভারতের ঐক্য ও সংহতিকে বিনষ্ট করার জন্য সাম্রাজ্যবাদী স্বার্থ ও বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি সাহায্য করছে। ভারতবর্ষের ঐক্য ও সংহতিকে বিনষ্ট করাই এদের উদ্দেশ্য।

এই পরিস্থিতির সত্বর মোকাবিলার জন্য সমুচিত ব্যবস্থা গ্রহণ একান্তই আবশ্যক। অনতিবিলম্বে সেই ব্যবস্থাবলী গ্রহণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিধানসভা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

এই প্রস্তাব উপস্থাপিত করতে গিয়ে আমি দু'একটা কথা আপনাদের কাছে নিবেদন করতে চাই। আসামে যা ঘটেছে তার পাল্টা কোন আন্দোলন ও ঘটনা পশ্চিমবাংলায় এবং ভারতের অন্যান্য রাজ্যে না হওয়ার জন্য এই রাজ্যের এবং ভারতের সামগ্রিক ভাবে সাংস্কৃতিক ঐতিহ্যপূর্ণ ও শুভবুদ্ধি সম্পন্ন মানুষের দৃঢ় মানসিকতাকে আমরা এই প্রস্তাব দ্বারা অভিনন্দন জানাচ্ছি। যথেষ্ট প্ররোচনা থাকা সত্বেও ভাষার প্রশ্নে এই রাজ্যে কোন দাঙ্গা হয়নি, বরঞ্চ যাদবপুর বিশ্ববিদ্যালয় প্রাঙ্গনে খেলা উপলক্ষ করে অসমিয়া টিম যখন আসে তখন পশ্চিমবঙ্গের ছেলেরা, খেলোয়াড়রা এবং দর্শকরা তাঁদের সমবেত ভাবে অভিনন্দন জানান।

এটা অভূতপূর্ব ঘটনা, সেখানে যখন এই রকম ঘটনা ঘটছে, তখন তাদের আমরা এখানে সম্বর্ধনা জানিয়েছি। শিলিগুড়ি স্টেডিয়ামে যুব ছাত্র উৎসব হচ্ছে এবং সেখানে অসমীয় ছাত্র প্রতিনিধিরা যখন অসমীয়া ভাষায় বক্তৃতা করতে উঠল, তখন সমস্ত লোক তাদের অভিনন্দন জানিয়েছে, এই মানসিকতা পশ্চিমবাংলায় আছে, এটা আমাদের দীর্ঘ দিনের ঐতিহ্য, যেটা রবীন্দ্রনাথ দীর্ঘ দিন আগে গড়ে তুলেছেন। আমরা পাল্টা ব্যবস্থা নিতে পারতাম এবং সেই চেষ্টা এবং প্ররোচনা দেওয়াও হয়েছে, কিন্তু সেই প্ররোচনায় বিহার উত্তরপ্রদেশ পশ্চিমবাংলো উড়িষ্যার লোক করেনি, এটা একটা বড় কথা যখন নানা রকম সেখানে ঘটছে। ইঞ্জিনীয়ার মিত্রের মত একজন লোককে মেরে ফেলল।

**মিঃ স্পীকার :** (শ্রী সুনীতি চট্টরাজকে উচ্চৈস্বরে) আপনি যান এখান থেকে, গো এ্যান্ড টেক ইওর সীট।

**শ্রী জ্যোতি বসু :** আপনি, স্পীকার মহাশয়, এর বিরুদ্ধে হাউসে রেজলিউশন আনেন না কেন?

.......... (নয়েজ) ..........

**শ্রী দীনেশ মজুমদার ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি ইতিপূর্বে প্রিভিলেজের নাম করে এই সদস্য এই হাউসের প্রতি, আপনার প্রতি অপমানসূচক ব্যবহার করেছেন এবং আজকে এই মুহূর্তে আপনার চেয়ারের সামনে দাঁড়িয়ে আপনার সঙ্গে যে ব্যবহার করেছেন, তাতে আমরা একটু পরেই একটা মোশন এখানে উপস্থিত করছি, হাউসের এবং আপনার সম্মান রক্ষা করার জন্য।

**Dr. Zainal Abedin :** Sir, I crave your indulgence to make my submission. Previously also individual members were seen consulting with the Chair. So this time also it should be treated as such an ordinary event that a member had gone to the Chair for certain consultation. Hence I would request you and to the House not to be drastic against the member and there by create a precedent,

[2-40 – 2-50 P.M.]

**শ্রী ভোলা নাথ সেন ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমরা আপনাকে শ্রদ্ধার সঙ্গেই দেখি একথা এই দলের সম্বন্ধে বলতে পারি। উনি কি একটা এ্যাডজোর্নমেন্ট মোশন দিয়েছিলেন সেটা বোধ হয় ফেরৎ চেয়েছেন। আপনাকে অপমান করেছেন বলে শুনিনি। আমি ব্যক্তিগত ভাবে মনে করি যদি অপমান করে থাকে তাহলে আপনি তাঁকে ক্ষমা করবেন, কিন্তু আমি শুনেছি তিনি অপমান নাকি করেননি। তাহলে এই নিয়ে সময় নষ্ট না করে একটা ইম্পর্ট্যান্ট রেজলিউশন এসেছে আমরা এই ইম্পর্ট্যান্ট রেজলিউশন নিয়ে আলোচনা করি।

**মিঃ স্পীকার ঃ** দেখুন আমি একথা বলতে পারি এমন একটা অবস্থা নিশ্চয়ই তৈরি হয়েছিল যখন আমাকে একথা বলতে হয়েছিল যে আপনি এখান থেকে চলে যান। আমি সাধারণতঃ এই রকম বলি না সেটা মিঃ সুনীতি চট্টরাজও খুব ভাল করে জানেন। এমন একটা পরিস্থিতি তিনি সৃষ্টি করলেন তারজন্য আমি একথা বলেছি। কিন্তু আমি বলি আজকে আমি তাঁকে ক্ষমা করছি যদিও আমি অন্য স্টেপ নিতে পারি। কিন্তু কেন করছিনা, তিনি আমার কথার উপর ফিরে গিয়েছেন এবং যথাস্থানে বসেছেন বলে আমি তাঁকে ক্ষমা করছি কিন্তু আমি ভবিষ্যতে করবোনা। আমি বলছি আমি যা করেছি, আমি যখন তাঁকে উচ্চস্বরে বলে পাঠিয়েছি যথেষ্ট কারণ ছিল বলেই বলেছি তা না হলে করতাম না। এখন কমল বাবু আপনার বক্তব্য রাখুন।

**শ্রী ভোলা নাথ সেন ঃ** আপনাকে ধন্যবাদ, স্যার।

**শ্রী কমল সরকার ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমরা যে আলোচনা করছিলাম সে আলোচনায় আবার আমরা ফিরে আসছি। আমি এই প্রস্তাবটা উত্থাপন করে আমার যা বক্তব্য যথা সম্ভব সেটা আমি সংক্ষেপে বলবো কারণ জানি অন্যান্য বক্তারা আছেন, অন্যান্য পার্টির বক্তারাও আছেন। আমার বক্তব্য ছিল এই যে একজন বাঙ্গালী ইঞ্জিনীয়ার যুবক ওখানে চাকরীর জন্য গিয়েছিলেন তাকে হত্যা করা হয়েছে। শুধু এই ঘটনাই নয় এবং কয়েক শত বাঙ্গালী নিহত হয়েছে এটাও বড় ঘটনা নয়, সেখানে যারা নেপালী, যারা মাদ্রাজী, যারা উত্তর প্রদেশ থেকে, যারা বিহার থেকে সেখানে গিয়েছে তারাও সমান ভাবেতে তারা যে নাগরিক নয় বা তাদের নাগরিকত্বের পরীক্ষা দিতে হবে এই প্রশ্নটা তোলা হয়েছে। তার মানে হচ্ছে

এই আসমুদ্র হিমাচল যে ভারতবর্ষ যেখানে আমরা বাস করি সেই ভারতবর্ষের নাগরিকত্বের সার্টিফিকেট নিয়ে ভারতবর্ষের যেখানে যাবো সেখানে আমরা চাকরী করার অধিকার, থাকার অধিকার, যা আমার জন্মগত অধিকার, স্বাধীন ভারতের এই অধিকার ছিন্নকরা হচ্ছে আজকে এই প্রশ্নটা সব চেয়ে বড় হয়ে উঠেছে, সেইজন্য আজকে এই বিরোধ। আমাদের উদ্বেগ শুধু এই নয় যে অনেক সময় অনেক দাঙ্গায় অনেক লোক মারা যায় কিম্বা ভূমিকম্পে বা অন্যান্য ঘটনায় অনেক লোক মারা যায় কিন্তু তার চেয়েও বড় উদ্বেগ এই যে আসমুদ্র হিমাচল ভারতবর্ষ তার যে নাগরিকত্বর প্রশ্ন স্বাধীন ভারতবর্ষে সেই স্বাধীন ভারতবর্ষের একজন মানুষ আজকে একটা অঞ্চল থেকে যে কোন চাকরী করার অধিকার, যে কোন ভোট দেবার অধিকার, বা যে কোন অবস্থার মুকাবিলা করার অধিকার থাকবে কি থাকবে না এই প্রশ্নটা আসামের এই ঘটনা থেকে উঠে দাঁড়িয়েছে। আজকে ভারতবর্ষের অখন্ডতা থাকবে কিনা, ভারতবাসী, গৌরবের সঙ্গে আমি ভারতবাসী একথা বলতে পারবো কিনা, ভারতবাসী ভারতবর্ষের যে কোন প্রান্ত থেকে তার চাকরীর দরখাস্ত করতে পারবে কিনা, ভোটের অধিকার তারা প্রয়োগ করতে পারবে কিনা। বিলাতে আজকে ৬ মাস থাকলেই ভোটের অধিকার পাওয়া যায়, ভারতবর্ষে সেখানে সমানভাবে ৬ মাস থাকার পর ভোটাধিকার পাওয়া যায়, সেখানে সেই ভোটাধিকার থাকবে কিনা, এই যে সমস্ত প্রশ্ন রয়েছে। আমি জানিনা একটু আগে একজন সদস্য বলছিলেন খবরের কাগজে আছে এ' ১লা তারিখ কিন্তু আজকের কাগজে আমরা দেখছি শিলিগুড়ি এবং আসাম গৌহাটির মধ্যে পাইপ লাইন হয়ে যাচ্ছে কিন্তু সকালের রেডিওতে অন্য রকম শুনলাম সেখান থেকে নাকি ডিজেল আসবে না, সেখান থেকে নাকি কেরসিন আসবে না, শুধু পেট্রল আসবে। এই সব আশ্চর্য্য সব ঘটনা ঘটছে। অথচ অন্যগুলো হয়ে গেলে এইটা হয়ে যাবে। কিন্তু এই রকম ঘটনা দেখছি আমরা জানি না, আসামে এই নূতন প্ররোচনার সৃষ্টি কারা করছে এবং যারা করছে তারা কতখানি উস্কানি পাচ্ছে। 'নাগরিক কারা' এই সংজ্ঞা নির্ণয়ের জন্য শ্রীমতী গান্ধী একটা সভা ডেকেছেন দোলের দিন। শ্রীমতী গান্ধী এককালে শান্তিনিকেতনে ছিলেন এবং তাঁর রসবোধ আছে। সেইজন্য ১লা তারিখে দোলযাত্রার দিন সকলের মহামিলন ডেকেছেন, সকলকে ডেকেছেন, সবার রঙে রং মেশাতে হবে বলে বোধ হয়। কিন্তু দোলের আবার আর একটা দিক আছে। গোবর-কাদা ল্যাপ্টা-ল্যাপ্টি হয়। তাই সেদিন সমস্ত গুলিয়ে না যায়—এই সন্দেহ রয়েছে। সেইজন্য শ্রীমতী গান্ধী ওই তারিখে কেন ডাকলেন বুঝলাম না। ১৯৭১ সালকে নির্ধারিত করার কথা বলা হয়েছে নাগরিকত্বের প্রশ্নে। আমাদের পার্টি মনে করে এবং আমরা মনে করি যদি সমস্ত রাজনৈতিক দল, দলমত নির্বিশেষে ১৯৭১ সালকে ঐক্যমত হিসাবে মেনে নেয় তাহলে আমাদের পক্ষ থেকে আমরা আপত্তি করবো না। কিন্তু যে তারিখ ঠিক নাগরিকত্বের প্রশ্নে সেটা যেন অফিসারেরা নানা রকম প্রশ্ন তুলে, নানা রকম কথা তুলে না বলেন, এ নাগরিক নয়, ও নাগরিক নয়। এই রকম প্রশ্ন যাতে পরবর্তীকালে না উঠতে পারে তার ব্যবস্থা করা উচিত। সেইজন্য এমনভাবে ঘোষণা করা হোক যার মধ্যে ফাঁক থাকবে না। ভোট দিয়েছেন ১০/১৫/৩০ বছর, এমন লোককে আজকে বলা হচ্ছে ভোটার নয়। আমার কাছে দলিল আছে সেখানে এইসব কয়েকটি ঘটনা ঘটেছে। পরপর মুখ্যমন্ত্রী ছিলেন, সেই মুখ্যমন্ত্রীদের কাছে চিঠি এসেছে, তুমি যে অসমীয়া তা তোমাকে প্রমাণ করতে হবে। সেই রাজ্যের মুখ্যমন্ত্রী হওয়ার পরেও তাঁকে প্রমাণ করতে হবে তিনি অসমীয়া নন। আসামের অধিবাসী হিসাবে

তিনি ভোট দিয়েছেন এবং ভোট পেয়ে মুখ্যমন্ত্রী হয়েছেন, এই রকম লোকের কাছে সরকারের কাছ থেকে চিঠি এসেছে যে তুমি ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে গিয়ে প্রমাণ কর তুমি অসমীয়া। এই সঙ্গে আর একটা কথা বলতে চাই, সমস্ত দিক, ভৌগলিক ইত্যাদি নিয়ে জাতির পরিচয় নিরুপিত হয়। কিন্তু যে প্রশ্ন নিয়ে এই রকম লড়াই হচ্ছে সেটা একটু দেখতে হবে। আমেরিকার কথা ধরুন। আমেরিকা আজ যেভাবে আছে সেখানে কেউ যেয়ে যদি আজকে বলে তুমি স্প্যানিশ, কি তুমি ইংরেজ, কি তুমি ফ্রেঞ্চ, তুমি এই দেশের নাগরিক নয়, তাহলে সেটা কি কেউ মেনে নেবে? কিংবা তাদের যে অধিকার সে অধিকার ফিরিয়ে দেবে। যদি তারা বলে তোমরা বেরিয়ে যাও, তাহলে কি হবে? আজকে সমস্ত দিক বিচার করে, ভৌগলিক দিক বিচার করে এইসব করতে হবে।

ডঃ নীহার রঞ্জন রায়, ডঃ দীনেশ চন্দ্র সেন প্রমাণ করে দিয়েছেন আমরা পশ্চিমবঙ্গের অধিবাসীরা আর্যদের বংশধর নয়। অনেক কিছু পরিশ্রম করে তাঁরা প্রমাণ করে দিয়েছেন, মঙ্গলীয় রক্তও আছে এবং অন্যান্য রক্ত আছে। এইসব-এর সংমিশ্রণ হয়েছে বলে আমাদের মেধা ইত্যাদির সৃষ্টি হয়েছে। সেইজন্য ওইরকম ভাবে আলাদা সৃষ্টি করা ঠিক নয়। আপনারা জানেন ১৯২১ সালে আসামে চা-বাগানে এবং রেলের শ্রমিকেরা ধর্মঘট করে বেরিয়ে চলে আসছিল। সেই বেরিয়ে চলে আসবার মুখে শ্রী চিত্তরঞ্জন দাশ এবং শ্রী জে. এম. সেনগুপ্ত—সকলে একত্রিত হয়ে চলে গেলেন এবং চলে যেয়ে ধর্মঘট পরিচালনা করলেন, তাদের রক্ষা করার চেষ্টা করলেন।

[2-50 – 3-00 P.M.]

আসামে আপনি জানেন সেখানে যে চা বাগিচা হয়েছিল, চীন দেশ থেকে চারা নিয়ে এসে সেই চা বাগিচা করা হয়েছে। তখন এই পরিকল্পনা ছিল না। তার পরে রাঁচী থেকে, গোরখপুর থেকে উত্তরপ্রদেশ থেকে মানুষ নিয়ে যাওয়া হয়েছিল, সে চা বাগিচাতে বিহার থেকে, উত্তরপ্রদেশ থেকে শুধু নয়, নান জায়গা থেকে, বাংলাদেশ থেকে সেখানে মানুষ গিয়েছিল এবং বংশ পরম্পরায় সেখানে দিয়ে তারা বসবাস করেছে কিন্তু আজকে তাদের চিহ্নিত করা হচ্ছে এবং বলা হচ্ছে—তোমরা দেশ ছেড়ে চলে যাও, কেননা তোমরা অসমীয়া নও। কিন্তু আজকে আমেরিকাতে রেড-ইন্ডিয়ানরা যদি বলে যে তোমরা স্প্যানিশরা চলে যাও, ফ্রেঞ্চরা চলে যাও, আজকে যদি এখানে আমাদের কেউ এসে হিটলারের মত বলে আমরা যারা মহেঞ্জোদরোর আমলের, তাদের বংশধর, আমরাই শুধু থাকবো আর যারা সব চলে যাও, এই রকম একটা অবস্থার সৃষ্টি হয়, তাহলে কি রকম হয়? আজকে একটা অশুভ মানসিকতা এদের মধ্যে দেখতে পাচ্ছি। আজকে একটা ঘটনা ঘটান হচ্ছে, আমি গোড়ায় যেকথা বলে আরম্ভ করেছিলাম, সেটা আবার বলতে যাচ্ছি যে ট্রেড ইউনিয়ন কত ভাবে এখানে হয়, আপনি দেখুন এখানে কত অসীম ধৈর্য নিয়ে আমরা রয়েছি, আমাদের ঐতিহ্য রয়েছে, এখানে ট্রেড ইউনিয়ন যারা করি, সকলেই জানেন এখানে কলকারখানাগুলিতে কত বিভিন্ন ভাষাভাষী, বিভিন্ন জাতের লোক রয়েছে। মাদ্রাজ থেকে এখানে এসেছে, উত্তরপ্রদেশ থেকে এসেছে, আসাম থেকে লোক এসেছে, সকলেই শান্তিতে আছে, ভোটার হবার অধিকার রয়েছে, এখানে থাকার অধিকার রয়েছে, রুজি রোজগারের অধিকার রয়েছে। কিন্তু সেই অধিকার উল্টো দিকে যেয়ে মহারাষ্ট্রে শিবসেনা বলছে এখানে শুধু মারাঠাদেরই থাকার

অধিকার আছে, কর্ণাটকে আইন পাশ করে নিয়েছিল যে এখানকার ১০০ ভাগ চাকুরিই এখানকার কর্ণাটকের লোকেরা পাবে, আজকে এই সমস্ত অশুভ জিনিস সৃষ্টির জন্য তার প্রতিক্রিয়া দেখতে পাচ্ছি আসামে কর্ণাটকে, মহারাষ্ট্রে এবং বিহারে। বিহারে কার্যতঃ কি ঘটছে? সেখানে শিল্পে বিহারী না হলে কাজ করতে পারবে না। আজকে আসামে যে কান্ডগুলি ঘটছে, আমাদের প্রস্তাবে বলেছিলাম, আজকে সামাজিক নয়, অর্থনৈতিক কারণে পুঁজিবাদী সমাজব্যবস্থায় কোন সমস্যা সমাধান করতে পারবে না, সমস্ত লোককে চাকুরি দিতে পারবেনা, তাই তারা মাঝে মাঝে যুদ্ধ করে, তাতে কিছু লোক মরে যায়, কমে যায়, তারই জন্য তারা যুদ্ধ লাগাচ্ছে। আজকের দিনে যুদ্ধ হলে হাইড্রোজেন বোমা, এ্যাটম বোমার যুদ্ধ হবে, পৃথিবীর অধিকাংশ ধ্বংস হয়ে যাবে। সেজন্য যুদ্ধ লাগান হচ্ছে না। কিন্তু একমাত্র সমাধান হচ্ছে সমাজতন্ত্র এবং প্রকৃত সমাজতন্ত্র, বৈজ্ঞানিক ভাবে যদি প্রতিষ্ঠিত হয় তাহলেই সমাধান হতে পারে।

আমি আর একটা কথা আপনার কাছে বলবো। আমি যে বিপদের কথা বলছিলাম সেটা হচ্ছে—আসামে এই সমস্ত দাঙ্গার পিছনে সাম্রাজ্যবাদীরা রয়েছে। এটা আজকে নয়, অনেক অনেক আগে থেকে সেখানে তারা ঘাঁটি গেড়েছে এবং বড় বড় চার্চ ও মিশনারীরা এর পেছনে রয়েছে। কুপল্যান্ড, ১৯৪৭ সালে ভারতবর্ষে তখনও স্বাধীনতা পায়নি, সেই সময়ে তিনি এটা করতে চেয়েছিলেন যে, সমস্ত পূর্বাঞ্চলকে আলাদা করে, যাতে আলাদা দেশ হতে পারে, যাতে চীন ও ভারতের মাঝামাঝি বাফার লাইন হতে পারে, তার চেষ্টা করেছিলেন, আইন পাশও হয়ে গিয়েছিল।

কিন্তু সমস্ত ভারতবর্ষে প্রবল প্রতিবাদ আন্দোলনের ফলে সেখান থেকে তারা পিছু হটেছিলেন, সেদিন সেটা হতে পারে নি। আজকেও বিচ্ছিন্নতাবাদী যারা, তারা সমবেত হয়েছে, একত্রিত হয়েছে এবং তা হয়ে তারা সেখানে এইসব কান্ড কারখানা করছে মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিশেষে আমি আসামের ভাইবোনেদের সমস্ত পশ্চিমবাংলার অধিবাসীদের পক্ষ থেকে ডাক দিয়ে বলছি, এই যে ভ্রাতৃঘাতী পথ দিয়ে তারা মীমাংসা করতে যাচ্ছেন সেই পথে মীমাংসা হবে না, সেই পথ তারা পরিত্যাগ করুন। আসামের যে প্রাকৃতিক সৌন্দর্য যা দেখে বিশ্বকবি মুগ্ধ হয়েছিলেন, পন্ডিত নেহেরু মুগ্ধ হয়েছিলেন সেই প্রাকৃতিক সৌন্দর্য এবং তার সঙ্গে মানসিক সৌন্দর্য বৃদ্ধি করে আজকে আসাম এবং ভারতবর্ষকে সামগ্রিক ভাবে আমরা যাতে করে এক জায়গায় দাঁড় করাতে পারি সেই চেষ্টা করুন। আমাদের যে নাগরিকত্বের অধিকার, আমরা ভারতবর্ষের নাগরিক এই যে আমাদের সম্মানবোধ এরজন্য একটা সুস্থ আবহাওয়া গড়ে তুলুন। এই কথা বলে এই প্রস্তাব দলমত নির্বিশেষে এই হাউসের প্রত্যেকটি সদস্য সমর্থন করবেন এই আশা নিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**মিঃ স্পীকার :** আমি এখন শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয়কে তাঁর সংশোধনী উত্থাপন করার জন্য আহ্বান জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্যগণ শ্রী কমল সরকার প্রমুখ আজকে আসামের ঘটনার উপর যে প্রস্তাব এনেছেন আমি সেই প্রস্তাব সমর্থন করছি এবং এই প্রস্তাব সম্পর্কে যাতে কোন বিভ্রান্তির সৃষ্টি না হয় সেইজন্য আমি কয়েকটি

এ্যামেন্ডমেন্ট এনেছি, সেগুলি আমি মুভ করছি।

Sir I beg move that—

(i) in para 1, line 12, after the sentence ending with the words "একান্ত দুর্ভাগ্যজনক।" the words অসমীয়াদের ভাষা-শিক্ষা-সংস্কৃতি সংরক্ষণ ও বিকাশের প্রতিটিকে যথেষ্ট গুরুত্ব ও মর্যাদা দিয়ে বিবেচনা করে ও"।

(ii) in para 3 line 5, after the word "ভারতবর্ষের", the word "জনগণের", be inserted;

(iii) in para 4, line 2 after the word "ভারতের", the word "জনগণের", be inserted; and

(iv) in para 4, line 3, after the word "ভারতবর্ষের" the word "জনগণের", be inserted.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব এখানে এসেছে এই প্রস্তাব সম্পর্কে আসামের অসমীয়া জনসাধারণের মধ্যে যাতে কোন বিভ্রান্তির সৃষ্টি না হয়, বিচ্ছিন্নতাবাদী শক্তি, তারা যাতে এর সুযোগ গ্রহণ করতে না পারে সেই উদ্দেশ্যে দ্ব্যর্থহীন ভাষায় বলতে চাই যে আমরা ভারতবর্ষের সমস্ত ভাষাভাষী মানুষের ভাষা, শিক্ষা, সংস্কৃতির সংরক্ষণ এবং বিকাশের প্রশ্নটিকে সকলের ক্ষেত্রেই পূর্ণ মর্যাদা এবং সমান সুযোগ দানের যে নীতি সেই নীতিতে বিশ্বাসী এবং সেই নীতিকে আমরা সর্বান্তঃকরণে সমর্থন করি। সেই দিক থেকে আসামের অসমীয়া জনসাধারণের ভাষা, শিক্ষা, সংস্কৃতির যে প্রশ্নটি সেই ভাষা, শিক্ষা, সংস্কৃতির সংরক্ষণ ও সম্প্রসারণের প্রশ্নটিকে আমরা যথাযোগ্য মর্যাদা দিয়ে বিবেচনা করি।

[3-00 – 3-10 P.M.]

এবং অসমীয়া জনসাধারণের মধ্যে যাতে কোন রকম আশঙ্কা থাকতে পারে সেই আশঙ্কা নিরসনের জন্য আমরা দ্বর্থহীন ভাষায় বলতে চাই তাদের এই অধিকারের উপর কোনদিন কোন আঘাত আসলে সেই আঘাত প্রতিহত করার যে সংগ্রাম অসমীয়া জনসাধারণের, তার পাশে পশ্চিমবাংলার মানুষও সামিল হবে—এই কথাটুকু বলে আমি আমার এই সংশোধনীটুকু আনতে চাচ্ছি। আমাদের এই প্রস্তাব আনার উদ্দেশ্য অসমিয়া জনসাধারণের সঙ্গে পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের জনসাধারণের ঐক্য এবং সংহতিকে আরো সুদৃঢ় করা এবং বিচ্ছিন্নতাবাদী শক্তিকে পরাস্ত করা এই কথা বলে আমি বলতে চাই যে সম্প্রতি আসামে যে ঘটনা ঘটেছে ভোটার তালিকা থেকে বিদেশীদের নাম বাদ দেওয়াকে সূত্র করে—ভোটকে ভিত্তি করে যে আন্দোলন শুরু হয়েছিল সেই আন্দোলনের পরিণতি আজকে যেখানে এসে দাঁড়িয়েছে, যথার্থভাবে এই প্রস্তাবে বলা হয়েছে, সেটা অত্যন্ত দুর্ভাগ্যজনক। আজকে বিচ্ছিন্নতাবাদী শক্তি, উগ্র জাতীয়তাবাদী শক্তি, প্রাদেশিকতাবাদী শক্তি তারা এর পূর্ণ সুযোগ গ্রহণ করছে। এই কথা ঠিক প্রস্তাবে বলা হয়েছে, অসমিয়া জনসাধারণের দারিদ্র, অভাব, বেকার সমস্যা, জমির সংখ্যা, জনজীবনের যেকোন সমস্যা—এই সমস্যায় অসমীয়া জনসাধারণ আজকে বিপর্যস্ত। স্বাভাবিকভাবে এর বিরুদ্ধে তাদের বিক্ষোভ, অসন্তোষ আছে,

যেমন ভারতবর্ষের অন্যান্য রাজ্যের নিপীড়িত মানুষের আছে। কিন্তু এই সমস্যার হাত থেকে মুক্তি পাবার উপায় কি? এই সমস্যা আসছে কোথা থেকে, সেই ইঙ্গিতও এই প্রস্তাবের মধ্যে আছে। ইঙ্গিত প্রস্তাবের মধ্যে না বলা থাকলেও সমস্যার মূল কারণটি কমল বাবু বলেছেন। আমাদের দেশের পুঁজিবাদী শোষণ ব্যবস্থাই হল মূল কারণ। এই পুঁজিবাদী শোষণ ব্যবস্থার অবশ্যম্ভাবী পরিণতি আজকে শুধু আসামে নয়, সারা ভারতবর্ষের মানুষের জীবনে অভাব অনটন, নানা দিক থেকে শোষণ, অত্যাচার, নিষ্পেষণ ক্রমাগত বেড়েই চলেছে, মানুষের জীবনকে বিপর্যস্ত করে তুলেছে। এর হাত থেকে মুক্তি পেতে গেলে এই পুঁজিবাদী শোষণ ব্যবস্থার বিরুদ্ধে নিপীড়িত মানুষের আন্দোলন গড়ে তোলা, গণ আন্দোলনকে জোরদার করা, বামপন্থী আন্দোলনকে জোরদার করা। আজকে অসমীয়া জনসাধারণের এই বিক্ষোভ এবং অসন্তোষ যাতে পুঁজিবাদী শোষণ ব্যবস্থার বিরুদ্ধে সঠিকভাবে গণতান্ত্রিক বামপন্থী আন্দোলন খাতে পরিচালিত হতে না পারে সেইদিকে দৃষ্টি রেখেই একটি ষড়যন্ত্র এবং পরিকল্পনা চলেছে। ভারতবর্ষের পুঁজিপতি-শ্রেণী তাদের এই সম্ভাবনাপূর্ণ আন্দোলনকে বিপথে পরিচালিত করবার জন্য, বিচ্ছিন্নতাবাদী শক্তি, প্রাদেশিকতাবাদী শক্তি, আঞ্চলিকতাবাদী শক্তি ও উগ্রজাতীয়তাবাদী শক্তিকে কাজে লাগাবার বা ব্যবহার করবার চেষ্টা করছেন। যেমন ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে একটা অত্যন্ত বেদনাদায়ক পরিণতি আমরা আজকে দেখতে পাচ্ছি। আমি বেশি কথা না বলে এইটা বলতে চাচ্ছি আসামে যে সমস্যা দেখা দিয়েছে, বিভিন্ন রাজ্যে যে সমস্যা দেখা দিয়েছে তাকে প্রতিহত করার একটি উপায় আছে। সে উপায় হচ্ছে বাঙালী, আসামী, বিহারী, ওড়িয়া ইত্যাদি বিভিন্ন বিভিন্ন প্রদেশের মানুষ যারা নিপীড়িত—হিন্দু, মুসলমান ইত্যাদি বিভিন্ন ভাষাভাষী মানুষ নির্বিশেষে যারা নিপীড়িত, শোষিত সেই শোষিত, মেহনতী মানুষের ঐক্যবদ্ধ সংগ্রাম, বামপন্থী গণতান্ত্রিক আন্দোলনকে জোরদার করার পথে কেবল এই সমস্যার হাত থেকে মুক্তি পাওয়া যায়। আর এই ঐক্যবদ্ধ আন্দোলনকে ব্যাহত করার জন্য পুঁজিপতি শ্রেণী তারা বিভিন্ন এলাকায় বিচ্ছিন্নতাবাদী শক্তি, প্রাদেশিকতাবাদী শক্তি ও উগ্রজাতীয়তাবাদী শক্তিকে কাজে লাগিয়ে এই ঐক্যবদ্ধ আন্দোলনের মধ্যে বিভেদ সৃষ্টি করবার চেষ্টা করছেন। ফলে এই দিকে দৃষ্টি রেখে এই প্রস্তাবকে সমর্থন করে আসামের জনসাধারণ যাঁরা আজকে এই আন্দোলনে লিপ্ত তাদেরকে আমাদের এই প্রস্তাবের মর্মার্থ উপলব্ধি করিয়ে আমরা ঐক্যবদ্ধ আন্দোলন গড়ে তোলার চেষ্টা করবো। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আই বেগ টু মুভ দ্যাট ইন প্যারা ৩ লাইন ফোর দি ওয়ার্ড 'জাতীয়তাবাদী' বি অমিটেড, আমি এই একটা সামান্য এমেন্ডমেন্ট আপনার সামনে রাখছি। এবং আশা করি মুভার অব দি মোশন এটা এ্যাকসেপ্ট করবেন। ইন প্যারা থ্রি লাইন ফোর-এ যে কথা আমি বলেছি সেখানে কি বলা হয়েছে বিভিন্ন রাজ্যে বহু ভাষাভাষী ভারতীয় অধিবাসীদের প্রাথমিক নাগরিক অধিকারের উপর এ এক নগ্ন আক্রমণ। আসাম ও মেঘালয়ের এই আন্দোলন উগ্র জাতীয়তাবাদী প্রাদেশিকতা ও বিচ্ছিন্নতাবাদের চরিত্র গ্রহণ করেছে। এই জাতীয়তাবাদী কথাটা স্যার, ইন মাই ওপিনিয়ন এখানে ইররেলেভেন্ট এবং এই মোশনের এই রেজলিউশনের যে মূল বক্তব্য সেটা এখানে অনেকটা লঘু করে দিচ্ছে। তাই আমি মুভার অব দি রেজলিউশনকে অনুরোধ করবো আমার এই সংশোধনীটি গ্রহণ করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আসামের যে সমস্যা এই সমস্যা এক

দিকে স্পর্শকাতর সেই রকম আবার এটা সুদূর প্রসারী। এ জিনিস অতীতেও আমরা দেখেছি। আজকে শুধু ভোটার বিতাড়নের প্রশ্ন নয়, বিদেশী ভোটার বিতাড়ন করার আন্দোলন নয়। এর মূল লক্ষ্য হোল বিচ্ছিন্নতাবাদী যেটার প্রথম উদ্ভুত হয়েছিল এ্যাজ far back as 1826 Assam was a part of the then British empire in India yandboo treaty. Since the intelligentsia of the leading class and the rulling class of Assam have never thought for a moment that they are integral part of India. ইতিহাস তার প্রমাণ দেয়। সারা ভারতবর্ষ যখন স্বাধীনতা আন্দোলনে উদ্বেগ তখনও আমরা দেখেছি স্বাধীনতার ১০ বছর আগে এ্যাজ ফার ব্যাক এ্যাজ ১৯৩৭ পণ্ডিত জওহর লাল নেহেরুকে তৎকালীন আসামের নেতৃবৃন্দেরা বলেছিল আসাম ভারতের অংশ নয় আসাম একটি পৃথক রাজ্য তার সত্বার তার কালচার তার সংস্কৃতি ভারতবর্ষ বজায় রাখতে পারবে এই প্রতিশ্রুতি দিতে হবে। Before the Partition of India as far back as 1946-47 সেদিন রিফ্রেন্ডামে এই কথা ছিল এবং জাতীয় নেতৃবৃন্দেরা এই কথা বলেছিলেন যে যদি আসামের কোন অংশ পাকিস্থানে চলে যায় বা অন্য কোথাও চলে যায় তাহলে সেখানকার ভারতীয় মনোভাবাপন্ন লোকেরা ভারতের অন্য সর্বত্র বসবাস করার সুযোগ পাবে। তার পর ভারতবর্ষের পবিত্র সংবিধান ১৯৫০ সালে রচিত হোল ইনক্লুডিং আসাম Article 14, Article 15, Article 16 and Article 19. সেখানে আর্টিক্যাল ১৪-এতে দেখা যাচ্ছে কি স্যার, আপনি বিজ্ঞ, এবং এই বিধানসভাও সমৃদ্ধ আপনারা দেখবেন সেখানে আছে equality before law. The state shall not deny to any person equality before the law or the equal protection of the laws within the teritory of India.

Article 15 - No. citizen shall, on grounds only of religion race, caste, sex, place of birth or any of them, be subject to any disability, ability, restriction or condition with regard to access to shops. etc.

[3-10 – 3-20 P.M.]

স্যার, আর্টিকেল ১৯ দেখুন। Article-19—Protection of certain rights regarding freedom of speech etc. Right to freedom-(1) All citizen shall have the right-(a) to freedom of speech and expression; (b) to assemble peaceably and without arms; (c) to form associations or unions; (d) to move freely throughout the territory of India.

কোন রেস্ট্রিকশান নেই। (e) to reside and settle in any part of the territory of India; (f) to acquire, hold and dispose of property; and (g) to practise any profession or to carry on any occupation, trade or business.

এই পটভূমিতে দুর্ভাগ্য জনক ভাবে আজকে আসামে যে আন্দোলন গড়ে উঠেছে, এটা ভারতবর্ষের সংহতির পক্ষে তো বটেই, ইতিহাসের পক্ষেও বটে এবং বিশেষ করে পূর্বাঞ্চলের পক্ষেও। আমরা অত্যন্ত আতঙ্ক দৃষ্টিতে এই আন্দোলনকে লক্ষ্য করছি। স্যার you are not a physician but possibly you have seen that some body is suffering

from preumonia and if a doctor comes and treat him for Typhoid the disease will not be cured. আজকে আমাদের আতঙ্ক সেখানে। আজকে এই আন্দোলন মূলতঃ বিচ্ছিন্নতাবাদী আন্দোলন এবং যার সুর এবং সূত্র আজকে বিদেশী আখ্যা দিয়ে কিছু মানুষকে বহিষ্কার করা। আমরা দেখেছি ভারতবর্ষের সর্বশ্রেষ্ঠ অধিকারী যারা, অথরিটি ইন ইন্ডিয়া, এই আন্দোলনকে আখ্যায়িত করতে চাইছে যে আসামে কিছু বেকার, কিছু শিক্ষিত ছেলে চাকুরী পাচ্ছে না তার জন্য নাকি এই আন্দোলন হচ্ছে। যে আন্দোলন বিচ্ছিন্নতাবাদী আন্দোলন, যে আন্দোলন উগ্র প্রাদেশিকতার আন্দোলন, যে আন্দোলন ইতিহাসে এবং শতাব্দীর আগে যার ধারা ভারতের স্বাধীনতা সংগ্রামে আমরা লক্ষ্য করেছি, সর্ত সাপেক্ষে ভারতের স্বাধীনতায় সামিল হয়েছে, তারা আজকে যদি এটাকে চিহ্নিত করে চলে তাহলে তো ব্যাধি নিরূপণ হবে না। এই আন্দোলন প্রাদেশিকতার আন্দোলন, বিচ্ছিন্নতাবাদীর আন্দোলন। আজকে যদি তাকে বেকার যুবকদের আন্দোলন বলে চিহ্নিত করা হয় তাহলে আমার ধারণা যে ভারতের সর্ব শ্রেষ্ঠ অধিকারী যারা তারা বোধ করি ব্যাধি চিনতে ভুল করছে। সে জন্য আমি আতঙ্কিত যে এই আন্দোলন কখনই প্রশমিত হবে না। এই আবেদন আপনাদের কাছে রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, to this house and to the whole of India আজকে আমার এ্যাপীল যে Bharat Barsha is one and indivisible. আজকে ভারতবর্ষের সংবিধানে নাগরিকের যে অধিকার দেওয়া হয়েছে, সেই অধিকার রক্ষার দায়িত্ব আজকে শাসন ক্ষমতায় যাঁরা আছেন। ভারতের সর্বত্র নির্বাচন হয়েছে। দুঃখের কথা যে এক জায়গায় নির্বাচন হতে পারল না। সেই নির্বাচন হতে পারল না, আমরা দেখেছিলাম যে the Assembly remains in animated suspension এবং it is a question of morality also. আমরা একই সঙ্গে বিভিন্ন রূপ লক্ষ্য করেছি। কিন্তু আজকে তাহলে উৎস নিশ্চয়ই কোথাও আছে। আমি সনির্বন্ধ অনুরোধ করবো যে ভারতকে যদি অখন্ড এবং অবিভক্ত রাখতে হয়, ভারতের নাগরিকের মর্যাদা যদি রাখতে হয় তাহলে কিন্তু আজকে সর্ব শক্তি দিয়ে শান্তিপূর্ণ উপায়ে আজকে সমস্ত ভারতবাসীর একাগ্রচিত্তে এই আন্দোলনের বুনিয়াদ, এই আন্দোলনের সূত্রপাত এবং সুদূরপ্রসারী কুফল থেকে ভারতকে রক্ষা করার জন্য সকলকে সচেষ্ট হতে হবে। কারণ আমরা কতকগুলি ঘটনা দেখেছি। প্রতি দশকেই এই আন্দোলন এসেছে। ১৯৬১ তে, ১৯৭১-তে ডিউ ছিল, ১৯৮১ সালে ডিউ ছিল। এই দশকের আদমসুমারীগুলি হয় ১০ বছর পর পর এবং এ আন্দোলনটা কয়েনসাইড হয়। এটা কোন কাকতালীয় ব্যাপার নয়, ইট ইজ বাই ডিজাইন। এই আন্দোলন ১০ বছর পর পর সংগঠিত হয়। মঙ্গল দেও-এর যে এম. পি. ছিল. তার মৃত্যুর পরে হঠাৎ একটা আন্দোলনের ইন্ধন দেখা দিল। আমরা দেখছি যে এই আন্দোলন ১০ বছর নয়, ৮ বছরের মাথায় দেখা দিয়েছে। মঙ্গল দেওতে জনতার যে এম. পি. ছিলেন, হীরালাল পাটোয়ারী, তিনি মারা গেলেন, আমরা দেখলাম একজন নো লেস এ পার্সন দ্যান দি ডি. আই. জি, তিনি তার নিজের খরচায় ৫০ হাজারের অধিক বাতিল করা ভোটার লিস্টের ফর্ম, ফর্ম নং সিক্স, সেভেন এ্যান্ড সেভেন-এ ছাপিয়ে ৫০ হাজার ভোটারকে সেখানে বাতিল করে দেওয়া হয়। পুলিস অফিসারের খরচায় ছাপিয়ে বিলিকরা হয় এবং যেহেতু তিনি বড় পুলিস অফিসার, এতে নিজের গ্রাম পঞ্চায়েতের প্রধান কিংবা মুখিয়া কিংবা স্থানীয় মানুষ দিয়ে কর্মচারীদের দিয়ে বিলি করে ওদের নাম বাতিল করে দেওয়ার একটা প্রচেষ্টা চালায় স্বয়ং ডেপুটি কমিশনার—অব দি

র‍্যাঙ্ক অব ইনস্পেক্টার জেনারেল অব পুলিস। আমরা মঙ্গলদেওতে এই জিনিস দেখেছি এবং সেদিন থেকে এর সুত্রপাত, মানুষকে বের করে দেওয়ার একটা চক্রান্ত চলেছে। দে আর ডিপ্রাইভড অব দেওয়ার রাইট অব ফ্রানচাইজ। কিন্তু ভারতবর্ষ নীরব, যে কোন কারণেই হোক—এই গভর্নমেন্টের কথা বলতে চাই না, পসিব্‌লি দি ন্যাশন্যাল পার্টিজ ইনক্লুডিং দি পার্টি টু হুইচ দি লিডার অব দি হাউজ বিলংস। আজকে তিনি যে নেতৃত্ব দিয়েছেন এই আন্দোলনের সম্যক গুরুত্ব উপলব্ধি করে, বোধ করি তাঁর পার্টিও এবং অল ন্যাশন্যাল পার্টিও তখনকার, এই আন্দোলনের গুরুত্ব উপলব্ধি করতে ব্যর্থ হয়েছিলেন। কিংবা অনেকটা লঘু করে দেখেছিলেন বলে এই আন্দোলন এর বর্তমান পরিণতি এই রকম। আরও রহস্যের কথা, আজকে যিনি ডেপুটি কমিশনার অব কামরূপ, ওয়ান মিঃ রাজাখাওয়া, সেই রাজাখাওয়া সাহেব এক সময় গৌহাটি কলেজে লেখাপড়া করেছিলেন। ইন দি সিক্সটিজ, আমি বলেছিলাম ১০ বছর পর পর এই আন্দোলন শুরু হয়, তিনি তখন যে ভূমিকা গ্রহণ করেছিলেন—এখন তো তিনি সর্বময় কর্তৃত্বে আছেন, তিনি আবার নুতন করে নেতৃত্ব দিচ্ছেন। যার ফল, নলবাড়ি, বড়পেটা, এবং মোকালমোয়া সেখানে এই জিনিস ঘটছে। আমরা সংবাদপত্রে যেটুকু দেখেছি, নট লেস দ্যান ফোর হান্ড্রেড ফাইভ পার্সন্স—বেসরকারী হিসাবে বলে হাজার হাজার মানুষের পাত্তাই পাওয়া যায় না। জনসাধারণের প্রশ্ন এই লোকগুলো গেল কোথায় বাড়ি ঘর থেকে বিতাড়িত হয়ে? আর একটা গুরুত্ব পূর্ণ জিনিস আছে, ভারতবর্ষ হিন্দুদেরও নয়, ভারতবর্ষ মুসলমানদেরও নয়, ভারতবর্ষ সকলের, ভারতবাসী। মুসলমানদের নামটা অনেকটা আরবিক এবং পার্শিয়ান অরিজিন বলে এদের চেনা শক্ত এর বাড়ি বাংলায় না এর বাড়ি আসামে। আমি কোন এ্যাস্পার্সন করছি না, উইথ অল রেসপেক্ট এ্যান্ড সাবমিসন হিন্দুদের নাম, যেমন ভট্টাচার্য, সেনগুপ্ত, দত্তগুপ্ত, ওখানে ডেকা, ডোকা, কিংবা ফুকন এই জাতীয় নাম বলে ইজিলি আইডেন্টিফায়েড হয়, আসামী হিন্দু এবং বাঙ্গালী হিন্দু এই আইডেন্টিফিকেশনটা সেখানে ইজিলি হয় বলে এ্যাটাক করার পিন পয়েন্টটা খুব সহজ হয়ে যায়। ওখানে এক ভট্টাচার্য আন্দোলনে নেতৃত্ব দিয়েছেন, এই ইতিহাস থেকে সেই তথ্য দেখতে পাই। আমরা দেখেছি, এ্যাজ ফার ব্যাক ১৯৩৭ পন্ডিত জওহরলাল নেহেরুকে মেমোরেন্ডাম দেওয়া হয়েছিল, আমরা স্বাধীনতা আন্দোলন করছি তাহলে আমাদের কি হবে, অম্বিকা রায় চৌধুরী সেদিন নেতৃত্ব দিয়েছিলেন সেই আন্দোলনে। আজকে আমি আপনার মাধ্যমে লিডার অব দি হাউসের কাছে বলছি এবং টু অল সোবার থিংকিং পিপল, রাইট থিংকিং পিপল, আমার এই আবেদন যে আমরা এমন কোন ব্যবস্থা যেন না করি, এমন কোন মনোভাব যেন না গ্রহণ করি, যাতে মানবিক অধিকার ক্ষুন্ন হয়। প্রশ্ন যে রকম অধিকারের, সেই রকম মানবিকেরও, এই প্রশ্নটা হিমম্যানিটারিয়ান প্রশ্নও বটে। নিরপরাধ মানুষের ঘর বাড়ি জালিয়ে দিচ্ছে ধর্ষণের কথা নাই বা বললাম, করুণ ইতিহাস। আদার দ্যান দি মেইন ডেলিজ, নিউজ পেপারগুলোর মেন ডেইলি ছাড়া, আর যে কাগজগুলো বেরোয়, তার মাধ্যমে যে সংবাদগুলো আমাদের কাছে আসছে সেইগুলো অত্যন্ত হৃদয় স্পর্শী, করুণ এবং নিষ্ঠুর। এই খবর আমরা পেয়ে আসছি। স্যার, আজকে এই জাতীয় মুভমেন্ট যদি হয় এবং যদি ডায়গনসিস হয় এটা প্রাদেশিকতা আন্দোলন নয়, বেক্কারত্বের আন্দোলন, তাহলে এটা মারাত্মক ফল দাঁড়াবে এবং দুটো ঘটনা আপনি দেখবেন, আমরা দেখাতে চাইছি, অনেক জায়গায় হয়েছে, জামশেদপুরে হয়েছে, আলিগড়ে হয়েছে, অনেকেই অনেককে সংযোজিত করার চেষ্টা করেছে।

[3-20 – 4-00 P.M.]

**(Including Adjournment)**

এর মধ্যে একটা পরম্পরায় দেখতে পাচ্ছি। এই অবস্থা শুরুর আগেই আর. এস. এস. প্রধান এক সময়ে নলবাড়ীর একটি বিশেষ জায়গায় গিয়ে আতিথ্য গ্রহণ করেছিলেন। যাঁরা আজকে দেশের দায়িত্ব নিয়েছেন এই ঘটনার সঙ্গে এর কোন তাৎপর্য আছে কিনা সেটা তাঁদের বিবেচনা করে দেখা দরকার। আজকে গোটা দেশকে এক-ভাবে দেখতে হবে। আজকে সারা দেশে যখন ডিজেল নেই, পেট্রল নেই তখন ওখানে ট্রাক, বাস লোড করে সুসজ্জিত যুবক-যুবতী, তরুণ-তরুণীদের বিস্কুট, ডালমুট ইত্যাদি আহারাদি দিয়ে পিক্‌নিক্ করতে পাঠানো হচ্ছে। সব পিক্‌নিক্ পার্টি যাচ্ছে। সুসজ্জিত হয়ে আহার সামগ্রী নিয়ে এক এক দল এক এক জায়গায় পিক্‌নিক্ করতে যাচ্ছে। আর এর পিছনে অর্থ যোগাচ্ছে ব্যবসায়ীরা এবং মাল্টি ন্যাশনাল মাল্টি মিলিওনিয়র রা। আমরা দেখতে পাচ্ছি যে, আজকে ত্রিপুরাও এর বাইরে নেই। ত্রিপুরা থেকে লাশা পর্যন্ত একটা সড়ক বা একটা কোরিডরের চিহ্ন আমরা দেখতে পাচ্ছি। এই আন্দোলনের মধ্যে আমরা দেখতে পাচ্ছি যে, এর পিছনে বিদেশীদের মদত আছে। যাঁদের এ বিষয়ে অভিজ্ঞতা আছে তাঁরা জানেন সম্প্রতিকালে, ১৯৭৮ সালে যখন এই আন্দোলন শুরু হয় তখন কোন কোন বিদেশী পর্যটক-এর বেশে মিশনারীদের মিশনগুলি ভিজিট করে এসেছে, তাদের কীর্তিকলাপ এই আন্দোলনকে ইন্ধন যোগাচ্ছে। সুতরাং আজকে ইনটালিজেন্সদের দিয়ে সেই তথ্য আবিস্কার করতে হবে। মিটিং ডাকা হচ্ছে, ফার্স্ট মার্চ ভারতবর্ষের রুলিং পার্টি একটি সর্বদলীয় মিটিং ডেকেছেন। আমি সব দলের কাছে আবেদন রাখছি যে, এত বড় একটা গুরুত্বপূর্ণ ব্যাপারে ধৈর্য এবং গুরুত্ব দিয়ে অনুধাবন এবং অনুশীলন করে সমস্যার সমাধান করা উচিত এবং এর প্রতিকার অত্যন্ত মনোযোগ দিয়ে করতে হবে। আজকে আমরা দেখতে পাচ্ছি যে, এর প্রতিকারের জন্য যে জাতীয় ব্যবস্থা নেওয়া উচিত ছিল, তা কিন্তু নেওয়া হয়নি। বাংলা কাঁদলে আজ যদি অন্যেরা হাসে, তাহলে সেটা এ ঘুঁটে পোড়ে আর গোবর হাঁসে মত ইতিহাসে একদিন প্রমাণ হয়ে যবে। সেই জন্য আমি বার বার বলব যে, আজকে যেন এই আন্দোলনকে লঘু করে দেখা না হয়। আমি আগেই বলেছি যে, ক্যালকাটা ইজ্ এ মিনি ইন্ডিয়া। আজকে যদি বাঙ্গালী এক জায়গায় গলা ধাক্কা খায়, লাঞ্ছিত হয়, ধর্ষিত হয়, আগুনে পুড়ে মারা যায়—কত যে মারা যাচ্ছে, তার কোন হিসাব পর্যন্ত পাওয়া যাচ্ছে না—তাহলে এই মনোভাব আজকে অন্য জায়গায় বিস্তার লাভ করতে পারে। তারপর আর একটা কথা হচ্ছে ইনন্টিগ্রিটি আজকে কেন ন্যাশনাল প্রায়রিটি পাবে না? আমরা দেখেছি "গরীবী হটাও" ন্যাশনাল প্রায়রিটি পেয়েছে, পভারটি ন্যাশনাল প্রায়রিটি হয়ে যাচ্ছে এবং স্টেবিলিটিও যদি ন্যাশনাল প্রায়রিটি পায়, তাহলে ইনন্ট্রিগ্রিটি অফ্ ইন্ডিয়া সুড বি দি নাম্বার ওয়ান প্রায়রিটি ফর দি হোল অফ্ ইন্ডিয়া। এই আবেদন রেখে, এই মর্মস্পর্শী স্পর্শকাতর সমস্যার প্রতি আজকে আলোকপাত করে যে প্রস্তাব আনা হয়েছে তাকে আমি সমর্থন করছি। সেই সঙ্গে আমি আমার সংশোধনী গ্রহণ করার আবেদন রেখে লিডার অফ্ দি হাউসকে বলব যে, এখনো ওখানে ওঁর, নন্দেশ্বর তালুকদারের এবং ওঁর দলের আর একজন বিধায়কের কুশপুত্তলিকা পোড়ানো হচ্ছে—অবশ্য তাতে কিছুই যায় আসে না, উনি বহাল তবিয়তেই আছেন—তথাপি আমি বলব যে, এ

বিষয়ে গুরুত্ব দিয়ে লিডার অফ্ দি হাউস সুড লিড্ এ ডেলিগেশন, গুড উইল মিশনের দরকার। নোয়াখালীর ঘটনার সময়ে আমরা মহাত্মা গান্ধীর পদ-যাত্রা দেখেছি। আজকে অহিংস পথকে অনেকে বিশ্বাস করেন না। কিন্তু এর তাৎপর্য আছে, শান্তিপূর্ণ পদযাত্রা কিম্বা গুড উইল মিশন এক্সচেঞ্জ-এর তাৎপর্য আছে। তাই আমি এ বিষয়ে আবার লিডার অফ্ দি হাউসের কাছে অনুরোধ রাখছি এবং দিল্লীকে ওয়াকিবহাল করার জন্য এ বিষয়ে উদ্যোগ নিতে হবে। সারা ভারতবর্ষের মানুষকে তাঁরা নিয়ে আসুন, তারা ওখানে দেখতে যান এবং পশ্চিমবাংলাও দেখে যান।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বক্তব্য রাখার সময় দিয়েছেন, হাউসের মাননীয় সদস্যরা আমার বক্তৃতা ধৈর্য ধরে শুনেছেন সেই জন্য আমি সবাইকে ধন্যবাদ দিয়ে এই স্পর্শকাতর সমস্যার সমাধান হবে এই আশা রেখে, ভারতবর্ষের মানুষের শান্তি এবং অবিচ্ছিন্নতা বজায় থাকবে এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি। থ্যাঙ্ক ইউ।

**[At this stage the House was adjourned till 4 p.m.]**

[4-00 – 4-10 P.M.]

## [AFTER ADJOURNMENT]

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্যগণ আমরা স্থির করেছিলাম আমাদের আসামে বর্তমানে যে পরিস্থিতি এবং তাতে যে অসংখ্য মানুষ যারা প্রাণ হারিয়েছেন তাঁদের স্মরণ করে আমরা ২ মিনিট তাঁদের প্রতি শ্রদ্ধা জানাবার জন্য দন্ডায়মান হবো। আপনারা নিজ নিজ আসনে ২ মিনিট দন্ডায়মান হয়ে তাঁদের প্রতি শ্রদ্ধা জানান।

**(সদস্যগণ স্ব স্ব আসনে দাঁড়িয়ে ২ মিনিট নিরবতা পালন করেন)**

আর একটি ঘোষণা আছে, আগামী কাল সভার অধিবেশন হোক এটা অনেকেই আমার কাছে জানিয়েছিলেন যেহেতু আগামী পরশুদিন বন্ধ থাকছে সেইজন্য আগামী কাল সন্ধ্যার মধ্যে তাঁরা নিজ নিজ বাসস্থানে পৌছে যেতে চান সেইহেতু সকালের দিকে সভা করার জন্য আমরা স্থির করেছি। আপনাদের কাছে জানাচ্ছি, আপনারা যদি অনুমোদন করেন তাহলে আগামী কাল সকাল সাড়ে ১১টার সময়ে থেকে সেসান আরম্ভ হবে। আশা করি কারোও আপত্তি হবে না।

**ডঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার একটু বলার আছে। আমাদের জেনারেল ডিস্কাসসনের উপর কাট-মোসান দেবার লাস্ট ডেট আপনি ৩ তারিখে দিয়েছেন। আপনি যদি সময় বাড়িয়ে দেন তাহলে খুব ভাল হয় কারণ আলোচনার সময়ে আমরা পয়েন্টস পাবো। এবং সেই বুঝে আমরা কাট-মোশানটা দিতে পারবো। ইফ ইউ এ্যলাউ দিজ স্মল কনসেসান টু আস তাহলে আমরা বাধিত হবো।

**মিঃ স্পীকার :** ঠিক আছে ৫ তারিখ অবধি সময় বাড়িয়ে দেওয়া হলো।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পশ্চিমবাংলার বিধানসভা একটু দেরীতে হলেও অত্যন্ত প্রয়োজনীয় একটা দায়িত্ব পালন করছে। আসাম তথা উত্তর পূর্ব অঞ্চলের সমস্যা সম্পর্কে একটা গুরুত্বপূর্ণ আলোচনা আমরা করছি। যে বিরাট প্রাণহানি এবং ধ্বংস সমস্ত উত্তর পূর্ব অঞ্চলে হচ্ছে তাতে আমাদের দেশের সার্বভৌমত্ব বিঘ্নিত হবার সম্ভাবনা দেখা দিয়েছে। সেই প্রেক্ষাপটে আমাদের এই গুরুত্বপূর্ণ আলোচনা। প্রসঙ্গত একটা কথা আপনার মাধ্যমে আমি সরকার পক্ষকে অনুরোধ করব যে যখনই এই ধরনের গুরুত্বপূর্ণ প্রস্তাব ১৮৫ ধারায় সভার কাছে আসবে তখনই যেন বিরোধীদলের সঙ্গে পরামর্শ করে প্রস্তাবটি পেশ করা হয়। কারণ আমি নিজে ব্যক্তিগতভাবে মনে করি এই ধরনের প্রস্তাবে সংশোধন আসা উচিত নয়। আমি নিজে সংশোধন দিতে পারতাম, কিন্তু দিইনি এই কারণে যে, সর্বসম্মতিক্রমে একটা প্রস্তাব হাউসে পাশ হলেই শোভন হয়। আজকে আসামে, মেঘালয়ে যে সমস্যার সৃষ্টি হয়েছে তাতে সারা ভারতের দৃষ্টি সেদিকে আকৃষ্ট হয়েছে, বিশেষ করে যখন দেখা গেল যে আসামে নির্বাচন হতে পারল না, মেঘালয়ে নির্বাচন হতে পারল না, সারা ভারতবর্ষে এতবড় একটা সাধারণ নির্বাচন হয়ে গেল কেবলমাত্র কয়েকটি প্রদেশে নির্বাচন হতে পারল না। সেখানে মানুষের জীবন যাত্রারও কিছু কিছু ব্যাঘাত হচ্ছে। তেল, ডিজেল ইত্যাদি আমদানী বন্ধ হয়েছে। এই ধরনের ঘটনা থেকে সারা ভারতের দৃষ্টি আজকে আসামের দিকে পড়েছে। আমি আসাম ঘুরে এসেছি, তারপরে ভারতবর্ষের অন্য রাজ্যে গিয়েছি, দিল্লীতেও গিয়েছি। আমার মনে হয়েছে সারা ভারতবর্ষের মানুষের মধ্যে একটা বিভ্রান্তিকর ধারণার সৃষ্টি হয়েছে। ইলাসট্রেটেড উইকলিতে এম. ডি. কামাথ নামে জনৈক ভদ্রলোক, যিনি ইলাসট্রেটেড উইকলির সম্পাদক, তিনি একটি প্রবন্ধ লিখেছেন তাতে আসামের সমস্যা আলোচনা করেছেন। আমি আলোচনা করতে চাই বিশেষ দৃষ্টিভঙ্গী থেকে নয় এটাকে অতি সরলীকরণ করা উচিত নয় বলে আমি মনে করি। বিশেষ দল এবং বিশেষ গোষ্ঠীর নিশ্চয় দায়িত্ব আছে এবং অনেক দায়িত্বই তাঁরা পালন করেন নি, বর্তমানে প্রধানমন্ত্রী থেকে আরম্ভ করে অনেকের বিরুদ্ধে অনেক কথাই বলা যেতে পারে কারণ দেশে বিদেশে ষড়যন্ত্র হচ্ছে। কাজেই ঘটনাটাকে একটু গভীরতার সঙ্গে বিচার করা বাঞ্ছনীয় বলে আমি মনে করি। প্রথমে আমি বলতে চাইছি, আসামে সমস্যা উদ্ভূত হয়েছে যে প্রেক্ষাপটে সেটার সম্বন্ধে একটা ধারণা ভারতবর্ষের বিভিন্ন রাজ্যে গড়ে উঠেছে। এমন কি সম্প্রতি আমার একজন প্রাক্তন কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে ট্রেনে ভ্রমণ করার সুযোগ হয়েছিল, সারা ভারতের মানসিকতা তাঁর কথার মধ্যে ফুটে উঠেছে। তাঁরা খুবই বিচলিত যে এ্যানটি ইন্ডিয়া ফিলিং আসামে ডেভালাপ করছে। একটা ধারণা তাদের মধ্যে রয়েছে যে আসাম ত্রিপুরা হতে চলেছে। বাঙ্গালীরা, অনঅসমীয়ারা যত বেশি সংখ্যায় আসামে আসছেন ততই আসামের সংস্কৃতি বিপন্ন হতে চলেছে। আরেকটা ধারণা হচ্ছে যে সি. আর. পি., মিলিটারী, বি. এস. এফ. অসমীয়া মানুষের উপর নির্দয়ভাবে অত্যাচার করছে। আমি প্রথমে এ সম্বন্ধে আমার বক্তব্য রাখতে চাই, তারপরে আলোচনায় আসতে চাই। প্রথম কথা হচ্ছে যে ধারণাটা বলা হচ্ছে, ত্রিপুরার সঙ্গে সামঞ্জস্য করা হচ্ছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন ত্রিপুরা, স্বাধীন ত্রিপুরা তাঁরা বংশানুক্রমিকভবে ত্রিপুরা রাজ্যে বাংলাভাষাকে রাজ ভাষা হিসাবে স্বীকৃতি দিয়েছেন।

[4-10 – 4-20 P.M.]

যদিও তাদের কথ্য ভাষা ত্রিপুরি ভাষা ছিলো কিন্তু অফিসিয়াল ল্যাংগুয়েজ হিসাবে বাংলা সেখানে স্বীকৃত হয়েছিলো। আজকে পঃ বাংলায় আমরা যে ভাষা ব্যবহার করছি তার অধিকাংশই ত্রিপুরা থেকে এসেছে। ত্রিপুরার রাজারা স্বেচ্ছায় বাংলা ভাষা গ্রহণ করেছিলেন। ১৯৩১ সালে সেন্সাসে দেখবো যে ৫১ ভাগ বাঙ্গালী সেখানে ছিলো। ত্রিপুরার কয়েকটি মহকুমার উপজাতির লোক সেখানে ছিলো না। অনেকেই হয়তো জানেন না যে উত্তর পূর্বাঞ্চলের বিস্তীর্ণ অঞ্চল যেটা লিঙ্গুয়া ফ্রাঙ্কা ছিলো সেটা আসামীস নয় নাগামীস। নাগাল্যান্ড-এ ও বহু কথ্য ভাষা আছে প্রায় ৪০০ মত। অরুণাচলেও লিঙ্গুয়া ফ্রাঙ্কা হিসাবে এই ভাষা পরিচিত ছিলো। ত্রিপুরার রাজারা আদিবাসী হওয়া সত্ত্বেও তারা বাংলা ভাষা গ্রহণ করেছিলো। ঠিক সেই ভাবে আসামে প্রোটো মঙ্গোলিয়ান ডাইনেস্টি আসামের ভাষাকে রাজ ভাষা হিসাবে গ্রহণ করেছিলো—অর্থাৎ প্রোটো মঙ্গোলিয়ান গ্রুপ যারা তাদের মাতৃভাষাকে উপেক্ষা করা হয়েছে। কোন ভাষাভাষীর বিরুদ্ধে বলা আমার উদ্দেশ্য নয়। আমি জন্ম সূত্রে বাঙ্গালী এবং হিন্দু সেই কারণে অন্য জাতি বা ধর্মকে ঘৃণা করার ট্রেনিং আমার নেই। ভোলা বাবু বা কমিউনিস্ট জ্যোতি বাবু বাঙ্গালী বলে আমি তাদের মান্য করবো আর রাম সুন্দর দাস, আব্বাস আলি বা আসামের গোলাপ বরবরা কে ঘৃণা করবো তা নয়। আমি রাজনৈতিক দিক থেকে সমস্তটাই বিচার করবো। সেইজন্য বলতে চাই আসামে এর কাল্পনিক দিকে থেকে তাদের এই আন্দোলন পরিচালনা করেছেন। বাঙ্গালীরা যদি এক জোট হয় তাহলে ব্রহ্মপুত্র এলাকায় সেখানে কংগ্রেস, কমিউনিস্ট, জনতা বলে কিছুই থাকে না। আমি তাদের অনেক সাহিত্য দেখেছি সমস্ত বাঙ্গালী যদি এক হয় তাহলে ব্রহ্মপুত্র ভ্যালিতে যে ৫টা সিট আছে তা সমস্তই বাঙ্গালীরা পাবে। অর্থাৎ এই ভাবে হিসাব দেখলে দেখা যাবে ৫৫ টা আসনে বাঙ্গালী হিন্দু জিতে যেতে পারে। এই ভাবে আসামীদের বিভ্রান্ত করা হচ্ছে ১৯৭৮ সালের নির্বাচনে গৌহাটি পূর্ব কেন্দ্র থেকে একজন বাঙ্গালী জনতা দলের প্রার্থী হিসাবে শ্রী অজয় দত্ত নির্বাচিত হয়েছিলেন। সেখানে ভোটের মধ্যে বাঙ্গালী ছিলো ১৮ হাজার আসমীয়া ২৯ হাজার আর হিন্দু ২২ হাজার। সেখানে প্রচার করা হলো যে খাস গৌহাটি থেকে বাঙ্গালী জিতে গেছে। অর্থাৎ এই ভাবেই বিভ্রান্তির সৃষ্টি করা আরম্ভ হলো। আসাম প্রদেশ ১৮৭৪ সালে তো হয়েছে। তার আগের ইতিহাস মহাভারতের যুগ থেকে আরম্ভ করে কুচবিহার কামরূপ ত্রিপুরা এইগুলিতেও বিস্তার করে অনেকবার ছোট হয়েছে অনেক বার বড় হয়েছে। কাজেই কোনটা যে আসাম ইস্ট ইন্ডিয়া কোম্পানী হবার অর্থাৎ ১৮৭৪ সালের আগে বলা সম্ভব নয়। ১৮৭৪ সালে যে যে আসাম প্রদেশের জন্ম হলো তাতে ৩টা বঙ্গ ভাষাভাষী জেলা ছিলো—শ্রীহট্ট, কাছাড়, গোয়ালপাড়া। তারপর উনবিংশ শতাব্দীতে ব্রহ্মপুত্র এলাকায় যে চাষ আবাদ হতো তারজন্য কুমিল্লা, ময়মনসিং জেলা থেকে হিন্দু নমঃশূদ্রদের ডেকে আনা হয়েছিলো যারা সেখানে উন্নত ধরনের চাষ আরম্ভ করেছিলো। আমি এখান থেকেই আরম্ভ করছি। কারণ আজকে কিছু না করেও কিছু কিছু ল্যান্ড লেজিসলেশান আমাদের দেশে হয়েছে। এগ্রিকালচারাল কমিশানের যে রিপোর্ট তার মধ্যে পরিস্কার ভাবে আছে যে আগে ভূমি সংস্কার করতে হবে। সেটাকে যদি যথাযথ ভাবে ইমপ্লিমেন্ট করা সম্ভব হতো তাহলে ক্ষেত মজুরের সমস্যার সমাধান হতো। কিন্তু আজকে আমরা দেখছি। আমারা দেখছি নলবাড়ী,

বড়বেতা নগাং মহাকুমায় যে চাষ বাস হতো তাতে আসামের গ্যানারি যে নওগাঁ জেলা চাষ আবাদ তারাই করছে। তারপর ১৯৭১ সালের পর তারা আর আসে নি। তারা উনবিংশ শতাব্দীর গোড়া থেকেই আসা আরম্ভ করেছে এবং দীর্ঘ দিন থেকে তারা চাষ আবাদ করছে। আজকে যতটুকু সেখানে ল্যান্ড রিফর্মস হয়েছে তাতে যে মুহূর্ত্তে বর্গাদারকে পাট্টা দেবার প্রস্তাব এসেছে অমনি আপার ক্লাস হিন্দু তারা সেখানে বিরোধীতা করতে আরম্ভ করেছে। এই আপার ক্লাস হিন্দুরাই এর সঙ্গে জড়িত। আজকে দেখা যাচ্ছে ল্যান্ড রিফর্মস যতটা আসাম সরকার করেছে বিশেষ করে গত আড়াই বছরে জনতা সরকারের আমলে তাতে ল্যান্ড রিফর্ম ইমপ্লিমেন্ট করতে তারা দেবে না, কারণ তা করতে গেলে জমির মালিকানা ঐ নমঃশূদ্র ও মুসলমানদের করে দিতে হয়। সেইজন্যই আপার ক্লাস হিন্দুরা এতে বাধা দিয়েছে এবং বলা হচ্ছে আসামে সাংঘাতিক ভাবে মুসলমান বেড়ে যাচ্ছে। এটা একটা ঘটনা হয়েছে। ১৯৫১ থেকে ৬১ পর্যন্ত ২৫.২০ থেকে ২৫.৯৪ পারসেন্ট মুসলমানের সংখ্যা হয়েছে। ১৯৬১-৭১ সাল পর্যন্ত ২৫.৯৪ থেকে ২৫.৩১ কিছু ডিসাইন্ট হয়েছে। ভাষার দিক থেকে সংখ্যার কিছু হেরফের হয়েছে। ১৯৬১ সালের সেনসাস রিপোর্ট অনুসারে যেখানে অসমীয়া ভাষায় মানুষের সংখ্যা যা দেওয়া হয়েছিলো সে সম্বন্ধে সেনসাস কমিশনার বলেছিলেন এটা একটা বায়লজিকাল মিরাকেল ওঁরা যে প্রচার পত্রিকা বার করেছেন তার কিছু কিছু আমার কাছে আছে। তাতে বলা হয়েছে চাকরীর দিক থেকে সমস্ত বাঙ্গালিরা দখল করে আছে। আমি এ বিষয়ে কিছু তথ্য নিবেদন করতে চাই। আসাম সিভিল লিস্ট থেকে বলতে চাই যেটা ৭১ সালে ছাপা হয়েছে তাতে দেখছি আসাম সিভিল A.C.S. সার্ভিস গ্রেড ১, এ কাজ করছেন—২০০ জন তার মধ্যে বাঙ্গালী ১৩ জন, গ্রেড-২ ৩২৮ জনের মধ্যে বাঙ্গালী—২৭, পি. ডাব্লু. ডির মধ্যে ৩ জন ইঞ্জিনীয়ার—৬০০র মধ্যে বাঙ্গালী ৬৯ জন, এস. পি-৩০, কো-অপারেটিভ ক্লাস-১ অফিসার ৬০ জনের মধ্যে বাঙ্গালী-৮ জন, হেলথ সার্ভিস এম. বি. বি. এস এ-২২৪-র মধ্যে বাঙ্গালী ১৮ জন।

[4-20 – 4-30 P.M.]

আজকে বলা হচ্ছে বাঙালীরা সমস্ত জুড়ে রেখেছে। আজকে আসামে কোয়াসী গভর্নমেন্ট ২৯ টি কর্পোরেশান আছে, সেখানে ৯০ ভাগ অসমীয়া ভাষী আছে। পোস্ট এন্ড টেলিগ্রাফ, রেলওয়ে, ব্যাঙ্ক, ইনসিওরেন্স সেখানে বাঙালির সংখ্যাধিক্য রয়েছে। সেখানে পরীক্ষা কিভাবে হয় আপনারা জানেন। অল ইন্ডিয়া ভিত্তিতে পরীক্ষা হয়। এন. আই. বি. এম সেই পরীক্ষা পরিচালনা করেন, সেই কঠিন পরীক্ষা দিয়ে বাঙালিরা যদি এগিয়ে যায় তাহলে বলার কি আছে। অথচ আজকে দেখানোর চেষ্টা করা হচ্ছে যে বাঙালিরা সমস্ত কিছু জুড়ে রেখে দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সেনসাসের কয়েকটি তথ্য আপনার কাছে নিবেদন করতে চাই। ১৯১১ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত অসমীয়া এবং বাংলা ভাষাভাষীর সংখ্যা কিরকম ছিল। ১৯১১ সালের সেনসাসে দেখা যাচ্ছে আসামী ছিল ৩৫.৩১ পার্সেন্ট, বাঙালী ছিল ২৬.৯০ পার্সেন্ট। ১৯২১ সালের সেনসাস রিপোর্টে দেখা যাচ্ছে আসামী ৩৩.৪৩ পার্সেন্ট, বাঙালী ২৭.৬০ পার্সেন্ট। ১৯৩১ সালে দেখা যাচ্ছে আসামী ৩২.৩২ পার্সেন্ট, বাঙালী ২৭.৫৬ পার্সেন্ট। ১৯৫১ সালে আসামী ৩৬.২৯ পার্সেন্ট, বাঙালী ১৯.৬৪ পার্সেন্ট। ১৯৬১ সালে আসামী হচ্ছে ৫৭.১৪ পার্সেন্ট, বাঙালী হচ্ছে ১৭.৬০ পার্সেন্ট। আর ১৯৭১

সালের সেনসাস রিপোর্ট-এ আরো বেড়ে গেছে। এখানকার বহু নিরক্ষর মানুষকে বিশেষ করে মুসলমান শ্রেণীভুক্ত যাদের বলা হয় তাদের বলা হয় অসমীয়া রেকর্ড করাতে। তারা অসমীয়া রেকর্ড করেছে। গোয়ালপাড়া জেলায় দেখা যায় স্বাধীনতার আগে ৯০০-র উপর বাংলা মাধ্যম প্রাথমিক বিদ্যালয় ছিল, আজকে সেখানে ৩টি প্রাথমিক বিদ্যালয় দাঁড়িয়েছে। কয়েক বছরের মধ্যে ৯০০ প্রাথমিক বিদ্যালয় ৩টিতে দাঁড়িয়েছে, এটা একটা অদ্ভুত ব্যাপার। আমি সংকীর্ণ দৃষ্টিভঙ্গী থেকে একথা বলছি না। আমি জানি আসামে যে সমস্ত পূর্ববঙ্গের মানুষ ব্রহ্মপুত্র এলাকায় সেটেল করেছে তারা সব সময় বাঙালীত্ব জাহির করছে তা নয়, তারা অনেকে উপাধি পরিবর্তন করেছে। কারোর উপাধি দেব সেটা ডেকা হয়েছে, বিশ্বাস বৈশ্য হয়েছে। গ্রামের পর গ্রাম দেখলে দেখবেন তারা বাইরে অসমীয়ায় কথা বলে কিন্তু বাড়ীতে লোকাল ডায়ালগে কথা বলে। অফিসিয়াল ল্যাঙ্গুয়েজ তারা অসমীয়ায় বলে। তারা অসমীয়া সংস্কৃতিকে গ্রহণ করেছে। এই শ্রেণীর মানুষের উপর আজকে অত্যাচার হয়েছে সবচেয়ে বেশী। আমি বাঙালী বলে এই কথা বলছি না, আমি কোন সংকীর্ণ দৃষ্টিভঙ্গী থেকে এই কথা বলছি না, শুভবুদ্ধি সম্পন্ন সমস্ত আসামের মানুষ এই কথা বলছে। আজকে নলবাড়ী মহকুমায় যে কান্ড ঘটেছে সেই কান্ড দেখে আসামের বিখ্যাত সাহিত্যিক নিরুপমা ববগোহাঁই লিখেছেন 'নিজর কাণক বিশ্বাস ন হয়'। তিনি বলেছেন আমি নলবারীত থকা শরণার্থী শিবিরত অজস্ব ন-অসমীয়া হিন্দু আরু মুছলমান নাবীক লগ পালো যাব ক্ষেত্তত "সুখের লাগিয়া বাঁধিনু এঘর অনলে জ্বলিয়া গেলো, রবীন্দ্র নাথের এই কবিতা উদ্ধৃত করেছেন। তারপর তিনি তাঁর অভিজ্ঞতার কথা যা লিখেছেন আমি সেটা ইংরাজীতে বলছি আপনাদের বোঝার সুবিধার জন্য। My mind suddenly became very calm and quiet. I felt pity for those sinners of Rambha and Nalbari who turned mad. "Hate the sin, not the sinner"—I don't know if I can accept those words of holy Bible. But the pity that welled up in my heart for those perpetrators of hellish crimes against men was a pity one naturally feels for one's own people. How familiar, how near are they to me. I have known them since my childhood. তারপর তিনি লিখেছেন, How long shall we go on thus without our conscience and humanity in the name of love for mother Assam I will mother Assam accept this offer of love which is unconscious and blind selfishness. আজকে দেখছি আসামে বুদ্ধিজীবীরা জেগেছেন, নিরুপমা বরগোহাঁই লিখেছেন, তিনি ধীক্কার জানিয়েছেন, তিনি জনমত সৃষ্টি করতে চাচ্ছেন, কিন্তু পারছেন না। আসামের এইসব শুভবুদ্ধি সম্পন্ন মানুষদের আমরা স্বাগত জানাই। আপনারা জানেন আসামে ইতিপূর্বে কতগুলি রায়ট হয়েছে। এই সমস্যার সমাধান করতে গেলে এই প্রশ্ন উঠবে। স্বাধীনতার পর ১৯৪৮ সালে সেখানে এন্টি—বেঙ্গলী রায়ট হয়েছে। ১৯৫০ সালে এন্টি মুসলিম রায়ট হয়েছে এবং তার ফলে সাড়ে পাঁচ লক্ষ মুসলমান নলবাড়ি, কামরূপ প্রভৃতি জেলা থেকে উৎখাত হয়ে তৎকালীন পূর্ব পাকিস্থানে চলে গিয়েছিল। তারপর ১৯৫১ সালে নেহেরু—লিয়াকত চুক্তির পর ৫ লক্ষ লোক আবার ফিরে এসেছিল এবং ৫০ হাজার মানুষ হিন্দুদের সঙ্গে হস্তান্তর করে ওখানে থেকে গেছে। কিন্তু ওই যে ৫ লক্ষ লোক ফিরে এল তাতে দেখা গেল ন্যাশনাল রেজিস্ট্রেশন অব সিটিজেনসিপ যেটা হল সেখানে তাদের নাম নেই। তারপর ১৯৫৫ সালে আবার বাঙ্গালী বিরোধী দাঙ্গা হল এবং ১৯৬০

সালের দাঙ্গার কথাও আপনাদের নিশ্চয়ই মনে আছে। সেদিন কোলকাতায় আমরা পার্কে পার্কে জনসভা করেছিলাম। ১৯৬১ সালে কাছাড় জেলায় বাংলাকে রাজ্যভাষা করবার জন্য যে আন্দোলন হয়েছিল সেটা আমরা ভুলিনি। ১৯৬০ সালে যখন অসমীয়া ভাষাকে রাজ্য ভাষা করবার জন্য বলা হল তখন শুধু বাঙ্গালিরা নয়, সমস্ত পার্বত্য উপত্যকার মানুষ তার বিরুদ্ধে মত দিয়েছিল। ১৯৬১ সালে যখন নাগাল্যান্ড প্রতিষ্ঠিত হল তখন অন্যান্যরাও তাদের জন্য স্বতন্ত্র রাজ্য প্রতিষ্ঠা করবার দাবী জানাল। তারা বলল, যদি পার্বত্য রাজ্য প্রতিষ্ঠিত হয় তাহলে সমতলবাসীর উপর তার কোন প্রতিক্রিয়া হবে না। সংখ্যালঘুদের অধিকার রক্ষার প্রতিশ্রুতি পালনে ব্যর্থ হয়েছি একথা মেঘালয়ের মুখ্যমন্ত্রী বি. বি. লিংডো নিজেই স্বীকার করেছেন। মিঃ লিংডো বলেছেন, ১৯৬০ সালে হাফলং সম্মেলনে এই পার্বত্য এলাকার সব আঞ্চলিক ও সর্বভারতীয় দলের পার্বত্য নেতারা প্রস্তাবিত পার্বত্য রাজ্যে সংখ্যালঘুদের অধিকার ও স্বার্থ রক্ষা করা হবে বলে দ্বিধাহীন ভাবে ঘোষণা করেছিলেন। সেই ঘোষণার সঙ্গে আমাদের মত যাঁরা জড়িত ছিলেন, প্রতিশ্রুতি পালনের ব্যর্থতায় তাঁদের মস্তক আজ লজ্জা এবং দুঃখে অবনত। আজকে মেঘালয়ের অবস্থা কি? কোথায় গেল সেইসব কথা? সেখানে আমাদের লোক জেতেনি, শিলং-এ বাঙ্গালী জিতেছে। ১৯৬৫ সালে যখন আপার আসামে মারোয়ারী সম্প্রদায়ের বিরুদ্ধে আন্দোলন হয়েছিল তখন সঙ্গে সঙ্গে চবন এবং রাজস্থানের মুখ্যমন্ত্রী ছুটে গেলেন এবং ব্যবস্থাও হল। সেদিক থেকে আমার মতে তো জ্যোতিবাবু কিছুই করেন নি। কিন্তু তা সত্বেও দেখলাম জ্যোতিবাবুর কুশপুত্তলিকা সেখানে দাহ করা হল এবং বলা হয়েছে জ্যোতি বাবুর মাথা কাটিব।

[4-30 – 4-40 P.M.]

কিন্তু যে প্রশ্নটা আমি এখানে বলতে চাই, আপনি তো মুখ্যমন্ত্রী, মুখ্যমন্ত্রীকেও তাদের যে প্রচার পুস্তিকা সেই প্রচার পুস্তিকার মধ্যে তারা কাউকে ছাড়ছে না। আজকে তারা মরিচঝাপির কথা তুলছে দন্ডকারণ্যের কথা তুলেছে যে জ্যোতি বাবু কোথায়, তখন কেন তাদের দরদ দেখান নি। আমি সেই সব দীর্ঘ বিবৃতি পড়ছি না। তাই আজকে এই সব বলার সুযোগ আপনারা তাদের দিয়েছেন একথা ভুললে চলবে না। আজকে ১৯৭৮ সালে ইস্ট বেঙ্গলের খেলার সময় গোলমাল আরম্ভ হয়েছে সেই গোলমাল এক নাগাড়ে চলছে, মাননীয় অধ্যক্ষ মহাশয়। মুখ্যমন্ত্রী গোলাপ বরবড়া যখন শিল্ড দিতে যাচ্ছেন তখন ইস্ট বেঙ্গলের অধিনায়কের হাত থেকে গিরিশ বড়ুয়া, যিনি আজকে আসাম জাতীয়তাবাদী দলের সভাপতি, তিনি হাত থেকে শিল্ড সেদিন কেড়ে নিয়েছিলেন। তারপর যত পুলিস কেস হয়েছে ৫ জন ছাড়া সবাইকে ছেড়ে দেওয়া হয়েছে এবং তারপর আর কিছুই হয় নি। আজকে অঞ্জন চক্রবর্তী মার্ডার হল, বাঙ্গালী ডাক্তার শিলচরের, গৌহাটি মেডিক্যাল কলেজের ডাক্তার, সেখানে আমাদের দায়িত্বশীল নেতা, পার্লামেন্টের মেম্বার, বিবৃতি দিচ্ছে, কলকাতার লোক গিয়ে নাকি তাকে মেরে ফেলেছে। আজকে সব চেয়ে আশ্চর্যজনক ঘটনা, মাননীয় মুখ্যমন্ত্রী জানেন কিনা জানিনা তাদের প্রচার পুস্তিকা তো বের হচ্ছেই, খবরের কাগজে বেরিয়েছে, পশ্চিম বাংলা, ত্রিপুরা থেকে সিটিজেনসিপ সার্টিফিকেট বড় বড় প্যাকেটে করে পাঠান হচ্ছে, ব্ল্যাঙ্ক সই করা কাগজ পাঠান হচ্ছে, গত বৃহস্পতিবার আসাম পিপিল কাগজে বেরিয়েছে কুচবিহার থেকে পাঠান এই রকম একটা প্যাকেট নাকি ধরা পড়ে গিয়েছে সেইটা তাই তারা ছাপিয়ে টাপিয়ে

সেইভাবে উত্তেজনা সৃষ্টি করছে। আজকে যে বিচ্ছিন্নতাবাদী শক্তি কাজ করছে সেটা গভীরভাবে ভেবে দেখতে হবে। সি. আর. পি.-র বিরুদ্ধে আমাদের কিছু করার ক্ষমতা নেই বা সি. আর. পি.-র প্রতি আমার কোন মমতা নেই, এখানে মিলিটারির বিরুদ্ধে বি. এস. এফ.-র বিরুদ্ধে সমস্ত কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আজকে জেহাদ ঘোষণা করা হয়েছে, মিথ্যা অপবাদ প্রচার করা হয়েছে। এ জন দায়িত্বশীল পুলিস অফিসার গৌহাটিতে বলেছে তিনি নিজে সকাল থেকে রাত পর্যন্ত এনকোয়ারি করে দেখেছেন এইগুলি একেবারে ভিত্তিহীন যে একটা প্রচার চালান হয়েছে যে সি. আর. পি এসে অনেক অসমীয়া মেয়েদের নিয়ে গিয়েছে। মিলিটারিদের অত্যাচার নিরুপমা বড়দোলাই নলবাড়ীর শিবিরে শিবিরে দেখতে গিয়েছিলেন এবং গিয়ে দেখেছেন কি বিভৎস দৃশ্য। সেই সংখ্যাটা কত, সংখ্যাটা আমি একটু বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চিফ সেক্রেটারি একটা বিবৃতি দিয়েছেন যে ৪০০ না কত একটা জায়গায় ডেড বডি পাওয়া গিয়েছে। আমি আসামের একজন দায়িত্বশীল মহলের লোকের কাছে শুনেছি কিন্তু খবরটা সত্য কিনা চিফ সেক্রেটারি বলেন নি তাঁর বিবৃতির মধ্যে সেটা হচ্ছে, ১৮ই জানুয়ারী পর্যন্ত আসাম গভর্নমেন্টের অফিসিয়াল ফিগার আমার কাছে আছে, ১৮৬ জন মার্ডার হয়েছে। এটা সরকারী ভাবে স্বীকৃত তথ্য আমি এই হাউসে দাঁড়িয়ে বলছি তাতে কামরূপ জেলার নলবাড়ী মহকুমায় total death 150, Assamees 1, Bengalee (Hindu) 35, Bengalee (Muslim) 114.

সরকারী বিবৃতি অনুযায়ী আউট অব ten thousand population five thousand became homeless in Nalbari alone. শুধু আপরুটেড হয়েছে, ঘরবাড়ী জ্বালান হয়েছে, ২৫ হাজার লোক হোমলেস হয়েছে, লুঠ, আরসন ইত্যাদির দীর্ঘ ফিরিস্তি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার কাছে আছে। কিন্তু কি হবে? আজকে বিচ্ছিন্নতাবাদী শক্তি কাজ করছে, সি. আই. এ.-র কাজ রয়েছে এখানে। আমেরিকান ব্যাপটিস্ট চার্চ থেকে উচ্চ পদস্থ কর্মচারী বলেছেন Perhaps the most important means to bring the message of God to those people is a close identification of the Church with their aspiration free from foreign rule of the Hindu dominated India. ব্লিজ পত্রিকায় এটা বেরিয়েছে ১৫ই ডিসেম্বর। তারপর এটা হয়তো শুনে থাকবেন ইউনাইটেড স্টেটস অব আসামে আর একটা পরিকল্পনা চালু হয়েছে এবং এটা একটা মার্কিন সংবাদ সংস্থা বলেছে ব্রহ্মপুত্রে পরিকল্পনার সম্ভাবনা কি আছে সেটা খতিয়ে দেখতে তার নির্দেশ এসেছে। মার্কিন গোয়েন্দা সংস্থা নয় আমার কাছে সংবাদ এসেছে বহু বিদেশী সংস্থা সেখানে কাজ করছে। আজকে শত শত মানুষ মারা গিয়েছে, হাজার হাজার মানুষ মারা গিয়েছে, মেয়েছেলেদের ইজ্জত আজকে লাঞ্ছিত হয়েছে কিন্তু তার চেয়েও বড় কথা ভারতবর্ষের সংহতি আজকে বিপন্ন। আজকে বিচ্ছিন্নতাবাদী শক্তি সমস্ত উত্তর পূর্বাঞ্চলে একটা ঘাঁটি করে তার মধ্যে কাজ করে যাচ্ছে এবং নানা রকম অপপ্রচার, মিথ্যা প্রচার করে একটা সংবাদকে ছড়ান হচ্ছে তারপর উত্তেজনার সৃষ্টি করা হচ্ছে। আজকে সব চেয়ে একটা বিপদজনক কথা বলেই আমার বক্তব্য শেষ করবো, অধ্যক্ষ মহাশয়, ১৯শতর কোনটা বেস ইয়ার হবে গোলাপ বরবড়া মন্ত্রী সভা বলেছিলেন ১৯৭১ সালের ২৫শে মার্চ পর্যন্ত যেসব বিদেশী এসেছে, যেসব বাংলা দেশের লোক আসামে এসেছে তাদের নাগরিকত্ব দেওয়া হবে। আজকে জৈল সিং ফরমুলায় সেটা দেখছি। তাতে আমার আপত্তি নেই। তারপরে যারা এসেছেন তাদের ব্যাপারটা

আমরা বিচার করে দেখবো অন্য জায়গায় তাদের ব্যবস্থা করা যায় কিনা। কারণ it is the solemn pledge to the people of India and to the people of Bangladesh, the then Pakisthan. এই পার্টিশানে যারা ক্ষতিগ্রস্থ হয়েছেন, হিন্দু হোক, মুসলমান হোক তাদের আশ্রয় দিতে হবে। কিন্তু ১৯৭১ এর মার্চ পর্যন্ত সিটিজেনসিপ সার্টিফিকেট দেখাতে হবে এই ব্যাপারটা কি রকম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে যদি বলা হয় সিটিজেনসিপ সার্টিফিকেট দেখান তাহলে কি আপনি আশ্চর্য হয়ে যাবেন না? কোন একটা যুক্তি থাকবে না। আজকে আসামের মানুষ হিন্দু এবং মুসলমান বহু জনকেই এইরকম হয়েছে। মস্কো বিশ্ববিদ্যালয়ের পি. এইচ. ডি ডিব্রুগড় বিশ্ববিদ্যালয়ে পড়ান তাঁকে বলা হয়েছে সিটিজেনসিপ সার্টিফিকেট দেখাতে। তিনি বলছেন আমি যদি ইন্ডিয়ান সিটিজেন না হই তাহলে কি করে ইন্টারন্যাশনাল পার্সপোর্ট হোল্ডার হলাম। আজকে কোর্টে অর্ডার হয়ে গিয়েছে, আজকে এই ধরনের এ্যাডিশান অর্ডার কোর্ট থেকে হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন অবিলম্বে সচেতন হন। এই ভাবে নিরীহ মানুষ নির্যাতিত হচ্ছেন সে সম্পর্কে সচেতন হন। মঙ্গলদই-এর নির্বাচনের পর থেকে এই রকম হচ্ছে। আসামের ১০ লক্ষ মানুষকে পুলিস বিদেশী বলে চিহ্নিত করলো। এর মধ্যে ৬ লক্ষ মুসলমান, ৪ লক্ষ হিন্দু। তাদের অনেককে ছেড়ে দেওয়া হল। বাংলাদেশ রাইফেলসের হাতে। তারা তাদের নিতে চায় না। পড়ে রইলো নো ম্যান্স ল্যান্ডে। হাজার হাজার মানুষ এইভাবে রইলো। কত মায়ের সতীত্ব নষ্ট হলো। আমরা কি ভারতবর্ষে বাস করছি? এইরকম বিচ্ছিন্নতাবাদ কি চলবে। আর একটা কথা বলে শেষ করবো। আজকে যে ঘটনা চলছে তাতে ভারত সেবাশ্রম সংঘের রিলিফের কাজ খুবই সীমাবদ্ধ। তারা তাদের মুভমেন্ট ঠিকমতো করতে পারছে না। তাদের ঘুরতে দেওয়া হচ্ছে না। অন্য সব সেবা সংঘগুলোকেও কাজ ঠিকমত দেওয়া হচ্ছে না। তাছাড়া, রিলিফের কাজে হচ্ছে বৈষম্য। কোথাও নামমাত্র ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের অঢেল সাহায্য দেওয়া হচ্ছে। আবার বিশেষ ভাবে ক্ষতিগ্রস্থ হয়েছে এমন লোক সাহায্য পাচ্ছে না। আমি শেষ আবেদন করছি। একটা প্রস্তাব রাখতে চাই, সেটা হচ্ছে এই, পশ্চিমবাংলার বিধানসভার সদস্যরা যেন একদিনের ভাতা আপনাকে বা মুখ্যমন্ত্রীকে দিই, যা দিয়ে এখানে যারা ক্ষতিগ্রস্থ তাদের রিলিফ দেওয়া হবে। চ্যারিটি বিগিনস অ্যাট হোম।

এই টাকা দিয়ে কেন্দ্রীয় সরকার বা রাজ্য সরকার তাদের রিলিফ দেবেন। আমি বলছি, আমি নিজে দেখে এসেছি ২২ বছরের মাকে দেখে এসেছি, চার মাসের সন্তান তাঁর আছে, তাঁর স্বামীকে বাস থেকে নামিয়ে পাথর দিয়ে মারা হয়েছে। তাই দেখে তিনি পাথর হয়ে গিয়েছেন। আমরা তো অসহায় কিছু করতে পারছি না। আমি অনুরোধ করছি একদিনের ভাতা সাহায্য হিসাবে দিয়ে এই দুর্গত মানুষদের কাছে পাঠান হোক। কিভাবে পাঠান হবে সেটা মুখ্যমন্ত্রীর সঙ্গে পরে আলোচনা করা যাবে। কিন্তু এর দ্বারা আমরা নূন্যতম কর্তব্যটুকুও করতে পারবো। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-40 – 4-50 P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় আসামের উপর যে প্রস্তাব এসেছে সেই সম্পর্কে আলোচনা করবার আগে আমি একটা কথা বলতে চাই। ঠিক এই মুহূর্তে এই প্রস্তাবটি আসা খুবই একটা গুরুত্বপূর্ণ ব্যাপার হয়েছে। কারণ এটা সমস্ত

দিকে দৃষ্টি আকর্ষণ করতে পেরেছে এবং আমাদের আলোচনার সুযোগ দিয়েছে। সেইজন্য যাঁরা প্রস্তাব নিয়ে এসেছেন তাঁদের আমি আন্তরিক অভিনন্দন জানাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসাম পশ্চিমবাংলার প্রতিবেশী রাজ্য এবং আমি কুচবিহার জেলার মানুষ। আমি প্রতিদিন প্রত্যক্ষভাবে এই সমস্ত দুঃখজনক ঘটনা প্রত্যক্ষ করছি। আমাদের আত্মীয়স্বজন যারা, তারা আজকে এই ধরনের বিচ্ছিন্নতাবাদের শিকার হয়েছে, ঘর বাড়ী ছেড়ে আমাদের এখানে এসে, আশ্রয় নিতে বাধ্য হয়েছে। এই ঘটনা আমরা দেখেছি। মাননীয় সন্দীপ বাবু যে কথাগুলি আলোচনা করলেন, আমি এ বিষয়ে আলোচনা করতে যেয়ে বলতে চাই যে, এই ঘটনা অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। এই যে সমস্যা অত্যন্ত গুরুত্বপূর্ণ সমস্যা। এখানে আমরা যে আলোচনা করব, নিশ্চয়ই যারা আসামে বাস করছে, অসমীয়া, তাদের বিরুদ্ধে বক্তব্য রাখবার জন্য আলোচনা করছি না। আমার বক্তব্য হচ্ছে—এই ভারতবর্ষের সংহতি, ভারতবর্ষের ঐক্য যারা বিঘ্নিত করার চেষ্টা করছে, এই বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের মধ্য দিয়ে, সে বিষয়ে আমাদের সতর্ক হওয়া প্রয়োজন এবং পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী মহাশয় এ সম্পর্কে যে বক্তব্য রেখেছেন, আমার মনে হয়, সেখানে আমাদের ভাই বোনেরা, যারা নির্যাতিত হয়ে সেখান থেকে চলে আসতে বাধ্য হয়েছেন, তাতে এই মুহূর্তে আমি মনে করি, পশ্চিম বাংলা অগ্নিগর্ভ অবস্থার মধ্যে রয়েছে। যাঁরা কলকাতায় বাস করছেন, এই সম্পর্কে কতটা সচেতন আমি জানিনা, কিন্তু আমরা কুচবিহারের মানুষ প্রতিদিন দেখতে পাচ্ছি যে এই ঘটনাকে কেন্দ্র করে একদল মানুষ পশ্চিম বাংলার বুকেও আজকে বিচ্ছিন্নতাবাদী আন্দোলনে প্ররোচিত করার চেষ্টা করছেন। আমারতো মনে হয় আসামে শিলিগুড়ি অঞ্চল থেকে যে ট্রাক এবং বাস আটকে রেখে দেওয়া হয়েছিল, তাতে সেখানকার মানুষ উত্তেজিত হয়ে, মনে করেছিল আসামের দিকে এই যে যানবাহন-এর ঘটনা করেছে, এটা অসমীয়াদের বিরুদ্ধে শাস্তি দেবার জন্যই ট্রাক বাস সমস্ত আটকে দেবার আন্দোলনের সৃষ্টি করেছিল। আমার মনে হয়, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকার জনাই, অতি সহজে অত্যন্ত সতর্কতার সঙ্গে সেই আন্দোলনকে গোড়াতেই ব্যর্থ করেছেন। আমরা বিশ্বাস করি না ভারতবর্ষের বিভিন্ন অঞ্চলে যারা বাস করে,—পশ্চিম বাংলা শুধু বাঙালীর নয়, আসাম শুধু অসমীয়াদের নয়, বিহার শুধু বিহারীদের নয় এবং উড়িষ্যায় যারা বাস করে, উড়িষ্যা শুধু সেই ওড়িয়াবাসীদের নয়, আমি মনে করি ভারতবর্ষের ঐক্য, আজকে আমাদের কাছে অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনা। আমি সম্প্রতি ত্রিপুরাতে গিয়েছিলাম, সম্প্রতি আসামে যে ঘটনা ঘটেছে, সেই ঘটনাকে কেন্দ্র করে ত্রিপুরাতে ওখানকার যে উগ্র আদিবাসী রয়েছে, তাদের মধ্যে এই আন্দোলনকে সংক্রামিত করার চেষ্টা হচ্ছে। আমি মনে করি অত্যন্ত সুপরিকল্পিতভাবে রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য বিদেশীদের হাত এতে আছে এবং আমরা লক্ষ্য করেছি যে, সেখানে যে সমস্ত ক্রীশ্চিয়ান মিশনারী আছে, তারা এই ঘটনাকে আরও বেশী বেশী করে, উগ্র জাতীয়তাবাদের নাম করে মানুষকে আরও প্ররোচিত করার চেষ্টা করছে, এই সম্পর্কে সতর্ক হওয়ার প্রয়োজন আছে। আমি সমস্ত ঘটনাকে রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে বিচার করতে চাই। অতীতের ভারতবর্ষ কি ঘটেছিল অতীতে সাম্রাজ্যবাদী শক্তির সঙ্গে লড়াই করেছিল এবং তার নেতৃত্ব দিয়েছিল বাঙালী। শুধু পশ্চিমবাংলার মানুষই নয়, সমস্ত বাঙালীদের আত্মত্যাগে, ভারতবর্ষের স্বাধীনতা সম্ভব হয়েছে। আজকে তারা তাদের ঘরবাড়ী ছেড়ে, সম্পত্তি ছেড়ে, ভারতবর্ষে আশ্রয় নেবার জন্য ভারতবর্ষে এসে উপস্থিত

হয়েছে। কিন্তু সেটা কোন অপরাধ নয়। তাই আজকে যাদের বিদেশী বলা হচ্ছে—সংবিধানের ৫ থেকে ১৩ ধারায় বিদেশী সম্পর্কে যে বিস্তারিত আলোচনা আছে, সে সম্পর্কে আমি বুঝে উঠতে পারি না কি করে চিহ্নিত করা হবে যে তারা বিদেশী।

সেটা কোন রাজ্য সরকারের এক্তিয়ারের মধ্যে পড়ে কিনা সেটাও আমি জানি না। আজকে যদি বলা হয় ১৯৫১ সাল পর্যন্ত যারা এসেছেন তাদেরই নাগরিকত্বের অধিকার দেওয়া হবে, কি ১৯৭১ সাল পর্যন্ত যারা এসেছেন তাদেরই দেওয়া হবে তাহলে আমার প্রশ্ন, কেন এই সময়সীমা বেঁধে দেওয়া হচ্ছে? ভারতবর্ষের একই সংবিধানের ছায়াতলে বসে এক একটি রাজ্য সম্পর্কে এই ধরনের বিচ্ছিন্নতাবাদী বা বৈষম্যমূলক আচরণ কেন হবে এটা আমি বুঝতে পারছি না। আমি মনে করি আজকে যাদের এর পেছনে হাত আছে তারা ভারতবর্ষের ঐক্যকে বিনষ্ট করতে চায়। আজকে উত্তরপূর্বাঞ্চলকে যারা একটা অগ্নিগর্ভ অবস্থায় নিয়ে গিয়েছে তারা মনে করছে পার্বত্য অঞ্চল থেকে সমতল অঞ্চল পর্যন্ত এই আন্দোলনকে ছড়িয়ে দিয়ে মানুষের মধ্যে বৈষম্যের সৃষ্টি করে আগামীদিনে ভারতবর্ষে যে শ্রেণীহীন সমাজ ব্যবস্থা গড়ে তোলার ক্ষেত্র তৈরী হতে চলেছে সেটাকে বিনষ্ট করা যাবে। আমাদের পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার অত্যন্ত দৃঢ়তার সঙ্গে আজকে এর মোকাবিলা করেছে। আজকে ৭০ লক্ষ মানুষ কোলকাতায় বাস করে যারা অবাঙ্গালী, কিন্তু কই এখানে তো কোন সময় তাদের ভীত ভাবে বাস করতে হচ্ছে না, তাদের উপর কোন রকম আক্রমণ বা তাদের প্রতি কোন রকম বৈষম্যমূলক আচরণও করা হচ্ছে না। স্যার, আপনি জানেন, আমাদের এই পশ্চিমবঙ্গে বিভিন্ন ভাষাভাষীর মানুষ বাস করেন কিন্তু তাদের বিরুদ্ধে কোন রকম বৈষম্যমূলক আচরণ আমরা করি না। আমরা করি না তার কারণ, আমরা বিশ্বাস করি ভারতবর্ষের যেখানে যত মানুষ আছেন—শোষিত, নির্যাতিত মানুষ আছেন, সে চা বাগানের শ্রমিক থেকে আরম্ভ করে কলকারখানার শ্রমিক পর্যন্ত তারা সকলেই ভারতবাসী। আজকে কেন এটা স্বীকৃত হবে না? আমি এ দিকে আপনাদের সকলের দৃষ্টি আকর্ষণ করছি। একদিন ভারতবর্ষে বৃটিশ সাম্রাজ্যবাদী শক্তি দ্বিজাতির ভিত্তিতে ভারতবর্ষকে দ্বিখন্ডিত করেছিল এটা আমরা জানি। এটা করার পেছনে তাদের উদ্দেশ্য ছিল সাম্রাজ্যবাদী শোষণ অব্যাহত রাখা এবং ভারতবর্ষের ঐক্যকে বিনষ্ট করা। আজকে আমার আশঙ্কা হচ্ছে যে সেইসব শক্তি যারা আন্তর্জাতিক ক্ষেত্রে ভারতবর্ষের দিকে তাকিয়ে আছে তাদেরই প্ররোচনায় আজকে এই বিচ্ছিন্নতাবাদী আন্দোলন সংক্রামিত হচ্ছে। এ সম্পর্কে যদি আমরা এখনই কোন সিদ্ধান্ত গ্রহণ না করি এবং এর বিরুদ্ধে এখানকার শুভবুদ্ধি সম্পন্ন মানুষদের ঐক্যবদ্ধ করতে না পারি তাহলে আগামীদিনে ভারতবর্ষ একটা অগ্নিগর্ভ অবস্থার মধ্যে গিয়ে পড়বে। সেদিন কি আমরা হানাহানি করবো এই বলে যে পশ্চিমবাংলা আমার দেশ, বিহার আমার, উড়িষ্যা আমার, আসাম আমার। এই বিচ্ছিন্নতাবাদের মধ্যে দিয়ে কি আমরা আগামীদিনে যে সমাজতান্ত্রিক সমাজ গঠনের কথা বলি সেই আন্দোলন ব্যাহত করবো? তাই আমি বলি, অত্যন্ত সতর্কতার সঙ্গে আজকে আমাদের এটা অনুধাবন করতে হবে। আমি জানি অত্যন্ত স্পর্শকাতর প্রশ্ন এটা, আমি জানি এই আলোচনাটাও অত্যন্ত স্পর্শকাতর। আমাদের আলোচনার মধ্যে দিয়ে কোথাও আমরা বলব না যে আজকে আসামে তাদের ভাষা, কৃষ্টি, সংস্কৃতি সেটা ব্যাহত করা হোক। আমরা তো বলেছি, সমস্ত ভাষাভাষী মানুষ তারা যে যেখানেই বসবাস করুন তাদের

সংস্কৃতি, ঐতিহ্য নিয়ে তারা বাস করবেন। স্যার, আমি গতকাল যুব উৎসবে দেখেছি, আসাম থেকে যারা বিহু উৎসব নিয়ে এসেছিল তারা যখন ঐ যুব উৎসবের মঞ্চে উঠে তারা তাদের কৃষ্টি সংস্কৃতি নিয়ে উপস্থিত হল আমি আশ্চর্য্য হয়ে দেখেছি হাজার হাজার দর্শক তাদের অভিনন্দন জানাচ্ছে। কই তখন তো কোন বাঙ্গালী বা অঅসমীয়া যারা আছেন তাদের মনে একবারও এ প্রশ্ন ওঠে নি যে আসামের মাটিতে আজকে যে অত্যচার হচ্ছে, অবিচার হচ্ছে শত শত মেয়েদের উপর যে অত্যাচার হচ্ছে তার বিরোধিতা করা হোক এখানেই। সেই যুব উৎসবে আমরা দেখলাম না কোন মানুষ তার বিরোধিতা করছে। তাই আমি বলতে চাই, আজকে যে প্রস্তাব এসেছে এই বিধানসভায় এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এবং সময়োচিত প্রস্তাব, আমাদের এ সম্পর্কে একটা সিদ্ধান্ত নেবার সময় এসেছে।

আমরা এই কথা বলতে চাই কেন্দ্রীয় সরকারের দুর্বলতার জন্য এই সমস্যা অগ্নিগর্ভ অবস্থায় গিয়ে দাঁড়িয়েছে এবং কেন্দ্রীয় সরকারকে সচেতন করবার প্রয়োজন আছে যে তাদের কাছে আত্মসমর্পণ না করে সংবিধানের ধারায় কে বিদেশী এবং কে দেশী, এইটার আলোচনা করা হোক। কেন্দ্রীয় সরকার এই সিদ্ধান্ত গ্রহণ করুক, এই আমাদের আবেদন। এই প্রস্তাবে যে দুটো সংযোজনী এসেছে আমি তার বিরোধিতা করে প্রস্তাবটি সমর্থন করে বলছি প্রস্তাবের মধ্য দিয়ে আমাদের যে চিন্তা এবং উদ্বেগ ব্যক্ত হয়েছে—মানুষের উপর অত্যাচার হচ্ছে, হাজার হাজার মা বোন ক্যাম্পে এসে বাস করেছেন। আমি বিশ্বাস করি বামফ্রন্ট সরকার এইসব মানুষের আশা আকাঙ্খা পূরণ করবেন এবং বিচ্ছিন্নতাবাদী আন্দোলনের বিরুদ্ধে একটা নতুন ঐতিহ্য স্থাপন করবেন এবং আন্দোলনের নেতৃত্ব দেবেন, এই বিশ্বাস ও আশা নিয়ে আজকে এই প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি।

[4-50 – 5-00 P.M.]

**শ্রী ভোলানাথ সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে রেজলিউশান এই হাউসের সামনে রাখা হয়েছে সেই রেজলিউশান পড়তে পড়তে আমি খুঁজে বের করবার চেষ্টা করছিলাম যে এর মধ্যে কোথাও কোন সাজেসান আছে কিনা যে কি আমরা বলতে চাই, কিভাবে এই সমস্যার সমাধান করতে চাই। আমি পাই নি। আসামে ঘটনা যা ঘটছে, এটা শুধু আসামেই নয়, নর্থ ইস্ট ইন্ডিয়ায় যে সমস্ত ঘটনা ঘটছে—এটা আজ থেকে নয়, জনতা সরকারের আমল থেকেই এর শুরু এবং এর লিগ্যাসি হিসাবে কংগ্রেস শাসনের সময় এটা আসে। কিন্তু শ্রীমতী ইন্দিরা গান্ধী আসার সঙ্গে সঙ্গে তিনি কতকগুলি স্টেপ নিয়েছেন। সেটা কি? তিনি প্রথমে তাঁর ব্যক্তিগত এনভয় পাঠান সরেজমিন তদন্ত করবার জন্য। তারপর ছাত্রদের সঙ্গে তাঁর কথা হয়, ছাত্রদের তিনি ডেকে পাঠান। তারপর হোম মিনিস্টারকে পাঠান এবং হোম মিনিস্টারের সঙ্গে সেখানকার স্থানীয় লোকের কথা হয়। তিনি একটি বক্তব্য রেখেছেন যে ১৯৭১ সনের মধ্যে যারা এসেছেন তাদের বিদেশী বলা চলবে না। আলোচনা চলছে। আপনারা এটা সবাই জানেন যে ইন্দিরা গান্ধী আসবার পরে বর্ডার সিল করার জন্য বি. এস. এফ. ফোর্স মোতায়েন করা হয়েছে ভালভাবে যাতে বিদেশী লোক বাংলাদেশ থেকে না আসতে পারে। তারপর বাংলাদেশের প্রেসিডেন্টের সঙ্গে কথা হয় যে যারা অভারতীয় তাদের ফিরিয়ে নেবার উপায় সম্বন্ধে প্রধানমন্ত্রী আগামী ১লা মার্চ, ১৯৮০ সনে পার্লামেন্টে সমস্ত দলের লোকের সঙ্গে বসে আলোচনা করবার জন্য ব্যবস্থা করেছেন—তিনি সভা ডেকেছেন

এবং সেখানে আলোচনা হবে। এই পরিপ্রেক্ষিতে আমরা যদি আমাদের প্রস্তাব রাখতে পারতাম তাহলে খুশী হতাম এবং আমাদের দল নিশ্চয় খুশী হত, এই সমস্যার সমাধান কিভাবে করা যায় সেই বিষয়ে যদি কোন প্রস্তাব আসত। জ্যোতিবাবু নিজে ইন্দিরা গান্ধীর সঙ্গে দেখা করেছিলেন এক সময় এবং সেখানে তিনি বলেছিলেন, আমরা যেটুকু কাগজের মাধ্যমে জানতে পেরেছি, যে বিদেশীদের হাত আছে এর মধ্যে এবং সেই রকম কথাবার্তা শোনা যাচ্ছে। এমনকথা আমরা শুনছি যে আসামের মানুষরা বলছে যে যারা পরদেশী তারা আমাদের উপর অধিকার বিস্তার করে যাবে এ আমরা কি করে সহ্য করবো? নীতিগত দিক থেকে অসুবিধা নাই। কিন্তু ইমপ্লিমেন্টেশনে অসুবিধা আছে। আসল কথা হচ্ছে পরদেশী কে সেটা বের করা। তার জন্য আইন আছে এবং কেন্দ্রীয় সরকার কেন্দ্রীয় পার্লামেন্ট, কেন্দ্রীয় আইন একমাত্র অথরিটি যে কে বিদেশী কে বিদেশী নয় তার বিচার করতে পারে। তাই নিয়ে কথা হচ্ছে এবং এখানে সন্দীপবাবু বলছেন, বর্ধমানে, কাশীপুরে মরিচঝাঁপিতে আপনারাই তো বাঙ্গালী তাড়িয়েছেন। আপনারা আবার কি বলছেন? আবার আমি শুনেছি আমাদের যে তেল সেই শোধন হবে বারাউনিতে তাহলে আমরাই বা চাকুরী পাবো না? আপনারা আবার এও বলছেন স্বাধীকারের কথা, আরও অধিক ক্ষমতা — তেলের ক্ষমতা চাইছি। সব জায়গায় যে তা খুনোখুনি চলছে তা নয়, অনেক জায়গাতেই অহিংস পদ্ধতি চলছে। কিন্তু প্রশ্নটা এই যে এই সমস্যার সমাধান করতে হবে পার্মানেন্ট বেসিসে। এবং তার জন্য আমরা আকাঙ্ক্ষা রেখে এটাকে সবাই বড় করে চিন্তা করছি। আমরা বিশ্বাস করি ভারতবর্ষ একটা ভারতবর্ষ ভারতবাসী একটা জাতি আমরা বিশ্বাস করি যতদিন পর্যন্ত ন্যাশন্যাল ইনটিগ্রেসন কমপ্লিট না হবে ততদিন পর্যন্ত আমাদের এই দায়িত্ব শেষ হবে না। ভারতবর্ষের মধ্যে বিচ্ছিন্নতাবাদ গজিয়ে উঠে জনতা সরকারের আমলে মিজোরাম ফর মিজোস, নাগাল্যান্ড ফর নাগাজ, মেঘালয় ফর ট্রাইব্যালস এন্ড আসাম ফর আসামীজ। অনেক জায়গায় ইন্দিরা গান্ধী ক্ষমতায় আসার পর আপনা থেকেই সেটা বন্ধ হয়ে গেছে যেমন মেঘালয়। অবশ্য সব জায়গায় হয় নি। প্রশ্নটা খুব কঠিন এই কঠিন প্রশ্নের সমাধান করতে গেলে সামাজিক ইতিহাস, রাজনৈতিক ইতিহাস, অর্থনৈতিক ইতিহাস কিছু আলোচনা করতে হবে। এমন কেউ নাই যে এক কথায় এর সমাধান করে দিতে পারবে। এর মধ্যে আসল কথা কিছুই নাই এবং এই জাতীয় রেজলিউশন-এ মানুষ কিছু মিস আন্ডারস্টুড হচ্ছে। আসামের মানুষ ইতিমধ্যে বলতে শুরু করে দিয়েছে জ্যোতিবাবুর মাথা কাটিব লাগে। কেন বলছে? কেন না এটা জ্যোতিবাবুর দেখার ব্যাপার নয়, তাঁর বিচারের ব্যাপার নয়, এটা তাঁর সাবজেক্ট নয় এটা সেন্টারের সাবজেক্ট। জ্যোতিবাবু দেখা করতে গেছেন আপত্তির নাই, সদস্যরা দেখা করতে গেছেন আপত্তি করার নেই। কিন্তু রেজলিউশন এনে বক্তৃতায় কোন ফল হবে না। রেজলিউশন এনে বাঙ্গালীর কথা বলছেন যদিও এটা রেজলিউশনে নাই। কেন না মানুষের মধ্যে কিছু ভাবনা শুরু হয়েছে। আমি জানি তিনি ভুল করবেন। একটা ভুল বোঝবুঝির সৃষ্টি হবে। জ্যোতিবাবু এ নিয়ে আলোচনা করেছিলেন এবং আমরা জানি কি কারণে আলোচনা করতে চেয়েছিলেন যে তিনি হিংসার রাজত্ব চান নি। তিনি প্রধানমন্ত্রীর সঙ্গে দেখা করতে গিয়েছিলেন। তিনি চেয়েছিলেন ভারতের অখন্ডতা বজায় থাকুক একই সরকার কোন শান্তি বিঘ্নিত যেন না হয়। মানুষের মধ্যে ভুল বোঝাবুঝি যেন না থাকে। এখানে ওঁরা বলছেন সাম্রাজ্যবাদের চক্রান্ত এর পিছনে আছে, বিদেশীদের হাত এর পিছনে আছে।

[5-00 – 5-10 P.M.]

যেখানে আমরা দেখতে পাচ্ছি যে মিজোরাম-এর মাধ্যমে বিদেশী বন্দুক ভারতবং মধ্যে চলে আসছে, যেখানে দেখছি যে কিছুদিন ধরে ৬ই জানুয়ারীর আগে থেকে মা গজিয়ে উঠছিল বিচ্ছিন্নতাবাদের, সেখানে আমাদের খুব সতর্ক ভাবে এবং সহনশীলতা নি এই প্রশ্ন আলোচনা করা উচিত ছিল। আপনাদের কাছে আমি একটা কথা বলতে চাই আপনারা এই কথা বলছেন না কেন যে সত্যি আসামে অনেক বেশী ইনভেস্টমেন্ট হও দরকার? আসামে চা আছে, আসামে জঙ্গল আছে, আসামে নদী আছে, আসামে তেল আ এমন করা যায় ইনভেস্টমেন্ট করে যে সেখানে সকলের সমান ভাবে অর্থনৈতিক উন্নতি হ পারে এবং সকলে শান্তিপূর্ণ ভাবে থাকতে পারে, কেউ কারোর উপর হিংসা না হয়। আম মনে আছে যে যখন ১৯৪৬ সালে বিলাতে গিয়েছিলাম তখন ভারতবাসীর বিরুদ্ধে কে কোন কথা বলতো না। আজকে ভারতবর্ষ থেকে সেখানে গিয়ে চাকুরী করছে, তারা সেখা মার খাচ্ছে। বার্মিংহামে, লন্ডনে মার খাচ্ছে, গুলি করে মেরে দিচ্ছে, তাড়িয়ে দেবার চে করছে। এটা কেন হচ্ছে? না, অর্থনৈতিক কারণে। ওয়েস্ট জার্মানিতে ভিসা লাগে, ওয়ে জার্মানিকে রিবিল্ড করার জন্য ভারতবাসীকে যেতে দিয়েছিলেন। আজকে তারা ভারতবাসী চায় না। এটা অর্থনৈতিক কারণ ছাড়া আর কি? আপনারা লিখেছেন বটে কিন্তু তার জ একটা সল্যুশান করা দরকার। এই সম্পর্কে যদি লিখতেন তাহলে আমি খুশি হতাম। সে সম্পর্কে আপনারা বলেছেন যে এই এই জিনিস আছে, দুর্বলতা আছে, অর্থনৈতিক প্রবঞ্চ আছে। আপনারা বলছেন, আসামে দারিদ্র, বেকারী, কর্মভাব, জমির সমস্যা প্রভৃতি। যে সম প্রাকৃতিক, সামাজিক এবং অর্থনৈতিক সমস্যা রয়েছে সেগুলি নিশ্চয়ই গুরুত্বপূর্ণ। কিন্তু সে সমস্যাগুলির সমাধানের উপায় হিসাবে অ-অসমিয়াদের বিতাড়নের পথ বেছে নেওয়া হয়ে তা একান্ত দুর্ভাগ্য জনক। কে বলছে দুর্ভাগ্য জনক নয়? সারা ভারতবর্ষ বলছে দুর্ভা জনক। কিন্তু আপনারা জেনেও এই প্রশ্নগুলি যদি বলতেন যে আসামের জন্য, আসামে ন্যাচারাল রিসোর্সেস সেটাতে যদি ইনভেস্ট করা হয় যাতে ইস্টার্ন ইন্ডিয়াতে শান্তি বজা থাকে, সকলে যাতে সুখে থাকতে পারে। কিন্তু এই প্রশ্ন কেউ করেন নি। মাননীয় সদ কমলবাবু যে প্রস্তাব এনেছেন, আমি সন্দেহ করি না যে তিনি চাচ্ছেন হিংসার রাজত্বের শে হোক। তিনি বিশ্বাস করেছেন যে হিংসা দিয়ে হিংসার সমাধান করা যায় না এবং গান্ধীজী শ্বাসত বানী যে বানী ভারতবর্ষের একমাত্র বানী। এই যে মাল্টি ন্যাশানাল কান্ট্রি যেখা এত জাতি এবং বহু ভাষাভাষী আছে, সেখানে হিংসা দিয়ে হিংসার সমস্যার সমাধান ক যায় না, এটা উনি মেনে নিয়েছেন। আমি এতে খুশী হয়েছি এবং ভারতবর্ষের সব মান তাই চাইছে। আমরা ইস্টার্ন ইন্ডিয়া থেকে নানা কথা বলি কিন্তু এইকথা বলতে ভুলে গেল যে এই সমস্যার সমাধান করার প্রয়োজন আছে এবং এই সমস্যা কেন্দ্রকে দেখতে হবে কোন জায়গায় উত্তর পূর্ব ভারতে যেন অসামঞ্জস্যপূর্ণ বন্টন না হয়, যেন অর্থনৈতিক প্রগা সমান ভাবে এগিয়ে যায়। তা যদি না হয়, তবে ঠেকা দিয়ে কোন রকমে বন্ধ করা যা কিছুদিন গোলমাল বন্ধ থাকবে কিন্তু পরে আবার নূতন করে হবে [illegible] কারণে হো সামাজিক কারণেই হোক আর অর্থনৈতিক কারণেই হোক, আবার মাথা চাড়া দেবে। আসা ভেঙ্গে ছোট ছোট কতকগুলি প্রদেশ হয়ে গেল কিন্তু তাতেও সমস্যা মিটছে না। আজ

বাংলা দেশ থেকে মানুষ আসছে তাকে বিদেশী বললে অন্যায় হবে না, নেপাল থেকে মানুষ আসছে তাকে বিদেশী বললে অন্যায় হবে না। কিন্তু এটা অন্যায় হবে, যে বাঙ্গালী বাংলাদেশ থেকে বহুদিন আগে এসেছে তাকে যদি বলা হয় বিদেশী। আজকে ১৫ বছর ধরে আছে, তাকে যদি বলা হয় যে বিদেশী, যে নেপালী, আজকে ১৫ বছর ধরে সে সেখানে আছে, ১৯৭১ সালে ভোট দিয়েছে, তাকে যদি বলা হয় বিদেশী, নিশ্চয়ই সেটা অন্যায় হবে। আর সবচেয়ে বড় অন্যায় হবে যে কোন জাতীয় সমস্যা, যদি হিংসাত্মক ভাবে সমাধান করার চেষ্টা করা হয়। সর্ব প্রথম আমাদের বোধ হয় আমাদের বলা উচিত হবে যে এই হিংসার তান্ডব লীলাকে বন্ধ করতে হবে। দ্বিতীয় কথা বলতে হবে, এই অঞ্চলের উত্তর পূর্ব অঞ্চলের বা ভারতের পূর্বাঞ্চলের অর্থনৈতিক সমাস্যার সমাধানের জন্য সরকারকে সর্বাগ্রে সর্বোচ্চতম এ্যাটেনশন দিতে হবে। এটা আমাদের বলতে হবে। আমাদের বলতে হবে যে একটা দিক এগিয়ে যাবে, আর একটা দিক ভারতবর্ষের অংশ—আমরা সবাই ভারতবাসী তারা পিছিয়ে থাকবে এটা হতে পারে না। যদি পিছিয়ে থাকে তাহলে এই হিংসার শেষ হবে না। আমরা হিংসা চাই না, আমরা অহিংসবাদে বিশ্বাস করি, আমরা গান্ধীবাদে বিশ্বাস করি। আজ আপনারা বলছেন—জ্যোতি বাবু চাপড়াতে বললেন গান্ধীজীর কথা, বললেন সাম্প্রদায়িক সমস্যার সময় গান্ধীজী কি বলেছিলেন, আমি শুনেছি। গান্ধীজীর কথা উচ্চারণ করেছেন। যখনই ওরা বিপদে পড়েন, তখনই গান্ধীজীর কথা, স্বামী বিবেকান্দের কথা মনে পড়ে। অন্য সময় মনে পড়ে না, এটাই দুঃখ। আমি এখানে আপনার কাছে অনুরোধ রাখছি, যে আপনাদের যদি প্রয়োজন হয়—আপনারা রেজলিউশন করেছেন, অস্বীকার করার কিছু নেই, যতটুকু বলেছেন ততটুকুতে ভুল নেই, কিন্তু এখানেই থামলে চলবে না। আপনারা হাউস কমিটি করুন, রিপ্রেজেন্টেটিভ কমিটি করুন, আপনারা দিল্লী যান, আসাম যান, আপনারা চেষ্টা করুন যাতে শান্তিপূর্ণ ভাবে আমরা যারা পাশাপাশি প্রতিবেশী, আমরা যারা ভাই, আমরা যারা ভারতবাসী, আমরা যারা স্বদেশকে ভালবাসি, আমরা চাই এই সমস্যার সমাধান চিরকালের মত দরকার। তাই আজকের দিনে বক্তৃতার চেয়ে, রেজলিউশনের চেয়ে, এই শীততাপ নিয়ন্ত্রিত কক্ষ থেকে শত শত নরনারী, যারা খুন হয়ে যাচ্ছে বা গেছে, তাদের থেকে দূরে থেকে এই দলবাজীর চেষ্টা যা শুনতে পাচ্ছি তা না করে, আসুন আমরা সত্যসত্যই নিজেদের নিয়োজিত করি আমাদের, প্রতিবেশীর সঙ্গে আমাদের সৌজন্য যেন চিরকালের মত বজায় থাকে। প্রয়োজন হলে চলুন, আমরাও যেতে রাজী আছি, চলুন আসামে যাই, চলুন কেন্দ্রে যাই, গিয়ে আলোচনা করি। আসামের সমস্যা আমাদের সমস্যা, আমাদের সমস্যা আসামের সমস্যা এটা বুঝতে হবে। আমাদের সমস্যা আসামের সমস্যা, আর আসামের সমস্যা আমাদের সমস্যা, এটা যতদিন না বোঝা যাবে ততদিন আমাদের কোন সমস্যার সমাধান হবে না। আমরা যদি নিজেরা খালি মনে করি বাঙ্গালী, আমরা যদি নিজেরা ভুলে যাই, আমরা ভারতবাসী বলে, কেউ যদি শুধু মনে করি আসামী, যদি ভুলে যাই বলতে যে আমরা ভারতবাসী, কেউ যদি আমরা মনে করি, আমরা মিজো, কেউ যদি আমরা মনে করি, আমরা নাগা, আমরা যদি ভুলে যাই বলতে যে আমরা ভারতবাসী তাহলে এই সমস্যার সমাধান হবে না। এবং এই সমস্যার যে শুধু সমাধান হবে না তাই নয়, বিদেশী যারা লোলুপ দৃষ্টিতে আমাদের দিকে তাকিয়ে আছে তাদের সুবিধা হবে এবং আমাদের দেশ বল্ক্যানাইজ হয়ে যাবে। সমর্থন অবশ্য অপেক্ষা রাখে না, নিশ্চয়ই সমর্থন করছি এই রেজলিউশন যা এনেছেন, কিন্তু আপনাদের

কাছে আমার অনুরোধ যে শীততাপ নিয়ন্ত্রিত কক্ষে এই জিনিস আলোচনা করে আর মাঝে মাঝে ধিক্কার, টিট্‌কিরি করে জিনিসটাকে খেলো না করে দিয়ে, এখানেই শেষ না করে দিয়ে, আসুন আমরা যাই, গিয়ে কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করি। আসুন আমরা আহ্বান করি আমাদের দায়িত্বশীল মানুষদের কাছে, তাঁদের নিয়ে আমরা এক সঙ্গে বসে একটা চেষ্টা করি, পূর্বাঞ্চলের সমস্যা কি ভাবে সমাধান করা যায়। তারপর কেন্দ্রে গিয়ে আমাদের সাজেসন রাখি। এখানে কোন সাজেসন নেই, আমি বলছি, সাজেসন দেবার চেষ্টা করুন যাতে চিরকালের মত আমাদের এখানে এই প্রবলেম এর সলভ হয়, দেশে শান্তি ফিরে আসে। আমরা যাতে সবাই সমস্ত ভারতের কোন থেকে এক সঙ্গে এক ভাবে শান্তিপূর্ণ প্রগতির পথে এগিয়ে যেতে পারি, তার ব্যবস্থা করি। এই বলে এই রেজলিউশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[5-10 – 5-20 P.M.]

**শ্রী ননী ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সময় খুব কম সেই জন্য আনুপূর্বক ইতিহাসের মধ্যে আমি যাচ্ছি না। তবে এখানে মাননীয় সদস্য কমল সরকার যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের সমর্থনে দু একটি কথা বলব। একথা আমি এই জন্য বিশেষ করে বলব যে, আমি আসামে গিয়েছি এবং জলপাইগুড়ি, কুচবিহার প্রভৃতি জায়গায় এখনো মাঝে মধ্যে যেতে হচ্ছে এবং যশডাঙ্গায় যেতে হচ্ছে যেখানে ২০০০ আশ্রয় প্রার্থী আছেন। তাদের সঙ্গে ইতিমধ্যে আমার কিছু কথা বার্তা হয়েছে। একটা জিনিস পরিস্কার হয়ে গেছে যে, ওখানে যেসব ঘটনা ঘটেছে নিঃসন্দেহে সেসবের বিরুদ্ধে সারা ভারতবর্ষে প্রতিবাদ হওয়া উচিত। বিশেষ করে আরো হওয়া উচিত এই জন্য যে, আজকে আসামে কায়েমী স্বার্থের লোকের এবং সেই সঙ্গে সঙ্গে বিদেশী শক্তিগুলিরও এর মধ্যে হাত আছে। ওরা আজকে ভারতবর্ষ সংহতি এবং অখন্ডতাকে চ্যালেঞ্জ করতে আরম্ভ করেছে। আমরা আজকে ইতিহাসকে ভুলে যাই কি করে? তবে আসামে কি ধরনের সমস্যা আছে, না আছে সেগুলি বলতে গেলে সময়ের প্রয়োজন। এখানে একজন মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন সাহেব বললেন যে, ১৮২৬ সালে আসামকে যখন এ্যানেক্স করা হয়েছিল, ভারতবর্ষের সঙ্গে সংযোজিত করা হয়েছিল তখন আসাম সেটা চায় নি। সেটা ছিল ১৯২৬ সালের কথা, আর এটা ১৯৮০ সাল। সুতরাং আমরা এক-জায়গায় দাঁড়িয়ে নেই। আমরা এটা লক্ষ্য করেছি যে, বিভিন্ন সময়ে ঐ আসামে যখনই কোনো প্রগতিশীল আন্দোলন মাথাচাড়া দিয়ে উঠেছে তখনই সেটা আসামের কায়েমী স্বার্থের গায়ে লেগেছে তখন তারা উগ্র প্রাদেশিকতার নামে বা ভাষার নামে তাকে বিপথগামী করেছেন। আমরা দেখেছি প্রতিবার সেখানে বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথাচাড়া দিয়েছে, সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিয়েছে এবং সাধারণ শুভ-বুদ্ধি সম্পন্ন মানুষের আন্দোলনকে ব্যাহত করেছে এবং অন্য খাতে প্রবাহিত করেছে। আমরা দেখেছি সেখানে যখনই খেতমজুর, বর্গাদার, ভাগচাষীরা আন্দোলন করেছে বা তাদের আন্দোলনের পথে টেনে আনা হয়েছে তখনই সেই আন্দোলনকে সাম্প্রদায়িক খাতে প্রবাহিত করার অপচেষ্টা করা হয়েছে, সাধারণ মানুষের শুভ বুদ্ধিকে কুরে কুরে নষ্ট করে ফেলবার চেষ্টা করা হয়েছে। আজকে এখানে আমাদের সামনে আসামের ঘটনার ওপর বলতে গিয়ে মাননীয় ভোলা নাথ সেন মহাশয় বলেছেন যে, আমাদের এই প্রস্তাবকে উনি নাকি ভুল বুঝবেন না। আমরা কিন্তু কখনই

কোনো কিছুকে ভুল বোঝার চেষ্টা করি না। আমরা আসামের নিজস্ব সমস্যার কথা ইতিপূর্বে বলেছি এবং এই প্রস্তাবের মধ্যেও বলেছি। এই সমস্যার সমাধান করতে হবে। যদি এই রাজনৈতিক, সামাজিক, অর্থনৈতিক কাঠামোর মধ্যে না হয় তাহলে সেখানকার মানুষকে এই কাঠামো ভেঙে চুরমার করে সমাজতান্ত্রিক দিকে এগিয়ে যেতে হবে। সব চেয়ে আশ্চর্যের কথা হচ্ছে সিটিজেনসিপের কথা। ৩০ বছর ধরে কংগ্রেসী শাসন চলেছিল, অথচ কি ভাবে সিটিজেনসিপ দেওয়া হবে সে সম্বন্ধে কোনো মেসিনারী তৈরী হয় নি। স্যার, আপনি জানেন আমাদের এই সংবিধানের মধ্যে এ বিষয়ে এ্যাক্ট আছে, কিন্তু সেই এ্যাক্টকে ইমপ্লিমেন্ট করবার জন্য যে মেসিনারী দরকার এবং সেই মেসিনারী করার জন্য যে উদ্যোগ গড়ে তোলা দরকার, তা করা হয়নি। আর্ন্তজাতিক নিয়মের ভিত্তি-তে ১৯৭১ সাল পর্যন্ত যাঁরা ভারতবর্ষে এসেছেন তাঁরা ভারতবর্ষের নাগরিকত্ব পাবেন। সংবিধানে সিটিজেনসিপ এখনও ঢেলে সাজানো হয় নি। ধরুন, ১৯৫০/৫১ সালের এ্যাক্ট যদি দেখা হয় এবং আসামে যদি সিটিজেনসিপ নিয়ে চ্যালেঞ্জ করা হয়, যদি বলা হয় কারা সিটিজেন—কিন্তু এটা কে বলবে? ৩০/৩২ বছর ধরে কংগ্রেস এই সিটিজেনসিপ নিয়ে কোন সমস্যার সমাধান করেন নি। সুতরাং আইনকে ঢেলে সাজানোর দরকার ছিল। সংবিধানে সেই ধরনের সুযোগ করে দেওয়া আছে কিন্তু সেটা করা হয়নি। কে এটা করবার কর্তা? রাজ্য সরকার নিশ্চয়ই নয়। কেন্দ্রের পার্লামেন্ট যখন যে অবস্থা দেখা দেবে সেই অবস্থায় তাদের—পার্লামেন্ট বলুন কিম্বা দিল্লীর সরকার বলুন—এগিয়ে এসে শেষ পর্যন্ত আইন বদলানোর দরকার। আর এইসব কথার দরকার আছে কিনা সেটা ভেবে দেখবার বিষয়। আমি সিটিজেনসিপ এ্যাক্ট পড়লাম ১৯৫৬ সালের। আমি দেখলাম, সেখানে বৃটিশ ভারতের কথা উল্লেখ আছে। বৃটিশ এ্যাক্টকে ঢেলে সাজানোর যে দরকার সেটা করা হয়নি। সুতরাং যে কথা বলছি, আজকে আসামে সেই বিচ্ছিন্নতাবাদী শক্তি, সেই কায়েমী স্বার্থের লোকেরা এবং বিদেশী শক্তি একজোট হয়ে সেখানকার মানুষদের যে সমস্যা আছে সেই সমস্যাগুলিকে উল্টো-খাতে বাহিত করে সেখানে উন্মত্ততা সৃষ্টি করছে। সুতরাং সেইদিকে আমাদের দৃষ্টি বড় করে দিতে হবে। আমি আপনার কাছে দৃষ্টান্ত দেবো কারণ একটা আইনগত কভার দেওয়ার চেষ্টা হচ্ছে, আমি সেই ব্যাপারে পরে আসছি—আইনগত কভার যদি দেওয়া হয় তাহলে আমি বলবো ভারতবর্ষের যে কোন নাগরিক যে কোন জায়গায় বসবাস করতে পারেন। সে বিহারেই থাকুন, পশ্চিমবাংলায় থাকুন কিম্বা আসামেই থাকুন—সব জায়গায় থাকতে পারেন, ঘোরাফেরা করতে পারেন এমনকি বসবাস করতে পারেন। সেই ধরনের সম-দর্শিতার কথা আইনে বলা হয়েছে। সংবিধানে জনগণের অধিকার, জনগণের সুযোগ লিপিবদ্ধ আছে। কিন্তু আমরা কি দেখছি? আসামে অ-অসমীয়া বলে কথিত লোকেদের উপর এই উন্মত্ততাগুলি বেড়েছে। সেখানে দেখতে পাচ্ছি, বঙ্গ-ভাষাভাষী লোকেদের উপর অত্যাচার হচ্ছে সে হিন্দুই হোক কিম্বা মুসলমানই হোক অত্যাচার হচ্ছে। কেন এই আন্দোলন? চা-বাগানে অনেকেই কাজ করেন—চা-বাগানে আমরা জানি এই সমস্ত লোকেরা বাইরে থেকে আসে না কিন্তু তাদেরকে বিদেশী বলে আখ্যা দিয়ে তাদের উপর জোর-জুলুম চালানো হচ্ছে। পশ্চিমবঙ্গে দার্জিলিং-এ বলুন কিম্বা জলপাইগুড়ি জেলায় বলুন নেপালীরা অনেক কাল আগে থেকে বংশ-পরম্পরায় বসবাস করছে সেই রকম আসামেও বসবাস করছে কিন্তু আসামে বিদেশী আখ্যা দিয়ে তাদেরকে আসাম থেকে সরিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। আসামে শুভবুদ্ধি সম্পন্ন মানুষের কি এটাই দাবী? কই পশ্চিমবাংলায় তো এই রকম হচ্ছে না।

আমাদের রাজ্যে—সবাই তো আমরা জানি শিল্প এলাকা বেশী। আমরা তো করি না বামফ্রন্ট সরকার তো বলে না তোমরা চলে যাও আসাম ফর আসামীস, বেঙ্গল ফর বেঙ্গলীস প্রাদেশকতাবাদী শ্লোগান তো আমরা দিই না। এখন মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি নিশ্চয়ই জানেন, আমাদের কাপড়ের কলে ৪৫ ভাগ হচ্ছে অ-বাঙ্গালী, জুটে ৭০ ভাগ অ-বাঙ্গালী, আয়রন এ্যান্ড ষ্টীলে হচ্ছে ৫৩ ভাগ অ-বাঙ্গালী, পেপারে হচ্ছে ৭৭ জন অ-বাঙ্গালী, আদার ইনডাস্ট্রিতে হচ্ছে শতকরা ৫০ থেকে ৫১ জন অ-বাঙ্গালী, অল ইনডাস্ট্রিস ফিগার যদি ধরা হয় তাহলে ৫৭.৫৭ জন অ-বাঙ্গালী। কই আমরা তো এখান থেকে তাদেরকে ওঠাচ্ছি না। তার কারণ পশ্চিমবাংলার প্রগতিশীল আন্দোলন অন্যান্য দেশের থেকে অনেক দূর এগিয়ে গেছে এ কথা অস্বীকার করার উপায় নাই। যখন এই সমস্ত জিনিস আসামে ঘটছে তখন জলপাইগুড়ি জেলায় শরণার্থীদের ভিড় বাড়ছে এবং সেই ক্যাম্পাসে অনেক আত্মীয়-স্বজন বন্ধু-বান্ধবেরা সেখানে আশ্রয় নিচ্ছে।

[5-20 – 5-30 P.M.]

সংখ্যাটা আমি ঠিক বলতে পারছি না, কিন্তু সেখানে উত্তেজনা দেখা দেওয়া স্বাভাবিক যখন সেখান থেকে তেল আসা বন্ধ করে দিল তখন ওখান থেকে সমস্ত আসাম বয়কট করার কথাও অনেকে ভাবতে আরম্ভ করেছিল। এটাই আমরা বলি যেহেতু প্রগতিশীল আন্দোলন ঐ জলপাইগুড়ি জেলাতে, ঐ কুচবিহার জেলাতে, অনেক এগিয়ে আছে, অনেক শক্ত ভিতের উপর দাঁড়িয়ে আছে কোন প্রতিক্রিয়া ওখানে হয় নি, শরণার্থীদের সঙ্গে স্থানীয় যারা জনসাধারণ, চাষী, মধ্যবিত্ত, ক্ষেত-মজুর আছে সেখানে তাদের মধ্যে যে হৃদ্যতা সেই হৃদ্যতা যখন হানাহানিতে পরিণত হয় নি। আমাদের পশ্চিমবঙ্গ প্রগতিশীল আন্দোলনে এগিয়ে আছে, সেটা ওখানে মাথাচাড়া দেবার চেষ্টা করছে সুতরাং নানা ভাবে ওরা এগিয়ে আসবার চেষ্টা করছে, এ' কায়েমী স্বার্থের গায়ে ঘা পড়েছে বলে কায়েমীস্বার্থ নানাভাবে বিভ্রান্তির চেষ্টা করছে শুধু তাই নয় সেখানে সরকারে যাঁরা আছেন অসমীয়া সরকারে যাঁরা আছেন তাদের মধ্যে অনেকে আজকে দেখতে পাওয়া যাচ্ছে এঁরা এই উন্মত্ততায় ইন্ধন যুগিয়েছেন। কারণ আমি তো জানি গোয়ালপাড়া জেলা থেকে আরম্ভ করে কামরূপ জেলা থেকে আরম্ভ করে এবং তারও উত্তরদিকে যদি যাওয়া যায় অনেক অফিসারের প্রত্যক্ষ এবং পরোক্ষ সহযোগিতা আছে, ইন্ধন আছে, আন্দোলনের পিছনে, এবং সেখানে বড় বড় অফিসারদের সামনে এগিয়ে যাওয়া সম্ভব হয় নি, নিজেদের বউদের এগিয়ে দিয়েছে আসাম বন্ধে। এই রকম ভুরি ভুরি দৃষ্টান্ত আছে, সেইজন্য আজকে এই জিনিসটাকে অন্যভাবে দেখা উচিত নয়। এই ভাবে চলছে আজকে যখন ভারতবর্ষের অন্যান্য রাজ্যে একটা জনমত গড়ে ওঠার চেষ্টা হচ্ছে এবং বিশেষ করে ঐ লোকসভা নির্বাচনের শেষ হয়ে যাওয়ার পর যখন সর্বভারতীয় আকার সামনে এগিয়ে আসার চেষ্টা করছে তখন উল্টো বোঝাবার চেষ্টা করা হচ্ছে। বুদ্ধিমান ব্যক্তিরা, উকিলরা চক্রান্ত করে কভার দেবার চেষ্টা করছেন এবং সেই আইন ফরেনারস এ্যাক্ট এর মধ্যে ফেলে তাদের ওখান থেকে তাড়িয়ে দেবার যে পলিসি সেই পলিসি গ্রহণ করছে। অনেকগুলি কেস আমার হাতে এসেছে আমি চীফ মিনিস্টারকে দিয়েছি আপনারা জানেন চীফ মিনিস্টার সেগুলি দেখেছেন। পশ্চিমবঙ্গ সরকার গোড়া থেকে বার বার সতর্ক করে দেবার চেষ্টা করছেন এমন কি আসামে ওদেরকে ফোনে বা চিঠি পত্রে আলোচনা করেছেন সেগুলি

আপনারা অনেকেই জানেন। সেই কেসগুলো চীফ মিনিস্টারকে দিয়েছি, তাঁদের পার্লামেন্টের সদস্যের কাছে পাঠিয়ে দেবার কথা বলেছি, পাঠিয়ে দেওয়া হয়েছে। একটা পরিবার তারা হচ্ছে এ জোরহাট থানার ফালাকাটা গ্রামের বাসিন্দা, আমি ওটা পড়ে দিচ্ছি, সুবিধা হয়ে যাবে। যাদের কে বিদেশী বলে বলা হচ্ছে, এস. পি. নালিশ করেন, তাদের নাম শ্রী অতুল দে, শ্রীমতী শাপলা রাণী দে এবং মাখন লাল ধর। of all village Falakata, P.S. Jorhat. No material inrespect of alleged foreign nationality of any of these persons was preduced by the S. P. Two witnesses each Shri Dambaru Gogoi being common in all these case were examined. From the papers filled it appears that the members of the family to which these persons belong came to Assam in 1951 and were duly registered as refugees and had been living in the Sapakhati G. P. since then. None of them holds citizenship certificate. Thus neither under constitution nor under the citizenship Act. 1955 the petitioners have acquired Indian citizenship. They remain foreigners under the law despite long residences. The cases are disposed of accordingly.

তারপর এদের তাড়িয়ে দেওয়া হচ্ছে এবং এইরূপ শত শত কেস তথাকথিত আইনে কভার দিয়ে তাড়িয়ে দেওয়া হচ্ছে। প্রথম দিকে নয় শেষের দিকে যখন জনমত গড়ে উঠেছে তখন এইরূপ ভাবে আইনগত কভার দিয়ে তাড়িয়ে দেওয়া হচ্ছে। অবিভক্ত বাংলায় নাগরিকত্ব সমস্যার ব্যাপার নয় তারা দীর্ঘকাল সেখানে আছেন এবং সংবিধানে বলেছে ৫ বছর থাকলেই তার নাগরিক হিসাবে ধরা ছাড়া গতি নেই। এটা কেন্দ্রীয় সরকারও চিন্তা করেন না যে এ সম্বন্ধে ইলাবরেট ব্যবস্থা করা উচিত ছিল এবং নাগরিক অধিকার দেওয়ার ব্যাপারে মেসিনারি সেইভাবে করা উচিত ছিল। কিন্তু তা করা হয় নি। সেইজন্য আজকে এই অবস্থা দেখা দিয়েছে। আজকে এই উন্মত্ততার যেমন মোকাবিলা করতে হবে এই বিচ্ছিন্নতা যা ভারতের জাতীয় ঐক্যকে চ্যালেঞ্জ করছে তাকে যেমন বরদাস্ত করা চলবে না তেমনি সঙ্গে সঙ্গে আসামে সমাজ জীবনের সমস্যার সমাধান করতে হবে। এটা কে করবে? কেন্দ্রীয় সরকারকেই এটা করতে হবে। কেন্দ্রীয় সরকার কিন্তু সেইভাবে চলছেন না। সেইজন্য আজকে এই প্রস্তাব সময়োচিত হয়েছে। শুভবুদ্ধি সম্পন্ন মানুষ আসামে যারা প্রগতিশীল আন্দোলনের সঙ্গে যুক্ত সেইসব মানুষ নিশ্চই আমাদের ভুল বুঝবেন না। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-30 – 5-40 P.M.]

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় স্পীকার মহাশয়, শ্রী কমল সরকার মহাশয় যে প্রস্তাব উত্থাপন করেছেন এটাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। এরূপ প্রস্তাবের খুবই প্রয়োজন ছিলো তবে এতদিন বিধানসভার অধিবেশন ছিলো না বলে—বিশেষ করে আমাদের সরকার পক্ষ থেকে সুযোগ ছিলো না এরূপ প্রস্তাব গ্রহণ করার। অবশ্য সরকার থেকে ইতিপূর্বে আমরা প্রথম দিক থেকেই আমাদের যা বক্তব্য সেটা বরাবরই ঘোষণা করেছি যা প্রচেষ্টা করার দিল্লীর সে অন্তবর্তী সরকার হোক বা তার পরবর্ত্তী সরকার হোক তাদের সঙ্গে তা করেছি। এটা ভোলাবাবু বুঝবেন না আরো অনেকে বুঝবেন। আজকে আসামে যা ঘটনা

ঘটছে তা বলার নয়। ভোলাবাবু বললেন যে জ্যোতিবাবু কেন নাক গলাচ্ছেন এটা রাজ্য সরকারের ব্যাপার নয় এটা কেন্দ্রীয় সরকারের ভাববার কথা। ভারতের জাতীয় সংহতি ঐক্য শুধু যে কেন্দ্রে যারা থাকবেন তারা এ বিষয়ে আলোচনা করবেন চিন্তা করবেন তা নয়। দেশপ্রেমিক যে সমস্ত মানুষ তাঁদেরও চিন্তা করতে হবে যে এরূপ বিচ্ছিন্নতা আন্দোলন চলবে কিনা। এরূপ চলতে পারে না। একবার পাকিস্থান হিন্দুস্থান হয়েছে আবার কি মানুষ সেই দিকে যাবে? এরূপ সব পরস্পর বিরোধী কথা বললেন আমার কুশপুত্তলীকা দাহ হয়েছে, আমার মাথা চাচ্ছেন। (**শ্রী ভোলা সেন** : আমি আপনাকে ধন্যবাদ দিয়েছি ব্যক্তিগত প্রচেষ্টার জন্য। কিন্তু এই রেজলিউশানকে মানুষ ভুল বুঝতে পারে) মানুষ ভুল বুঝবেন কেন? আপনাদের কথায় আর ভুল বোঝাবুঝি হবে। সেইজন্য আমি এই কথা মানতে রাজি নই। সুতরাং আজকে এই প্রস্তাব শুধু পশ্চিম বাংলার পক্ষেই প্রয়োজন নয় সমস্ত ভারতবর্ষের পক্ষেও প্রয়োজন, এবং তাঁরা এই কথা বলবেন বিচ্ছিন্ন ভাষাভাষীর মধ্যে দাঙ্গা আমরা হতে দেবো না—তাতে আমাদের অগ্রগতি ব্যহত হবে। তিনি আবার বিলাতের উদাহরণ দিলেন। সেখানে অর্থনৈতিক অবস্থার জন্য এ আক্রমণ হচ্ছে। এটা কি ঠিক—এটা ঠিক নয়। কনজারভেটিভ গভঃ সেখানে তারা এ জিনিস শুরু করেছেন সেভেন্টি পারসেন্ট of their health institutions are run by the Indians of West Indies or Pakisthan or Bangladesh people. এটুকু তাঁর জানার কথা। যখন কাজ শেষ হয়ে গেল তখন ওদের উপর আক্রমণ হবে এটা কি যুক্তি যুক্ত আমাদের যেটুকু সংগঠন বিলাতে আছে তাদের বলেছি তোমরা এর বিরুদ্ধে রুখে দাঁড়াও এবং কালো আদমীরা এর বিরুদ্ধে রুখে দাঁড়াক। মরাল রেসপনসিবিলিটির কথায় বলতে পারি আমাদের দেশে এ জিনিস যদি রুখতে না পারি তাহলে অর্থনৈতিক কথাবার্তা বলে লাভ কি? অনেকে বলেছেন যে আমাদের দেশে যতদিন বেকার সমস্যা থাকবে ততদিন সমস্যার সমাধান করতে পারবেন না। গণতান্ত্রিক ও সামন্ততান্ত্রিক অবস্থার মধ্যে বড় বড় দেশ এই সমস্যার সমাধান করতে হিমসিম খেয়ে গেল আমাদের দেশে যা আছে তাতে এই অসুবিধা সকলকেই ভোগ করতে হবে। বিভিন্ন ভাষাভাষী মানুষকে তা ভোগ করতে হবে। এই বেকার সমস্যার সমাধান যে সরকার দিল্লীতে আছেন তাঁদের দ্বারা হবে না কারণ যে ধনতান্ত্রিক পথে তাঁরা চলেছেন তাতে এই সমস্যার সমাধান করা যায় না। সেইজন্য বলছি যে এই সব কথা বলে জিনিসটাকে ডাইভার্ট করা উচিত নয়। আসাম, মেঘালয়ে যা হচ্ছে সে সম্বন্ধে আমাদের কাছে যে খবর আছে আমার মনে হয় ইন্দিরা বা কেন্দ্রীয় সরকারের কাছেও একই বা বেশী খবর আছে। কি আছে না বিদেশীদের দ্বারা বা সাম্প্রদায়িক শক্তির দ্বারা এই সব জিনিস হচ্ছে। তারা হিন্দু বাঙ্গালী সম্বন্ধে একই কথা বলেন আর মুসলমানদের কাছে আর এক রকম কথা বলেন। আমি সে সব কথা বলতে চাই না। আমার কাছে যে রিপোর্ট আছে তা কেন্দ্রীয় সরকারকে দিয়েছি। নিশ্চয়ই তাঁরা আমাদের চেয়ে বেশী জানেন। সেইজন্য এই প্রস্তাব উত্থাপন করার প্রয়োজন আছে এবং আমাদের মনে হয় কাউকে বিপাকে ফেলবার জন্য এটা নয়। দ্বিতীয় কথা হচ্ছে এই যে ভুল বোঝাবুঝির কথা হচ্ছে এর আগে আসামের যিনি মুখ্যমন্ত্রী ছিলেন; তিনি তো আমাকে একবার টেলিফোনে বললেন যে আমার বিবৃতিতে ওখানে ভুল বোঝাবুঝি হয়েছে। আমি বললাম কেন বলুন তো, আমি তো এমন কোন কথা বলিনি যাতে ভুল বোঝাবুঝি হতে পারে। আমি বলেছি কে বিদেশী তার আইন-কানুন আছে, সংবিধান আছে, কে ভোটার হতে পারে তার জন্য আইন আছে,

এগুলি আপনারা বলুন। আমি বললাম আপনি তো মুখ্যমন্ত্রী, আপনি তো জানেন। উনি বললেন, না, আমি এখনও পরিষ্কার বুঝতে পারছি না। তখন আমি বললাম তাহলে এগুলি নিয়ে আলোচনা করি চলুন আমরা। আমি তো এইকথাই বলেছি, আর কোন কিছু বলিনি, আর কোন রকম ইন্টারফিয়ারেন্স কিছু আমার নেই। আমি একথা বলেছি যে এটা ঠিক করুন, ৬ মাস ধরে এই আন্দোলন চলছে, বিগত যে সরকার ছিল অন্তর্বর্তীকালীন তাঁদের কাছে ছুটে গেছি যে আপনারা বলুন, আপনারা পরিষ্কার আছেন কে বিদেশী, কাকে নাগরিক বলা হবে। ওঁরা বললেন আমরা দেখছি। ওখানে যাবার অবকাশ ওঁরা পেলেন না। অন্তর্বর্তীকালীন সরকারের শক্তি সামর্থ্য নেই, কি তাঁরা করবেন। এখন তাই কথা হবে আইন সংবিধান এইসব ওঁরা দেখুন, এতে হয়ত ভোলা বাবু কিছু সাহায্য করতে পারেন, দেখে সবাই মিলে ঠিক করুন এর একটা সংজ্ঞা কি হবে, কোন সালে হবে, কি হবে ইত্যাদি। এই সম্বন্ধে আমার কিছু বক্তব্য নেই। আমি শুনেছি আসামে জাতীয় পার্টি যারা আছে তাঁরা মোটামুটি একমত হতে পেরেছেন, তাঁরা দিল্লী সরকারের কাছে জৈল সিং যখন গিয়েছিলেন তাঁকে তাঁরা বলেছেন এইসব দিল্লী সরকারের কাছে তাঁরা রাখবেন। শ্রীমতী ইন্দিরা গান্ধী মিটিং ডেকেছেন ওখানে আলোচনা করবেন। আমাদের কাছে প্রস্তাবগুলি এলে তখন আমরা বলতে পারব কোনটায় একমত হতে পারি, কোনটায় পারি না, কোনটায় অসুবিধা হবে, কোনটায় সুবিধা হবে এইসব আমরা বলতে পারি। এই হল আমার ২ নং কথা। তৃতীয় কথা হচ্ছে, যার মধ্যে এখন যাবার দরকার নেই সেটা হচ্ছে ধরুন নানা রকম আইন-কানুন সংবিধান দেখে সবাই মিলে একটা সিদ্ধান্ত নিলাম একমত হয়ে, এইসব ব্যাপারে একমত হতে পারলে ভাল হয়, আমরা ধরে নিলাম যে এরা হচ্ছে নাগরিক। তাহলে এটা প্রমাণ হবে কি করে? প্রমাণ হওয়া খুব কঠিন। এরজন্য কোন একটা কমিসন কিছু করতে হবে। কিন্তু এমন লোক দিয়ে করতে হবে যাদের উপর আস্থা থাকবে বিশেষ করে আসামের এবং মেঘালয়ের যারা সংখ্যালঘু তাদের। সেই আস্থা না থাকলে এই যে ৬ মাস ধরে যে ঘটনা ঘটে গেল তার কিছু হবে না। কারণ, আমরা জানি এনটায়ার এ্যাডমিনিস্ট্রেশন আসাম এবং মেঘালয়ের তারা এইসব আন্দোলনের সঙ্গে যুক্ত হয়ে গেছে। কয়েক মাস ধরে যা চলেছে সব খবর আমাদের কাছে আছে। কাজেই সেটা আমাদের ঠিক করতে হবে। এখানে একজন মেঘালয় থেকে এম. এল. এ. এলেন। আমি যতদূর জানি তিনি ইন্দিরা কংগ্রেসের সদস্য ছিলেন। তিনি আমাকে একটা রিপোর্ট দিতে এলেন যেমন আরো অনেকে এসেছেন, শ্রী মানিক দাস তিনি এখানে কতদিন ছিলেন জানি না, দিন ১৫/১৬ মত তাঁকে আমি দেখলাম, তিনি যখন এখান থেকে মেঘালয়ের দিকে যাচ্ছিলেন তাঁকে ওয়েলে করে মাঝখানে খুন করে দেওয়া হল। এই জিনিস ওখানে হয়েছে। আসাম ও মেঘালয়ের মধ্যে যেখানে বিচ্ছিন্নভাবে মানুষ আক্রান্ত হয়েছে এইরকম ওখানে সব ক্যাম্প তৈরী হয়েছে সেখানে বিভিন্ন ভাষাভাষীর মানুষ সব আছে। আমার কাছে আসাম থেকে একজন মুসলিম লীগের এম. এল. এ. এসেছিলেন, অন্যান্যরা এসেছিলেন, হিন্দু, মুসলমান সকলেই তাঁরা দিল্লীতে বলেছেন, আমাদের কাছে এসেছেন, এখানে ওখানে যাকে পাচ্ছেন তাঁরা বলেছেন যে এদের খাওয়া পরার ব্যবস্থা করুন, কতদিন আর ক্যাম্পে থাকবে। এমনভাবে জিনিসগুলি সেখানে হচ্ছে। ভোট হতে দিল না, এটা একটা অভিনব ব্যাপার ভারতবর্ষে। আমাদের যারা প্রার্থী, ইন্দিরা কংগ্রেসের যারা প্রার্থী তারা যখন ফাইল করতে গেল তাদের ঘেরাও করে রাখা হল, যেতে দিল না। যারা

আন্দোলন করছে তারা তাঁদের বাড়ীতে মহিলাদের পাঠিয়ে দিল যে আপনারা তাঁদের দুয়ারে গিয়ে বসে থাকুন যাতে ওঁরা বাড়ীর বাইরে বেরুতে না পারেন। ছিঁড়ে ফেলে দিয়েছে দরখাস্ত। এই জিনিস কখনও দেখিনি। সমস্ত ভারতবর্ষে ভোট হল, কিন্তু এখানে ভোট হল না। সেজন্য বলছি যেভাবে এই আন্দোলন হচ্ছে অসমীয়া ভাষাভাষী যারা আছে তাদেরও তো বক্তব্য আছে। তাহলে কি অনন্তকাল ধরে বাংলা দেশ থেকে, বিদেশী বলতে এখানে বাংলা দেশের কথা বোঝাচ্ছে, অনবরত লোক আসবে আর আমরা অসমীয়ারা একেবারে সংখ্যালঘুতে পরিণত হয়ে যাব, এটা কেউ সমর্থন করতে পারে না। উইদাউট ভ্যালিড ডকুমেন্ট যারা আসে তারা মিশে যায় ওখানে তাদের যে আত্মীয়স্বজন আছে তাদের সঙ্গে। ওদের এই বিষয়ে একটা বক্তব্য আছে। কিন্তু আজকে যে আন্দোলন হচ্ছে সেটা কি সেই পর্যায়ে আছে বা কোনদিন ছিল কিনা আমি জানি না। আমরা বলেছি যে তাদের মনের মধ্যে যেটা আছে যে বর্ডার সিল করে দিন, আমি ইন্দিরাকে বলেছি, আগের সরকারকেও বলেছিলাম যাতে একটা লোকও না আসতে পারে। যদি আসে তাহলে সমস্যা আরো কঠিন হয়ে যাবে। আপনারা বর্ডার বন্ধ করে দিন, আরো বি. এস. এফ. যা কিছু প্রয়োজন আছে তার আপনারা ব্যবস্থা করুন।

[5-40 – 5-50 P.M.]

কিন্তু আমার কথা হচ্ছে যারা বহু বছর ধরে ওখানে রয়েছে, তাদের উপর আক্রমণ হয়েছে। একজন কেন্দ্রের মন্ত্রী যে হিসাব দিলেন, জানিনা তিনি তা কোথায় পেলেন, তিনি বললেন যত লোক মারা দিতে হবে তারা শুধু বিদেশী নয়, যাদের ওরা বিদেশী বলছে। আমি জানিনা এসব কথা ঠিক কিনা। তবে এটা দেখছি ওখানে ছাত্রদের পড়াশুনা বন্ধ এবং আসামীদের ক্ষেত্রেও তাই, ঐ একই অবস্থা। আমি তাঁকে বললাম, এটা যে আমাদের সমস্যা নয়, সেকথা আপনাকে কে বলল? আমাদের এখানে দু হাজারের উপর লোক রয়েছে, তাদের কে খাওয়াবে? শুধু তাই নয়, আরও শুনেছি, ওদের কয়েক হাজার আত্মীয় স্বজন এখানে এসে পড়েছে, তারা ফিরতে সাহস পাচ্ছে না। এই আন্দোলনের শেষের দিকে কি হল? না, আসামের তেল বন্ধ করে দেওয়া হল। তাতে আমি বলেছি এই বন্ধ করাটা ঠিক কাজ নয়, কারণ দিল্লী থেকে আমাকে টেলিগ্রাম করে জানাল যে পশ্চিম বাংলার কোটা একটু কমিয়ে সেটা বারাউনীতে পাঠাবে। এটা করলে তো উত্তর বাংলার জেলাগুলির সব কিছু বন্ধ হয়ে যাবে। তখন আমি বললাম, এটা কি করে হবে, এইরকম ভাবে জিনিস বন্ধ হয়ে যাবে একটা রাজ্যের, যে জিনিস সেখানে তৈরী হচ্ছে? তখন ওখানকার স্টুডেন্ট ইউনিয়ন না ওই সংগ্রাম পরিষদ, তারা আমাকে বলল ইন্টারফিয়ারেন্স ইন এন্টায়ার আসাম ইন কানেকশন উইথ দি ন্যাচারাল রিসোর্সেস অব আসাম। তাহলে দেখুন ওরা কোথায় গেছে, ভুল পথে গেছে, না কোথায় গেছে, আপনারা চিন্তা করুন। আমি এই জিনিস শ্রীমতী গান্ধীকে দেখিয়েছিলাম, তিনি বললেন হ্যাঁ, শুনেছি ঐ রকম সব শ্লোগান দিচ্ছে ব্লাডি ইন্ডিয়ান গেট আউট ইত্যাদি। এই সব নানা কারণে এই আন্দোলনের প্রতি আমাদের নজর রাখতে হচ্ছে। শুধু আমরাই নয়, নেপালী এ্যাম্বাসাডার আমার সঙ্গে দেখা করেছিলেন, নেপাল আমাদের বন্ধু রাষ্ট্র তাদের সঙ্গে আমাদের একটা চুক্তি আছে। তাদেরও লোকজন ওখানে রয়েছে, তারা টেলিগ্রাম পাঠিয়ে বলছে, আপনারা আমাদের কি সাহায্য করতে পারেন বলুন, কারণ আমাদের

ওরা তাড়িয়ে দিচ্ছে তবে প্রগতিশীল মানুষ যারা আসামে রয়েছে, তারা এই অবস্থাতেই মাথা ঠান্ডা করে কাজ করে যাচ্ছে। তারা এখনও মাথা নত করেনি এবং তার জন্য আমরা গর্বিত। আসামেও আমাদের পার্টি রয়েছে, তারা ওখানে বিরোধী দল, সেই আসামী ভাষাভাষী লোকদের উপরও বেশী করে আক্রমণ করা হচ্ছে এবং বলা হচ্ছে কেন তোমরা এই সব পার্টিতে রয়েছে যারা বিচ্ছিন্নতা চায় না, যারা আমাদের আন্দোলনে নেই? এর ফলে তাদের জীবন পর্যন্ত দিতে হয়েছে। কিন্তু সৌভাগ্যবশতঃ তাঁরা কেউ আত্মসমর্পণ করেন নি। তাঁদের মধ্যে অনেক প্রফেসর রয়েছেন তাঁরা কাগজ বার করছেন এবং সেই কাগজে এমন কথা লিখছেন যা কেউ লিখতে সাহস পেত না। এইভাবে তাঁরা লিখে চলেছেন আমি দেখেছি দু' একটি। কিন্তু শেষ অবধি এদেরই জয় হবে, এই যে শক্তি এদেরই জয় হবে। আমরা অনেক সাম্প্রদায়িক দাঙ্গা হাঙ্গামা দেখেছি, মানুষ কি রকম উন্মাদ হয়ে যায় আমরা দেখেছি, তার থেকে আমরা উঠে দাঁড়িয়েছি। আমরা এই রকম বিচ্ছিন্নতার আন্দোলন দেখেছি অনেক জায়গায়, এই ৩২ বৎসরের মধ্যে আমরা কত জায়গায় দেখলাম কিন্তু তার থেকে আমরা একেবারে উঠে দাঁড়িয়েছি এঁটাই হচ্ছে আমাদের ভরসা। এখানে আমি আর একটা কথা বলতে চাই সেটা হচ্ছে, আপনাদের কাছে আগেই বলেছি আগে যে সরকার ছিল তার কাছে গিয়েছিলাম, তারপর ইন্দিরা গান্ধী, যেদিন আমরা খবর পেলাম যে উনি প্রধানমন্ত্রী ঘোষিত হবেন, সেদিন আমি ওঁকে একটা চিঠি লিখেছিলাম, তার পরদিন তিনি চিঠি পান। তাতে আমি লিখেছিলাম যে এটাকে আমাদের অগ্রাধিকার দিতে হবে। অনেক সমস্যা আছে ভারত সরকারের বা আমাদের সবার কিন্তু এটাকে সব চেয়ে গুরুত্ব দিতে হবে এবং সেইজন্যই এই প্রস্তাবকে আমি এত সমর্থন করছি। আমি ওঁকে যা লিখেছিলাম তার দু' একটা পোর্সান এখানে পড়ছি. I know that on the assumption of office today you are very busy indeed, and you have many urgent problems to deal with. Nevertheless I feel compelled to draw your attention to the grave situation in Assam and Meghalaya where in the last few months thousands of non-Assamia and non-khasia population are being subjected to organised intimidation, insults and eviction from their hearth and homes. As you may be aware that in the recent months, specially after the announcement of the mid-term election to the Lok Sabha, a drive was launched in Assam to evict the people in that State speaking various non-Assamese languages by branding them as foreigners. It was austensibly directed against both the Hindus and Muslims who are alleged to have entered into Assam from Bangladesh without valid travel documents. It was also aimed at eviction of Nepalese speaking people. A similar move was initiated in Meghalaya. Series of riots, arson and deadly assault on innocent people took place in most of the districts of Brahmaputra valley and in Meghalaya. What is worse, according to reports received Assam police visited settlement of Bengalees to find out whether they have any valid papers to sit that they are Indian citizens.

এই পদ্ধতি, এটা কোন পদ্ধতি হতে পারে না, কোন আইনগত পদ্ধতি হতে পারে না, এটা অসভ্যতা, বর্বরতার পথ একথা আমি ওঁকে বলেছিলাম। তারপর বলেছিলাম দি

বেসিক Point is that unity and integrity of India is being advensely affected. তারপর সেই চিঠিতে আমি ওঁকে লিখেছিলাম যে ওদের তো ভয় যে ওরা যদি সংখ্যা লঘুতে একেবারে পরিণত হয়ে যায় সেদিকটাও দেখতে হবে But the methods adopted to identify the so-called foreigners are neither constitutional, legal nor civilized. As a result various people belonging to various non-Assamese language groups who live in Assam for ages worked there and have also participated in the earlier elegations of that State are now living in great panic. ৬ মাস ধরে চলছে thousands have crossed over into west Bengal. তারপর জানিয়েছিলাম ইন বোথ states thousands of employees of Central Govt. establisments; public undertakings, banks etc. are under constant threats. I need not go into the details because I am sure you are already aware of it. তারপর আর একটা কথা বলতে চাই The situation assumed a new dimension on January 4 when Assamese students began picketing in Naharkatia oilfields and in Gauhati and other refineries. Severe scarcity of kerosene and diesel have occurred in North Bengal districts and in Bihar geopardising the normal activities of the people there. The movement of goods and passenger vehicles has virtually come to a halt and even the gas turbine of the West Bengal State Electricity Board is having a fraction of the requirements. এটা সম্প্রতি আমরা ব্যবস্থা করেছি এখান থেকে পাঠিয়ে, আই সেন্ড a message to the Governor of Assam, Shri L.P. Singh on 4th of January but have not yet received any reply..... তারপর আমি বলেছিলাম আমাদের কনসার্ন বোধ করছি, তেলের ব্যাপারে আমি এই টেলিগ্রাম করেছিলাম, আসাম অসামীয়াদের এটা তো ভয়ঙ্কর কথা। এই রকম অনেক পিছিয়ে পড়া মানুষ আছে যারা হয়তো অন্য পথে চলে যেতে পারে। আমি ইতিমধ্যে দেখছি যে কর্ণাটকে যে নূতন সরকার হয়েছে তারা বলছে hundred percent jobs for the people of Karantaka, এই সব কোথায় ঠিক হল, এই সব তো কেন্দ্রীয় সরকার আমাদের ডেকে ঠিক করবে এবং তাহলে এটা ভাল করে আলোচনা করা যাবে যে ব্যবসা বাণিজ্য থেকে আরম্ভ করে কাদের হাতে কতটা আছে সেটা ভাল আলোচনা করা যাবে। কিন্তু এই পথ যদি নেওয়া হয় তবে ভারতবর্ষ থাকবেনা, আর যাই থাক। কিন্তু এটা তো আমরা চাই না কেউ সেইজন্য এই সব কথা ওঁকে লিখেছিলাম। তারপর শিলং সম্বন্ধে লিখেছিলাম যে আমাদের যে রিপোর্ট তাতে হচ্ছে চার্চ ইত্যাদির এই সবে হাত আছে।

[5-50 – 6-00 P.M.]

আমি ডিটেলস দিতে চাই না, কিন্তু এইসব দেখা দরকার। সেইজন্য আমি ওঁকে বলেছিলাম যখন দেখা করেছিলাম, তখনও বলেছিলাম। It is urgently necessary to decide as to who should be treated as "foreigners" according to our Constitution and Laws and what the method and the agency for determining that status should be. Till this is done, however, every effort should be made to give every one equal protection of law and any

attempt to evict non-Assamese and non-Khasis population forcibly should be firmly resisted. আর তারপর আমি বলেছিলাম আমাদের এখানে যাঁরা আছেন তাঁদের নিয়ে যান। তাঁরা বাংলা ভাষা বলেন বলে আমাদের দায়িত্ব হয়ে গেলে নাকি। I realise that mere administrative and police action is not the way out for bringing about a lasting solution. Political discussion with all parties and groups in Assam and Meghalaya is urgently necessary and this can only be organised by the Govt. of India. I hope and trust that despite all your preoccupations you will give this problem top priority. এইটা লেখবার পর আমি তাঁর সঙ্গে দেখা করি এবং আমি বলি আপনি তাহলে করুন। উনি আমাকে বলেন লোকসভা শেষ হলে, আমি নিজে যাব, ইতিমধ্যে ছাত্রদের ডেকে পাঠিয়েছি, তাদের সঙ্গে আলোচনা করবো। আর শ্রী সমর মুখার্জী পার্লামেন্টে আপনাদের পার্টির লীডার তিনি একটা সুপারিশ করেছেন। সেটা আমি গ্রহণ করেছি। রাজনৈতিক দলগুলি যারা আছেন তাদের সবাইকে নিয়ে আলোচনা করুন। যেটা বোধ হয় ৪ তারিখে হচ্ছে। শ্রী সমর মুখার্জী এসেছিলেন, তিনি আমাকে বললেন। উনি যাবেন বলেছিলেন। তবে শ্রীমতী গান্ধী বললেন, এটা খুবই জটিল হয়ে গিয়েছে। সেইজন্য আমাদের সবাইকে ধীর, স্থির ভাবে কাজ করতে হবে। আমি পরে আর একটা চিঠি পাঠাই। কারণ আমাদের কাছে অনেক দরখাস্ত আসছিল। ওই দুটো রাজ্যে যারা পড়াশোনা করতো তাদের কাছ থেকে। সেটা আমি আগে জানাতে পারি নি। তারা লিখেছিলেন দরখাস্তে যে আমাদের অনেক অসুবিধা হচ্ছে, আমরা ইঞ্জিনীয়ারিং কলেজ বা মেডিকেল কলেজে পড়াশোনা করতাম। কিন্তু আমরা সেখানে যেতে পারছি না। আমাদের এখানে পড়ার ব্যবস্থা করুন। ত্রিপুরার কয়েকজন আছেন তারা ওখানে নার্সিং পড়ছিলেন। কেন্দ্রীয় সরকার তাদের পাঠিয়েছিলেন। কিন্তু তারা সেখানে ফিরে যেতে পারছেন না। তারা বাঙ্গালী মেয়ে। আমি যখন ত্রিপুরায় গিয়েছিলাম, আমার সঙ্গে তারা দেখা করেছিলেন। আমি লিখেছিলাম, এদের আমি কি করবো। এটা শুধু তো আমার উপর নির্ভর করে না অতএব আমি সে ফাইলগুলো রেখে দিয়েছি। কিছু দিন অপেক্ষা করবো আপনি কি করবেন। আমি ফেব্রুয়ারী মাসের চার তারিখে লিখেছিলাম। উনি ২৩ তারিখে আমাকে জবাব দিয়েছেন। I have received your letter of the 4th February. I fully sympathise with Bengalee speaking students in Assam. We are trying to find some solution for the present situation in Assam and I do hope all concerned will respond to our efforts to create an atmosphere of peace and harmony. I appreciate your decision to watch the situation for some time. Any precipitated action on the part of any one is likely to hinder our efforts for finding a solution. এইটা উনি আমাকে লিখেছেন। আমি এর সঙ্গে একমত। এখন অতীতের উনি সমালোচনার কথা বলেছেন, যা বলবার বলেছি, এখন আমাদের সবাই মিলে সাহায্য করতে হবে যাতে করে একটা সমাধান পাওয়া যায়। আমি ওঁকে বলেছিলাম, এটা শক্ত কাজ। বিভিন্ন পলিটিক্যাল পারটিস, বিশেষ করে অল-ইন্ডিয়া পলিটিক্যাল পারটিস তাঁরা হয়তো মানতে পারেন, অনেকেই তাঁরা মানবেন হয়তো, কিন্তু যারা আন্দোলন করছেন তারা মানবেন না। আমার ধারণা। তবে তাদের বুঝিয়ে যেতে হবে। কিন্তু সেই সময়ের মধ্যে যদি খুন হতে থাকে। এইভাবে যদি বিতাড়িত হতে থাকে, তাহলে তো

অসুবিধা হবে। সেইটা এ্যাডমিনিস্ট্রেটিভলি ঠিক করতে হবে। আর তেলের ব্যাপারটা বলি। সেদিন দিল্লীতে শ্রী শেঠী আমাকে ডেকেছিলেন। আমি শ্রীমতী গান্ধীকে বলি, আমি ওই মিটিং থেকেই তো বেরিয়ে আসছি। আপনি খবর পাঠিয়েছিলেন আসছি। যখন আলোচনা হচ্ছিল উনি একটা পরিসংখ্যান দিয়েছেন সেই আমাদের ইরাক কবে তেল দেবে, আর আমরা বসে থাকবো, ডিজেল কেরোসিনের জন্য, এটা তো হতে পারে না। ওনাকে বললাম এইটা আমাদের প্রথম দেখা দরকার আসামের তেলের ব্যাপারটা। উনিও সেটা বললেন, কিন্তু এখনও পর্যন্ত কিছু হয় নি। তবে ওরা আন্দোলন স্থগিত রেখেছেন। তাও দেখলাম, না, কেরসিন ছাড়বেন না। ডিজেল নিয়ে ওদের কি অসুবিধা হচ্ছে, ওরা ডিজেল ছাড়বেন। এখন তো ওখানে প্রেসিডেন্ট রুল, রাষ্ট্রপতির শাসন।

এখনতো প্রেসিডেন্ট রুল, রাষ্ট্রপতি শাসন। তার মানে শ্রীমতী ইন্দিরা গান্ধীর শাসন, সেদিক থেকে কিছু করবেন তো, তা নাহলে মারাত্মক অবস্থার সৃষ্টি হয়ে যাবে। পশ্চিম বাংলার মানুষ প্রগতিশীল মানুষ সেই মানুষের রাজনৈতিক চিন্তাধারার পরিচয় বারে বারে আমরা পেয়েছি এবং এভাবেই আমরা রাখতে চাই, এভাবেই আমরা চলতে চাই। কেননা আমরা জানি সমস্ত উন্মত্ততা যা ওখানে চলছে, সেটা ভুল পথে যাচ্ছে, দেশ ভাগ করার পথে যাচ্ছে, এটা বন্ধ হবে, এটা বন্ধ করতেই হবে। কিন্তু আমরা যদি পুনর্বার এর মধ্যে জড়িয়ে পড়ি, আমাদের যদি ওদের পথে উত্তর দিতে হয়, ওদের পথে চলতে হয়, তো সেটা ভাল হবে না, এভাবে হতে পারে না। আমি আনন্দিত হলাম শুনে যে, আমি যাচ্ছি শিলিগুড়িতে, আমি শুনে আনন্দিত যে ওখান থেকে কিছু অসমীয়া ছেলেমেয়ে কালচারাল ট্রুপ নেমে এসেছে এবং ইয়ুথ সম্মেলনে যখন তারা বক্তৃতা দিয়েছে, অসমীয়া ভাষায় বক্তৃতা দিয়েছে, তখন সেখানে মানুষ তাদের সাদরে গ্রহণ করেছে, সেখানে তাদের করতালি দিয়েছে। এটা খুবই আনন্দের বিষয় যে এটারও প্রভাব তাদের উপর পড়বে। যখন যাদবপুরে ফুটবল টিম এসেছিল আসাম থেকে, আমাকে খবর দিয়েছিল যে এদিক ওদিক শুনছি, আমি তখন বলেছিলাম—পুলিস টুলিস যা করার করবে, আমাদের ছেলেমেয়েদের বলুন, এটা কি শুধু পুলিসের কাজ? তারা এসেছে আমাদের প্রতিবেশী দেশ থেকে খেলতে, আসামের ওখানকার জিনিস এখানে হতে পারে না,আমরা সভ্যভাবে জীবন যাত্রা করতে চাই। তারা খেললেন, খেলে চলে গেলেন ভালভাবে। কাজেই দুটি দিক আছে, আমরা প্রতিবাদ করছি, আমরা প্রস্তাব রাখছি কেন্দ্রের কাছে। তো, ভোলাবাবু বললেন—আপনারা কি সাজেস্ট করছেন, আমি বলি—আমরা বিশেষ কিছু সাজেস্ট করব না, কোন প্রয়োজন নেই। ওঁরা দেখছেন, ওঁরা মাথা ঘামাচ্ছেন, ওঁরা দেখবেন,আইন কি, সংবিধান কি। আমি সমর বাবুকে বলেছি—আপনারা কি ঠিক করেন, সেটা আমাদের জানান, সব রাজনৈতিক দলই সেখানে থাকবে। তারপরে আমরা দেখব যে আমাদের সেখানে কিছু বক্তব্য আছে কিনা, আমাদের কিছু করণীয় আছে কিনা, আমরা কোথায় এক মত আমরা কোথায় দ্বিমত। এখন থেকে আমরা কত বেশী একমত হতে পারি, এটা দেখাই প্রয়োজন আছে। কারণ এটা হয়ে গেলে মুস্কিল ওরা আসামী এরা বাঙ্গালী। এটা একেবারেই না। মহারাষ্ট্রে যখন আন্দোলন হয়েছে, শিব সেনা আন্দোলন করেছে মহারাষ্ট্রে বারবার, আমরা সর্বভারতীয় পার্টিগুলি বলেছিলাম, আমরা তখন সরকারে ছিলাম না, কিন্তু আমরা এর প্রতিবাদ করেছিলাম যে এ জিনিস চলতে পারে না। সেজন্য অন্যরা

উপর তলায় কি করবেন না করবেন, ঠিক করুন। কিন্তু আমরা সাধারণ মানুষের কাছে আবেদন করেছি, এটা কোন পথ নয়, এই পথে সমাধান হতে পারে না। বিচ্ছিন্নতার পথ পরস্পরের মধ্যে হানাহানির পথ, এই পথে আমরা যেতে পারি না। আমি আশা করি সর্বসম্মতিক্রমে এই প্রস্তাব এখানে গ্রহণ করতে পারব এবং পাঠিয়ে দিতে পারব। কারণ এতে কোন ভুল বোঝাবুঝির অবকাশ নাই, কারণ এর একটা লাইনেও, যখন প্রস্তাব পেশ হয়, আমি দেখেছি, একটা লাইনও নাই, যাতে কোন আপত্তি হতে পারে। এটুকু বলে আমি এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুহৃদ মল্লিক চৌধুরী :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের মুখ্যমন্ত্রী মহাশয় সুবিস্তৃতভাবে এই প্রস্তাব সম্পর্কে তাঁর বক্তব্য রেখেছেন। তার আগে বিভিন্ন বক্তা এই প্রস্তাব সম্পর্কে তাঁদের বক্তব্য রেখেছেন। এই সমস্ত বক্তব্যের পেছনে আমি শুধু একটা জিনিসই দেখতে পাচ্ছি, সেটা হচ্ছে যে, আসামে এবং মেঘালয়ে যে অবস্থা দেখা দিয়েছে, সেই ভয়াবহ অবস্থাতে আমরা আজকে পশ্চিমবঙ্গ বিধানসভায় এই প্রস্তাব এনে আমাদের ভারতবর্ষ যে এক এবং অবিভাজ্য, ভারতবর্ষের সেই ভাবমূর্ত্তিকে আমরা অম্লান রাখতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী, বিভিন্ন প্ররোচনা তাঁর কাছে আসা সত্বেও তিনি সেই ভাবমূর্তিকে অক্ষুন্ন রাখার জন্য চেষ্টা করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে তাঁর বক্তব্য রাখতে গিয়ে আজকে শুধু বামফ্রন্ট নয়, রাজ্যের দলমত নির্বিশেষে সমস্ত মানুষের মনের ভাব প্রকাশ করার জন্যই এই প্রস্তাব আমরা এখানে রেখেছি। আমি আর বিশেষ বক্তৃতা দিতে চাই না, শুধু দু/একটি কথা বলেই আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-00 – 6-10 P.M.]

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্যগণ, আমি দুটি ঘোষণা করতে চাই। প্রথমটি হচ্ছে আগামীকাল শর্ট সেসান হবে বলে আগামীকাল এডজর্নমেন্ট মোশান, কলিং এ্যাটেনশান এবং মেনসান থাকবে না, শুধু কোয়েশ্চেন থাকবে। আনফরচুনেটলি ওঁরা চলে গিয়েছেন, যাই হোক আমি আপনাদের এটা জানিয়ে দিলাম। এই প্রসঙ্গে আমি এটাও জানিয়ে দিতে চাই যে এ ব্যাপারে বিজনেস এ্যাডভাইসারি কমিটির মত নিতে পারি নি আমি, সেইজন্য এটা আপনাদের সামনে রাখলাম, আশা করি আপনারা এতে মত দেবেন। দ্বিতীয় যেটি সেটি হচ্ছে, আজকে এই প্রস্তাবের আলোচনার জন্য যে সময় নির্দিষ্ট ছিল তা ৬টা ৪ মিনিটে শেষ হবার কথা, কিন্তু এখনও যা বক্তা আছেন তাতে আমি দেখছি আরো এক ঘন্টা সময় বাড়াবার দরকার। আমি সেইজন্য আরো এক ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি, আশা করি আপনারা এতে সম্মত হবেন।

**শ্রী সুহৃদ মল্লিক চৌধুরী :** মাননীয় স্পীকার মহাশয়, নাগরিকত্বের প্রশ্নে আমি একথা বলতে চাই যে কেউ বলছেন ১৯৫১ সালের আগে যারা আসামে এসেছেন তাদের নাগরিকত্ব দিতে হবে, কেউ বা বলছেন ১৯৭১ সালের আগে যারা এসেছেন তাদের নাগরিকত্ব দিতে হবে কিন্তু আমার বক্তব্য হচ্ছে, নাগরিকত্ব সম্পর্কে তারা যে সিদ্ধান্ত নিতে চলেছেন তার পেছনে বেসিসটা কি? ১৯৭৭ সাল পর্যন্ত আমরা যে ভোটার লিস্ট তৈরী করেছি সেখানে সারা ভারতবর্ষের সমস্ত রাজ্যের ক্ষেত্রে যে নিয়ম হয়েছে সেটা আসামের ক্ষেত্রে প্রয়োগ করা হবে না কেন? বলা হচ্ছে, বাংলাদেশ থেকে লোক এসেছে, নেপাল থেকে লোক এসেছে

কিন্তু এই বাংলাদেশ থেকে লোক আসবার আগে যে সমস্ত মানুষেরা এসেছেন তাদের বাধা দেবার জন্য কেন্দ্রীয় সরকারের যে পুলিসী ব্যবস্থা ছিল সেই ব্যবস্থা থাকা সত্বেও সেখানে কি করে লোক আসতে পারে, নেপাল থেকে কি করে লোক আসতে পারে? সুতরাং এ' অজুহাতে যদি আমরা ১৯৭৭ সালে যারা নাগরিকের দাবি নিয়ে রয়েছেন তাদের সেই দাবিকে উপেক্ষা করি তাহলে অন্যায় করা হবে। সেইজন্য আমি মনে করি, ১৯৭৭ সাল পর্যন্ত যারা সেখানে নাগরিক হিসাবে রয়েছেন তাদের দাবিকে অগ্রাধিকার দেওয়া উচিত। বিদেশী সম্পর্কে যে সংজ্ঞা কেন তারা বলছেন বিদেশী নাগরিক, কেন বলছেন বিদেশী? ভারতবর্ষের ইতিহাসের প্রথম দিকে আমরা তাকিয়ে দেখি। এই ভারতবর্ষ বিচ্ছেদের পিছনে যত রকম চক্রান্ত ছিল সাম্রাজ্যবাদী শক্তি তার সঙ্গে সামিল হয়েছিল। আমাদের দেশের নেতৃবর্গ, এই সমস্ত নেতাদের জন্য দেশ বিচ্ছেদ হয়েছিল। সুতরাং তার বলি আজকে সেখানকার মানুষ কেন হবে? আসামে যারা রয়েছে তাদের কেন হত্যা করা হবে, তাদের উপর কেন নিপীড়ন, অত্যাচার করা হবে? আমি আজকে এই প্রশ্ন তুলতে চাই কেন্দ্রীয় সরকারের কাছে। সুতরাং ভারত দ্বিখন্ডিত হবার পরে পাকিস্থান, বাংলাদেশের লোকের স্থান যদি ভারতবর্ষে হতে পারে, তারা যদি ভারতবাসী হতে পারে, এখানে তাদের যদি স্থান দেওয়া যেতে পারে তাহলে ওদের কেন দেওয়া যাবে না? এটা ভারতবর্ষেরই দায়িত্ব। আমি বলছি না যে ওখানে শুধু অসমীয়ারাই থাকুক—সারা ভারতবর্ষে এক জাতি, এক প্রাণ, একতার যে নিদর্শন আছে সেই নিদর্শন নিয়ে তারা আমাদের সঙ্গে এক হয়ে থাকবে এবং এই সঙ্গে বলতে চাই যে মেঘালয় বা আসামে যে ঘটনা ঘটছে সেখানে গিয়েছিলাম। আসাম, মেঘালয়, মিজোরাম এবং মনিপুর স্টেটহুডে গিয়েছিলাম। ভোলা সেন ব্যারিস্টার মানুষ, তিনি বললেন জনতা রাজের সময় এই সব ঘটনা ঘটেছে। মিজোরাম সৃষ্টি করেছিল কে? মনিপুর স্টেটহুড, মিজোরাম সৃষ্টি করেছিল কে? সেখানে যে আন্দোলন গড়ে উঠেছিল সেই সমস্ত আন্দোলনের পিছনে মিশনারীরা ছিল এবং সেই সমস্ত আন্দোলনের পিছনে মিশনারীরা মদৎ যুগিয়েছিল। আমি সেখানে গিয়ে হিয়ারিং নিয়েছিলাম বিভিন্ন প্রতিষ্ঠানের কাছ থেকে। তারা তখন এইকথা বলেছিল যে যদি প্রয়োজন হয় তাহলে আমরা অস্ত্র সাহায্য নেব এবং অস্ত্র সাহায্য নিয়ে আমরা আমাদের স্টেটহুড প্রতিষ্ঠিত করব উত্তরপূর্বাঞ্চলে। ১৯৬৯ সালের পরের কথা বলছি, আমি তখন রাজ্যসভায় ছিলাম। জনতা রাজের আগে ইন্দিরা গান্ধী সমস্ত ক্ষমতা নিয়ে কেন্দ্রে রয়েছেন। সেই সময় সেখানকার মানুষের মুখে আমি এই কথা শুনেছিলাম। সুতরাং এ ওকে দোষ দিচ্ছেন, ও তাকে দোষ দিচ্ছেন। এত বড় একটা চক্রান্ত, এত বড় একটা ষড়যন্ত্র বিদেশী শক্তি যে করছে তার মোকাবিলা সহজে করা যাবে না, আমি তাই বিভিন্ন দলের বিভিন্ন মতের মাননীয় সদস্য যারা রয়েছেন তাদের কাছে আবেদন জানাব এটা একটা প্রদেশের সমস্যা নয়, একটা রাজ্যের সমস্যা নয়, এটা হচ্ছে আমাদের দেশ, জাতির সম্মানের সমস্যা, অস্তিত্বের সমস্যা। কাজেই সেই সমস্যার সামনে যে বিদেশী শক্তির চক্রান্ত হচ্ছে তার বিরুদ্ধে মোকাবিলা করার জন্য আসুন আমরা সকলে যার যতটুকু শক্তি আছে তাই নিয়ে রুখে দাঁড়াই। এই কথা বলে প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 – 6-20 P.M.]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আসামে যে ঘটনা ঘটেছে সেই

সম্পর্কে সমাধান কল্পে ভারতের নেতৃবৃন্দের হাত শক্ত করার জন্য যে প্রস্তাব কমলবাবু এনেছে আমি সেই প্রস্তাবকে সমর্থন জানাই। সেই প্রস্তাব সমর্থন করতে গিয়ে আজকে এটা দেখা দরকার যে আসামে এই যে সমস্যা এটা ১৯৮০ সালেই হয় নি। এই হত্যাকান্ড, ঘর পুড়িয়ে দেওয়া মানুষের উপর অত্যাচার এটা শুধু হয়েছিল ১৯৪৮ সাল থেকে এবং ১৯৮০ সাল পর্যন্ত চলছে। ইতিহাসের সেই প্রস্তর যুগে এসে পড়েছে এই ১৯৮০ সালেও কারণ তারা আজকে পাথর ছুঁড়ে ছুঁড়ে মারছে। আর তখন আমাদের নেতৃবৃন্দরা দিল্লীতে স্থির হয়ে বসে আছেন। ৩০/১/৮০ তারিখে ইন্দিরা গান্ধী আসামের ব্যাপারে বললেন তিনি বিশেষ ভাবে চেষ্টা করবেন। কিন্তু আজকে শুনছি তিনি ১ তারিখে সমস্ত বিরোধী নেতাদের নিয়ে বসবেন। আবার দেখা যাচ্ছে ২/২/৮০ তারিখে সেই বিচ্ছিন্নকামী ছাত্রদল যারা তাঁর কাছে গিয়েছিল তাদের সমস্ত দাবী দাওয়া মেনে নিয়েছিলেন আর আজকে যদি বিচার করা যায় তাহলে দেখা যাবে সেই হত্যাকান্ডের সেই হিংসাত্মক কাজ যারা করছে তাদের পিঠে হাত চাপড়াচ্ছেন। আবার যারা শান্তিকামী তাদের পিঠেও হাত চাপড়াছেন। সেই নীতি নিয়ে আজকে তিনি চলেছেন। ভোলাবাবু বললেন গত যে মন্ত্রীসভা ছিল সেই তাদের আমলে এই জিনিসের উদ্ভব হয়েছিল অর্থাৎ তিনি জনতা দলের কথা বললেন। তিনি অবশ্য চরণ সিংয়ের কথা বলতে ভুলে গেলেন। যা হোক সে সময় কিন্তু খুনোখুনি হয় নি, গ্রামকে গ্রাম পুড়িয়ে দেওয়া হয় নি সেখান থেকে মানুষদের বিতাড়িত করা হয় নি। এটা হয়েছে কংগ্রেসী মন্ত্রীসভা আমলে যখন ইন্দিরা গান্ধী এলেন তখন হয়েছে ১৯৭৩ সালে এই জিনিস হয়েছে। মেঘালয় মিজোরাম নাগাল্যান্ড কে সৃষ্টি করেছিল? সেখানে ইন্দিরা গান্ধী বার বার বিদ্রোহের আগুন জ্বালিয়েছে। পূর্বাঞ্চলে তিনি এই আন্দোলন সৃষ্টি করেছিলেন। আজকে যদি আমরা বাঙ্গালিদের পাশে গিয়ে না দাঁড়াই তাদের যদি আমরা না দেখি তাহলে শুধু পশ্চিমবাংলায় বাঙ্গালিরা বাস করে না সমস্ত জায়গাতেই এই বাঙ্গালিরা আছে। এবং একে যদি এড়িয়ে যাই তাহলে আসাম থেকে যেমন বাঙ্গালী বিতাড়িত হচ্ছে যেমন বাঙ্গালির ঘরবাড়ী পুড়ছে ঠিক তেমনি মহারাষ্ট্রে হবে, বম্বেতে হবে, বিহারে হবে, উত্তর প্রদেশে হবে। কারণ সব স্টেটেই বাঙ্গালিরা আছে। আজকে সমস্ত বাঙ্গালিরা এই বিধানসভার দিকে তাকিয়ে বসে আছে—কারণ তারা দেখছে যে এই বিধানসভা তো বসছে—কি প্রস্তাব আসে কি সিদ্ধান্ত নেওয়া হয়। সেই সিদ্ধান্তের দিকে বাংলা দেশের মানুষ নির্ভর করে আছে। আমি সুহৃদবাবুর সঙ্গে এক মত ভারতবর্ষ যখন দ্বিখন্ডিত হোল তখন পাঞ্জাবের সমস্যা সুষ্ঠুভাবে সমাধান হোল। তখন জওহরলাল নেহেরু ছিলেন। পাঞ্জাবে স্থান করে দেওয়া হোল সেখানে হানাহানি কাটাকাটি থাকলো না সেখানে কোন জমি সমস্যা নেই। কিন্তু পশ্চিমবাংলায় সেই ব্যবস্থা রেখে দেওয়া হোল। যাতে স্রোতের মত লোক আসুক আসাম থেকে আসুক অর্থাৎ উদ্বাস্তু সমস্যা এই পশ্চিমবাংলায় জিইয়ে রেখে দেওয়া হোল। আজকে শুনছি যে কুচবিহার আর ঐ আসাম এলাকায় আসছে কিন্তু তা নয়। আমাদের মেদিনীপুরের ডেবরাতে কয়েক শত এসেছে। তারা ঐ আসাম থেকে এসেছে। শুধু ডেবরা নয়, আরো আছে, হিসাব করে দেখবেন যেটা হয়ত মাননীয় মুখ্যমন্ত্রীর আইনগত বাধা আছে বলতে পারছেন না, বিভিন্ন জায়গায় চলে যাচ্ছে। এই যে ভারাক্রান্ত উদ্বাস্তুরা আসছে, তাদের আসার জন্য একটা অর্থনৈতিক অবনতি ঘটবে এবং আজকে প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী এটা চাইছেন। এই যে বাঙ্গালিদের অবস্থা, আজকে এখানে সরকার যদি আসামের নির্যাতিতদের পক্ষে সিদ্ধান্ত নেয়, তাদের সমর্থনে আন্দোলন

করে, তাদের সমর্থনে সিদ্ধান্ত রাখে তাহলে এই সরকারকে ভাঙ্গবার পক্ষে একটা সহজ উপায় থাকবে। তারা মনে করবে যে এরাও হিংসার পথে যাচ্ছে। সে জন্য ভোলাবাবু অনেক সিদ্ধান্তের কথা তুলেছিলেন যে আমরা যেন সেই পথে যাই। তিনি যে কথাগুলি বলেছেন সেটা ঠিক নয়। আজকে আমাদের সিদ্ধান্ত নিতে হবে এবং এই সিদ্ধান্ত ওরাই করবে। আজকে ওরা কেন্দ্রে বসে আছে, ওদের দায়িত্ব আসামকে রক্ষা করা, আসামের প্রতিটি মানুষকে রক্ষা করা। সেখানে ছাত্রদল সেদিনকার ইন্দিরাকে বলেছিলেন যে ১৯৭১ সাল থেকে সেখানে যারা আছে তাদের স্থায়ী অধিবাসী করা হবে, বিদেশী করা হবে না। আর গতকাল কাগজে বেরিয়েছে যে না, ১৯৫১ সাল পর্যন্ত যারা তাদের সেখানকার অধিবাসী হিসাবে স্বীকার করবে। আর ১৯৫১ সালের পর থেকে যারা আছে তারা সবাই বিদেশী। এই যে ব্যাখ্যা দিয়েছেন, এই যে মতামত, এই যে সিদ্ধান্ত সেখানে ছাত্র সংগ্রাম কমিটি দিচ্ছেন, আমার মনে হয় ইন্দিরা সেটা মেনে নেবেন। সেদিনকার যে সিদ্ধান্ত মেনে নিয়েছেন, আজও সেই সিদ্ধান্ত মেনে নেবেন। এটা একটা ভয়ংকর ব্যাপার। তেলের যে কারখানা, তেলের যে খনি সেখানে তারা সংগ্রাম আরম্ভ করল। এর কারণ কি? না, সারা ভারতবর্ষকে অচল করে দেওয়া। এই যে একটা ক্ষতিকারক সিদ্ধান্ত, এই সিদ্ধান্তের বিরুদ্ধে আজকে প্রধানমন্ত্রী রায় দিতে পারেন। তিনি সঠিক সিদ্ধান্ত নিতে পারেন সেখানকার অধিবাসীদের রক্ষার জন্য, ভাষাভাষী অঞ্চলের জন্য যে তোমরা চাকুরীর জন্য সংগ্রাম করতে পার, অর্থনৈতিক জীবনের জন্য সংগ্রাম করতে পার—আজকে যে তেলের খনির উপর ভারতবর্ষ নির্ভরশীল, যে তেল না হলে বম্বে, দিল্লী পর্যন্ত অসহায় হয়ে যাবে, সেই তেলের উপর যখন সংগ্রাম হচ্ছে, সেই তেলের খনিকে বন্ধ করে রেখে দিচ্ছে, আর তিনি অসহায়ের মত বলছেন যে আমি পারছি না, আমাকে সময় দেওয়া হোক, আমি ওদের সঙ্গে আলোচনা করে দেখছি। এটা হয় না। যখন উত্তর প্রদেশে কয়েকটা মাত্র ঘর পুড়ে গিয়েছিল তখন কিন্তু সেখানে ছুটে গিয়েছিলেন। বিহারে ছুটে যেতে পেরেছিলেন কিন্তু আজকে আসামের বেলায় তিনি পাচ্ছেন না। এটা সেই ইন্দিরা গান্ধীর চিরাচরিত যে সামন্ততান্ত্রিক পন্থা, সেই পথেই চলেছেন। সে জন্য আমি মনে করি এই যে প্রস্তাব এখানে এসেছে, এই প্রস্তাবকে সর্বসম্মত ভাবে সিদ্ধান্ত নিয়ে গ্রহণ করা উচিত এবং এটা দিল্লীতে পাঠানোর ব্যবস্থা করা হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-30 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আসাম সম্পর্কে যে প্রস্তাবটা এখানে এসেছে, আমি সেই প্রস্তাবের অন্যতম উত্থাপক। এই প্রস্তাব আনতে গিয়ে কোন বিদ্বেষ কোন ভাষা ভাষী, কোন জাতি বা রাজ্যের প্রতি, সেখানকার মানুষের প্রতি আমাদের নেই। সামগ্রিক ভাবে দেশের মঙ্গলের কথা চিন্তা করে, দেশের ঐক্য, সংহতির কথা চিন্তা করে, দেশের গণতন্ত্রের কথা চিন্তা করে এই প্রস্তাবটা আনা হয়েছে। একটা আন্দোলন অত্যন্ত বিপথগামী হয়েছে এবং শুধু তাই নয় সাম্রাজ্যবাদী শক্তি নানা ভাবে এই আন্দোলনকে কাজে লাগাচ্ছে। শুধু উগ্র জাতীয়তাবাদী নয় ভারতের উত্তরপূর্ব সীমান্তে সাম্রাজ্যবাদের অনুচরেরা ঘোরাফেরা করছে এবং আন্দোলনকে অত্যন্ত বিপদজনক অবস্থায় নিয়ে যাচ্ছে। ১৯৬০ সালে যে ভাষাগত দাঙ্গা হয়েছিল, সেই সময় যে অবস্থা ছিল, সেই সময় আমাদের পার্টি আর. সি. পি. আই.'র

আমরা জীপে করে আসামের নেতৃবৃন্দকে সঙ্গে নিয়ে এবং কেন্দ্রীয় নেতৃবৃন্দকে সঙ্গে নিয়ে সারা আসামে ব্রহ্মপুত্র উপত্যকার বিভিন্ন জেলায় গেছি, মানুষকে বুঝিয়েছি, তারা বুঝেছে, তারা শুনেছে। কিন্তু আজকে সেই অবস্থা নেই। সেদিন দেখেছিলাম নওগাঁতে গ্রামের মানুষের কাছে কথা উঠেছে, কাপ্তান অহিছে, জুঁই লাগাতে লেগে, তার মানে আগুন লাগাতে হবে। তার আগে তারা মানুষকে জঙ্গলে সরিয়ে দিয়েছিল, নিজেরা তাদের তৈজস পত্র, জিনিস পত্র নিয়ে গিয়েছিল, তারপর জুঁই লাগায়, কাপ্তান চলে যাবার পর কিন্তু তাদের আবার পুনর্বাসন তারা করে দিয়েছিল। প্রীতির সম্পর্ক সেদিন ছিল। আজকে অবস্থা সঙ্গীন। সেখানে বলা হয়েছে, মাটি, অর্থাৎ সেখানে জমিকে বলে মাটি। মাটি হবে, ঘরবাড়ি হবে, ব্যবসা হবে, চাকরি হবে, বাঙ্গালী তাড়ালে, তারপর হবে। আমি একটা ইস্তাহার পড়ে শোনাচ্ছি, সেটা আসামী ভাষায়, সেই ইস্তাহারের পিছনে যে সাম্রাজ্যবাদী চক্রান্ত আছে—ভাষাটা আমি হুবহু পড়ে দিচ্ছি তাহলেই বুঝতে পারবেন। "নতুন বছরর দায়িত্ব—ভারাঘরর পরা বাঙ্গালী এ সপ্তাহর ভিতরত্ বাহির করি দ্বিতীয় সপ্তাহর ভিতরত্ অসম পরিত্যাগ করোওয়া। তার মানে এক সপ্তাহের মধ্যে বার করতে হবে, দ্বিতীয় সপ্তাহে আসাম ছাড়তে হবে। অন্যথা তোমা লোকর অবস্থা ত্রিপুরা বাসীর দরে হব। সুতরাং তাড়াতাড়ি দায়িত্ব পালন কর। অনা অসমিয়াকে মাটি বাড়ি ঘর দুয়ার বিক্রি করাটো সম্পূর্ণ বন্ধ করক। গতিকে দেশে দেশদ্রোহী দল সাবধান। লাখ লাখ বিদেশীক বাহির করাটো তোমা লোকরে দায়িত্ব—নপুংশক অসম বা ভারত সরকার-এ এই দায়িত্ব পালন করিব লৈ। মানসিক ভাবে জ্বরাগ্রস্ত, গতিকে দায়িত্ব পালন করা তুরন্তে। সকলো 'বদনকে' বছরর আরম্ভোনীর পরাই বলি দিয়া, সকল বদনকে মানে সমস্ত বিভীষণকে বছরের প্রথমে বলী দাও। এই বদনের ভিতর শরৎচন্দ্র সিংহদের কান্ত বড়ুয়াও আছেন। সি. পি. এম. এবং আর. সি. পি. আই. এর নেতাদের উপর হামলা করা হয়েছে। অসমের পরা তেল চাউল মূল্যবান কাঠ, মরা পাট, আদি বিদেশ লৈ, আইন প্রদেশ লই, জোয়াটো তেজদি হলেও সম্পূর্ণ বন্ধ করি দিয়া। বছরর আরম্ভনীর পরাই অসমীয়ার জনসংখ্যা বড়োয়াও মনোনিবেশ করা। পরিবার পরিকল্পনা আচনি জহান্নমে যাওক। অনা অসমিয়া বিষয়া বর্গর যি কোন আদেশ অমান্য করা। তোমালোক অনা অসমিয়ার গোলাম ন হয়। সিঁহত কো অসম পরিত্যাগ করওয়া অবিলম্বে। অসমিয়ায় নয় এমন সব অফিসারদের আদেশ অমান্য করবে। চাকুরি বাকুরিত্ কোনেও অনা অসমিয়াত্ সুবিধা দিব ন আরিব। বঙ্গালী স্কুল বিলাকত এবছরর পরাই মাধ্যম অসমীয় সব লাগিব। অন্যথায় সেই বিলাকত্ ছারখার করি দিয়া তুরন্তে। স্কুল নাম বিলাক অসমীয়া জাতীয় বীর বীরাঙ্গনার নামে নামকরণ হব লাগিব। বঙ্গালীর দোকান বজার ঘর মাটি নিজ অধীন লই আনা। গুপ্ত বাহিনী জরিয়তে "স্বাধীন অসম যুক্ত রাজ্য" (ইউ. এস. এ.) গড়া। তার বাবে প্রত্যেকেই "গরিলা যুদ্ধ শিখা" জয় তোমা লোকো অনিবার্য। শেষকালে ইংরাজীতে বলা হচ্ছে, We the people of U.S.A. hope that the Govt of India can not squeeze the blood of ASSAMESE and all others and not a single drop of blood to be shed. And the people of Assam (including U.S.A.) [It means Assam, Meghalay, Mijoram, Arunachal and Tripura] should be prepared to give a FITTING REPLY for blood thirsty attitude of the Government of India. JOI A.A. I.I ASOM. এটা থেকেই বুঝতে পারছি যে, আন্দোলনকে কোন ধারায় নিয়ে যাওয়া হচ্ছে।

আমার কাছে খবর আছে মেঘালয়ে যখন মিঃ দাসকে মারা হল তখন প্রথমে তাঁর গাড়ী আটকে দেওয়া হয়েছিল এবং পরবর্তীকালে খোঁজ পাওয়া গিয়েছে, পুলিস পরে জানতে পেরেছে যে গাড়ী দিয়ে তাকে আটকে দেওয়া হয়েছিল সেই গাড়ীতে জনৈক মিশনারী ক্লার্জী ছিলেন। সেই ঘটনার সঙ্গে তিনি জড়িত ছিলেন এবং পরবর্তীকালে গ্রেপ্তার ইত্যাদি হয়েছে। ওখানে বিদেশী চক্রান্ত কিভাবে কাজ করছে এই ঘটনা থেকেই তা আপনারা উপলব্ধি করতে পারবেন। তবে আসামের একটা সমস্যা আছে এবং সেটা সেখানকারই সমস্যা, সেই সমস্যাটা অন্য জায়গার মানুষ ততটা বুঝবেন না। প্রথম কথা হচ্ছে লোক-সংখ্যা সেখানে ক্রমাগত বেড়ে যাচ্ছে। দ্বিতীয়তঃ বিভিন্ন দিক থেকে মানুষ আসামে গিয়েছে। এক সময়ে ব্রহ্মদেশ ভারতবর্ষের অংশ ছিল, সেই ব্রহ্মদেশ থেকে অসংখ্য মানুষ এক সময়ে আসামে গিয়েছে। অর্থাৎ পূর্ব দিক ব্রহ্মদেশ থেকে সেখানে মানুষ গিয়েছে, পশ্চিম দিক নেপাল থেকেও প্রচুর মানুষ সেখানে গিয়েছে। তারপর আমরা দেখেছি বিশেষ করে ময়মনসিংহ জেলা থেকে এবং ঢাকার কোনো কোনো অংশ থেকে মুসলমান চাষীরা সেখানে গিয়েছে। পূর্ব বাংলার জমিদারদের পীড়নই এর কারণ ছিল। সেই সময়েও এ' দুটি জেলাতে অধিকাংশ প্রজাই মুসলমান ছিলেন। সেখানে মানুষ যাবার আর একটা কারণ হচ্ছে আসামের জমি অত্যন্ত উর্বর এবং প্রথম দিকে জনবসতি সেখানে কম ছিল। সেখানকার জমিতে অল্প পরিশ্রমের ফসল ভাল হত। যার ফলে পূর্ব বাংলার চাষীরা সেখানে গিয়ে কঠিন পরিশ্রম করে আরো বেশী ফসল করতে পারতেন। অল্প চেষ্টাতেই ভাল ফসল পাওয়া যেত বলে আসামের মানুষ বেশী পরিশ্রম করতেন না। কিন্তু ঐসব চাষীরা সেখানে গিয়ে বিভিন্ন জায়গায় জঙ্গল পর্যন্ত পরিষ্কার করে আবাদ করতেন। সেটা ক্রমে ক্রমে বাড়তে থাকে এবং তার ফলে কিছু কিছু বিবাদ-ও শুরু হতে থাকে। তখন বৃটিশ আমলে ১৯২০ সালে একটা আইনের দ্বারা কিছু কিছু রেষ্ট্রিকশান করা হয়েছিল। তারপর ১৯৪৮ সালে ভারত স্বাধীন হওয়ার পর উপজাতি অঞ্চলে অন্য অঞ্চলের মানুষ যাতে জমি জায়গা কিনতে না পারে তার জন্য সরকারের তরফ থেকে ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু প্রশ্ন হচ্ছে ১৯০১ সালে আসামের লোক সংখ্যা ছিল ৩৩ লক্ষ, আর সেটা ১৯৬১ সালে বেড়ে হয়েছিল ১ কোটি ৮ লক্ষ ৩৪ হাজার এবং ১৯৭১ সালে হয় ১ কোটি ৪৬ লক্ষ, আর বর্তমানে সেটা আনুমানিক ১ কোটি ৮০ লক্ষ হয়েছে, তাহলেই বোঝা যাচ্ছে সমস্যা কিভাবে দেখা দিয়েছে। এটা তো গেল জমির সমস্যা। তারপর আসামের মানুষ আস্তে আস্তে শিক্ষা দীক্ষা পেতে শুরু করে। ফলে তাদের সামনে চাকরীর প্রশ্ন এসে উপস্থিত হয়। আমরা ২৫ বছর আগে দেখেছি আসামের গাংয়ের ছেলেরা লেখা পড়া শিখে চাকুরী করতে গেলেও ৬ মাস পরে ছুটিতে বাড়ী গেলে পর আর চাকুরীর ক্ষেত্রে ফিরে যেত না। কারণ গ্রামেই তাদের গ্রাসাচ্ছাদনের ব্যবস্থা ছিল। সেই জন্য শহরে তারা যেতে চাইত না। কিন্তু আজকে সেই অবস্থার পরিবর্তন হয়েছে। আজকে তারা দেখছে যে তাদের প্রদেশের বাইরের লোকেরা তাদের প্রদেশের চাকুরী বাকুরীগুলি দখল করে আছে। সেই জন্যই আজকে সমস্যার তীব্রতা এত প্রবল। সুতরাং এই সমস্যার সঙ্গে মাটি বা জমির সমস্যার তীব্রতা আছে।

[6-30 – 6-40 P.M.]

আমাদের সেখানে আন্দোলন করতে হয়েছে। জঙ্গল এলাকা, বন এলাকা যেখানে গাছ

নেই অথবা বন নেই, যেমন শিবসাগর, কামরূপ এবং নওঁদা জেলায় আন্দোলন করেছি। ওরা জমিকে যেখানে মাটি বলে সেখানে মাটি দখল করেছি। এই রকম অনেক কান্ড হয়েছে। জমির সমস্যা আজকে সেখানে তীব্র আকার ধারণ করেছে। সেখানে চাকুরীহীন মানুষের এবং চাষী, যাদের জমি নেই তাদের সংখ্যা বেড়ে গেছে। আজকে সেখানে আবেদন করা হচ্ছে, তোমরা যদি ওদেরকে তাড়িয়ে দাও তাহলে সেইসব জমি তোমরা পাবে, সেই সমস্ত বাড়ী তোমরা পাবে, সেই সমস্ত চাকুরী তোমরা পাবে—এই কথাগুলি বুঝিয়ে তাদেরকে উত্তেজিত করা হচ্ছে। আজকে সেখানে সাধারণ মানুষের মনে এই মানসিকতার সৃষ্টি হয়েছে। এখন আমরা কি করবো? সেখানে এ্যাডমিনিস্ট্রেশন সোজাসুজি ওদেরপক্ষে। আগে যে সরকার ছিল, হাজারিকা সরকার, এই সরকারও সোজাসুজি ওদের আন্দোলনের পক্ষে ছিল। ওখানকার আমাদের পার্টির রাজ্য কমিটির সম্পাদক পার্টির স্টেটমেন্ট লিখেছেন 'The latest behaviour of the Government has alammed the linguistic and religious minorities in Assam. Police have been sent to villages for detection of foreign nationals with electoral rolls in their hands. This is undemocratic and unjust. Further, it has generated a feeling of insecurity and panic among the linguistic and religious minorities in Assam. পুলিস সোজাসুজি ওদের পক্ষে, সরকারী কর্ম্মচারী ওদের পক্ষে, তারা ধর্মঘটে সামিল হচ্ছে, সত্যাগ্রহে সামিল হচ্ছে। এখন যেহেতু সেখানে প্রেসিডেন্টস রুল এখন ইন্দিরা সরকার। আমরা শুনছি এবং জানাচ্ছি যে, চীফ্ সেক্রেটারী আসাম তিনি এ্যকশান কমিটি যে আছে—আসাম ছাত্র ইউনিয়নের কাছ থেকে পরামর্শ নিচ্ছেন, তাদের নির্দেশ অনুযায়ী চলছেন। এই অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে। সমস্ত এ্যাডমিনিস্ট্রেশন আজকে তাদের পক্ষে আন্দোলনকে এইভাবে সাহায্য করছেন। সেখানে প্রশ্ন হচ্ছে, কারা ফরেন ন্যাশানাল—এইটা হিসাব করা খুবই মুসকিল। মঙ্গল-দইএ একটা লোকসভার নির্বাচনকে উপলক্ষ্য করে—আমাদের এখানে যেমন ভোটার লিস্টে কারচুপির কথা বলেন, ঠিক সেই রকম ওখানেও ভোটার লিস্টে কারচুপি করা হচ্ছে এই রকম দাবী করা হয়েছিল। তারা বলেছে বহু বি-জাতীয় লোক ভোটার তালিকায় তালিকাভুক্ত করা হয়েছে। হাজার হাজার ফর্ম ছাপিয়ে দেওয়া হলো। আসাম জাতীয় দল একটা হিসাব দিয়েছেন। তারা বলেছেন ৪৭ হাজার ৬৫৭ জনের অবজেকশান দেওয়া হলো। ৩৬ হাজার ৭৮০ জনের এনকোয়ারী হয়, তার মধ্যে ২৬ হাজার ৭৮০ জন হচ্ছে বিদেশী। আসলে ১৯৪৬ সালে যে এ্যাক্ট হয়েছে সেই এ্যাক্ট অনুযায়ী হিসাব করা হয়েছে। কেউ কেউ বলছেন ১৯৫৫ সালের ভারতীয় নাগরিকত্ব এ্যাক্ট অনুযায়ী করা হয়েছে। কিন্তু নির্দেশ একটা ছিল, ১৯৭১ সালের নির্দেশ। ১৯৭১ সালে হোম মিনিস্টার মেমো নং ২০০১১।১৬।৭১ তে একটা নির্দেশ দিয়েছিলেন—১৯৭১ সালের ২৫শে মার্চ পর্যন্ত যে সিটিজেনসিপ তার পরের সিটিজেনসিপ দেওয়া চলবে না। কিন্তু ওরা হিসাব করেছেন ১৯৪৬; ১৯৪৮ বা ১৯৫৫ সালের। আমি ওখানকার একটি পত্রিকায় দেখছিলাম সেখানে নলবাড়ি এলাকায় যাদের বহুজনকে হতাহত করা হয়েছে—যে গ্রামে বেশী লোক মারা গেছেন—এখানে ৪০০ জন বলা হচ্ছে কিন্তু ওখানে সরকারী হিসাবে বলছে ৭৪ জন। এইসব মানুষ কিন্তু ১৯৪৮ সালে এসেছেন। আর একটা দিক আছে সেটা বোঝা দরকার—এখানে অনেকেই কিছু কিছু কটাক্ষ করলেন—অত্যাচার শুধু অ-অসমীয়াদের উপর হয়েছে তাই নয়, অভিযোগ আছে ওখানে আর্মিরাও করেছেন

অত্যাচার আসামীদের উপর। নিলাচল পত্রিকায় দেখলাম দুলিয়াজানে সত্যাগ্রহীদের উপর যে অত্যাচার হয়েছে সেটা উল্লেখ করলেন, করলেন না বাঙ্গালী বিজ্ঞানীকে হত্যার ঘটনা।

সেখানে কত হতাহত হয়েছে উল্লেখ করলেন কিন্তু সেখানে যে মারা হল, একজন বিজ্ঞানীকে, তার উল্লেখ করলেন না, তার তো নিন্দা করলেন না, নলবাড়ীর ২টো ঘটনার উল্লেখ করলেন না, সেখানে যে হতাহত হয়েছে বাঙালী হিন্দুই হোক আর মুসলমানই হোক সংখ্যালঘু অন্য সম্প্রদায় তার উল্লেখ করলেন না? উল্লেখ করলেন যে মিলিটারী সেখানে অত্যাচারটা করেছে অসমীয়াদের উপর। এই রকম একটা একপেশে চিত্র অনেকে রাখতে চেষ্টা করেছেন। কিন্তু আজকে যে সে প্রশ্নের একটা মীমাংসা করা দরকার একটা শান্ত পরিবেশে এখানে সকলে মিলে করতে হবে। একথা সত্য যে আমরা পশ্চিমবঙ্গে সম্প্রদায়ের কথা ভাবি না, আমরা সকল মানুষ তাদের কে একই ভাষাগত নাগরিক হিসাবে দেখি। আসাম থেকে যে হারে মানুষ আসছে তাদের কাছে একটা সমস্যা যে জমি কোথায় পাওয়া যাবে, চাকরি বাকরি কোথায় পাওয়া যাবে? সমস্ত আন্দোলনটাকে মানুষের যে বিক্ষোভ এটাকে ভিন্ন পথে পরিচালনা করা হচ্ছে এবং আজকে এক আসাম পাঁচটা আসাম হল। তার পরে দাবী উঠেছে প্লেন টাউন কাউন্সিল, একটা বাই-ইলেকশন করতে গিয়ে দেখি পার্লামেন্ট টোটাল বয়কট করল, ১০৭টা বুথের ভিতর পাঁচটা বুথ ছাড়া বাকী একটা বুথেও ভোট পড়ল না, কি দাবী? 'উদয়াচল'। উত্তর কামরূপ, উত্তর লখীমপুর, উত্তর দরণ, উত্তর গোয়ালপাড়া নিয়ে উদয়াচল করছে, দাবী উঠেছে সেখানে, অন্ধের অহমিকা নিয়ে স্বতন্ত্র রাজ্য গড়তে হবে, আরও ছোট খাট ভিন্ন ভিন্ন রাজ্য গড়তে হবে। অসংখ্য জাতি, উপজাতির বাস। মিকিক, লালন, আবন, স্মিক, বোরো, বাচারি, কত রকমের জাতির বাস। সমতলদের অসমীয়াদের ভেতরে মিকা আছে, অহং আছে, কত রকমের কনফ্লিকট আছে সেই কনফ্লিকটের মাঝখানে প্রতিক্রিয়াশীল শক্তি উঠছে। আমরা জানি ১৯৬০ সালের দাঙ্গা প্রতিক্রিয়াশীলরা লাগিয়ে দিয়েছিল। শেষ কথাটা যেটা বলছি সেটা হচ্ছে ওখানে রাজনৈতিক দলগুলি একটা মীমাংসায় আসবার চেষ্টা করছেন, ১৯৭১ সাল পর্যন্ত যাঁরা এসেছেন, তাঁদের ছাড়া বাকীদের দায়িত্ব সমস্তটা আসাম নেবে, পশ্চিমবঙ্গ নেবে এটা তো হয় না সারা ভারতবর্ষের মানুষকে দায়িত্ব নিতে হবে এবং এটা বুঝতে হবে পাকিস্থান ছাড়া দেশকে বিভক্ত করার জন্য যাঁরা দায়ী তাঁরা একটা প্রতিশ্রুতি দিয়েছিলেন যে মানুষগুলো থাকতে পারছে না এমনকি ১৯৪৮ সালের আইন অনুযায়ী ভারতে পাঠিয়েছে, কিন্তু পূর্ব পাকিস্থান, বাংলাদেশ সেখানকার মানুষগুলো এখানকার নাগরিকত্বও পাচ্ছে না, ওখানকার নাগরিকত্বও পাচ্ছে না, তাহলে তারা কোথায় যাবে? একটা মানবিকতার দিক আছে, এই সমস্যার সমাধান করতে হবে। আসামে, পশ্চিমবঙ্গে যেখানে বেশী মানুষ এসে গেল অন্য জায়গাতে তাদের ব্যবস্থা করতে হবে, এই দায়িত্বটা নিতে হবে। আমাদের শুভবুদ্ধি সম্পন্ন আসামের গণতান্ত্রিক নেতৃত্বে আসামের গণতান্ত্রিক মানুষের প্রতিও আমাদের সেখানে একটা আবেদন রয়েছে তাঁরা যেন আন্দোলনের পথ প্রশমিত করেন। যেখানে উন্মাদনার সৃষ্টি এবং ষড়যন্ত্রী সমাজবাদের বিরুদ্ধে যেন হুঁশিয়ার থাকেন এবং কেন্দ্রীয় সরকারকেও হুঁশিয়ার থাকতে হবে। পশ্চিমে, আফগানিস্থানে, উত্তর পূর্ব প্রান্তে একই সমাজবাদের চক্রান্ত এটা মনে রেখে অবিলম্বে সমাধানের রাস্তা বাতলাতে হবে। এই বলে এই প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষ রাণা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব এই হাউসে এসেছে আমি সেই প্রস্তাবকে সমর্থন করছি। এই রকম একটা প্রস্তাব আসার দরকার ছিল। আজকে ভারত সরকার খুব গভীর অর্থনৈতিক এবং রাজনৈতিক সঙ্কটের মধ্যে দিয়ে চলেছে। ভারতবর্ষের উপর প্রতিবেশী সমাজবাদের শোষণ, বড় বড় পুঁজিপতিদের বড় বড় জমিদারদের লুণ্ঠন ভারতবর্ষে এমন জায়গা নিয়েছে যে অর্থনীতি একটা অচল অবস্থার মধ্যে গিয়ে পড়েছে। মানুষের দুঃখ কষ্টের সীমা নেই। এই অবস্থায় দেশের যে দ্বন্দ্বগুলি আছে সেগুলি ভাষা বা প্রদেশগত বা ধর্মগত দ্বন্দ্বগুলি জনগণের ঐক্যকে বিঘ্নিত করছে। এটা একটা প্রতিক্রিয়াশীল চক্রান্ত এতে কোন সন্দেহ নাই এবং এতেও কোন সন্দেহ নাই যে আজকে আসামে যে আন্দোলন বিদেশী তাড়ানোর নামে করা হচ্ছে সেই আন্দোলনে তাদের এই রকম একটা দিক আছে অর্থাৎ আসামের বিভিন্ন ভাষা আছে বিভিন্ন মেহনতী মানুষ তার মধ্যেও যে ক্রমবর্ধমান ঐক্য, কৃষক আন্দোলন গড়ে উঠছিল সেই সমস্তগুলিকে ধ্বংস করে দেওয়ার জন্য এই ধরনের একটি বিচ্ছিন্নতাবাদী আন্দোলন আজকে গড়ে তোলার চেষ্টা হচ্ছে। আমার ধারণা এই যে আন্দোলনটা চলছে এই আন্দোলন আসামের ভাষায় যাঁরা কথা বলেন সেই সমস্ত মানুষের পূর্ণ সমর্থন নিয়ে এই আন্দোলন হয় নি, এটা আসামের পুঁজিপতি শ্রেণী, জোতদার শ্রেণী জমিদার শ্রেণী এবং শহরাঞ্চলের পেটি বুর্জোয়া শ্রেণীদের জন্য হয়েছে। আমার কাছে যে ইনফর্মেশন আছে যে ব্যাপক প্রেজেনটারী, ব্যাপক গরীব চাষীরা যাঁরা আন্দোলনের মধ্যে এসে পড়েছেন এ ব্যাপার তাঁদের বিভ্রান্ত করতে পারে নি। আসামের গণতান্ত্রিক শক্তি সেখানকার প্রতিক্রিয়াশীল শক্তিগুলিকে পরাজিত করবে।

[6-40 — 6.50 P.M.]

এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে একটা কথা বলতে চাই সেটা হচ্ছে যে, যে সব এ্যামেন্ডমেন্ট এসেছে সেগুলির মধ্যে মাননীয় সদস্য শ্রী দেব প্রসাদ সরকার মহাশয় যে এ্যামেন্ডমেন্ট দিয়েছেন তার মধ্যে প্রথম যে এ্যামেন্ডমেন্ট তাতে উনি এই কথা যোগ করতে চেয়েছেন "অসমীয়াদের ভাষা শিক্ষা সংস্কৃতি সংরক্ষণ ও বিকাশের প্রশ্নটিকে যথেষ্ট গুরুত্ব ও মর্যাদা দিয়ে দেখা" — আমার মনে হয় এই কথা যোগ করলে রেজলিউশান আনা হয়েছে সেটা শক্তিশালী হবে। এই রেজলিউশান আসামের লোকেদের কাছে যখন যাবে তখন তারা দেখবে পশ্চিমবঙ্গ বিধানসভা যে প্রস্তাব গ্রহণ করেছে তাতে আসামের যে ভাষা, শিক্ষা, সংস্কৃতি রক্ষণের ও বিকাশের প্রশ্ন তারা বিবেচনা করেছেন। আশা করব যিনি এই প্রস্তাবের মুভার তিনি এটা গ্রহণ করবেন। এই অনুরোধ রেখে এই কটি কথা বলেই আমি শেষ করছি।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় আসাম এবং মেঘালয় সম্পর্কে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তা আমি পুরাপুরি ভাবে সমর্থন করছি। দীর্ঘদিন ধরে আলোচনা হচ্ছে এই আলোচনাকে আর দীর্ঘতর করতে চাই না। আমাদের পার্টির সি. পি. আই. আসাম সম্পর্কে যে প্রস্তাব নিয়েছেন তাতে পরিষ্কার ভাবে বলা হয়েছে যে বিদেশী বিতাড়নের নাম করে যে আন্দোলন হচ্ছে তাতে ভারতের ঐক্য এবং সংহতি বিনষ্ট করে এর সমাধান করা সম্ভব নয়। বিদেশী কারা একথা বললেই হবে না, প্রকৃত বিদেশী সংখ্যা নির্দ্ধারণ করতে হবে। আমরা বলেছি ১৯৭১ সালের ২৫শে মার্চ ইন্দিরা-মুজিব চুক্তি অনুযায়ী

যারা ছয় মাস বা তার অধিককাল বাস করছেন তাদের নাগরিকত্বের দিক থেকে বিদেশী বলা যেতে পারে না। এর পিছনে যে অর্থনৈতিক দাবী দাওয়া থাকতে পারে কিন্তু এই কথা বলে সেখানের গণতান্ত্রিক মানুষকে ভুল পথে নিয়ে যাওয়া হচ্ছে এবং এই কাজে সাহায্য করছেন বিদেশী সাম্রাজ্যবাদী শক্তি সে বিষয়ে কোন সন্দেহ নেই। ইতিমধ্যে অনেকে প্রশ্ন উত্থাপন করেছেন এবং আমরা জানি আসাম একটা দরিদ্র দেশ। আমাদের দেশে যখন ধনতান্ত্রিক অর্থনৈতিক ব্যবস্থা চালু আছে তার কুফল হিসাবে সব কিছু বিকশিত হচ্ছে সমস্ত কিছুই অসম ভাবে ঘটছে এবং তার ফলে এক একটা রাজ্যে এক এক রকম সমস্যা দেখা দিচ্ছে। এইরূপ একটা সমস্যা সঙ্কুল রাজ্য হল আসাম। আমি সেখানকার সমস্যার — স্যার কিছু কিছু পরিসংখ্যান দিতে চাই। আমাদের দেশে যেখানে শতকরা ২০ ভাগ লোক শিল্পে নিয়োজিত আসামে সেখানে শতকরা মাত্র ৪ ভাগ লোক শিল্পে নিয়োজিত। সেচ এলাকায় হিসাবে দেখা যাবে যেখানে শতকরা ১৮ ভাগ সেচের অন্তর্ভুক্ত সেখানে আসামে সেচের দ্বারা খাদ্য উৎপাদন হয় মাত্র ২ ভাগ। ১৯৭১ থেকে ৭৭ সালে জমি একর প্রতি ফলন বাড়লো শতকরা ১৮ ভাগ সেখানে আসামে বাড়লো শতকরা ১০ ভাগ। অর্থাৎ এমপ্লয়মেন্ট-পোটেনসিয়ালিটি আসামে অনেক কম। বেকার হিসাবে লক্ষ লক্ষ লোক নাম নথিভুক্ত করল। কিন্তু আসলে তারা চাকরি পেল না পেল অন্যান্য প্রদেশে অন্যান্যরা। এই সমস্যার জন্য যদি গণ আন্দোলন হয় তাহলে আমরা তাঁকে সমর্থন করব। কিন্তু এই অর্থনৈতিক দাবীকে আড়ালে রেখে যদি ভারতের ঐক্য বিনষ্ট করবার চেষ্টা হয় তাহলে আমরা নিশ্চই তার সমর্থন করি না এবং বিশ্বাস করি আসামের গণতান্ত্রিক মানুষও এটা সমর্থন করে না এবং তারা এর বিরোধীতা করবে। আমাদের এখানে প্রস্তাব যে এসেছে সেই প্রস্তাব কারুর বিরুদ্ধে নয় বরং এই প্রস্তাব তাদের গণতান্ত্রিক আন্দোলনকে আরও শক্তিশালী করবে। সেই দিক থেকে এই প্রস্তাবকে পরিপূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shrimati Renu Leena Subba :**

माननीय उपाध्यक्ष महोदय, टाइम तो वहुत कम मिला है, फिर भी मैं कुछ बोलूंगी। नार्थ इस्ट इन्डिया में आज साम्प्रदायिक दंगा शुरु हो गया है। उस समय जो वहाँ एम. पी. थे हीरालाल पटवारी, जो जनता पार्टी के एम. पी. थे, उनकी मृत्यु के वाद जब वहाँ पर एलेकशन रोल वन रहा था, 1978 साल के वीच में अभी तक उसका समाधान नही हुआ। आज आसाम में इतना जोड़-तोड़ से जो साम्प्रदायिक दंगा हो रहा है, उसके लिए हम लोग आज पश्चिमवंगाल के विधान सभा में प्रस्ताव पास कर रहे हैं। परन्तु यैं कहूँगी कि वहुत देर हो गया, यह काम वहुत आगे होना चाहिए था।

हमें अभी सुनने को मिला है कि वहाँ पर कितने लोगों को मुस्लिम, बिहारी, बंगाली, नेपाली लोगों को किस वुरी तरीके से निकाला जा रहा है ? इन निकाले गए लोगों के परिवार के लोग 1951 से वहाँ पर वैठे हुए थे। वहाँ पर ये लोग बस गए थे। पहले आसाम में वहुत वड़े 2 जंगल थे। आसाम के उन जंगलों में बाघ-चीता-भालू रहते थे। नाना प्रकार के रोग-मलेरिया ज्वर आदि का प्रकोप वहाँ पर था। फिर भी बंगाली, मुस्लिम, नेपाली, बिहारी सभी लोगों ने मिलकर उन जंगलों को साफ किया और वहाँ पर सुन्दर-२ शहरों को वसाया। इन लोगों ने वहाँ पर गायों को पालकर वहाँ के लोगों को दुध पिलाया, उनकी मेवांकी उन्होनें आसाम में बड़ी-२ महानगरी को वनाया उसके बाद भी आज उन लोगों की जो हालत हो रही है, वह सभी लोग जानते हैं। कितने लोगों के परिवार-हमारे नेपाली भाई भागकर आज दार्जिलिंग-कालिंपोंग में शरण लिए हैं। कितने वंगाली परिवार दीनाजपुर, जलपाईगुड़ी, कूच-विहार में आये हुए हैं। ये भाग कर आये हुए लोग वड़ी मार्मिक कहानी बताते हैं। पहले जाकर पुलिस अफिसर डी. आइ. एफ रेंक के लोग युनियन के साथ मिलकर पहले फार्म फिलआप करवाया और जवरदस्ती सिगनेचर कराया। इस फैसले के मुताविक उन्हें विदेशी बना दिया। ये लोग वहुत साल से वहाँ रहते थे। फिर भी उन लोगों को गवर्नमेन्ट ने नोटिस दे दी कि तुम लोग एक हप्ते के अन्दर देश छोड़ दो।

वे लोग जिस जमीन पर-जिसे माटी कहते है, खेती-वारी करते थे, उसको बचने का टाईम तक उनको नहीं मिला। छात्र-संघ की महायता से पुलिस उनके घरों में आग लगा दी। उनके माँ-वाप को मार डाला। बाकी को पुलिस की गाड़ी में वैठाकर भेज दिया। उनकी जितनी सम्पत्ति-रूपया-पैसा-अर्नामेन्टस वैगरह को छीन लिया। नैपालियों को पुलिस की गाड़ी में डालकर भेज दिया। किसी को दार्जिलिंग भेज दिया, किसी को कालिंपोंग भेंज दिया। बंगाली लोग जलपाईगुड़ी, कूचविहार, सीलीगुड़ी में बैठे हुए हैं।

इस प्रकार के इन्फार्मेशन मिले हैं At Gauhati former Assam Chief Minister and Punjab Governor Mr. Mahendra Mohan Choudhury was served with a notice as to why his name should not be struck off the roll as he was a foreigner. When Mr. Sarat Chandra Sinha, former Chief Minister of Assam and Congress leader, exposed the sinister game at Mangaldai, a hate campaign was directed against him. यहा पर लिखा है। *At Jorhat hundreds of families were served with deportation notice and actually deported even though they had been living there since 1951. Several thousand such notices have been served on Nepali, Muslims and Bengal families in other districts. Some 3000 Nepali families have been thrown out from Assam.

मेघालय में भी ऐसाही हो रहा है। मिजोरम में भी ऐसा हो रहा है। कुछ दिनों में नागालैन्ड में भी हो जायेगा।

किसी प्रकार श्री ज्योती बाबू ने जो आवाज उठाइ थी, वह आवाज सिर्फ वंगाली कम्युनिटी के लिए आवाज थी। ज्योति बाबू की आवाज जव हमें पेपर में पढ़ने को मिला तो पढ़कर हमें वहुत दुख हुआ। क्योंकि श्री ज्योति बसू ने नेपालियों के लिए एक भी शव्द नही कहा।

२१ तारीख को जव इन्दिरा गाँन्धी ने भारत के ६ राज्यों को भंग कर दिया, तो उस समय लेपट-फ्रन्ट की गवर्नमेन्ट ने बहुतबड़ा जलूस निकाला, इसका प्रतिवाद किया। किन्तु जव आसाम से लोग निकाले जा रहे हैं, उनके उपर अत्याचार हो रहा है, तो उसके लिए कोई आवाज नहीं उठाई गई, कोई बुलन्द आवाज आज भी नहीं है। चुप होकर सवलोग बैठे हुए है। यह देखकर मुझे वहुत दुख होता है।

आज सवाल नेपाली का नहीं है, बंगाली का सवाल नही है मुस्लिमका का सवाल नहीं हैं। सवाल यह है कि हम जिस देश रहेते है—जिस देश में गंगा वहती है, उसकी सार्वभौमिकता आज विनष्ट होने जा रही है। आज हमारे संविधान को चैलेन्ज किया जा रहा है। आज नेपाली कहाँ पर जाँय, बंगाली कहाँ पर जाँय? हमें तो कुछ समझ में नहीं आ रहा है। आज जन-संख्याँ भी वढ़ती जा रही है। जव देश में विघटन वादी शक्तियाँ काम

कर रही है तो हम कहाँ पर जायं?

इसी लिए मैं सभी से निवेदन करूँगी कि सभी लोगों को मिल-जुलकर एक होकर एजीटेशन करना होगा। बिना इसके कुछ होने वाला नहीं है। मैं तो कहुँगी कि आसाम के जो लोग हमारे दार्जिलिंग जिला में से हुए हैं, हमारे होम में नाथ प्वाइन्ट में बमे हुए हैं, उन्हें हम यहाँ से हटा दें, उनको मार कर भगा दे। जव आसाम में ऐसा हो रहा है, तो हमें भी यहाँ ऐसा करना ही चाहिए। नहीं तो इस विधान सभामें ये प्रस्ताव पास कराने का कोई भैलु नहीं है।

जनता पार्टी की सरकार के समय किंग वीरेन्द्र जव दिल्ली गए थे तो जनता पार्टी की सरकार को वताया था कि राष्ट्रीय नेशन का हाथ है। लेकिन अभी तक इन्कायरी नहीं हुए, जवकी इन्कायरी पहले ही होना चाहिए थी। यह पता लगाना चाहिए था कि स्टुडेन्स को उत्तेजित करने वाली कौन सी शक्ति है? अगर यह पता नहीं लगया गया तो हमारे देश की अखन्डता खत्म हो जायगी। हमें सर्वदलीय प्रस्ताव पास करना चाहिए। हमलोगों को इन्दिरा गांन्धी से जाकर भेट करना चाहिए। उनसे कहना चाहिए कि देश को वर्वादी से बचावें। आसाम की समस्या जल्द सुलझनें नहीं तो देश वर्वादी हो जायेगा, हम खत्म हो जायेगा।

At Gauhati former Assam Chief Minister and Punjab Governor Mr Mahendra Mohan Choudhury was served with a notice as to why his name should not be struck off the roll as he was a foreigner. When Mr Sarat Chandra Sinha, former Chief Minister of Assam and Congress leader, exposed the sinister game at Mangaldai, a hate campaign was directed against him.

[6-50 — 7-00 P. M.]

At Jorhat hundreds of families were served with deportation notice and actually deported even though they had been living there since 1951. Several thousand such notices have been served on Nepali, Muslim and Bengal families in other districts. Some 3000 Nepali families have been thrown out from Assam.

**শ্রী গৌরাঙ্গ সামন্ত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে কমল বাবু যে প্রস্তাব নিয়ে এসেছেন আমি তা সমর্থন করি। উনি যে প্রস্তাব এনেছেন তাকে সকল দলই সমর্থন করেছে, কিন্তু ভোলা বাবু বললেন ওখানে.২ বছর জনতা ছিল তার জন্য ওখানে দুর্বলতা এসেছে। কিন্তু ১৯৪৭ সাল থেকে কংগ্রেস ক্ষমতায় ছিল, নর্থ ইস্ট বর্ডার পলিসি সেখানে দুর্বল কেন? সেখানকার অর্থনৈতিক অবস্থা এমন কেন? মিজোরাম, মেঘালয়, অন্যান্য রাজ্য আসামের সঙ্গে যুক্ত ছিল। ৩০ বছরের মধ্যে মিজোরামে একটা ছোট রাস্তা ছিল না, সেখানে জল নেই, জলের জন্য ৮ আনা পয়সা দিতে হত, সেখানে কোন কাজ কারবার ছিল না। সেখানকার অর্থনৈতিক অবস্থা অত্যন্ত খারাপ ছিল। সেখানে বিভিন্ন মিশনারীরা যেভাবে তাদের মাথায় ঢোকাচ্ছে সেইভাবে তারা চলছে। একমাত্র মেঘালয়ের শিল্প-এ সিমেন্ট ফ্যাক্টরী আছে, কিছু কিছু ক্ষেতী চাষ আছে, সেখানে চাকরি বিশেষ কিছু নেই। আসামে টি গার্ডেনস আছে, কিছু ক্ষেতী চাষ আছে, ইন্ডাস্ট্রি আছে। সেইজন্য নর্থ ইস্ট বর্ডারে খেটে খাওয়া মানুষ যারা তাদের অর্থনৈতিক অবস্থা ৩০ বছরে কংগ্রেস রাজত্বের ফলে ভাল হয় নি। আসামেও কংগ্রেস গভর্ণমেন্ট ছিল, কিছুই সেখানে উন্নতি হয় নি। কোন কিছু উন্নতি হয় নি। তারপর ওখানে স্থানীয় ভেস্টেড ইন্টারেস্ট যে মদত দিচ্ছে এটা সত্যি ঘটনা। এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার এখনও যে ব্যবস্থা নিচ্ছে না এটা তাদের দুর্বলতা এবং এটা খুবই বিপদের লক্ষণ। এই যে বলা হচ্ছে, 'বিদেশী' এটা কিভাবে ঠিক হবে আমি জানি না। ভারতের অখন্ডতা রক্ষা করে যদি করা হয় তাহলে ভাল কথা, অন্যথায় কিন্তু মুস্কিল হবে। আমাদের কন্সটিটিউশনের ৩৭০ ধারা প্রয়োগ করে স্পেশ্যাল স্ট্যাটাস্ ফর কাশ্মীর যা শেখ আব্দুল্লা করতে চেয়েছিলেন তাতে বিদেশীদের মদত ছিল। ঠিক সেই রকম আসামেও যদি ওই স্পেশ্যাল স্ট্যাটাসের ব্যবস্থা করেন তাহলে তার ফল কিন্তু মারাত্মক হবে। ভারতের অখন্ডতা রক্ষা করবার জন্য যা করা দরকার সেটাই করা উচিত। একথা বলে আমি এই রেজলিউশন সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**Shri Dinesh Mazumdar :** Mr. Deputy Speaker, Sir, with your consent I beg to move that the time for discussing this Motion under Rule 185 be extended by 30 minutes.

**Mr. Deputy Speaker :** I hope the House will agree to it.

**(Voices - Yes)**

**(The motion was then put and agreed to)**

**কমল সরকার :** মাননীয় স্পীকার মহাশয়, ভোলা বাবু বলেছেন তিনি চান সর্বসম্মতিক্রমে এখানে একটা প্রস্তাব আসুক এবং সেটা কেন্দ্রীয় সরকারের কাছে গেলে পশ্চিম বাংলার অভিমত তারা বুঝতে পারবে। আমি যা বুঝেছি তাতে তিনি এছাড়া আর কিছু বলেন নি। ডাঃ জয়নাল আবেদিন একটা এ্যামেন্ডমেন্ট দিয়েছেন এবং তাতে তিনি বলেছেন প্যারা থ্রিতে "জাতীয়তাবাদী" বলে যে কথাটা আছে সেটা বাদ দিন। রেজলিউশনে রয়েছে, "এই আন্দোলন উগ্র জাতীয়তাবাদী, প্রাদেশিকতা ও বিচ্ছিন্নতাবাদের চরিত্র গ্রহণ করেছে"। আমার মনে হয় ডাঃ আবেদিন আমার কথাটা বুঝতে পারেন নি। হিটলারের জাতীয়তাবাদ হচ্ছে উগ্র জাতীয়তাবাদ। জাতীয়তাবাদের আন্দোলন আমি খারাপ বলছি না। ১৯৩০ সালের আন্দোলনে আমরাও

ছিলাম। কিন্তু আসামের বর্তমান ব্যাপারে এই যে "উগ্র জাতীয়তাবাদ" কথাটা বলা হয়েছে সেটা বাদ দিলে রেজলিউশনের স্পিরিটটা নষ্ট হয়ে যাবে এবং সেইজন্যই ওই কথাটা বলা হয়েছে। তারপর, এস. ইউ. সি.-র তরফ থেকে যে এ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে সেটা যদি তাঁরা আগে দিতেন তাহলে দেখা যেত। কিন্তু এখন তাঁরা যেটা বললেন তার কোন অর্থ হয় না। আসুন, আমরা আসামের জনসাধারণের কাছে গিয়ে বলি আমরা এই প্রস্তাব নিয়ে আপনাদের কাছে এসেছি, আপনারা কি করতে পারবেন বলুন। যা হোক, আমি কোন এ্যামেন্ডমেন্টই গ্রহণ করতে পারছি না। আমি হাউসের সকলের কাছে আবেদন করছি, আসুন আমরা সকলে ঐক্যমত হয়ে এই প্রস্তাব গ্রহণ করি।

[7-00 — 7-10 P. M.]

আর একটা কথা বলা হয় নি যে আবেদিন সাহেব তাঁর বক্তৃতায় বলেছেন, ডি. আই. জি. র‍্যাঙ্কের একজন পুলিস অফিসার উৎসাহিত হয়ে ঐ বিদেশী ফর্মটর্ম ছাপাবার কথা বলেছিলেন। এই ভদ্রলোক শুধু তাই নয় তিনি আর. এস. এস.-র সঙ্গেও যুক্ত এবং আর. এস. এস.-র একটা অংশ এবং এখানে অন্যান্য যারা বিদেশী এই জলটা ঘোলা করছে তারাও আছে। আর এর আগে যখন বলেছিলাম তখন নামগুলি আমি বলতে পারি নি, যে সমস্ত চিফ মিনিস্টারদের ওরা বিদেশী আখ্যা দিয়ে তাড়াতে চাচ্ছেন তার মধ্যে আছে প্রাক্তন মুখ্যমন্ত্রী, শ্রী মহেন্দ্র মোহন চৌধুরী, এবং শরৎ চন্দ্র সিংহ, বংশীধর দত্ত, এরা ফরমাল মিনিস্টার, এদের নাম বাতিল করার জন্য তাঁরা লেগেছেন। আর শত শত, হাজার ঘটনা যা ঘটছে তা থেকে বিরত করতে হলে, ইন্দিরা গান্ধী তাঁর হাতের ছাপকে শক্তিশালী করতে বলছেন, আসাম হচ্ছে তাঁর করতলের মধ্যে, সেখানে তাদের রাজত্ব চলছে এবং কেন্দ্র যথেষ্ট শক্তিশালী আছে কিনা সেই শক্তিমত্তার পরিচয় হবে কেন্দ্র কিরকমভাবে ব্যাবহার করে। আমরা বলেছি যে একটা আন্ডারস্ট্যান্ডিং-এ আসার জন্য, একটা ঐক্যমতে আসার জন্য আমাদের পার্টি আসামে যা আছে, অন্যান্য যে সমস্ত বামপন্থী পার্টি আছে, আসামের সমস্ত পার্টি একমত হয়ে আমি একটা একমত হবার চেষ্টা করব। তিনি ১ তারিখে যে সভা ডেকেছেন সেই সভায় কি বেরিয়ে আসে দেখা যাক। আমাদের এই প্রস্তাব, আমি অধ্যক্ষ মহাশয়কে নিবেদন করব যে আমাদের এই কক্ষে যে আলোচনা হল এই প্রস্তাব সহ আলোচনার কিছু কিছু অংশ যেন আমরা পাঠাতে পারি এটা আমাদের মনে রাখতে হবে। আমাদের এটা কোন সময়েই বক্তব্য নয় — আমি নিজে এক সময় কংগ্রেসে ছিলাম এখন ছেড়ে দিয়েছি, আজকে যে সমস্ত ভদ্রলোক চেঁচামেচি করছেন কংগ্রেসের নামে আমি সেই যুগের কংগ্রেসী নয়, অর্থাৎ যখন কংগ্রেস স্বাধীনতার জন্য লড়ত সেই যুগের কথা বলছি, তখন আমি দেখেছি আসামে স্বাধীনতার আগে স্বাধীনতার আন্দোলনে গুজরাল, বরদোলোইকে দেখেছি, আমরা একসঙ্গে মিলে বিভিন্ন সংগঠনের মধ্যে লড়াই করেছি এবং তার একটা অংশকে আমরা বলেছিলাম, সিলেট — শিলচর অংশটাকে যে এটা অসমীয়া ভাষার মধ্যে পড়ে না, এটা বাংলার অংশের মধ্যে আসে কিন্তু উল্টোটা হয়ে তা চলে গেল পাকিস্থানে। এই সমস্ত মিলিয়ে নিয়ে আমরা আমাদের দিল্লীতে যখন আলোচনা হয়েছিল তখন আমরা দেখি সেই আলোচনার মধ্যে আমাদের পার্টির নেতা যাঁরা বক্তৃতা করেছিলেন, অন্যান্য বামপন্থী

পার্টির নেতারাও বক্তৃতা করেছিলেন, তার মধ্যে যে জিনিসটার উপর সব চেয়ে জোর দিয়েছিলেন তা হচ্ছে সারা ভারতবর্ষে সর্বপ্রথম যখন একটা নির্বাচন ঘোষিত হল তখন একটা রাজ্যে নির্বাচন হল না, এখানে কংগ্রেসী (আই) বন্ধুরা নেই, এখানে অনেকেই হয়ত জানেন না যে কংগ্রেস (আই) দুই দলে বিভক্ত, সুনীতি বাবু কেন এই রকম করলেন জানি না, তিনি হয়ত এমন কোন কংগ্রেস (আই) দলের সঙ্গে যুক্ত যারা এই রকমভাবে উস্কাচ্ছেন। সেই এক দল যারা উস্কাচ্ছেন তারা প্রাক্তন রাষ্ট্রপতি ফকরুদ্দিন আমেদের স্ত্রীকে দাঁড়াতে দিল না, এই সব ঘটনা যা ঘটছে তার কারণ যাই হোক, সেখানে কংগ্রেস (আই) জোটবদ্ধ হয়ে এই কাজ করেছে। সেখানে পার্টির ডিসিপ্লিন ইন্দিরা গান্ধীকে মাইনাস করলে কি দাঁড়াবে, তা হবে ভয়ঙ্কর ব্যাপার। কিন্তু সেখানে দু'দলে যে ঝগড়া করছে সেই ঝগড়ার লাইনে আমাদের আসামকে বুঝতে হবে।

এর পিছনে বিদেশী চক্রের হাত রয়েছে। আমি দীর্ঘ সময় নিতে চাই না। আমরা দেখেছি আর, এস. এস. যেমন এর পিছনে রয়েছেন, আমেরিকা সাম্রাজ্যবাদ তেমনি রয়েছে। তাদের যে এজেন্সী সি. আই. এ ইত্যাদি এর পিছনে সক্রিয়। এরা সকলে মিলে এইটা করছে। জ্যোতি বাবুর মুন্ডো চাই—এই শ্লোগান প্রথম উঠছে না। আর. এস. এসের একটা অংশ জ্যোতিবাবুর মুন্ডো চায়। বিহারে তাদের লোক জ্যোতিবাবুকে গুলি করেছিল। সেখানে আমাদের একজন সাধারণ কর্মী জ্যোতিবাবুকে সরিয়ে দিয়ে সামনে পড়েছেন এবং সঙ্গে সঙ্গে তিনি মারা যান। এই বারের জিনিস অন্য। জ্যোতিবাবুর মুন্ডু থাকবে কিনা সেটা আলাদা ব্যাপার। কিন্তু বিচ্ছিন্নতাবাদীদের টারগেট হচ্ছে, আন্দোলনের যিনি পুরোধা, আন্দোলনের যিনি সামনে রয়েছেন তিনি। জনতা পার্টির কয়েকজন এসে আমাকে বলছিলেন যাতে করে আমরা ঐক্যমত হতে পারি তার চেষ্টা করা উচিত। এই প্রস্তাব আমরা প্রত্যেককে দিয়েছি আগে এবং যতগুলো সাজেসানস এসেছিল তার মধ্যে যেগুলো গ্রহণ করা সম্ভব করেছি। আগে এ্যামেন্ডমেন্ট থাকলে গ্রহণ করা যেতো। ছোট-খাট জিনিস ছেড়ে স্পিরিটটা বুঝে নিতে হবে। আমাদের একসঙ্গে দাঁড়াতে হবে। পশ্চিমবাংলার এই এসেম্বলী এক সঙ্গে দাঁড়াতে পারলে তখন আমরা বিহারের ভাই-বোনেদের আগে যা বলেছি বলতে পারবো যে, আমরা এখানে প্রাদেশিকতা, সাম্প্রদায়িকতা দ্বারা প্রভাবিত হই না। আজকে আমরা দেখছি পশ্চিমবাংলায় বাঙালির যে জনসংখ্যা আছে সেটা। জনসংখ্যা স্বাধীনতাপূর্বে সাত কোটি ছিল। সেই সপ্ত কোটির স্বাধীনতার সঙ্গে সঙ্গে পূর্ব পাকিস্থানে চলে গেলো ৪ কোটি। এখন সেখানে হয়ে গিয়েছে ৮ কোটির বাংলা। পশ্চিমবাংলায় হচ্ছে ৭ কোটির মতো। ভারতে হচ্ছে ১২ কোটি বাঙালী পৃথিবীর অন্যান্য জায়গায় কত বাঙালী আছে জানি না। আসামের সমস্যার চেয়ে আমাদের সমস্যা অনেক বেশি তীব্র হওয়া সত্ত্বেও আমরা এখানে ওই রকম শভেনিজম-এর শ্লোগান, উগ্র জাতীয়তাবাদের শ্লোগান দিই না। আমরা কখনও ও রকম দিতে পারি না। এতে দেশের অকল্যাণ হতে পারে এবং সমাজতন্ত্র, কমিউনিজমের কাজে এগোতে পারি না। সেইজন্য এই প্রস্তাব সর্বসম্মতিক্রমে গ্রহণের অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The amendment of Dr. Zainal Abedin that in para 3, line 4, the

word "জাতীয়তাবাদী" be omited, was then put and lost.

[7-10 – 7-14 P.M.]

The motion of Shri Deba Prasad Sarkar that —

(i) in para 1, line 12, after the sentence ending with the words "একান্ত দুর্ভাগ্যজনক" the words "অসমীয়াদের ভাষা-শিক্ষা-সংস্কৃতি সংরক্ষণ ও বিকাশের প্রশ্নটিকে যথেষ্ট গুরুত্ব ও মর্যাদা দিয়ে বিবেচনা করে ও" be inserted;

(ii) in para 3 line 5, after the word "ভারতবর্ষের" the word "জনগণের", be inserted;

(iii) in para 4, line 2, after the word "ভারতের", the word "জনগণের" be inserted; and

(iv) in para 4, line 3, after the word "ভারতবর্ষের" the word "জনগণের" be inserted.

was then put and lost.

The motion of Shri Kamal Sarkar that —

সাম্প্রতিক কালে আসামে ও মেঘালয়ে যে ঘটনাবলী ঘটেছে ও যে পরিস্থিতির উদ্ভব হয়েছে, সে বিষয়ে এই সভা গভীর উদ্বেগ প্রকাশ করছে। আসামে ভোটার তালিকা থেকে বিদেশীদের নাম বাদ দেওয়ার আন্দোলন অ-অসমীয়া ভারতীয়দের উপর নির্যাতন ও বিতাড়নের আন্দোলনে পর্যবসিত হয়েছে। আসামে বাস করছেন অথচ অসমীয়াভাষী নন এমন ভারতীয়দের "বিদেশী" আখ্যা দিয়ে ঐ রাজ্য থেকে যেভাবে বিতাড়নের আন্দোলন চলছে তার ভয়াবহ পরিণতি ও গুরুত্ব সম্পর্কে পশ্চিমবঙ্গ রাজ্য বিধানসভা অত্যন্ত উদ্বিগ্ন। এই বিতাড়ন আন্দোলন হিন্দু-মুসলমান-বৌদ্ধ-খ্রীস্টান প্রভৃতি ধর্মমত নির্বিশেষে সকল অ-অসমীয়া ভারতীয়দের বিরুদ্ধেও পরিচালিত হচ্ছে। আসামে দীর্ঘদিন যাবৎ বসবাস করছেন এমন ভারতীয়দেরও সেখানে "বিদেশী" বলে চিহ্নিত করা হচ্ছে। আসামের দারিদ্র্য, বেকারী, কর্মভার, জমির সমস্যা প্রভৃতি যেসব প্রকৃত সামাজিক ও অর্থনৈতিক সমস্যা রয়েছে সেগুলি নিশ্চয়ই গুরুত্বপূর্ণ কিন্তু সেই সমস্যাগুলি সমাধানের উপায় হিসাবে অ-অসমীয়াদের বিতাড়নের যে পদ্ধতি বেছে নেওয়া হয়েছে তা একান্ত দুর্ভাগ্যজনক। "বিদেশী" কথাটির সংজ্ঞা সংবিধানসম্মতভাবে সুনিশ্চিত না করে সকল ঐ-অসমীয়াভাষী ভারতীয়দের বিদেশী বলে চিহ্নিত করা ভারতীয় ঐক্য ও সংহতির পক্ষে বিপজ্জনক বলে এই সভা মনে করে।

মেঘালয়ের ঘটনাও অনুরূপ দুঃখজনক। আসামের বিভিন্ন স্থানে বিশেষ করে ব্রহ্মপুত্র উপত্যাকার সব জেলাতে এবং মেঘালয়ে দাঙ্গা, হাঙ্গামা, অগ্নিসংযোগ, নিরীহ লোকেদের উপর মারাত্মক আক্রমণের বহু ঘটনা সংঘটিত হয়েছে।

আসামের বিভিন্ন এলাকায় অসমীয়াভাষী নন এমন অধিবাসীদের কাছ থেকে বৈষম্যমূলকভাবে তারা যে ভারতীয় নাগরিক তার প্রমাণস্বরূপ কাগজপত্র চাওয়া হচ্ছে।

বিভিন্ন রাজ্যে বহু ভাষাভাষী ভারতীয় অধিবাসীদের প্রাথমিক নাগরিক অধিকারের উপর এ এক নগ্ন আক্রমণ। আসাম ও মেঘালয়ের এই আন্দোলন উগ্র জাতীয়তাবাদী প্রাদেশিকতা ও বিচ্ছিন্নতাবাদের চরিত্র গ্রহণ করেছে। এই আন্দোলনের ফলে ভারতবর্ষের ঐক্য ও সংহতি বিপন্ন হওয়ার আশঙ্কা দেখা দিচ্ছে। ভারতের সকল রাজ্যের গণতান্ত্রিক মানুষ এবং সকল দল ও মতের নরনারীর কাছে দেশের ঐক্য ও সংহতি অক্ষুন্ন রাখার প্রশ্নটি সবচেয়ে গুরুত্বপূর্ণ।

এ কথা মনে করার যথেষ্ট কারণ আছে যে, আসাম-মেঘালয়ের উদ্বেগজনক পরিস্থিতিতে ভারতের ঐক্য ও সংহতিকে বিনষ্ট করার জন্য সাম্রাজ্যবাদী স্বার্থ ও বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলি সাহায্য করছে। ভারতবর্ষের ঐক্য ও সংহতিকে বিনষ্ট করাই এদের উদ্দেশ্য।

এই পরিস্থিতির সত্বর মোকাবিলার জন্য সমুচিত ব্যবস্থা, গ্রহণ একান্তই আবশ্যক। অনতিবিলম্বে সেই ব্যবস্থাবলী গ্রহণের জন্য পশ্চিমবঙ্গ রাজ্য বিধানসভা কেন্দ্রীয় সরকারের কাছে দাবি জানাচ্ছে।

was then put and agreed to

## ADJOURNMENT

The House was then adjourned at 7.14 p.m. till 11.30 a.m. on Friday, the 29th February, 1980, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 29th February, 1980 at 11.30 A.M.

**PRESENT**

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, Ministers, 3 Ministers of State, and 147 Members.

[11-30 — 11-40 A.M.]

## Starred Questions
## (to which oral answers were given)

**আরবান ডেভেলপমেন্ট কর্পোরেশন কর্তৃক পশ্চিমবঙ্গ সরকারকে ঋণদান**

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৮।) **শ্রী সুমন্ত কুমার হীরা** ঃ আবাসন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১লা ফেব্রুয়ারি, ১৯৮০ পর্যন্ত হাউসিং অ্যান্ড আরবান ডেভেলপমেন্ট কর্পোরেশন লিমিটেডের নিকট থেকে পশ্চিমবঙ্গ সরকার কত টাকার ঋণ গ্রহণ করেছেন;

(খ) উক্ত সংস্থা থেকে অন্যান্য রাজ্যকে ঋণদান সম্পর্কে কোন তথ্য সরকারের নিকট আছে কি;

(গ) থাকিলে, ইহা কি সত্য যে, রাজ্য হিসাবে এই রাজ্য সর্বাপেক্ষা কম ঋণ পেয়েছে; এবং

(ঘ) উপরি-উক্ত প্রশ্নের উত্তর হ্যাঁ হ'লে, এর সম্ভাব্য কারণ কি?

**শ্রী যতীন চক্রবর্তী** ঃ—

(ক) ৬৪.২৪৮ লাখ টাকা।

(খ) না।

(গ) জানা নাই।

(ঘ) প্রশ্ন উঠে না।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** পশ্চিমবঙ্গ সরকারের কয়েকজন অফিসার যারা হাউসিং ডিপার্টমেন্ট বা আবাসন বিভাগের সঙ্গে যুক্ত তারা হাডকোর নির্দ্দিষ্ট টার্মস এন্ড কনডিশানস মেনে নিয়ে ঋণ নিতে উৎসাহী নন যে কারণে পশ্চিমবঙ্গে হাউসিং ডেভেলপমেন্টের জন্য ঋণ কম এসেছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** না, এই কথা মোটেই সত্য নয়।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয়কে হাডকোর সেন্টার বলে যে পাবলিকেশান বেরোয় সেটা একটু দেখে নিতে অনুরোধ করব। তাতে যে স্ট্যাটিসটিক্স দেওয়া হয়েছে দেখা যাচ্ছে পশ্চিমবঙ্গ-এর পোজিশন কেরল কর্ণাটকের অনেক পরে এসে দাঁড়িয়েছে। আমার প্রশ্ন হচ্ছে পশ্চিমবঙ্গের আদিবাসী, সাঁওতাল, গ্রামের গরীব কৃষকের বাড়ী ঘর উন্নত করার জন্য আবাসন দপ্তর থেকে হাডকোর সাহায্য গ্রহণ করার কোন চেষ্টা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** মাননীয় সদস্য মহাশয় প্রশ্ন যেটা করেছেন তার গোড়াতেই ভুল আছে, সেই জন্য আমি ঐভাবে জবাব দিয়েছি। উনি প্রশ্নটা লিখেছেন সরকার কত টাকা হাউসিং ডেভেলপমেন্টের কাছ থেকে নিয়েছেন। আমি তার জবাব ঠিকই দিয়েছি। ১৯৭৩ সালে হাউসিং বোর্ড তৈরী হয়। এটা একটা অটোনোমাস বডি। এটা সরকার নয়। এর আগে যে হাউসিং ডিপার্টমেন্ট ছিল তাতে আমরা ৬৪ লক্ষ টাকা নিয়েছি। কিন্তু হাউসিং বোর্ড হবার পরে হাউসিং ডিপার্টমেন্টের সমস্ত কাজের দায়িত্ব হাউসিং বোর্ডকে দিয়ে দেওয়া হয়। তারপর থেকে আমরা এ পর্যন্ত হাডকোর কাছ থেকে পেয়েছি ৫ কোটি ৫৬ লক্ষ টাকা। এর আগে যখন হাউসিং ডিপার্টমেন্ট ছিল তারা পেয়েছিল ৬৪ লক্ষ টাকা, সেটাও এর সঙ্গে যোগ দিয়েছি। আমরা সব সমেত এখন পর্যন্ত ৫ কোটি ৫৫ লক্ষ ৭৫ হাজার টাকা পেয়েছি। তারপর রাজ্য সরকার গ্যারান্টি দিয়ে ২ কোটি ৬৫ লক্ষ ৩৩ হাজার টাকা লোন হিসাবে পেয়েছে এবং আরো ২ কোটি ৯০ লক্ষ ৪২ হাজার টাকা পাওয়া গেছে। সুতরাং আমরা হাডকোর কাছ থেকে টাকা পেয়েছি। উনি যদি হাউসিং বোর্ড সম্পর্কে প্রশ্ন করতেন তাহলে আমি তার জবাব দিতে পারতাম। কেরল বা অন্যান্য রাজ্য হাডকোর কাছ থেকে যে লোন পায় সেই রকম সাহায্যের জন্য হাডকোর কাছে কতকগুলি পরিকল্পনা ক্ষমতায় আমরা আসার পরে দিয়েছি। সেই সম্পর্কে আমাদের আশ্বাসও দেওয়া হয়েছে। আমরা আরো প্রচুর টাকা পাব। আদিবাসী সম্পর্কে যেকথা বলেছেন — মফঃস্বল এলাকায় আমরা হাডকো থেকে যে লোন নিয়ে থাকি সেটা হাউসিং বোর্ড ভাড়া দেবার জন্য বাড়ী তৈরী করে — তারা বাড়ী তৈরী করে বিক্রি করার জন্য। সুতরাং আদিবাসী বন্ধুদের জন্য যদি আমাদের বাড়ী তৈরী করতে হয় তাহলে হাডকো থেকে যে সীমা বেঁধে দিয়েছে বাড়ী তৈরী করার জন্য সেই সীমার মধ্যে জমির দাম সমেত বাড়ী করা সব সময় সম্ভবপর হয়ে ওঠে না। সেইজন্য আমি বলেছি যে যদি আমাদের সীমা একটু তুলে দেওয়া হয় তাহলে আমরা আদিবাসীদের জন্য আরও বাড়ী তৈরী করতে পারি এবং সহজ কিস্তিতে ইকনমিক্যালি উইকার সেকশনদের জন্য ও লোয়ার ইনকাম গ্রুপদের জন্য আরও বাড়ী তৈরী করবার চেষ্টা করতে পারি।

[11-40 — 11-50 A.M.]

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি এইচ. ইউ. ডি. সি. ও.-র বাড়ী তৈরী করার ব্যাপারে কি কি বিধি নিষেধ আছে সেটা পরিস্কার করে বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** জমির দাম সহ ইকনমিক্যালি উইকার সেকশনদের জন্য ৮ হাজার টাকায় এক কামরা খানিকটা জায়গা নিয়ে বাড়ী তৈরী করতে হবে এবং যারা লোয়ার ইনকাম গ্রুপ তাদের ১৬ হাজার টাকার মধ্যে বাড়ী তৈরী করতে হবে। এই ব্যাপারে যে সম্মেলন হয়েছিল সেখানে আমি বলেছিলাম যে এই সীমা তুলে দেওয়া উচিত। কারণ আমাদের এখানে জমির দাম এতো বেশী যে ঐ ১৬ হাজার টাকাকে বাড়িয়ে ৩৫ হাজার টাকা করা উচিত এবং আট হাজারের যে সীমা আছে সেটা তুলে দিয়ে ২০ হাজার টাকা করা হোক এটা আমি বলেছিলাম।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি ঐ ৮ হাজার এবং ১৬ হাজার টাকার সীমা মেনে নিয়ে যদি অন্যান্য জায়গায় হাউসিং ডেভেলপমেন্ট করা যায় তাহলে পশ্চিমবাংলায় কেন করা যাবে না?

**শ্রী যতীন চক্রবর্তী :** এটা অতি সোজা যে এখানে জমির দাম অত্যন্ত বেশী এবং অন্যান্য জায়গায় ঐ ৮ হাজার টাকা নিয়ে ইকনমিক্যালি উইকার সেকশনদের মাটির ঘর তৈরী করে দেয়। কিন্তু আমরা মাটির ঘর তৈরী করতে চাই না।

## হোমগার্ড নিয়োগ

***১১৮।** (অনুমোদিত প্রশ্ন নং *২২৩।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** স্বরাষ্ট্র (অসামরিক প্রতিরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হোমগার্ড নিয়োগের ক্ষেত্রে জেলা পর্যায়ে পুলিশ প্রশাসনের প্রতিনিধি সহ রাজ্য সরকারের মনোনীত সদস্য দ্বারা কোন বোর্ড গঠনের পরিকল্পনা সরকারের আছে কি?

**শ্রী রাম চ্যাটার্জী :—**

হ্যাঁ,

এইরূপ বোর্ড গঠনের বিষয়ে বিবেচনাধীন আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহশয় জানাবেন কি যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হবার পর থেকে আজ পর্যন্ত পশ্চিমবঙ্গে নূতন কত জন হোমগার্ড নিয়োগ করা হয়েছে?

**শ্রী রাম চ্যাটার্জি :** পশ্চিমবঙ্গে আনুমানিক মোট ৩২ হাজার হোমগার্ড রয়েছে। তবে কে কবে নিয়োগ হয়েছে এটা নোটিশ দিলে বলতে পারবো।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** এই যে হোমগার্ড রিক্রুটমেন্টের যে পদ্ধতি রয়েছে তাতে বিভিন্ন জেলায় দূর্নীতি, ঘুষ চলছে, এক একজন হোমগার্ডের পিছনে অফিসাররা ২/৩শত টাকা করে নিচ্ছে?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আমরা এই হোমগার্ড রিক্রুটমেন্টের ব্যাপারে একটা কমিটি মারফৎ এটা করার চেষ্টা করছি এবং সেই কমিটিতে আপনারাও থাকবেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে মুর্শিদাবাদ জেলায় সুতি এবং হুগলী জেলার গোঘাট অঞ্চলে এই ব্যাপারে টাকা পয়সা নেবার কোন অভিযোগ পেয়েছেন কিনা?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** এখনও পাই নি। অবশ্য এই সংবাদ পাবার চেষ্টা করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বিভিন্ন ডিপার্টমেন্টে কাজের সুবিধার জন্য কমিটি গঠন করা হয়েছে। কিন্তু আপনার ডিপার্টমেন্টে ২।। বছর অতিক্রান্ত হয়ে গেল, আপনার ডিপার্টমেন্টে এই জাতীয় দূর্নীতির অভিযোগ আসছে, আপনি জানেন, তা সত্ত্বেও সঠিক ভাবে কাজ করার জন্য কমিটি গঠন করা হচ্ছে না, বিলম্ব হচ্ছে কেন?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** খুব তাড়াতাড়ি যত সত্বর আপনি যে কথা বলছেন, সেই প্রশ্নের জবাব পাবেন কমিটি গঠন করার ব্যাপারে।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে ৩৪ হাজার হোমগার্ড আছে, কোন জেলায় কত আছে?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** নোটিশ চাই।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এই হোমগার্ডদের মাসিক বেতন কত?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** হোমগার্ড একটা স্বেচ্ছা সেবক বাহিনী। যারা স্বেচ্ছায় সেবা করতে এসেছে তাদের সরকার থেকে জলপানি হিসাবে আট টাকা ১০ পয়সা দেওয়া হয়। আরো এক টাকা বোনাস হিসাবে বেশী দেওয়া হচ্ছে। কাপড় কাচার জন্য ওয়াশিং এ্যালাউন্স দেবার চেষ্টা করা হচ্ছে। কাজেই যে অবস্থা ছিল সেটা নেই। আপনি পুরানো ব্যবস্থার কথা ভাবছেন কেন?

**শ্রী পঞ্চানন দিগপতি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, যে সমস্ত হোমগার্ড নিয়োগ করা হবে তাদের মধ্যে মেয়েদের নেওয়া হবে কি না?

**শ্রী রাম চ্যাটার্জি ঃ** আমরা গাঁয়ের মেয়েদেরও নিতে চাই এবং শহরের মেয়েদেরও নিতে চাই। সে জন্য গ্রামে যে সমস্ত হাসপাতাল আছে, হেলথ সেন্টার আছে, আমি স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের সঙ্গে কথা বলেছি যাতে গরীব মানুষের সুবিধা হয়। সে জন্য মহিলা হোমগার্ড এবং পুরুষ হোমগার্ড নেবার বন্দোবস্ত করছি।

## ৩৪নং জাতীয় সড়ক

***১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪২৪।) শ্রী সামসুদ্দিন আহ্‌মেদ ঃ** পূর্ত (সড়ক) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩৪ নং জাতীয় সড়কের ১৬ মাইল বিন্দু হইতে বৈষ্ণবনগর পর্যন্ত রাজ্য সড়কটি (স্টেট হাইওয়ে) (১) প্রশস্ত করার, এবং (২) পরিবর্ধিত করার কোন পরিকল্পনা সরকারের আছে কি;

(খ) থাকিলে —

(১) এই পরিকল্পনার সংক্ষিপ্ত রূপরেখা কিরূপ; এবং

(২) কতদিনে এই পরিকল্পনার কাজ আরম্ভ ও শেষ হওয়া সম্ভব?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ—**

(ক) এইরূপ কোন রাজ্য সড়ক (State Highway) নাই;

(খ) বা এইরূপ কোন রাজ্য সড়ক নির্মাণের পরিকল্পনা নাই।

**শ্রী নানুরাম রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব ইনফরমেশান। গত ফেব্রুয়ারীতে আমার এলাকা, গোঘাট কেন্দ্রে গ্রাম পঞ্চায়েতের প্রধানকে সি. পি. এম.-এর লোকেরা মারধর করে এবং তাকে আহত অবস্থায় ফেলে রাখে। তারপর থানায় গিয়ে জানানোর পরে তাদের এ্যারেস্ট করে এবং সি. পি. এম.-এর মেম্বাররা তাদের জামীন করে আনে। তাঁর অপরাধ হচ্ছে, তিনি নির্দল সদস্য। তাকে বার বার বলা হচ্ছে যে তুমি প্রধানের পদ ছেড়ে দাও। কিন্তু তিনি ছাড়ছেন না বলে তাকে মারধর করা হচ্ছে। এই হচ্ছে আইন-শৃঙ্খলার অবস্থা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আমাকে বলতে দিয়েছেন তার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। গত ২ দিন যাবৎ বেহালায় একটা পানিপথের যুদ্ধ ক্ষেত্র চলছে। দুই দল সাট্টাওয়ালা — একদল নরেন দাস, ট্রাম ডিপোর কাছে, আর একদল অশোক। এই দুই দলের মধ্যে সাট্টা খেলাকে কেন্দ্র করে বোমাবাজী চলেছে থানার সামনে এবং পুলিশ সেখানে উপস্থিত আছে। পুলিশের যে থানা আছে তার মধ্যে গতকাল ২ ঘন্টা ধরে বোমাবাজী হয়েছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২ ঘন্টা ধরে দুই দলের মধ্যে দুই দিকে ২০০/২৫০ লোক বোমাবাজী করছে কিন্তু পুলিশ সেখানে বার হচ্ছে না। ২ ঘন্টা পরে চার পাঁচটি দোকান লুটপাট হয়েছে এবং বোমাবাজীর ফলে বোমার স্পিলনটারে ২ জন বৃদ্ধ আহত হয়েছে, তারা

তখন রাস্তা দিয়ে যাচ্ছিল। তখন ওখানে সুবীর চৌধুরী বলে একজন আইনজীবী থাবে তিনি বেরিয়ে আসেন এবং থানায় গিয়ে বলেন যে আপনাদের থানার সামনে এই রকমভ বোমা ছোঁড়া হচ্ছে, পাইপগান ছোঁড়া হচ্ছে, আর আপনারা চুপ করে বসে আছেন। ত সেখানকার ও. সি. বলেন, আমাদের কিছু করবার নেই। যতক্ষণ পর্যন্ত স্থানীয় লোক এ আমাদের কিছু না বলছেন ততক্ষণ পর্যন্ত আমরা কিছু করতে পারবো না। তারপর ে সুবীর চৌধুরীর অভিযোগ ক্রমে সেখানে পুলিশ গেল। এই ভাবে পুলিশ এর নাকের ড সাট্টা খেলা চলছে এবং তাদের মধ্যে দাঙ্গাবাজী হচ্ছে কিন্তু পুলিশ কিছু করছে না, কা ঐ সাট্টাওয়ালাদের কাছ থেকে পুলিশ টাকা পায়। এই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য সং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[11-50 — 12-00 Noon.]

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্র এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। ব্যাপারটা হচ্ছে, পশ্চিম বাংলায় আসামের ঘটনা নি আমরা রেজলিউশন নিচ্ছি, চোখের জল ফেলছি, কিন্তু পশ্চিম বাংলায় যে অনেক — অসমীয়া হয়ে বসে আছে, এই ঘটনা আমরা ভুলে গেছি। সেন্ট্রাল এ্যাসিসট্যান্সে জোকা ব্রহ্মদেশ থেকে আগত উদ্বাস্তুদের জন্য একটা পরিকল্পনা করা হয়েছে, সেখানে ঘরবাড়ি তা করে দেওয়া হয়েছে, কিন্তু এই সরকার আসার পর ঐ সব উদ্বাস্তু ভাইদের উচ্ছেদ ক দেওয়া হচ্ছে। তারা থানায় গিয়ে ডায়েরী করেছে, এফ. আই. আর. করেছে কিন্তু তা কোন সুরাহা হচ্ছে না। আমি এই সরকারের কাছে তাদের যাতে হেল্প করা হয়, এই আবে জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এব গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বা এলাকা হাবড়ার এক নং ব্লক এবং দু নং ব্লক, দেগঙ্গা এবং তার আশে পাশে সমস্ত ব্ল ওয়াটার লেভেল কমে গেছে। যার ফলে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল থেকে জ উঠছে না। ইঞ্জিনিয়াররা বলে দিয়েছেন যে ঐ সব এলাকায় আর টিউবওয়েল বসানো যা না। একেই ঐ সব এলাকাকে বর্ষার উপর নির্ভর করতে হয়, বর্ষা না হলে চাষবাস না, যার ফলে হাজার হাজার একর জমি বিনা চাষে থেকে যাচ্ছে। তিনটি নদী সেখা রয়েছে, সেইগুলি যদি সংস্কার করা যায়। পদ্মায় কোন ক্যানেল নেই। তাছাড়া ইছামতী যমুনা থেকে জল যে সরবরাহের ব্যবস্থা আছে, সেইগুলো সব মজে গেছে। সেই জন্য অ বলছি ইছামতী এবং যমুনাকে যদি সংস্কার করা যায়, তাহলে নৌ যোগাযোগের যেমন সুবি হবে তেমনি প্রচুর পরিমাণে সেচও হতে পারে। ফলে লক্ষ লক্ষ একর জমিতে জল দেও যাবে এবং ধান চাষের সুবিধা হবে। এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ কর এবং মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে বিবৃতি দাবী করছি।

## LAYING OF REPORT

### The Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for 1978-79.

**Shri Jatin Chakrabarty** : Sir, with your permission I beg to lay the Fifth Annual Report and Accounts of the West Bengal Pharmaceutical and Phytochemical Development Corporation Limited for the year 1978-79.

## Statement Under Rule 346

**Shri Pravas Chandra Ray :**

### On Sharing of Tista River Water.

Bangladesh Government is demanding water from the river Tista. They have already raised this demand in the meeting of a Sub-Committee under Indo-Bangladesh Joint River Commission. The Chairman of North Bengal Flood Control Commission of West Bengal Government is also a Member of the said Sub-Committee along with other members of the Government of India. Since the regime of Janata Government, Bangladesh Government were demanding Tista Water. We raised our objection to their proposal.

In the last meeting of the said Sub-Committee, the members of the Bangladesh Government have again demanded that the share of the Tista Water should be given to them. Our representative, Chairman, North Bengal Flood Control Commission and other members of the Govt. of India objected to the said proposal with facts and data. Inspite of that, they are pressing their demands. In the said meeting it was decided that a joint meeting at Minister's level would be held in New Delhi on 27th February, 1980 and would continue at least for three days.

So on behalf of our Govt. I have already put forward on 26th February, 1980 our views in details before our Central Irrigation Minister, Shri A. B. A. Gani Khan Chaudhury. In this connection it is requested that a representative of our State Government should be in-

cluded in the Indo-Bangladesh Joint River Commission. In my said letter I have mentioned why it would not be possible for West Bengal Government to share water of Tista river with Bangladesh on the following grounds :—

(1) That the Tista Irrigation Project was prepared in 1964 with the estimated cost of Rs. 70 Crores to be implemented at different stages. The work in the first stage is now in progress. After the sanction of C. W. C. and planning commission, the said Scheme was started. We fixed the target at 22.80 lakh acres. The cost has been revised. It may go practically there is no irrigation project for North Bengal. So when our Left Front Government came to power, we have increased our irrigation areas. The cost will increase considerably. Now this Scheme will cover five districts of North Bengal i.e., Darjeeling, Cooch Bihar, Jalpaiguri, West Dinajpore & Malda. A Dam with a height of 650' will be constructed accross the River Tista at higher reaches. It will also produce hydro-electric power.

(2) The river Tista the only snow-fed river with perennial flow of a larger size in North Bengal is a dependable source of Irrigation for the district of North Bengal which is being visited by flood & drought alternatively.

(3) The project will irrigate both khariff and rabi crops.

(4) West Bengal Government has already spent Rs. 30 crores and in budget of 1980-81 this Government has allotted Rs. 20 crores. Tista barrage construction is now in progress in the bed of River Tista.

(5) Except this scheme there is no water resources in North Bengal while Bangladesh has more surface and under ground water resources than West Bengal.

So, on the basis of the above-mentioned facts and data, our Government thinks that the Government of India should not agree to the proposal of sharing water of river Tista with Bangladesh Government. At the same time we request the Government of Bangladesh to consider our position sympathetically and request not to demand share of the water from Tista River.

[12-00 — 12-10 P.M.]

**on distribution of Ganga water between India and Bangladesh.**

An agreement on distribution of Ganga water between India and Bangladesh has been made on the 5th November, 1977. Before that agreement we passed a resolution unanimously on the 4th October, 1977 from the West Bengal Assembly. On the basis of that resolution we sent a deputation representing all parties to then Prime Minister, Shri Morarji Desai, Central Defence Minister, Shri Jagjivan Ram, Central Irrigation and Agriculture Minister, Shri Barnala and the then Central Shipping Transport Minister, Shri Chand Ram, that to save the Calcutta and Haldia Ports and to improve the nevigability of the river Hooghly, 40,000 cusecs of water will be required on the basis of the recommendations of several engineers of national as well as international fame. Along with that resolution we quoted the opinion and recommendations of those famous engineers like Sir Aurthur Cotton, Dr. Walter Hansen, Dr. J. V. Joglekar and others. But in spite of the unanimous resolution of the West Bengal Assembly and all party deputation, the then Janata Government made an Agreement with the Bangladesh Government which is affecting very adversely the interests of Calcutta and Haldia Ports and navigability of the river Bhagirathi and Hooghly.

This Government thinks that the Government of India to take up the matter seriously, so that West Bengal can get 40,000 cusecs of water to save Calcutta and Haldia Ports and also for the improvement of the navigability of the Bhagirathi and Hooghly rivers.

It is as such desired that para (2) of the article II may kindly be deleted from the said agreement between the Government of the Republic of India and the Government of the people's Republic of Bangladesh on sharing of the Ganga waters at Farakka and for augmenting its flow as due to that clause now we are getting only 12000 cusecs to 15000 cusecs Ganga water only as a result of which launch services cannot ply from one side to another side of the river Hooghly. We also request the Govt. India and Bangladesh Govt. to consider our proposal sympathetically.

## LEGISLATION

### The West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Bill, 1980.

**Shri Jatin Chakraborty :** Mr. Speaker, Sir, I beg to introduce the West Bengal Government Primises (Tenancy Regulation) (Amendment) Bill, 1980.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Jatin Chakraborty :** Sir, I beg to move that the West Bengal Government Premises (Tenancy Regulation) (Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে দুটি উদ্দেশ্য নিয়ে ছোট সংশোধনী বিল এনেছি এবং এই সংশোধনী যেটা এনেছি — আমার বিশ্বাস এই হাউসের — আমাদের সরকারী এবং বিরোধী দলের মাননীয় সদস্যরা এই সংশোধনী প্রস্তাবকে সমর্থন করবেন। বর্তমানে যে আইন আছে সেই আইন অনুযায়ী সরকারী আবাসনে এ থেকে যদি কেউ বাড়ী তৈরি করার পর সেই বাড়ী ভাড়া দিয়ে সরকারী আবাসনে অল্প ভাড়ায় থাকেন তাহলে সে সব ক্ষেত্রে আমাদের যে বর্তমান আইন তাতে তাকে সরকারী আবাসন থেকে তুলে দেওয়া সম্ভব হচ্ছে না। সেইজন্য আমার প্রথম সংশোধনী হচ্ছে যে কোন ভাড়াটিয়া যদি সরকারী আবাসনে থাকতে নিজে বাড়ী তৈরি করে থাকেন এবং সেটা ভাড়া দিয়ে বা অন্য কাজে ব্যবহার করেন যার দ্বারা অর্থ উপার্জন হচ্ছে কিন্তু সরকারী আবাসনে থাকছেন তাদের জন্যই এই ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে। আমাদের কাছে বহু নজির উপস্থিত করা হয়েছে যে হাজার হাজার লক্ষ লক্ষ টাকা দিয়ে বাড়ী তৈরি করে অল্প টাকায় সরকারী আবাসনে থাকছেন। সুতরাং আমার সংশোধনী প্রস্তাবের মধ্য দিয়ে তাকে উচ্ছেদ করার যে অধিকার তা কেড়ে নিচ্ছে। দ্বিতীয় নম্বর হচ্ছে সরকারী আবাসনে দেখা গেছে বিশেষ করে এল. আই. জি. স্টেটগুলিতে যেখানে নিম্ন আয়ের বাসিন্দারা রয়েছেন তাদের ক্ষেত্রে আমাদের যে বর্তমান আইন আছে তাতে যদি ভাড়া বাকি পড়ে তাহলে তাকে উচ্ছেদ করার জন্য নোটিশ দেওয়া হয়, এবং যে ভাড়া বাকি পড়েছে সেই টাকার উপর শতকরা ৫০ ভাগ টাকা যদি সে জমা দেয় এবং ১২টা কিস্তিতে বাকি ৫০ ভাগ টাকা সে দিতে রাজি হলে তাকে উচ্ছেদ করা হয় না। কিন্তু অনেক মাননীয় সদস্য এই কথা বলেছেন যে, বহু ক্ষেত্রে এরূপ দেখা গেছে যে, শ্রমিক ভায়েরা কিম্বা নিম্ন আয় বিশিষ্ট লোকেরা যেখানে কাজ করেন সেখানে অনেক সময় নানান অশান্তি, লক আউটের জন্য এবং দীর্ঘ দিন বন্ধ থাকার জন্য আর্থিক অনটন হওয়ায় তারা ভাড়া দিতে পারে না যার ফলে তাদের উচ্ছেদ হতে হয়। আমাদের বর্তমান যে আইন আছে সে অনুসারে তাদের উপর নোটিশ জারি করা হয়। কিন্তু ঐ অবস্থা হওয়াতে তাদের পক্ষে সম্ভব হয় না শতকরা ৫০ ভাগ আসল এবং সুদের উপর ৫০ ভাগ জমা দেবে এবং বাকিটা ১২ কিস্তিতে জমা দেওয়া সম্ভব নয়। তাদের কষ্ট কিছুটা লাঘবের জন্য আমরা এটা ঠিক করে বিচার

করেছি যে, যদি এরূপ অবস্থা হয় যে তাদের পক্ষে সত্যিই টাকা দেওয়া সম্ভবপর নয় এবং ভাড়া বাকি পড়ে তাহলে শতকরা ৫০ ভাগের জায়গায় শতকরা ২৫ ভাগ এবং ১২ কিস্তির জায়গায় ৩৬ কিস্তিতে শোধ করবার সুযোগ দিচ্ছি। এই দুটি সংশোধনী আপনাদের সামনে রাখছি এবং আশা করবো সদস্যারা এর গুরুত্ব বিবেচনা করে আমার সঙ্গে সহযোগিতা করে এটাকে সমর্থন করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[12-10 — 12-20 P.M.]

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পূর্ত আবাসন দপ্তরের মন্ত্রী মহাশয় যে বিল উত্থাপন করেছেন সেই বিলকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথমে যে প্রস্তাব করেছেন যে সমস্ত সরকারী কর্মচারী ফ্ল্যাটে বসবাস করছেন অথচ নিজস্ব গৃহ নির্মাণ করেছে তারা যাতে সরকারী ফ্ল্যাট ছেড়ে দেন সেই ভাবে আইন সংশোধন করবার চেষ্টা করা হচ্ছে। আমি এখানে বলতে চাই নিজস্ব বাসগৃহ যেটা সরকারী কর্মচারী করেছেন তা স্বনামে হোক কিম্বা পরিবারের অন্য কারো নামে হোক এটা অন্তর্ভুক্ত হওয়া উচিত। তা না হলে আইনের মূল উদ্দেশ্য ব্যহত হবে। তারপর আমরা দীর্ঘ দিন ধরে লক্ষ্য করছি যে এক শ্রেণীর সরকারী কর্মচারী যারা কম ভাড়ায় সরকারী ফ্ল্যাটে বসবাস করছেন এবং বাড়ি তৈরি করে অধিক লাভ করছেন যার ফলে অন্যান্য সরকারী কর্মচারীরা সরকারী ফ্ল্যাট পাওয়ার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন সেই অসুবিধা দূর করবার জন্য যে প্রস্তাব করা হয়েছে সেটা আমি সমর্থন করছি। সঙ্গে সঙ্গে এটা বলতে চাই যে, সরকারী ফ্ল্যাট ও হাউসিং বোর্ডের ফ্ল্যাট যা সরকারী কর্মচারীদের মধ্যে বিতরণের ব্যবস্থা আছে সেই বিতরণের ক্ষেত্রে কিছু কিছু ত্রুটি বিচ্যুতি শোনা যায়। সেই ত্রুটি বিচ্যুতিগুলি যাতে আগামী দিনে না ঘটে সেই দিকে দৃষ্টি দিতে বিশেষ ভাবে অনুরোধ করছি। সরকারের নিয়ম আছে যে সমস্ত সরকারী কর্মচারী কাজ করতে করতে রিটায়ার্ড করে গেছেন তাদের যে ঘরগুলি ছেড়ে দিতে হয়। এ ক্ষেত্রে আমি বলছি যে সমস্ত সরকারী কর্মচারী যারা বিকল্প ব্যবস্থা করতে না পেরেছেন তাদের সেখানে থাকার সুযোগ দেবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। কর্ম জীবন থেকে অবসর গ্রহণের পর তারা হয় তো কোন বিকল্প ব্যবস্থা গ্রহণ করতে পাচ্ছেন না — তাদের ক্ষেত্রে এই দৃষ্টিভঙ্গী গ্রহণ করার জন্য অনুরোধ করছি। আবার অনেক সরকারী কর্মচারী কলকাতায় কাজ করতে করতে মফঃস্বলে ট্রান্সফার হয়ে গেলেন এবং সরকারী ফ্ল্যাটে যেখানে তিনি বসবাস করছেন সেখানে তাদের ছেলে মেয়েরা লেখাপড়া করতো সুতরাং তাদের ফ্ল্যাট ছেড়ে দিতে বলে পড়াশুনার অসুবিধা যাতে না হয় সে বিষয়ে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি। আবার অনেক ক্ষেত্রে দেখা গেছে সরকারী কর্মচারীদের কিম্বা অন্যান্য যারা ফ্ল্যাট বাড়ি পাবার অধিকারী তাকে না দিয়ে অন্য লোককে দেওয়া হচ্ছে। ফ্ল্যাট নিতে গিয়ে অনেক ক্ষেত্রে দেখা গিয়েছে যে, যে পাবার অধিকারী নয় সেই পেয়ে যাচ্ছে সুযোগ সুবিধার মাধ্যমে হোক বা অন্য কোন কারণে হোক এ বিষয়ে একটা নীতি নির্দ্ধারণের জন্য অনুরোধ করছি। আবার অন্য দিকে দেখা গেছে পূর্বতন সরকারের আমলে যে সমস্ত ফ্ল্যাট সদস্যরা পেয়েছিলেন তাঁরা এখন সদস্য নন তাঁরা সেই

ফ্ল্যাটগুলিতে নিজেরা না থেকে অন্যকে ভাড়া দিয়ে দিয়েছেন অর্থ সংগ্রহ করার জন্য। এই যে অসুবিধাগুলি রয়েছে এই অসুবিধাগুলির দিকে লক্ষ্য রাখবেন। এই ফ্ল্যাট বাড়ী বিতরণের ক্ষেত্রে সরকারী কার্যকলাপে যাতে বৈষম্যমূলক আচরনের অভিযোগ না উঠে, পক্ষপাতমূলক দৃষ্টিভঙ্গীর অভিযোগ যাতে না উঠে সেদিকে দৃষ্টি রাখবেন। আর একটা কথা হচ্ছে নিম্ন আয়ের সরকারী কর্মচারীদের আর্থিক অনটনের জন্য তাঁরা সময় মত ভাড়া দিতে পারছেন না, তাঁদের ক্ষেত্রে আপনি যে সুযোগ-সুবিধা সম্প্রসারিত করার প্রস্তাব করেছেন সেই প্রস্তাব আমি সমর্থন করছি। এই কথা বলে এই যে বিলটা উত্থাপিত হয়েছে এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের মন্ত্রী আজকে এখানে যে সংশোধনী এনেছেন তাঁকে সহযোগিতা করার আন্তরিক ইচ্ছা আছে, তবে ওঁদের জ্ঞান একটু দেরীতে উদয় হয়, সেজন্য দুঃখিত। আজকে ৩ বছর হতে চলল ওঁর চৈতন্যের উদয় হয় নি যে সরকারী কর্মচারী যারা সরকারী ফ্ল্যাটে ভাড়ায় আছে তারা বাড়ী করে বসে আছে এবং সেই বাড়ী ভাড়া দিচ্ছে। তারপর অর্ডিন্যান্স করেছেন কখন, না, অর্ডিন্যান্স করেছেন ২৬শে সেপ্টেম্বর, ১৯৭৯। এ্যাসেম্বলী বসবে, বাজেট সেশান হবে মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন, এটা এমন একটা গুরুত্বপূর্ণ ব্যাপার ছিল না যে অর্ডিন্যান্স করার দরকার ছিল। ওঁর যে স্পিরিট অব অর্ডিন্যান্স সেটা এমন নয় যে এখনই না করলে চলছে না, ফাইন্যান্স ডিপার্টমেন্টের না হয় হয়ত দরকার হতে পারে। যাই হোক, উনি অর্ডিন্যান্স করেছেন যে সাবজেক্টে সেই সাবজেক্ট ২/১ মাস পরে করলে ক্ষতি হত না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যার বাড়ী আছে সে যদি ফ্ল্যাট দখল করে সেটা ঠিক নয়, নিশ্চয়ই তাকে সরিয়ে দেওয়া উচিত, সরকারের আর সব কর্মচারীকে সেই ফ্ল্যাট ব্যবহার করতে সুযোগ দিতে হবে, এটা ন্যায় সঙ্গত। তার জন্য অর্ডিন্যান্সের প্রয়োজন ছিল না, তার জন্য এখানে বিল হাজির করলেই চলত। তারপর পুওর টেন্যান্টসের জন্য ওঁর সহানুভূতি আছে, টেন্যান্টদের উপর আমাদেরও নিশ্চয়ই সহানুভূতি আছে। যে সমস্ত লোক ভাড়া দিতে পারে না তাদের ভাড়া জমে গেছে, তাদের পক্ষে সতাই দেওয়া সম্ভব নয়, দিতে গেলে অসুবিধা হয়। অনেক সময়ে এটাই তাদের উচ্ছেদের কারণ হয়। কিন্তু আজকে জিনিসের দাম বেড়ে গেছে, অল ইন্ডিয়া রিভিউ-এ যেটা বেরিয়েছে তাতে দেখা গেছে ৩৫ পার্সেন্ট জিনিসের দাম বেড়ে গেছে। এই জিনিসের দাম বেড়ে যাওয়ার জন্য সরকারী কর্মচারীদের প্রতি যে সহানুভূতি দেখাচ্ছেন সেখানে আমি অনুরোধ করব আরো একটু সহানুভূতি দেখান, আপনি বলেছেন ৫০ পার্সেন্ট ছিল আগে, সেখানে ২৫ পার্সেন্ট আপনি বলেছেন, আমি আপনার কাছে অনুরোধ করব সেখানে আপনি ১০ পার্সেন্ট করুন।

কারণ একটা লোকের কাছে যে টাকা পাওনা আছে সেটা তার কাছ থেকে আদায় করতে গেলে তাকে একটু রিলিফ দিতে হবে। সেইজন্য আমি অনুরোধ করেছি ২৫ পার্সেন্টের বদলে টেন পার্সেন্ট করুন এবং যেখানে করেছেন ইকোয়াল থার্টি সিক্স ইন্সটলমেন্ট তার বদলে আমি বলছি নট লেস দ্যান ফিফটি ইন্সটলমেন্ট করুন এবং তাতে সরকারী কর্মচারীরা খুশী হবেন। অবশ্য আমি এ্যামেন্ডমেন্ট দিয়েছি এটা প্রচার হবে না, প্রচার হবে মন্ত্রী মহাশয়

এটা করেছেন। বিলের স্পিরিট ভাল হয়েছে, তবে এটা যদি আরও ৩ বছর আগে করতেন তাহলে ভাল হোত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি লক্ষ্য করেছি এই মন্ত্রীসভার দৃষ্টিভঙ্গী নিশ্চয়ই অনেক পেছনে রয়েছে। কারণ, আমি দেখছি এক একজন মন্ত্রী একটু একটু কাজ করছেন, আবার পেছিয়ে যাচ্ছেন। কাজেই আবার একে সংশোধন না করে যেভাবে আমি বললাম সেটা করুন এবং সাধারণ টেন্যান্টদের সাহায্য করুন। আমি আমার এ্যামেন্ডমেন্ট সহ এটা সমর্থন করছি।

The motion of Shri Jatin Chakraborty that the West Bengal Government Premises (Tanancy Regulation) (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 3 and preamble**

The question that clauses 1 to 3 and preamble do stand part of the bill, was then put and agreed to.

**Shri Jatin Chakraborty :** Sir, I beg to move that the West Bengal Government Premises (Tanancy Regulation) (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

[12-20 — 12-30 P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে সংশোধনী প্রস্তাব উত্থাপন করেছি সে সম্পর্কে দুজন মাননীয় সদস্য তাঁদের বক্তব্য রেখেছেন। মাননীয় সদস্য প্রবোধ বাবু এবং সত্য বাপুলি মহাশয় এ সম্পর্কে বক্তব্য রেখেছেন। তবে সত্য বাবু যা বলেছেন তাতে আমার মনে হয় উনি বিলটি ভাল করে পড়েন নি। স্টেটমেন্ট অব অবজেক্টস্ এ্যান্ড রিজন্স যদি উনি পড়তেন তাহলে ভাল হোত। আমি দেখছি ওঁরা গোড়াতেই ভুল করেছেন। সত্য বাবু বিলটি খুব ভাল, উদ্দেশ্য সৎ এসব কথা বলেও সমালোচনা করলেন। স্যার, এখানে আমার সেই নিন্দুকের গল্পই মনে পড়ছে যে গল্প অনেকেই জানেন। সেই লোকটিকে নেমন্তন্ন করা হয়েছে এবং চা খেতে দেওয়া হয়েছে, মিস্টি খেতে দেওয়া হয়েছে এবং যেভাবে সব ব্যবস্থা করা হয়েছে তাতে তিনি আর কোন খুঁৎ পাচ্ছেন না। তখন তিনি বললেন চা-তে যদি আর একটু মিস্টি দিতেন তাহলে কিন্তু ভয়ঙ্কর মিস্টি হোত। সত্য বাবুর অবস্থাও তাই। কোন খুঁৎ বিলে পাচ্ছেন না, অথচ নিন্দাও করতে হবে, তাই বললেন দেরীতে এটা এনেছি। স্যার, ওঁরা মনে করছেন এটা কেবলমাত্র সরকারী কর্মচারীদের উপর প্রযোজ্য হচ্ছে, আমি এই বিল এনেছি সেই সমস্ত সরকারী আবাসনের জন্য যেখানে সরকারী কর্মচারীরা থাকতে পারেন এবং বেসরকারী লোক — অর্থাৎ এল. আই. জি., এম. আই. জি. ক্যাটাগরি তাঁরাও থাকতে পারেন। কেবলমাত্র সরকারী আবাসনে সরকারী কর্মচারী যাঁরা থাকেন তাদের ক্ষেত্রেই এটা প্রযোজ্য নয়। সরকারী কর্মচারীদের ক্ষেত্রে আমরা নিয়মাবলী সংশোধন করে নিয়েছি এবং

সেটা হচ্ছে যতক্ষণ তাঁরা সরকারী কর্মচারী হিসেবে কাজ করবেন তাতে কতগুলি আবাসন আছে যেখানে তাঁরা থাকতে পারবেন এবং অবসর গ্রহণ করলে তাঁদের সেই বাড়ী ছেড়ে দিতে হবে।

এখানে মাননীয় সদস্য প্রবোধ সিংহ মহাশয় বললেন যে তাদের ভয়ানক দুঃখ হয়, কষ্ট হয় এবং তারা নানা ধরনের ঝঞ্ঝাটে পড়েন — কোথায় তারা যাবেন, এখন সে দায়িত্ব সরকারের পক্ষে গ্রহণ করা মুস্কিল, কারণ নতুন যে সব কর্মচারী সরকারে আসছেন তাদের জন্য আমাদের বাসস্থানের বন্দোবস্ত করতে হবে। আমরা কেবলমাত্র সরকারী কর্মচারীদের কার্যরত অবস্থায় যাদের জন্য আমরা বিলি বন্টন করে থাকি অর্থাৎ থাকতে অনুমতি দিই, সেখানে যদি তারা অবসর গ্রহণের পরও যদি তারা সেখানে থাকেন তাহলে নতুন কর্মচারীদের আমরা জায়গা দেব কোথায়, এবং এটা বড় অদ্ভুত কথা যে ১৫/২০ বছর ধরে তারা কাজ করছেন তারা জানেন যে তাদের এই বাড়ী ছেড়ে দিতে হবে ঠিক সময় মত, তারা অন্য বিকল্প বাসস্থানের বন্দোবস্ত তারা কেন করেন না এবং শেষ মূহুর্তে তারা নিজেরা আমাদের কাছে দরখাস্ত করেন বা তাদের স্ত্রীদের দিয়ে বা বাড়ীর অন্য মহিলাদের দিয়ে খুব করুণ ভাবে চিঠি লিখবেন — তারা কিন্তু জানতেন তাদের এই বাড়ী ছেড়ে দিতে হবে অবসর গ্রহণের সঙ্গে সঙ্গে। যদি কারো খুব বেশী হার্ডশীপ হয় তাহলে আমরা তাকে কিছুদিন সময় দিই এবং সেই সময়ের মধ্যে যে ভাবে হউক বিকল্প বাসস্থানের ব্যবস্থা করে যাতে নিতে পারেন। এই সম্পর্কে আমরা নিয়মাবলী সংশোধন করে নিয়েছি সেজন্য বিধান সভায় আসার প্রয়োজন হয় নি। কিন্তু এখন যেটা করছি সেটা হচ্ছে সেই সব ভাড়াটিয়া যারা এল. আই. জি. এবং এম. আই. জি. তে যে সমস্ত ভাড়াটিয়াদের আমরা আবাসন ভাড়া দিয়ে থাকি তাদের জন্য এটা এনেছি। এখানে অদ্ভুত ব্যাপার সত্য বাপুলী মহাশয় ধান ভাঙ্গতে শীবের গীত গেয়েছেন — এরা সরকারী কর্মচারী নয় যে কোন লোক হতে পারে — আমি দেখেছি যে ১৫০ টাকা দিয়ে আমাদের আবাসন নিয়েছেন নিজেদের খুশী মত মোজাইক করে নিয়েছেন, নানা রকম ফার্নিচার নিয়ে এসেছেন এবং নিজের বাড়ী বেশী টাকায় ভাড়া দিয়ে কালোবাজারী করছেন এবং বেশী অর্থ রোজগার করছেন, তাদের থাকতে দেওয়া হবে না এবং সেই উদ্দেশ্য নিয়ে আমরা এই বিল এনেছি। এর বিরুদ্ধে এখানে কেউ কোন কথা বলেন নি। কিন্তু সত্য বাপুলী মহাশয় একটা সংশোধন এনেছেন শতকরা ১০ ভাগ করার জন্য। আমরা ৫০ থেকে ২৫ করেছি। যেসব ভাড়াটিয়ার ভাড়া বাকী পড়েছে তারা যাতে এই আইনের অপব্যবহার করতে না পারে তার জন্য আমাদের উপর আমরা অধিকার রেখেছি যে আমরা বিচার করে দেখব যে সত্যই যদি অপারগ হয়ে থাকে যে তারা ভাড়া দিতে পারে নি নিশ্চয়ই আমরা তাদের রিলিফ দেব, সেজন্য ডিসক্রিসানারি পাওয়ার আমরা রেখেছি, সুতরাং এই সম্পর্কে আমরা যতখানি সুরাহা করবার তা করব। আমরা বামফ্রন্ট সরকার কংগ্রেস সরকারের মত নয়, আমরা নির্দ্দয় এবং হৃদয়হীন নয়, আমরা যারা দরিদ্র মানুষ তাদের জন্য আমাদের সরকার নিশ্চয়ই দৃষ্টি দেবে এবং যতখানি সম্ভব আমরা রিলিফ দেব। এই সম্পর্কে আমাদের হাউসের দুই দিক থেকে সমর্থন করেছেন এবং বিরোধী দলের সদস্যরাও তাদের বক্তব্য রেখেছেন সেগুলি আমরা বিবেচনা করব এবং তারা যে এই বিলের বিরোধীতা করেন নি সেজন্য ধন্যবাদ জানিয়ে এই বিল গ্রহণের জন্য অনুরোধ জানাচ্ছি।

The motion of Shri Jatin Chakrabarty that the west Bengal Government premises (Tenancy Regulation) (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

[12-30 — 12-40 P.M.]

**The Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1980.**

**Dr. Ashok Mitra :** Sir I beg to introduce the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1980 and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

With a view to discouraging ex-garden consignment transfers of tea and encouraging more sales through the auction centres at Calcutta and Siliguri, the State Government have in recent months taken a number of measures with respect to the tax on sales of tea. Some proposals in this regard in the 1979-80 Budget were passed by this House. Subsequently, on September 27, 1979 a uniform rate of sales tax at 3 per cent was fixed in place of 3 per cent and 8 per cent in respect of all auction sales of tea except in those cases where a lower rate of tax at 1 per cent for resale in West Bengal is applicable by promulgation of the Bengal Finance (Sales Tax) (Amendment) ordinance, 1979.

2. By section 3(5) of the West Bengal Taxation Laws (Amendment) Act, 1972, item 25 of Schedule I to the Bengal Finance (Sales Tax) Act, 1941 was omitted so as to make country spirit, among other excisable commodities, taxable under the Bengal Finance (Sale Tax) Act, 1941 with effect from 7.8.72. Subsequently Calcutta High Court declared that section 3(5) of the West Bengal Taxation Laws (Amendment) Act, 1972 in so far as it relates to withdrawal of exemption of sales tax on country spirit is ultra-vires of the constitution on the ground that the sale price of country spirit being fixed by Bengal Excise Act, the imposition of Sales Tax which under the law could not be realised from the customers at the material point of time would violate freedom of trade guaranteed under article 301 of the constitution of India, and that the said Amendment Act was passed without obtaining previous sanction of the President of India as provided under article 304(b) of the constitution. The State Government went in appeal against the aforesaid and other judgements on identical issues. In the course of hearing of appeal cases, their Lordships of the Division Bench were found to

[29th February, 1980]

be of the view that even after subsequent amendment of the Bengal Excise Act in 1947, with retrospective effect, permitting the dealers in Country Spirit to collect Sales Tax from their customers, the defect of the Bengal Finance (Sales Tax) Act, 1941 cannot be cured. In order to safeguard the State Revenue arising out of the adverse decision, if any, of the High Court, the Bengal Finance (Sales Tax) (Amendment) Ordinance, 1980 was promulgated on 8.1.80.

3. The said Ordinances were promulgated as the Assembly was not in session at the relevant point of time.

**(Secretary then read the title of the Bill)**

**Dr. Ashok Mitra :** Sir I beg to move that the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দি বেঙ্গল ফাইন্যান্স (সেলস ট্যাক্স) (এ্যামেন্ডমেন্ট) বিল, ১৯৮০ বিবেচনার জন্য গ্রহণ করা হোক, এই প্রস্তাব আমি রাখছি।

একটা, দুটো কথা বলি, খুব বেশি বলার কিছু নেই। এই বিলে দুটো অর্ডিন্যান্সকে আইনে পরিবর্ত্তিত করার কথা বলা হয়েছে। একটা হচ্ছে, চা সংক্রান্ত ব্যাপার। আপনারা জানেন, চায়ের দুটো নিলাম ব্যবস্থা আছে পশ্চিম বাংলায় — একটা কলকাতায় এবং আর একটা শিলিগুড়িতে। এই নিলাম ব্যবস্থার মাধ্যমে বেশি বেশি চা বিক্রি হোক — এইটা আমরা চাই, তাহলে এখানে কর্মসংস্থানের ব্যবস্থা হয়। কিন্তু মুশকিল হচ্ছে, দেখতে পাচ্ছি, বাগান থেকেই চা অনেক পরিমাণে পশ্চিমবঙ্গের বাইরে চলে যাচ্ছে। সেটাকে কিছুতেই নিলামের ভিতরে আনতে পারছি না। কারণ সংবিধানে এমন ব্যবস্থা নেই যাতে এইসব চা কে নিলামের ব্যবস্থার ভিতরে আনা যায়। যদি নিলামের একটা ব্যবস্থা করতে হয় তাহলে সোজা বাগান থেকে করতে হয়। তার ফলে রাজস্ব আমরা হারাই। চা পশ্চিম বাংলার একটা বড় সম্পদ। অথচ চা থেকে আমরা উপযুক্ত রাজস্ব সংগ্রহ করতে পারি না। আমাদের গত বছর পর্যন্ত আশা ছিল একটা কারণ জাতীয় আইন কমিশন ৬১তম রিপোর্টে বলেছেন যাতে এই চা বাগান থেকে রাজস্ব তোলা যায়, সে সম্পর্কে। কারণ চা এবং অন্যান্য জিনিস-এর ক্ষেত্রে যা করে থাকে তাতে রাজস্বের অনেক ক্ষতি হচ্ছে। এই ব্যবস্থা করার জন্য সংবিধান সংশোধন প্রয়োজন। তখনকার কেন্দ্রীয় সরকার জাতীয় আইন কমিশনের রিপোর্ট মেনে নিয়েছিলেন এবং সংবিধান সংশোধন প্রস্তাবের খসড়া করেছিলেন, সেটা বোধ হয় ৪৯তম সংশোধন হবে। ইতিমধ্যে কিছু গোলমাল হয়ে গেল, কেন্দ্রীয় সরকার ভেঙ্গে গেল, লোকসভা ভেঙ্গে দেওয়া হল। আর ওই সংবিধান সংশোধন প্রস্তাব পাশ হল না। তার ফলে চা আগের মতোই বাগান থেকে চলে যাচ্ছে, আর কর বসাতে পারছি না এবং নিলামে চা আসছে না। এই অবস্থায় চা-বাগানের ব্যবসায়ীরা আমার কাছে এসেছিলেন কথা বলতে এবং এই ব্যাপারে করের সুবিধা করে দিয়ে। তাহলে একটা ব্যবস্থা হতে পারে। সেইজন্য একটা করা হয়েছে এবং এই সম্পর্কে ২৭শে সেপ্টেম্বর একটা অর্ডিন্যান্স জারী করা হয়। সেইটা যাতে আইনে পরিবর্ত্তিত হয় তার জন্য আপনাদের সামনে এইটা উপস্থিত করেছি।

দ্বিতীয় অর্ডিন্যান্সটা আরও খটমটে ব্যাপার। প্রাক্তন সরকার ১৯৭২ সালে বাজেটে বিক্রয় কর সংশোধনের প্রস্তাব নিয়ে আসেন তাতে একটা ঘোষণা করেন, দেশী মদের উপর বিক্রয় কর প্রযোজ্য হবে। তার আগে এর উপর বিক্রয় কর ছিল না। তখন এইটা হাইকোর্টে যায়। কিছু কিছু ব্যবসায়ী আইনের বিরুদ্ধে হাইকোর্টে এ্যাপীল করেন। হাইকোর্ট বলেন যে আইনে কিছু ত্রুটি আছে।

যেহেতু দেশী মদের ব্যাপারটা আইনে আছে বেঙ্গল একসাইজ এ্যাক্টের মধ্যে, সেইহেতু বেঙ্গল সেলস ট্যাক্স আইনের মধ্য দিয়ে কোন রকম বিক্রয় কর বসাতে পারেন না। সেইজন্য দেশী মদের ব্যাপারে বেঙ্গল সেলস এ্যাক্ট পরিবর্তন করেছি। সুতরাং ১৯৭৪ সালে বেঙ্গল একসাইজ এ্যাক্টের ক্ষেত্রে সেই নির্দেশ মেনে নেওয়া হল। কিন্তু তারপরে ব্যাপারটা আর এক দফায় হাইকোর্টে গেল। তখন হাইকোর্ট বললেন, এই যে বিক্রয় কর বসানো হল, তাতে আমাদের দেশের সংবিধান বলছে ৩০১ ধারায় যে এক রাজ্য থেকে আর এক রাজ্যে ব্যবসার স্বাধীনতা থাকবে। এখন এই দাম বাড়ায় ব্যবসার স্বাধীনতা কিছুটা ব্যহত হচ্ছে। এইটা আইন করতে পারে ৩০৪ 'খ' ধারায় এবং সেখানে রাষ্ট্রপতির সম্মতি প্রয়োজন। রাষ্ট্রপতির সম্মতি নেওয়ার ব্যাপারে হাইকোর্ট যে নির্দেশ দিলেন আমরা সেই অনুযায়ী রাষ্ট্রপতির সম্মতি নিয়ে ৮ই জুন একটা অর্ডিন্যান্স ব্যবস্থা করি। তা না হলে ৬/৭/৮ বছর ধরে যত রাজস্ব আদায় হয়েছিল তা ফের দিতে হত, সেটা নিশ্চয় অভিপ্রেত নয়। সেইজন্য এই অর্ডিন্যান্সকেও আপনাদের সম্মতির জন্য পেশ করছি।

**Shri Dawa Narbu La :** Mr. Chairman, Sir, as you know, Darjeeling is mostly covered with tea bushes and most of the people depend on tea. It is not only a source of economy for the people of Darjeeling but it also earns a great amount of foreign exchange for our nation. The people of Darjeeling live in a very wretched condition. Government has never taken any step to amend the plantation Act. If the Govt. had taken any step to amend that Act then their living condition would have been otherwise today. The present Government, of course, has taken certain steps to give relief to the tea planters but nothing has been done to develop the economy of the poor plantation labourers. Under the present amendment, it seems, it will not give any relief to the tea growers, instead we can see that it will give benefit to the middlemen. As it will not help the real labourers and the tea growers we cannot support this Bill.

Thank you,

[12-40 — 12-50 P. M.]

**ডঃ অশোক মিত্র** : মাননীয় সভাপতি মহাশয়, আমি একটা গল্প বলি, লাল হলুদ সবুজ আলোর গল্প, আমাদের বন্ধু মিঃ দাওয়া নারবু-লা যে এক মিনিটের মন্তব্য করলেন সেই সম্পর্কে। কালতো হোলি, আশা করি আপনারা সবাই প্রশ্নটা মনে এটা নেবেন। হালে একজন ইন্দিরা কংগ্রেসের নেতা হয়েছেন। তিনি গাড়ী চালিয়ে যাচ্ছেন। চৌরঙ্গীর মোড়ে লাল আলো, দাঁড়ালেন। ডান পকেট থেকে তখন তিনি ইন্দিরা গান্ধীর ছবি বার করলেন এবং মনোযোগ দিয়ে দেখতে লাগলেন। ইতিমধ্যে লাল আলো হলুদ হল, তারপর সবুজ হল, তিনি তখনও ইন্দিরা গান্ধীর ছবি দেখছেন। পেছন থেকে অন্য গাড়ী থেকে হর্ণ দিচ্ছে, কিন্তু কোন কেয়ারই তিনি করলেন না। ছবি দেখছেনই। তখন আবার আলো লাল হল। তখন সেই দিকে তাকিয়ে তিনি বাম পকেট থেকে একটা ছবি বার করলেন, ইন্দিরা গান্ধীর ছেলের ছবি, অজয় না বিজয় তার ছবি। সেই ছবি তিনি দেখতে লাগলেন, তাঁর চোখ দিয়ে টস টস করে জল পড়তে লাগল। ইতিমধ্যে লাল আলো হলুদ হল, হলুদ থেকে সবুজ হল তারপর যখন তিনি তাকালেন দেখেন আলো আবার লাল। তখন তিনি বুক পকেট থেকে আর একটা ছবি বার করলেন, ইন্দিরা গান্ধীর নাতনীর, প্রিয়াঙ্কা না কি নাম। সেই ছবি দেখতে দেখতে আবার লাল আলো হলুদ হল এবং হলুদ থেকে সবুজ হল এবং তারপরে আবার লাল, তিনি তখনও ছবি দেখছেন। তখন ট্রাফিক কনস্টেবল এসে তাঁকে বলল — স্যার, আমাদের লাল, হলুদ, সবুজ এত আলোর মধ্যে কোন আলোই কি আপনার পছন্দ হচ্ছে না? আমি আমাদের বন্ধু দাওয়া নারবু-লাকে জিজ্ঞাসা করি, আমাদের কোন আইনই কি তাঁর পছন্দ নয়? কারণ এটা হচ্ছে চায়ের নীলাম সংক্রান্ত সুবিধার জন্য। তিনি বললেন চা বাগানের শ্রমিকদের সম্পর্কে। আমরা সকলেই চা বাগানের শ্রমিকদের উন্নতির জন্য প্রচুর কাজ করি, তার জন্যই নির্বাচনের ফলাফল দেখে আপনারা জানতে পারছেন এখানকার মানুষদের আমরা কিছুটা ভাল করার চেষ্টা করছি। উনি যা জানালেন তা আমি কৃষি মন্ত্রী এবং বন মন্ত্রীর কাছে পাঠিয়ে দেব, তাদের অবস্থার উত্তরোত্তর উন্নতির জন্য, তাদের উন্নতি হোক আমরাও চাই। আমি অন্য দুটি যে প্রস্তাব এনেছি, আশা করি সর্বসম্মতিক্রমে তা আপনারা সমর্থন করবেন। এটুকু বলে, আবেদন জানিয়ে, আমার বক্তব্য শেষ করছি।

The motion of Dr. Ashok Mitra that The Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 to 6 and preamble**

The question that Clauses 1 to 6 and preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to move that the Bengal Finance (Sales Tax) (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## Resolution for Ratification of the Constitution (Forty-fifth Amendment) Bill, 1980.

**Shri Hashim Abdul Halim** : Sir, I beg to move that this House atifies the amendment to the Constitution of India falling within the erveiw of the provision to Clause (2) of article 368 thereof proposed o be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1980 as assed by the two Houses of Parliament. Mr. Deputy Speaker, Sir, The Constitution (Forty-fifth Amendment) Bill, 1980, was passed by the House of the people on the 24th January, 1980 and by the Council of States on the 25th January, 1980. The said amendment sought to amend Article 334 of the Constitution relating to reservation of seats for the Scheduled Castes and the Scheduled Tribes in the House of the people and in the Legislative Assemblies of the States and the representation of the Anglo-Indian community in the House of the people and in the Legislative Assemblies of the States by nomimation.

Sir, even after 30 years of Congress rule and 2½ years of Janata rule, the condition of the scheduled castes and scheduled tribes has not improved as was originally envisaged and expected. By passing legislations only it is not expected that such improvement or change can be brought about. Never the less, as both Houses of parliament have already passed the Forty-fifth Amendment to the constitution, it needs to be ratified by our Assembly too. Before moving the resolution for ratification, I would like to say that in our society the scheduled castes and scheduled tribes do not get human treatment and it has become practically a daily feature to hear reports of atrocities being committed on them, of their women being raped and molested, their living huts being burnt, their properties looted and their even being murdered and burnt alive — the most recent of such cases being in pun pun in Bihar and that too when Bihar is under the control of the Union Government under President's Rule. The Government in power should see that the scheduled castes and scheduled tribes get rightful protection to their life, property and self-respect as envisaged in our constitution. About 95% of these people live below the poverty line and most of them are agricultural labourers and share-croppers. Uptill now in most parts of

the country the State Governments and the Government of India have not been able to take any effective steps to guarantee the rights of these share-croppers and agricultural labourers. Sir, I am proud to say that it is only in the States where Left Front Governments are in power that effective steps have been taken and necessary legislation has been passed for protecting the rights of such share-croppers, by recording of Bargadars, etc. In West Bengal the present Left Front Government is vigerously implementing the aforesaid policy for giving recognition to the rights of such Bargadars and protecting them from eviction. It is also peculiar that some persons are treated as scheduled castes in some States and not treated as such in other States, for example the Namasudras who are treated as scheduled castes in West Bengal but not so in Bihar and U.P. Similarly, the Sunri community is treated as a scheduled caste in West Bengal but not so in Bihar. They are not even treated so in Government of India organisations like Chittaranjan Locomotive, etc. Similarly, there are many who are treated as scheduled castes and scheduled tribes in Bihar, Gujrat and U.P. but not so in Assam and other States. As such, it is essential that the Government of India should develop a uniform pattern for the whole country. More over, there are many persons of scheduled castes and scheduled tribes who due to economic reasons and condtions have got themselves converted as Buddhists, Chiristians and Muslims, but they are no longer treated as members of the scheduled castes and scheduled tribes. It is most unfortunate because a change in religion does not automatically bring about a change in status and economic condition and, as such, sufficient thought should be given and some provision should be made for them too.

Sir, it is a travesty of justice that uptill now the scheduled castes and scheduled tribes and Anglo-Indian have not been given a fair deal in our country and time has come when serious thought should be given to take steps so as to enable them to feel that they are as a good citizen as anybody else in this country.

with these words, Sir, I beg to move the following resolution :—

"That this House ratifies the amendment to the Constitution of India falling within the purview of the proviso to Clause (2) of Article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1980, as passed by the two Houses of Parliament".

[12-50 — 1-00 P. M.]

**Shri Pradyot Kumar Mahanti :** Mr. Deputy Speaker, Sir, the resolution for ratification of Article 334 of the Constitution, as amended by both Houses of Parliament, is before us, and I rise to support this whole heartedly on my behalf and on behalf of my party in the Legislative Assembly.

মাননীয় ডেপুটি স্পীকার, স্যার, আমাদের এই সংবিধানের ৩৩৪ ধারায় একটি রিজার্ভেশনের ব্যবস্থা রাখা হয়েছে ফর সিডিউলড কাস্টস এন্ড সিডিউলড ট্রাইবস। দিস ইজ এ পলিটিক্যাল রেজলিউশান এবং এ্যাঙ্গলো ইন্ডিয়ান কমিউনিটি থেকে যাতে নমিনেশান দেবার ব্যবস্থা থাকে সেটা এই আর্টিকেলের মধ্যে রাখা হয়েছে ইন ক্লজ (এ) এন্ড ক্লজ (বি) তে। এ সম্বন্ধে বেশি কিছু বলার নেই। ভারতবর্ষের সংবিধান যখন রচিত হয়েছিল ড্রাফট কনসটিটিউশন আন্ডার দি চেয়ারম্যানসিপ অব ডঃ বি. আর. আম্বেদকার, তখন বি. আর. আম্বেদকার ইনসিষ্ট করেছিলেন যে এই রকম একটা প্রভিসন ভারতবর্ষের সংবিধানে রাখা হোক। ইন দি ইন্ডিয়া এ্যাক্ট, ১৯৩৫, সেখানে সিডিউলড কাস্টস এন্ড সিডিউলড ট্রাইবস-এর রাজনৈতিক স্বার্থ রক্ষা করবার জন্য বিধান ছিল, কিন্তু সেখানে ডঃ বি. আর. আম্বেদকার বললেন ইন্ডিয়া এ্যাক্ট, ১৯৩৫ থেকে অনেক জিনিস এই কনসটিটিউশনে ইনকরপোরেট করেছি। এই ব্যবস্থা ১৯৩৫ এ্যাক্টে থাকা সত্ত্বেও ইট ওয়াজ নট এনফোর্সড্ সিনসিয়ারলি। সেই জন্য একটি বিধান রাখা হয়েছিল যে বিধান এই সংবিধানের ৩৩৪ ধারায় রাখা হয়েছে। ১৯৫০ সালে যখন সংবিধান ঘোষিত হল সেই সময় তখনকার গণ-পরিষদের যারা সদস্য ছিলেন, তারপর লোকসভার যারা সদস্য ছিলেন, তাদের অনেকেই আপত্তি করেছিলেন, সেই আপত্তি সত্ত্বেও ডঃ আম্বেদকার অত্যন্ত ফোর্সগুলি এই জিনিস রাখতে চেয়েছিলেন এবং পন্ডিত জহরলাল নেহেরু অত্যন্ত জোরের সঙ্গে সেই জিনিস সমর্থন করেছিলেন। কেন করেছিলেন? তখন ভারতবর্ষের অবস্থা কি ছিল? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, যারা পুরানো রাজনীতিবিদ্ আছেন তারাও জানেন, আমরা কাগজ মারফৎ পড়েছি, পশ্চিম বাংলার কথা ছেড়ে দিন, ১৯৫০/৫১ সালে পশ্চিম বাংলা ছিল না, পশ্চিম বাংলা ছাড়া ভারতবর্ষে অনেক আপত্তি ছিল।

যারা সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস তাদের তখনকার দিনে নাম ছিল ডিপ্রেসড ক্লাস। সেই ডিপ্রেসড ক্লাসের লোকেরা ভোট কেন্দ্রে যেতে পারতো না। ভোট কেন্দ্রে যাবার সময় বাধা সৃষ্টি হত মারামারি কাটাকাটি এমন কি প্রাণহানিরও আশঙ্কা ছিল। যদি কেউ ভোট দিতে পারতো তাহলে ভোট দেবার পর তাদের উপর কি রকম অত্যাচার নির্যাতন হত সেকথা সংবিধান রচয়িতাদের মনে ছিল। ডঃ আম্বেদকার যিনি এই সংবিধান রচনার মধ্যে ছিলেন Draft Constitution Committee-এর চেয়ারম্যান ছিলেন পরে যিনি লোকসভায় সভ্য ছিলেন তিনি একজন পলিটিক্যাল ফিলজফার ছিলেন তিনি এই কথা বলেছিলেন "The tyromy of the majority can be terrible than the tyromy of individual". একজন পলিটিক্যাল ফিলজফার এই কথা বলেছিলেন যে কি অত্যাচার হত। সেই সংবিধান শুধু ১৯৫০ সালে ছিল ১৯৬০ সালে ১৯৭০ সালে দশ বছর অন্তর দু দু বার

বাড়ানো হয়েছে এবং This is the third this article is being amended. আমরা এটাকে সমর্থন করি আমার দলও এটাকে সমর্থন করে। কিন্তু এটাকে সমর্থন করতে গিয়ে একটা কথা মনে রাখা দরকার যে যে কারণের জন্য এটাকে রাখা হয়েছিল সেই কারণে কত দিন ভারতবর্ষে এই জিনিস থাকবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি এবং মাননীয় সদস্যরাও আমার সঙ্গে এক মত হবেন যে কেবলমাত্র আইনের ধারার পরিবর্তন করে আইনের মধ্যে সীমাবদ্ধ রেখে এই আশঙ্কা দূর করা যাবে না। যদি অন্তর থেকে মনের দিক থেকে দৃষ্টিভঙ্গির দিক থেকে এর পরিবর্তন করতে না পারি তাহলে কেবলমাত্র বিধির মধ্যে সীমাবদ্ধ রেখে এর কিছু করা যাবে না। যাতে করা যায় তার ব্যবস্থা করা দরকার। Effective representation in the Parliament and Legislatures শুধু মাত্র ধারার মধ্যে লিপিবদ্ধ রাখলে চলবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিধানের মধ্যে লিখে দিলে যে সিডিউল্ড কাস্ট এন্ড সিডিউল্ড ট্রাইবস শুধু দাঁড়াতে পারবে আর কেউ দাঁড়াতে পারবে না এটা লিখে দিলেই হবে না। ডঃ আম্বেদকার ১৯৫৩ সালে ইলেকশনে দাঁড়িয়ে হেরে গেলেন ১৯৫৪ সালে দাঁড়িয়ে হেরে গেলেন তার ইন দি ইয়ার ১৯৫৫ বললেন এবং He was so frustrated হলেন যে That he wanted to scrap this provision. হি ওয়াজ সো ফ্রাসট্রেটেড যে তিনি বললেন যে সিডিউলড কাস্ট এন্ড সিডিউলড ট্রাইবসদের মধ্যে আমার মত যোগ্য লোক খুব কম — অথচ একজন অশিক্ষিত লোকের কাছে হেরে গেলেন।" গিয়ে এই কথা বলেছিলেন। কিন্তু এই বিধান থাকা সত্ত্বেও আমার মত লোক ইলেকশনে হেরে গেলেন। তাই তিনি বলেছিলেন যে এই বিধান থাকলেও সিডিউলড কাস্ট এন্ড সিডিউলড ট্রাইবসদের স্বার্থ রক্ষা করা যাবে না। এই Effective representation in the Parliament and Legislatures করতে হবে একথা তিনি বাইরে এবং লোকসভাতেও বলেছিলেন। তিনি কিন্তু বলেছিলেন কি করলে সিডিউলড কাস্ট এন্ড সিডিউলড ট্রাইবসদের এফেকটিভ রিপ্রেজেন্টেশন বোথ পার্লামেন্ট এন্ড লেজিসলেচারস করা যায়। এই বিধান সংশোধন করার সময় আমাদের ভেবে দেখতে হবে কি করলে তা সম্ভব হবে। শুধু বিধান করলেই চলবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে নির্বাচনের মধ্যে দিয়ে আমাদের আসতে হয় এবং আপনাকেও ইলেকশনের মধ্যে দিয়ে আসতে হয়েছে। কিন্তু আজকাল নির্বাচনে কি খরচ হয় আপনি জানেন। তাই বলছি যদি এই সিডিউলড কাস্ট এন্ড সিডিউলড় ট্রাইবসদের সরকারের তরফ থেকে ফাইন্যানসিয়াল এ্যাসিসটেন্ট ঠিক মত না দেওয়া যায়, তাহলে বিধান থাকলেও Effective representation in the Parliament and Legislatures হতে পারবে না।

[1-00 — 1-10 P.M.]

যদি বিধানের সঙ্গে সঙ্গে সেই সমস্ত ব্যবস্থা করা না যায়। আমি ঠিক বলছি কিনা জানি না, হয়ত ঠিক যে ভারতবর্ষে শতকরা ১৯/২০ ভাগ লোক হচ্ছে (সারা ভারতবর্ষের পপুলেশান অনুযায়ী) সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস। ভারতবর্ষের যে স্ট্যাটিসটিক্স বেরিয়েছে তাতে দেখা যাচ্ছে ক্লাস ফাইভ থেকে ক্লাস এইট পর্যন্ত গত ২/৩ বছরের মধ্যে ছাত্রছাত্রীর সংখ্যা সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস-এতে কমে গেছে। আর আমাদের

সরকারের যে ইকোনমিক রিভিউ বের হয়েছে তাতে দেখা যাচ্ছে, সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস-এর ছাত্র ছাত্রী সংখ্যা হ্রাস পেয়েছে। এই যে বিধান, এই বিধানের যেমন একটা পজিটিভ দিক আছে, তেমনি একটা নেগেটিভ দিকও আছে। সেই নেগেটিভ দিকটা কি? আমরা অনেক সময় গর্ব করি। পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরা গর্ব করতে পারি। পশ্চিম বাংলায় সাম্প্রদায়িক সমস্যা নেই। এটা গর্বের সঙ্গে পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরা বলতে পারি। কিন্তু ভারতবাসী হিসাবে লজ্জায় আমাদের মাথা হেঁট হয়ে যায় যখন দেখি আমাদেরই পাশের রাজ্যে হরিজনদের উপর অত্যাচার চলছে। উত্তর প্রদেশে অত্যাচার চলছে, বিহারে চলেছে, দক্ষিণ ভারতে চলেছে। এটা জওহরলাল নেহেরুর আমলেও হয়েছে, ইন্দিরা গান্ধীর আমলেও হয়েছে, মোরারজী দেশাই-এর আমলেও হয়েছে, চরণ সিং-এর আমলেও হয়েছে এবং এখন ইন্দিরা গান্ধীর আমলেও হচ্ছে, সেদিন যা হয়ে গেল। পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরা গর্ব বোধ করতে পারি যে আমাদের মন উদার। আমরা ছোট জাত, বড় জাত বিচার করি না এবং আমরা সর্ব ক্ষেত্রে সমান সুযোগ দেবার চেষ্টা করি। কোথাও কোথাও হয়ত সামান্য ত্রুটি বিচ্যুতি থাকতে পারে, তবে সেটা নগণ্য। কাজেই পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমরা গর্ব বোধ করি। কিন্তু ভারতবাসী হিসাবে ৩২ বছর স্বাধীনতা হবার পরেও আমাদের লজ্জা অনুভব করতে হয় যখন দেখি উচ্চ বর্ণের লোকেরা হরিজনদের উপর অত্যাচার করে। আজকে এই অত্যাচার কেবলমাত্র আইন পরিবর্তন করলেই বন্ধ হবে না। তাদের স্বার্থ রক্ষা শুধুমাত্র আইন পরিবর্তনের দ্বারা হবে না, মনের দিক থেকেও পরিবর্তন করতে হবে। সেই মনের দিক থেকে পরিবর্তন হওয়ার মাঝখানে, যে সময় লাগবে তার মাঝে তাদের উৎসাহ দিতে হবে। আমরা যে বয়স কমিয়ে দিয়েছি, আমরা সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবসের শিক্ষাগত মান কম থাকলেও তাদের চাকুরী দেবার সুযোগ করে দিয়েছি উচ্চ বর্ণের হিন্দুদের তুলনায় এর একটা নেগেটিভ এফেক্ট আছে যে তারা এই সুযোগের জন্য ভাল ভাবে পড়াশুনা করে না, বেশীদূর পড়বার চেষ্টা করে না। এর কুফলও আছে এবং সুফলও আছে। সেই কুফলটা হচ্ছে, তাদের একটা মনোভাব দেখা যায় যে বেশীদূর পড়াশুনা করবার দরকার নেই। অর্থাৎ কম বয়স যদি হয় বা আমাদের পড়াশুনার মান যদি কম থাকে তাহলেও আমরা বর্ণ হিন্দুদের সঙ্গে বা অন্য জাতের সঙ্গে একত্রে বসে সিভিল সার্ভিস একজামিনেশান দিতে পারবে আমরা যে কোন আই. এ. এস. একজামিনেশান ইত্যাদি সব দিতে পারবো। শিক্ষাগত যোগ্যতা, বয়স ইত্যাদি সব দিক থেকে কম থাকলেও আমাদের রিজার্ভেশানের সিট থাকবে। এর ফলে নিজেদের বড় করবার ভাল করে লেখাপড়া শেখার আগ্রহ কমে যাচ্ছে এবং এটা হচ্ছে এর নেগেটিভ সাইড। কাজেই সেই দিকে আমাদের লক্ষ্য রেখে এই বিধান যাতে কার্যকরী হয় এবং এটা কার্যকরী করার চেষ্টা আমাদের পশ্চিমবঙ্গ সরকারের — যদিও আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষে এটা সীমিত। এটা ভারত সরকারের উপর নির্ভর করে, ভারতবর্ষের জনসাধারণের উপর নির্ভর করে। তাহলেও লিমিটেড স্ফেয়ারের মধ্যে আমাদের যা কর্তব্য সেটুকু আমরা করবো — এই টুকু আমাদের এ্যাসেম্বলী প্রোসিডিংস-এর মধ্যে লিপিবদ্ধ হোক। এই সাজেসানস রেখে, এই বিলকে আবার সমর্থন করে এবং জনতা পার্টির পক্ষ থেকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে তপশীল জাতি, উপজাতি সংরক্ষণের জন্য যে রেজলিউশন এখানে মুভ করা হয়েছে র‍্যাটিফিকেশনের জন্য, সেটাকে আমি সমর্থন করছি। এই বিষয়ে বক্তৃতা করার কোন দরকার আছে বলে আমি নিজেও মনে করি না। প্রদ্যোৎ বাবু যে মানসিকতা থেকে পশ্চিম বাংলা সম্পর্কে গর্ব অনুভব করলেন, আমি সেদিক থেকে একমত ওঁর সঙ্গে। প্রশ্নটা হল, আজকে এমন একটা সময়ে এই বিষয়ে আলোচনা করছি, যখন আমাদের মধ্যে ক্ষোভ, বেদনা, সমস্ত রকম এর অবস্থা মনের মধ্যে তোলপাড় করছে। কারণ ভারতবর্ষ স্বাধীন হয়েছে অনেক বছর, তারপরেও একটা বিশেষ জাতি, উপজাতি, সম্প্রদায়, তাদের সম্পর্কে আমাদের এখন আলাদা আলাদা ভাবে আলোচনা করতে হচ্ছে। কিন্তু এটা একটা কোন রাজ্যের ব্যাপার নয়, এটা সামগ্রিক ভাবে সারা ভারতবর্ষের ব্যাপার, সামগ্রিক ভাবে কেন্দ্রীয় সরকারের দায়িত্ব যে কেমন ভাবে তারা সমতা ফিরিয়ে আনবেন। এটা ভারতবর্ষ স্বাধীন হবার পর সংবিধানেও স্বীকৃত, সংবিধানে স্বীকার করে নেওয়া হয়েছে যে সারা ভারতে পিছিয়ে পড়া জাতি, উপজাতিগুলো, তারা আজকে সামাজিক, অর্থনৈতিক এবং রাজনৈতিক দিক থেকে যেমন ভাবে শোষিত হচ্ছে তার ফলে সারা ভারতবর্ষে অর্থনৈতিক অগ্রগতির পথে একটা প্রচন্ড বাধার সৃষ্টি হয়েছে। সেই জন্য এদের দিকে দৃষ্টি দেওয়া দরকার, এদের সমস্যা সমাধানের দিক নির্দেশ হওয়া উচিত। এটা সংবিধানে স্বীকৃত। কিন্তু আজকে ৩২/৩৩ বছর হয়ে গেল, আজ পর্যন্তও সঠিক এদের সমস্যা সমাধানের রূপ রেখা নির্দেশিত হয় নি। প্রয়োগের দিকে এগোনো সম্ভব হয় নি। এই ব্যাপারে আমি প্রদ্যোৎ বাবু বা অন্যদের সঙ্গে, যাদের আমাদের দৃষ্টিভঙ্গীর সঙ্গে পার্থক্য আছে, মিলবে না, — এই কারণে যে আমরা মনে করি, যে পথে এই সমস্যার সমাধান হওয়া উচিত, সেই পথ গ্রহণ করা হয় নি বলে আজও এই সমস্যা একই জায়গায় আছে এবং স্বভাবতঃই আমরা জানি যে ভারতবর্ষে একমাত্র বৈজ্ঞানিক সমাজতন্ত্রের যে চিন্তা, তার প্রসারতা এবং বিভিন্ন গণ সংগঠন, তাদের প্রকৃত প্রত্যক্ষভাবে অংশগ্রহণ, তার মধ্যে দিয়ে এটাকে বাস্তব অবস্থার মধ্যে আনা যায় এবং এর পূর্ণ সমাধান করা যায় সমাজতন্ত্রের পূর্ণ রূপায়ণের মধ্যে দিয়ে। কিন্তু আজকে যারা ৩০ বছর ধরে এক টানা শাসন করেছেন, তারা ভারতবর্ষের বিভিন্ন প্রান্তেও এই জাত, এই সম্প্রদায় এবং ভাষাগত যে সমস্ত জাতি আছে, তাদের মধ্যে ভেদ বিভেদ, নানা কারণে সৃষ্টি করে রেখেছেন, আপনি আশ্চর্য হয়ে যাবেন, মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে কর্ণাটক রাজ্যে যেখানে বিভিন্ন রকম মঠ আছে, মন্দির আছে, মসজিদ আছে, যেখানে উচ্চ বর্ণের প্রাধান্য আছে, সেই জায়গাতে — এর আগে যখন চিকমাগালুরে ইন্দিরা গান্ধী তাঁর নির্বাচনী প্রচারে যান তখন তিনি যে সমস্ত মন্দিরে গিয়েছিলেন, সেই শৃঙ্গারীর মঠ, সেখানে পরিষ্কার ভাবে বলা আছে যে কোন সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবসের ছেলে মেয়ে সেই জায়গায় পড়তে পারবে না, সেই মন্দিরে যেতে পারবে না। মহারাষ্ট্রের বিভিন্ন সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস, তারা কনভার্সন হয়েছে টু বুদ্ধিজিম। বিভিন্ন জায়গায় আজকে এই জিনিস হচ্ছে। আজকে পশ্চিম বাংলা নিয়ে গর্ব অনুভব করছেন কেন? করাটা স্বাভাবিক, আমি ওনার সঙ্গে একমত এই কারণে, এটা এমনিতে এখানে হয় নি, এখানে বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলন, কৃষক আন্দোলন, শ্রমিক আন্দোলন, এই সমস্ত গণতান্ত্রিক আন্দোলনের যে প্রসারতা, তার যে ব্যপ্তী, তার যে উন্নত

মান, এর ফলে আজকে এই ভেদ বিভেদ এ্যাকিউট হিসাবে দেখা দেয় নি। আজকে দুঃখের কথা, কেন বেলচীতে এই ঘটনা ঘটল, কেন পারসবিঘাতে এই ঘটনা ঘটল, কিসের জন্য এবং কেন পিপড়াগ্রামে এই ঘটনা ঘটল? সমস্ত জায়গায় দেখবেন, উচ্চ বিত্ত, উচ্চ বর্ণ, উচ্চ হিন্দু যাদের বলা হয়, এদের এই যে তথাকথিত নিম্ন বর্ণ এবং এই সব জাতপাতের প্রশ্ন — বিরোধ যখন আসে, তার মধ্যে অর্থনৈতিক প্রশ্নগুলোও যুক্ত হয়ে যায়।

[1-10 — 1-20 P.M.]

ওদের কলঙ্কের কালিমা আজো আমাদের ভারতবাসীর ললাট লেপন হয়ে আছে। পিপড়াগ্রামে যা ঘটেছিল তা কোনো বিচ্ছিন্ন ঘটনা নয়। সেখানে খেতমজুর, ভূমিহীন চাষীরা তাদের অধিকারকে প্রতিষ্ঠিত করতে চেয়েছিল বলেই তাদের ওপর জোতদার জমিদারদের আক্রমণের ঘটনা ঘটেছে। সুতরাং আজকে ভারতবর্ষের এই পুঁজিবাদী সামন্ততান্ত্রিক সমাজ কাঠামোর মধ্যে এই সমস্যার সমাধান হওয়া সম্ভব নয়। আজকে কেন আমরা এবিষয়ে পশ্চিম বাংলায় গর্ব অনুভব করি? কারণ আমরা পশ্চিম বাংলায় দীর্ঘকাল ধরে গণ আন্দোলনের মধ্যে দিয়ে জনচেতনার একটা বিরাট পরিবর্তন ঘটিয়েছি। সেই পরিবর্তন সারা ভারতবর্ষে ঘটলে তবেই বিপুল পরিবর্তন আনা সম্ভব। তা সত্ত্বেও আজকে আমাদের এই সাংবিধানিক কাঠামোর মধ্যে, সীমিত ক্ষমতার মধ্যে কিছু কিছু চেষ্টা চালিয়ে যেতে হবে। তপশীল জাতি, উপজাতি, সংখ্যালঘু সম্প্রদায় এবং বর্ণ হিন্দুদের মধ্যে যে সমস্ত ডাউন ট্রোডেন সেকশন আছে এবং মুসলমান সম্প্রদায়ের মধ্যে যে সমস্ত নিপীড়িত শ্রেণী আছে তাদের জন্য আজকে আমাদের হাতে যতটুকু সুযোগ আছে ততটুকু-কেই কাজে লাগাতে হবে। শিক্ষা, সংস্কৃতি, সামাজিক অন্যান্য যে সমস্ত সুযোগ সুবিধা আছে সেগুলির মধ্যে যতটুকু সুযোগ দেওয়া যায় ততটুকু দেবার জন্য একটা পরিস্থিতি সৃষ্টি করা প্রয়োজন। এটা আজকে দরকার। আজকে কাউকে দোষারোপ করে কোনো লাভ হবে না। কিন্তু তবুও আমি বলব যে, ১৯৭৭ সালে যখন বেলচির ঘটনা ঘটেছিল তখন সেখানে রাষ্ট্রপতির শাসন ছিল এবং আজকে যিনি প্রধানমন্ত্রী তখন তিনি, অর্থাৎ শ্রীমতী ইন্দিরা গান্ধী দাবী করেছিলেন তখনকার প্রধানমন্ত্রী মোরারজী দেশাই এবং স্বরাষ্ট্র মন্ত্রী চরণ সিং-এর পদত্যাগ। অথচ আজকে তাঁরই রাজত্বে সরাসরি রাষ্ট্রপতি শাসনে পিপড়াগ্রামে যে ঘটনা ঘটল ঐ বেলচির চেয়ে আরো নৃশংস ঘটনা ঘটল, একটা আদিম বর্বর ঘটনা ঘটল, আজকে ইন্দিরা গান্ধী কি বলবেন? আজকে ভারতবর্ষে মানুষ তাঁর কাছে জানতে চাইছে যে, আপনি তো তখন ওঁদের পদত্যাগ দাবী করেছিলেন, এখন আপনার পজিটিভ বক্তব্য কি? যখন ওখানে সরকার এবং বিধানসভা ভেঙে দেওয়া হয়েছিল তখন সেই কাজের পিছনে যুক্তি হিসাবে বলা হয়েছিল যে, ঐ সরকার সংখ্যালঘু সম্প্রদায়ের স্বার্থ রক্ষা করতে পারছে না, অতএব সরকারকে বাতিল করা হচ্ছে। তাহলে আজকে যখন এই অবস্থা তখন তাঁর সরকার সংখ্যালঘু সম্প্রদায়ের, ভাষাগত সংখ্যালঘু সম্প্রদায়ের স্বার্থ রক্ষা করার জন্য কি পজিটিভ ব্যবস্থা গ্রহণ করছে? আজকে এবিষয়ে তাঁর কি বক্তব্য? একথা আজকে ভারতবর্ষের মানুষ জানতে চাইছে। আমরা এব্যাপারে কোনো বায়াসড নই। আমরা জানি এবিষয়ে সারা ভারতবর্ষের চেহারার সঙ্গে পশ্চিম বাংলার চেহারা

এক নয়। তবে পশ্চিম বাংলায় এ জিনিস না থাকার পিছনে অনেক ঐতিহাসিক কারণ আছে। এরিয়ান সিভিলাইজেসন এবং তার পর মোঘোল এবং পরবর্তীকালে বিশেষ করে বাংলাদেশে চৈতন্য মহাপ্রভুর একটা প্রভাব আছে। বাংলাদেশের ঐতিহাসিক ঐতিহ্য আছে এবং তার সঙ্গে গণতান্ত্রিক আন্দোলন আছে। আজকে পশ্চিম বাংলা যে পথে এগোচ্ছে তাতে তারা অর্থনৈতিক দিক থেকে এবং অন্যান্য সামাজিক দিক থেকে এই সমস্যার সমাধানের দিকেই এগিয়ে যাচ্ছে। সুতরাং এটা আজকে সারা ভারতবর্ষের মানুষকে চিন্তা করতে হবে এবং সেই পথেই সারা ভারতবর্ষকে এগিয়ে নিয়ে যেতে হবে। আজকে পশ্চিম বাংলার বিধান সভায় এই প্রস্তাবকে সমর্থন করে আমি এটা বলতে চাই যে, আমরা কোনো ব্যাপারে বায়াসড নই, কিন্তু তা সত্ত্বেও আমাদের আজকে যতটুকু সুযোগ আছে তাকে পরিপূর্ণভাবে কাজে লাগাতে হবে এবং তা যদি আমরা পারি তাহলে আমি বলতে পারি যে, পরবর্তীকালে এ বিষয়ে যখন সারা ভারতবর্ষে আন্দোলন হবে তখন সেই আন্দোলনকে পশ্চিম বাংলা নেতৃত্ব দেবে। আজকে আমরা জানি জোতদার, জমিদার, ধনী মহাজনরা গ্রামাঞ্চলের নিরাপত্তাকে ক্ষুন্ন করছে এবং গ্রামীণ অর্থনীতিকে ভেঙে চুরমার করে তাদের ক্ষমতা বজায় রাখার জন্য স্বৈরাচার, অনাচার সৃষ্টি করছে, এবং এটাও আমরা জানি যে, ব্যাপক গণ আন্দোলনের মধ্যে দিয়ে-ই এর অবলুপ্তি ঘটবে এবং পশ্চিম বাংলা তথা সারা ভারতবর্ষে এই সমস্যার সমাধান হবে। এই আশা রেখে এবং এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজ সকাল ৯টা থেকে বারাসাত সাব-ডিভিসনাল হাসপাতালে সমস্ত রোগীরা প্রায় ৩০০ থেকে ৩৫০ জন রোগী হাসপাতালের অব্যবস্থার বিরুদ্ধে অনশন ধর্মঘট করছেন। তাঁদের দাবী ওষুধ পাচ্ছেন না, ডাক্তাররা আসছেন না, নার্সরা দেখাশুনা করছেন না। এই রকম চরম অবস্থা দীর্ঘদিন ধরে চলেছে। এর প্রতিকারের দাবীতে রোগীরা অনির্দিষ্টকাল ধর্মঘট করছেন। আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি যাতে এখনই হস্তক্ষেপ করা হয় এবং রোগীরা যাতে খেতে পারেন তার ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**শ্রী রজনী কান্ত দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই লক্ষ লক্ষ ভারতবাসী যারা তপশিলী জাতি এবং তপশিলী উপজাতি শ্রেণী ভুক্ত তাদের তরফ থেকে এশিয়ার মুক্তি সূর্য, ভারতরত্ন শ্রীমতী ইন্দিরা গান্ধীকে আন্তরিক কৃতজ্ঞতা জানাবো। কারণ, এই বিল দীর্ঘদিন ধরে ওভার-ডিউ হয়ে পড়ে ছিল। তিনি আসবার পর প্রথম পদক্ষেপ হিসাবে এই বিলকে নিয়ে এসেছিলেন এবং এটা অতি গুরুত্বপূর্ণ বিল। আমি অভিনন্দন জানাচ্ছি শ্রীমতী ইন্দিরা গান্ধীকে এই কারণে যে, নির্বাচনের প্রাক্কালে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন — গরীব, নির্যাতিত, নিপীড়িত, নিষ্পেষিত, অবহেলিত, ডিপপ্রেসড সোসাইটি, উইকার সেকসান, পলিটিক্যালি এ্যভয়েড যারা তাঁদের জন্য প্রথম থেকে এই ব্যবস্থা করবেন এবং তারই পদক্ষেপ হিসাবে এই বিল নিয়ে এসেছিলেন। আগের যে সরকার ছিলেন প্রায় ৩০ মাস ধরে গদিতে তারা এই বিলকে পলিটিক্যালি এ্যভয়েড করতে চেয়েছিল। সেই বিলকে শ্রীমতী ইন্দিরা গান্ধী আমাদের সামনে নিয়ে এসেছেন এবং আমি ভারতবর্ষের যে সমস্ত তপশিলী জাতি এবং উপজাতি আছে তাদের পক্ষ থেকে আন্তরিক অভিনন্দন জানাচ্ছি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলে যে অরিজিন্যাল প্রভিসন ছিল সেখানে এই কথা ছিল — The Provision relating to the reservation of seats for the scheduled castes and scheduled tribes either in the House of the People or in the Legisletive Assemblies of the State shall cease to have effect after the expiration of 10 years from the date of commencement of the constitution.

যখন এই প্রভিসন রাখা হয়েছিল তখন কনস্টিটুয়েন্ট এ্যাসেম্বলীর অনেকেই বলেছিলেন না, ১০ বছরের মধ্যেই নিশ্চয়ই এই জিনিস হয়ে যেতে পারে। কিন্তু সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবসদের সামাজিক, শিক্ষাগত, অর্থনৈতিক উন্নতি সম্ভব হয় নি। তখন পন্ডিত নেহেরু বলেছিলেন, — It was not inadequate if the leaders of the country put their heads together to bring them up. তারপর ডঃ আম্বেদকর বলেছিলেন — If at the end of 10years the scheduled castes and the scheduled tribes find that their position has not improved or that they want further extension of this period it will not have any effect on their capacity or their intelligence to have various ways of getting some satisfaction.

[1-20 — 2-00 P.M.]

**(Including Adjournment)**

স্যার, তখন এই কথা বলা হয়েছে, কিন্তু আমরা দেখেছি সমাজে বিভিন্ন ধরনের যে সমস্ত বাধা ছিল তার জন্য এটা সম্ভব হয় নি। সমাজে যাঁরা নেতা ছিলেন তাঁরা এগিয়ে আসেন নি, সেখানে বিভিন্ন ধরনের পলিটিকস ছিল, বিভিন্ন উদ্দেশ্য ছিল তার ফলে সম্ভব হয়ে ওঠে নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের সংবিধানে এই কথা বলা আছে —

State will take special care in promoting welfare of the weaker section specially the scheduled caste and scheduled tribes.

সমাজের মধ্যে যে ডিসবিলিটিজ আছে তা দূর করতে হলে সংবিধানে আলো দেখাতে হলে আমাদেরকে এগিয়ে যেতে হবে। এই কথা বন্ধুরা স্বীকার করে নিয়েছেন। সমাজে এখন কাস্টইজম রয়েছে, অস্পৃশ্যতা রয়েছে। আমরা লক্ষ্য করেছি হিন্দু ধর্ম ত্যাগ করে যেসব আদিবাসী খৃস্টান হয়েছে তারা ফাদার হয়ে গেছে, যারা মুসলমান হয়েছে তারা মৌলানা হয়ে গেছে কিন্তু হিন্দু ধর্মে যে সমস্ত আদিবাসী, তপসিলি আছে তারা মন্দিরের পূজারী তো দূরের কথা মন্দিরে ঢুকতেই পারছে না। এখনও তাদের নলকূপ থেকে জল পর্যন্ত নিতে দেওয়া হয় না। কোন সোসাল ওয়ার্কে তাদের নেওয়া হয় না এই সময় শ্রীমতী ইন্দিরা গান্ধী এই ডিপ্রেসড ক্লাসকে আন্তরিকতা জানাতে এসেছিলেন এবং এই বিলটা এনেছিলেন। তিনি বলেছিলেন সমাজে এখন ৯৫ পারসেন্ট লোক রয়েছে দারিদ্র সীমার নীচে। বিলো প্রভার্টি লাইন ৯৫ পারসেন্ট লোক রয়েছে। এই গভর্নমেন্ট তাদের জন্য কি করছে? বড় বড় কথা বলছে, তাঁরা ৩ বছর এসেছেন এই ৩ বছরে তাঁরা ঐ সমস্ত অবহেলিত, নিষ্পেষিত শতাধিক ব্যক্তি যাদের

আর্থিক সমস্যা রয়েছে, শিক্ষাগত সমস্যা রয়েছে তাদের জন্য এই সরকার কি করছে? আমরা গরীবের বন্ধু, এই কথা তো বলেন। ৯৫ পারসেন্ট শ্রমিকের রিজারভেশন অফ কোটার সম্বন্ধে কি করছে। ৩ লক্ষ বেকার কে বেকার ভাতা দিয়েছেন তার মধ্যে কত জন সিডিউল্ড কাস্ট, সিডিউল্ড ট্রাইবস আছে বিধবা ভাতা দিয়েছেন তার মধ্যে কতজন আদিবাসী তপসিলী বিধবা ভাতা পেয়েছেন? ১৫ পারসেন্ট সিডিউলড কাস্ট, ৫ পারসেন্ট সিডিউলড ট্রাইবস — আমরা প্রশ্ন দিয়েছিলাম সিডিউল কাস্ট-ট্রাইবস সম্বন্ধে সেটা ওঁরা মানছেন না। আমরা বলেছিলাম প্রাইভেট সেক্টরে রিজার্ভ রাখতে হবে কিন্তু ওঁরা তো সে পথে চলছেন না। ওঁরা গরীবের হরিজনের কথা বলেন, — আপনারা নিশ্চয় আমার সঙ্গে একমত এখানে কিষাণ নেতা আছেন, দেশের শ্রমিক নেতা আছেন হরিজন নেতা আছেন, কিন্তু শ্রীমতী গান্ধী সকলের উর্দ্ধে, সারা ভারতবর্ষের হরিজনরা, আদিবাসী, তপসিলিরা উইকার সেকশন অফ পিপল, তাঁকে সারা দেশের নেত্রী বলে স্বীকার করে নিয়েছেন। বিহার, মহারাষ্ট্র ইত্যাদির হরিজনদের কথা বলছেন — মরিচঝাঁপিতে কতজনকে গুলি করে মারা হয়েছিল? মরিচঝাঁপিতে যে সমস্ত নিরীহ উদ্বাস্তু যারা তপসিলী শ্রেণীভুক্ত ছিল — যাদের কথা বলার কেউ ছিল না তাদের উপর গুলি করে তাদের মারা হল — নৌকা ডুবিয়ে দেওয়া হল। তাদের যেতে না দিয়ে মারা হল। সে বিষয়ে কেউ কিছু বলছেন না। মরিচঝাঁপির মতন কাশীপুর ও নদীয়ার কথা আপনাদের স্বীকার করতে হবে। ৬০ লক্ষ কৃষককে পেনসান দেবার কথা আপনারা বলেছেন। কিন্তু তার মধ্যে কতজন সিডিউলড কাস্ট বা সিডিউলড ট্রাইবস তা আপনারা বলেন নি। এদের মধ্যে ৮০ ভাগ শতকরা ডে লেবারার। সুতরাং এটা একটা স্টান্ট। যাই হোক সামাজিক সমস্যা, আর্থিক সমস্যা ও শিক্ষাগত সমস্যা নিয়ে আজকে আলোচনা করতে হবে। কিন্তু সর্ব প্রথম চেঞ্জ অফ হার্ট দরকার। আপনারা ভদ্র ভাবে এগিয়ে এলে নিশ্চই আমরা সাহায্য করব এই সামাজিক অসাম্য দূর করতে। সর্বশেষে কনস্টিটিউশান এ্যামেন্ডমেন্টের জন্য যে রেটিফিকেশান .বিল পাঠান হয়েছে তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**Mr. Deputy Speaker :** Now, there will be recess. We will again meet at 2-00 P.M.

**(At this stage the House was adjourned till 2 P.M.)**

**(After Adjournment)**

[2-00 — 2-10 P.M.]

**শ্রী অনিল মুখার্জি :** আজকে এই বিলকে সমর্থন করতে গিয়ে আমি দু একটি কথা আপনার মাধ্যমে বলতে চাই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই যে বিল সংশোধন — রেটিফিকেশান যা আনা হয়েছে এটা আপনি লক্ষ্য করলে দেখবেন আজকে এটা নূতন নয় ১৯৫৯ সালে এটা একবার সংশোধন করা হয়েছে। সংবিধানে ছিল প্রথম ১০ বছর। তারপর ৬৯ সালে পরিবর্তন করে আরো ১০ বছর করা হল এবং এবার ১৯৮০ সালে আবার ১০

বছর করা হচ্ছে — অর্থাৎ মোট ৪০ বছর করা হল। বছরের পর বছর বিলের আয়ু বাড়িয়ে সাধারণ মানুষের কোন উন্নতি করা যায় না। আমরা জানি কিছু শিল্প সংরক্ষণের জন্য যেমন প্রোটেকশান পলিসি নেওয়া হয় — অর্থাৎ যতক্ষণ না পর্যন্ত শিল্প সমৃদ্ধিশালী না হচ্ছে ততক্ষণ পর্যন্ত এই পলিসি নেওয়া হয়, ঠিক তেমনি সিডিউল কাস্ট ও ট্রাইবসদের অর্থনৈতিক উন্নতি না করে রাজনীতি করার জন্য বছরের পর বছর সংবিধান সংশোধন করছেন। পরিসংখ্যান দেখলে দেখবেন এদের নিরক্ষরতার সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। দারিদ্র্য সীমার নীচে শতকরা ৭০ জন মানুষ আছে এদের মধ্যে বেশীর ভাগই আদিবাসী ও তপসিলি। এদের অধিকাংশকেই দিনের পর দিন উপোষ করতে হচ্ছে শিক্ষার কোন বন্দোবস্তো নেই। অথচ শুধু রাজনীতি করার জন্য পার্লামেন্টে বছরের পর বছর এদের আয়ু বাড়ান হচ্ছে। অর্থাৎ তাদের অর্থনৈতিক দুর্গতি দূর করার জন্য কেন্দ্রীয় সরকার কোন ব্যবস্থা গ্রহণ করছেন না।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য রজনী কান্ত দলুই এশিয়ার মুক্তি সূর্য সম্পর্কে প্রশস্তি গাইলেন, সেই মুক্তি সূর্যের আমলে ১৯৬৯ সালে এই সংবিধানকে ১০ বছরের জন্য বাড়ান হয়েছিল এবং এশিয়ার মুক্তি সূর্য তার আগে ১১ বছর ছিলেন, সেই ১১ বছরে তিনি তপসিলি উপজাতিদের জন্য কিছুই করেন নি। তাঁরই রাজত্বে বিহারের পরাশবিঘা নামে একটি গ্রামে হাজার হাজার মানুষকে হত্যা করা হল। সেখানে আইন-শৃঙ্খলা নেই, সেখানে উপজাতিদের উপর অত্যাচার করছে। স্যার, বিহারে আইন-শৃঙ্খলা পরিস্থিতি এমন ভয়াবহ যে মানুষ যারা নির্যাতিত, যাদের হত্যা করা হয়েছিল আজ পর্যন্ত তাদের রক্ষা করার কোন ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করেন নি। একথা সত্য যে আজও ল অব আনটাচেবিলিটি, অস্পৃশ্যতা বর্জন আইন এখানে রয়েছে, তা সত্ত্বেও আজকে সামাজিক বয়কট হচ্ছে। একথা রজনী বাবু তাঁর নিজের বক্তৃতার মধ্যে বলেছেন কিন্তু ভারতবর্ষে ৩০/৩২ বছর ধরে ওঁরা শাসন করেছেন, এই ৩০ বছর ধরে ওঁরা এই সিডিউলড কাস্ট এন্ড সিডিউলড ট্রাইবসকে সংরক্ষিত আসন দিয়েছেন, দিয়েও ওঁরা তাদের কোন উন্নতি করেন নি, তাদের মধ্যে নিরক্ষরতা, আর্থিক অনটন রয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা বিশ্বাস করি এইসব সিডিউলড কাস্ট এন্ড ট্রাইবস দুটো ভাগে বিভক্ত — এক হল প্রিভিলেজড ক্লাস, আর এক হল নন-প্রিভিলেজড ক্লাস। আমরা জানি যতক্ষণ পর্যন্ত শোষণহীন সমাজ না হচ্ছে ততক্ষণ পর্যন্ত এই আইনের মেয়াদ ১০ বছর করে ১০০ বছর বাড়িয়েও এই অবহেলিত মানুষের কোন উন্নতি করা যাবে না। এটা অর্থনৈতিক ক্ষেত্রে আমরা দেখেছি বড় বড় শুঁড়ি শ্রেণী জাতীয় লোক তারা যখন সমাজ শোষণ করে তখন গরীব মানুষ হোক, অস্পৃশ্য হোক, সিডিউলড কাস্ট হোক, সকলকে সমানভাবে শোষণ করে যায়, তার কাছে জাতের প্রশ্ন থাকে না। ভারতবর্ষের যদি অর্থনৈতিক কাঠামোর সম্পূর্ণ পরিবর্তন না হয়, ভারতবর্ষে যতদিন শোষণহীন সমাজ ব্যবস্থা না হচ্ছে ততদিন এইভাবে সংবিধান সংশোধন করে, এদের পার্লামেন্টে সংরক্ষিত আসন দিয়ে কোন উপকার করা যাবে না, যায় না। এমন কি এশিয়ার মুক্তি সূর্য ২০ দফা কর্মসূচী নিয়েছিলেন, তার মধ্যে গরীবী হঠাও প্রোগ্রাম করে গরীবদের হঠিয়ে দিয়েছিলেন ভারতবর্ষ থেকে, ধনী আরও বেশী ধনী হয়েছে। শ্রীমতী ইন্দিরা গান্ধীর রাজত্বে ১১ বছরে যে অর্থনৈতিক চিত্র ভারতবর্ষের বুকে দেখতে পাই সেই চিত্র হচ্ছে শোষণের চিত্র, সেই চিত্র

হচ্ছে মানুষের উপর অত্যাচারের চিত্র, সেই চিত্র হচ্ছে জরুরী অবস্থার চিত্র। তিনি শুধু রাজনীতি করার জন্য, সংবিধানকে সংশোধন করে নিজের সুবিধা নেওয়ার জন্য এই কাজ করেছেন। স্যার, আমরা কি চাচ্ছি, আমরা চাচ্ছি এমন একটা সমাজ যে সমাজে শোষণ থাকবে না, সেই সমাজে সমস্ত মানুষ গরীব আদিবাসী, তপসিলি যারা আছে তারা অর্থনৈতিক, সামাজিক সমান অধিকার পাবে, কোন বঞ্চনা পাবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রজনী কান্ত দলুই একটু আগে বললেন এই সরকার কি করেছেন?

[2-10 — 2-20 P. M.]

৬০ বছর বয়সের বৃদ্ধদের এই যে পেনসন দেওয়া হচ্ছে তাতে তিনি বলেছেন, কতগুলি সিডিউলড কাস্ট এ্যান্ড ট্রাইবস-কে এটা দেওয়া হয়েছে? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, উনি কি জানেন না এই সিডিউলড কাস্ট এবং ট্রাইবস-দের মধ্যে বহু গরীব কৃষক রয়েছে, হাজার হাজার মানুষ রয়েছে যারা এই পেনসনের মাধ্যমে উপকৃত হবে? উনি কি জেগে ঘুমোচ্ছেন? আমরা জানি এই সরকার গরীব এবং সাধারণ মানুষদের জন্য কাজ করছেন, কাজেই উনি শুধু বিরোধিতার জন্যই এই সমস্ত কথাগুলি বললেন। ৬০ বছর বয়সের এই যে কৃষকরা রয়েছে তার মধ্যে হাজার হাজার বর্গাদার রয়েছে, লক্ষ লক্ষ গরীব কৃষক রয়েছে, প্রান্তিক কৃষক রয়েছে যারা জমি, লাঙ্গল এবং চাষের সঙ্গে জড়িত। আমরা দেখছি সেই সমস্ত মানুষ আজকে পেনসন পাবে, এই সরকারের ঘোষিত নীতির দ্বারা তারা উপকৃত হবে। ভারতবর্ষের মধ্যে একমাত্র পশ্চিমবাংলা এই ধরনের একটা প্রগতিশীল নীতি গ্রহণ করেছে এবং গরীব ও সাধারণ মানুষের জন্য এই নীতি গ্রহণ করা হয়েছে। আমি বাজেটে, এই রিপোর্টে এবং রাজ্যপালের ভাষণে দেখেছি এই সরকার আদিবাসী এবং তপসিল জাতির প্রভূত উন্নতি করেছে। এই সরকার তাদের জন্য শিক্ষার ব্যবস্থা করেছে, তাদের ছেলেমেয়েদের জন্য হাসপাতালের ব্যবস্থা করেছে এবং তাছাড়া আরও অনেক অর্থনৈতিক উন্নতি সাধন করেছে। কাজেই মাননীয় সদস্য রজনীবাবু যেকথা বললেন তাতে দেখছি তিনি না জেনে শুনে অসত্য ভাষণ এখানে আজ করলেন যে, এই সরকার জনসাধারণের জন্য কি করেছে? তিনি আরও বলেছেন, এই সরকার রাজ্যের আদিবাসীদের জন্য কি করেছেন? মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আমি এই প্রসঙ্গে আরও কিছু বলতে চাই। এই সরকার বিগত বছর এবং তার আগের বছর আদিবাসী এবং তপসিলদের জন্য গৃহ নির্মাণের ব্যবস্থা করেছে, বহু স্কুল করেছে এবং তাদের আবাস স্থলের ব্যবস্থা করেছে, হোস্টেল করেছে এবং তাদের বই দেবার ব্যবস্থা করেছে। স্যার, সংবিধানে বর্ণিত অধিকারের আমরা বিপক্ষে নই। আমাদের বক্তব্য হচ্ছে বছরের পর বছর ধরে তাদের এইভাবে দুর্বল করে রাখা চলবে না। সংবিধানের উদ্দেশ্য ছিল আদিবাসী এবং তপসিলদের সংরক্ষিত আসন দিয়ে তাদের মান উন্নয়ন করব। কিন্তু আমরা দেখছি সংবিধান প্রণেতাদের উদ্দেশ্য কার্যকরী না করে বিগত ৩০ বছর ধরে তাদের রাজনৈতিক অস্ত্র হিসাবে ব্যবহার করা হয়েছে। কাজেই এই বিল সমর্থন করেও আমি বলছি শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্যে নয়, এই সমস্ত গরীব আদিবাসী এবং তপশীল জাতির লোক যারা রয়েছে তাদের যাতে অর্থনৈতিক কাঠামোর পুনর্গঠন হয় কেন্দ্রীয় সরকার সেই ব্যবস্থা করুক। এছাড়া আমার আরও বক্তব্য হচ্ছে তাদের শুধু অর্থনৈতিক

উন্নতিই নয়, শিক্ষার দ্বারা তাদের যাতে নিরক্ষরতা দূর হয় তার ব্যবস্থা করতে হবে এবং সমস্ত আদিবাসী, সিডিউলড কাস্ট এবং নিরক্ষর মানুষের জন্য কেন্দ্রীয় সরকারের এমন ব্যবস্থা করা উচিত যাতে তাদের অর্থনৈতিক বনিয়াদ সম্পূর্ণ রূপে পরিবর্তন হয়। আমি কেন্দ্রীয় সরকারের কাছে নিবেদন করছি, এই ১০ বছরই যেন শেষ বছর হয়। সংবিধানের যে ধারার ক্ষেত্রে এই পরিবর্তন চাওয়া হয়েছে সেটা হচ্ছে ৩৩৪ ধারা। সেখানে লেখা রয়েছে, — Shall cease to have effect on the expiration of a period of 40 years from the commencement of this constitution. প্রথমে ছিল ১০ বছর, তারপর আবার বেড়ে হল ১০ এবং তারপর আবার বেড়ে হল ১০ বছর এবং যেভাবে এটা বাড়ছে তাতে মনে হয় এটা শেষ পর্যন্ত ১০০ বছর হবে এবং তারপরও হয়ত দেখা যাবে আজকে যারা অবহেলিত হয়ে রয়েছে তারা ওই ১০০ বছর পরও সেই অবহেলিত হয়েই থাকবে। অর্থাৎ দেখা যাচ্ছে শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে এইভাবে দিনের পর দিন সংবিধান সংশোধন করা হবে। তাই আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই এশিয়ার মুক্তি সূর্য তিনি যেমন গরীবী হঠাও নীতি গ্রহণ করেছিলেন সেই রকম যেন না করেন। তিনি যেন সত্যিকারের নীতি নিয়ে এই গরীব মানুষের কল্যাণের জন্য তাঁর দৃষ্টিভঙ্গী পরিবর্তন করেন। যদিও আমরা জানি তিনি ধনতান্ত্রিক ব্যবস্থায় বিশ্বাসী তিনি একচেটিয়া পুঁজিপতিদের উন্নতির জন্যই তিনি কাজ করে যাচ্ছেন। সেজন্য আমি তাদের অনুরোধ করব যেন এই ১০ বছরের মধ্যেই যেন এই সমস্ত গরীব আদিবাসী অনুন্নত শ্রেণীর উন্নতির জন্যই ব্যবস্থা গ্রহণ করেন। এই কয়টি কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Neil Aloysius O'brien :** Mr. Deputy Speaker, Sir, I rise to support this ratification of the Forty-fifth Amendment Bill of the Constitution on behalf of a community that I represent - a very small community — the community I feel which in the past and even to-day has been further disseminated, has played its part in this country's welfare. When this reservation of seats was first brought about there was a hope in many people's minds and hearts that after a number of years, 30 years or 40 years, there would be no necessity for it because everyone would be integrated. Unfortunately, although there has been a great deal of discussion on intergration there has been very little discussion on the meaning of integration and you will pardon me if I spend a little time on what I think for a minority community like mine we understand by integration. Clearly, integration is modus vivendi, a relationship in which the hostility towards minorities diminishes or disappears, and let us not forget much to our shame that hostility does still exist in many pockets in this country, so that the minorities would be able to play a meaningful and purposeful part in the country on the basis of equality and will be accepted as full members of the society. As a minimum there is also a demand from the minority and that is an acceptance of and loyalty to the political and civic institutions of the

country and also demands sympathy for the basic aspirations of all the major groups.

[2-20 — 2-30 P. M.]

On the part of the majority group, it calls for tolerance and understanding. What else is essential? The answer to this question depends on the kind of integration that is sought, and it is here that the need for sharper definitions becomes clear. Students of minority-majority relationships have stated that integration can be achieved by two basic methos : pluralism (some times used synonymously with accommodation) or assimilation. Pluralism means a continuation of the minority as a distinct unit within the larger society, community consciousness remains. It implies several areas of life where diversity is tolerated and indeed encouraged, though conformity in some areas is necessary. Areas where diversity is permitted are personal and family life — religion, culture, marriage, food, society and possibly in social institutions, e.g., clubs, societies. A pluralistic society is therefore one in which the minority groups accept the political and civic institutions of the majority group and are sympathetic to its basic aspirations; in return, the majority group tolerates and accepts some of the distinct cultural traits of the minorities, allows them the establishment and maintenance of cultural and social institutions, and enables them to participate in the apparatus of the state on a basis of equality. A successful state of pluralism implies a process of balancing — the conformities that are essential with the diversities that may be permitted. If, as is obvious, the minorities want pluralism, they will not only have to identify the areas where conformity is essential and try to conform they will also have to help the majority achieve their aspirations in economic and social matters.

Assimilation, which is the other definition, involves many people in certain parts of the country. Total assimilation is a much more radical process. It rules out all diversities. The end product of assimilation is a situation of complete conformity at all levels of life. The resultant conformity is not an amalgam, but is assimilation to the culture of the dominant group. It implies the disappearance of minorities as distinct units in the society; it presupposes either one or both of the following factors — a decline in the group loyalty and sentiment of the minority and a willingness to abandon its special characteristics in favour of those of the majority, and, on the part of the majority, a determination not to permit the existence of 'distinct pocket's of population and to exact conformity. Above all, it implies basic homogenity in the society

of the majority group, and a belief in its superiority and in the necessity of assimilation. Its demands are primarily on the minority. It calls for radical adjustments by them but little by the majority, except to permit assimilation.

We have today seen many incidents which have occurred in many places. I met recently a visitor from abroad who said : "Why is it necessary to have this reservation for scheduled castes and others?" He found the answer when he read about the attrocities committed in so many parts of our country against people we consider to be of inferior castes. The answer whether it is necessary to be continued or not lies not in the theory or the principle but in looking around and seeing for ourselves and then we can take our own decision on facts — nothing else.

Another point I would like to bring about here is the definition about who belongs to scheduled caste, and unfortunately we find that if in one minute some one belonging to scheduled caste converts from Hinduism to Christianity the question of casteism i.e. scheduled caste disappears and with it disapperars not only protection but also reservation that he might have otherwise got economically and politically. How does the change of religion bring about a change in a person overnight from his social status, from his economic status and from being what he was? The definition, it seems, is largely to restrict modern secular society. If that is so, can we call it to be correct one? Finally, Sir, I should be brief and end with one more suggestion which was made by the last Government at the Centre. Due to its own parliamentary farcical inaptitude it was unable to pass an act in which constitutional status was to be given to the Minority Commission. If this Commission is reformed and is not given a constitutional status then it is totally unnecessary. It is the only way by which we can hope to bring about better understanding among communities. I firmly believe that civilisation has not produced anything better when a person does not think and practise true tolerance. Some one once said we do not think; we occationally re-arrange our prejudices in our minds. I suppose that even to-day with all the liberal thought the quality of tolerance is as rare as the quality of mercy. That all castes and creeds have common objectives is a fact. One must learn by the process of education and how to work jointly towards these objectives is to be learnt by experience.

With these words, Sir, I whole heartedly support the ratification of this amendment.

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবিধান সংশোধন সংক্রান্ত যে রেটিফিকেশান-এর প্রস্তাব উত্থাপন করা হয়েছে, সেই প্রস্তাব সমর্থন করে আমি কিছু বক্তব্য রাখতে চাই। আজকে একথা বলার দরকার করে না যে প্রস্তাব আমরা এখানে সমর্থন করছি। সংশোধন করা হয়েছে সংবিধান। কিন্তু এইটুকু সংবিধান সংশোধনের মাধ্যমে আমাদের দেশের তপসিলী শ্রেণী বা তপসিলী উপজাতিদের ভাগ্যের বড় একটা পরিবর্তন হবে বলে বিশ্বাস করা শক্ত। কারণ এই আসন সংরক্ষণের বিধানটা বিগত ৩০ বছর ধরে চলে আসছে এবং এটা আরও ১০ বছরের জন্য চালু হচ্ছে। কিন্তু আমার মনে হয় প্রকৃত প্রস্তাবে যদি তপসিলী শ্রেণী বা তপসিলী উপজাতি ইত্যাদি ভারতবর্ষের শোষিত, বঞ্চিত, দরিদ্র শ্রেণীর মানুষের অবস্থার কোন রকম পরিবর্তন ঘটাতে হয়, তাহলে শ্রীমতী গান্ধীকে শুধু এই রকম দু একটা সংবিধান সংশোধনের মধ্য দিয়ে অগ্রসর হলেই সেটা সম্ভবপর হবে না। আজকে আরও অনেক বড় বড় সংশোধন করতে হবে যে সংবিধান ১৯৪৯ সালে গৃহীত হয়েছে তার। সেই সংবিধানের চৌহদ্দির মধ্যে এই দরিদ্রতর শ্রেণী অবস্থার উন্নতি করা সম্ভবপর নয় — এই প্রশ্নই আজকে বড় হয়ে আমাদের সামনে দাঁড়িয়েছে। সেইজন্য আমার মনে হয় এই সংবিধান নিয়ে গভীর চিন্তার প্রয়োজন আছে। আমি আশা করবো প্রধানমন্ত্রী শ্রীমতী গান্ধী তিনি আরও বড় বড় বিষয়গুলি সংবিধান সংশোধনের চেষ্টা করবেন এবং তার মধ্য দিয়ে সাথে সাথে এই দরিদ্রতর শ্রেণীর অবস্থার যাতে উন্নতি হয় তার ব্যবস্থা ভারত সরকার করবেন। আমি জানি না, সেটা হবে কিনা। হয়তো এমন দিন আসতে পারে যখন এই সংবিধানকে বদলাতে নূতন কনসটিটুয়েন্ট এ্যাসেম্বলী বসাতে হবে এবং নূতন কনসটিটুয়েশান করতে হবে। তাছাড়া, ভারতের কোটি কোটি মানুষের অবস্থা ফেরানো দূরের কথা, সামান্য যেটুকু পারা যায়, একেবারে খুব নীচু স্তরের সুযোগ-সুবিধাগুলো তাদের দিতে পারা যাবে কিনা, সে বিষয়ে যথেষ্ট সন্দেহ আছে।

[2-30 — 2-40 P. M.]

কিন্তু সংবিধান সংশোধন করা হবে কিনা সে বিষয়ে সন্দেহ আছে। সংবিধান সংশোধন করার দিকটা ছেড়ে দিলে আর একটা দিক আছে সেটা হচ্ছে সংবিধান প্রয়োগ করার ক্ষেত্রে সরকার এমন নীতি গ্রহণ করতে পারেন যাতে ভারতবর্ষের দরিদ্র মানুষগুলির অবস্থা কিছুটা পরিবর্তন হতে পারে। কিন্তু সেদিক থেকে দেখা যাচ্ছে সংবিধানে যা আছে, আইন কানুন প্রয়োগ করার ক্ষেত্রে সরকার যেভাবে চলছেন, তাতে দরিদ্র মানুষগুলির অবস্থার পরিবর্তন করার ক্ষেত্রে বাধা সৃষ্টি করা হতে পারে, প্রতিবন্ধকতা সৃষ্টি হতে পারে। আমরা দেখছি একথা দিল্লি থেকে বলা হচ্ছে যে তাঁরা করবেন। বিরাট ভারতবর্ষ, ৬০ কোটি মানুষ, তাদের অবস্থার পরিবর্তনের সঙ্গে সঙ্গে এখানকার দরিদ্র শ্রেণীর মানুষদের অবস্থার পরিবর্তন করার জন্য ভারত সরকার একাই সব কিছু যদি করতে পারেন তাহলে সংবিধানের যে ফেডারেল স্ট্রাকচার আছে, ফেডারেল গভর্ণমেন্ট রাখার কোন প্রয়োজন ছিল না। তাহলে ইউনিয়ন গভর্নমেন্ট এবং স্টেট গভর্ণমেন্ট কেন হল। কিন্তু এটা রাখা হয়েছে এজন্য যে স্বায়ত্ত শাসন-এর অধিকার সম্পূর্ণভাবে ভোগ করে কোটি কোটি মানুষ সুবিধা ভোগ করতে পারবে। তার জন্য ফেডারেল স্ট্রাকচার তৈরী কল্মা হয়েছিল। কিন্তু আমরা শুনছি, এখন শুনতে পাচ্ছি দরিদ্র

মানুষদের জন্য যদি আমাদের কোন আইন করার অধিকার থাকেও, সেই আইন দিনের পর দিন রাষ্ট্রপতির সম্মতির অপেক্ষায় পড়ে থাকে। আমরা যদি আইন করি, সেই আইন কার্যকরী করার পথে বাধা আসে। দেখতে পাচ্ছি — প্রকাশ্যে একথা বলা হচ্ছে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে যে আমাদের নীতি আমাদের কর্মসূচী যদি গ্রহণ না কর, তাহলে যে কোন মুহূর্তে তোমাদের সরকারকে ভেঙে দেব। কেন্দ্রীয় সরকারের রাজ্য সরকারের প্রতি এই ভাষা। এটা আমার বানান গল্প নয়। পরশুদিন কেরালা বিধান সভায় এই আলোচনা হয়েছে। কংগ্রেস (আই) নেতা করুণাকরণ বলেছেন আমাদের কর্মসূচী যদি রাজ্য সরকার গ্রহণ না করে, তাহলে এক মুহূর্তের মধ্যে রাজ্য সরকার ভেঙে দেব, অবশ্য তাঁর একথার যোগ্য জবাব, সমুচিত জবাব কেরালার মুখ্যমন্ত্রী দিয়েছেন। এখানেও কংগ্রেস (আই) নেতা ভোলা বাবুর কণ্ঠে একই আওয়াজ শুনছি — "ভেঙে দেব"। তাঁদের কর্মসূচী তাঁদের নীতি আলাদা হবে, তাঁরা এক দলের, আমরা অন্য দলের, আমাদের নীতি এবং কর্মসূচী আলাদা হবে। আমাদের কর্মসূচী এবং নীতি অনুযায়ী যদি আমরা কাজ করতে না পাই, সেখানে যদি পদে পদে বাধা সৃষ্টি করা হয়, তাহলে আমার মনে হয়, এই মহাদরিদ্র মানুষগুলির, কোটি কোটি নিরন্ন মানুষগুলির অশিক্ষিত মানুষগুলির অবস্থা ফেরাবার জন্য কোন কর্মসূচী গ্রহণ করার অধিকার থেকে যদি রাজ্য সরকারকে বঞ্চিত করা হয় — এবং আজকে সেই ষড়যন্ত্র চলেছে, কন্সটিটিউশনের যদি এই সীমাবদ্ধতা থাকে, তাহলে কারও ক্ষমতা নাই, এশিয়ার মুক্তি সূর্য কেন, তার ক্ষমতায় কুলোবে না, পৃথিবীর মুক্তি সূর্য হলেও ক্ষমতায় কুলোবে না। ৩০ বছর গিয়েছে আমরা দেখেছি, ৩০ সেঞ্চুরি পার হয়ে গেলেও কোন মুক্তি সূর্যের ক্ষমতা নাই, এই কাঠামোর মধ্যে দরিদ্র মানুষের — তপসিলী শ্রেণীর তপসিলী জাতির, সারা ভারতবর্ষের তপসিলী মানুষদের অবস্থার পরিবর্তন করতে পারে, মুক্তি সূর্য দ্বারা ঘটে উঠবে না এবং কোন দিন হবে কিনা জানি না, এই কাঠামোর মধ্যে। আমরা ৩০ বছর ধরে দেখেছি, নানাভাবে চেষ্টা করার প্রস্তাব এসেছে, নূতন নূতন পরীক্ষা নিরীক্ষা চলেছে, নানা প্রশ্নের উদ্ভব হয়েছে। যে কথা করুণাকরণ কেরালাতে বলেছেন, সে কথা এখানে ভোলা বাবুও বলছেন যে ৩৬৫ ধারা নিয়ে আসব, এই ভাষা তাঁরা বলছেন, এই অবস্থায় দরিদ্র মানুষদের অবস্থার কি করে পরিবর্তন হতে পারে? আজ পূর্ণ স্বায়ত্ত শাসন গড়ার কথা, সারা ভারতবর্ষের রাজ্যগুলিকে সেই ক্ষমতা দিতে যদি অপারগ হন, — যে ষড়যন্ত্র চলেছে, — কারও ক্ষমতা নাই এককভাবে এই ভারতবর্ষের চেহারা পাল্টাতে পারে।

এইজন্য আজকে সবিনয়ে বলব, এইসব ভয় কাকে দেখাচ্ছেন, এ তো ফেডারেল গভর্ণমেন্টের সঙ্গে খাপ খায় না। যেদিন কন্সটিটিউশান তৈরী হয়েছিল তখন যতই সীমাবদ্ধতা থাক না কেন সেদিন কিন্তু এসব ভেবে এটা তৈরী করা হয় নি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নারায়ণপুরে একটি ঘটনা ঘটল, বিহারেও আবার একটি ঘটনা ঘটেছে, উত্তর প্রদেশের নারায়ণপুর রাজ্য সরকারের আয়ত্বাধীন একটি এলাকা, সেখানে প্রধানমন্ত্রী যেতে পারেন কিন্তু পারেন না বা যাবেন কি যাবেন না সেকথা না হয় ছেড়েই দিলাম কিন্তু আইন-শৃঙ্খলার প্রশ্ন — যারা সংখ্যালঘু সম্প্রদায়ের লোক, সমাজের পিছিয়ে পড়া লোক তারা হয়ত সেখানে উপদ্রুত হয়েছেন এবং সেইজন্যই এটা সকলের চিন্তার বিষয় কিন্তু সেটা কি ভাবে মীমাংসা করা যায় তার রাস্তা কি কন্সটিটিউশানে বাতলানো নেই? নিশ্চয় আছে। কিন্তু পদক্ষেপ কি কন্সটিটিউশানের

সেই বিধান অনুযায়ী নেওয়া হয়েছিল? আমি বলতে চাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানেই আমার অদ্ভুত লাগছে যে যেখানে কন্সটিটিউশানে বলা আছে পরিষ্কারভাবে যে — Relation between the States and the Union Govt. ২৫৬ ধারায় বলা আছে Obligation of the State Government and the Union Government. সেখানে এইসব ঘটছে। তা ছাড়া ২৫৭ ধারায় বলা আছে ইউনিয়ান গভর্ণমেন্ট কি ভাবে কতখানি স্টেট গভর্ণমেন্টকে কনট্রোল করবে। স্যার, এগুলি কোনটাই ব্ল্যানকেট প্রভিসান নয়। যেখানে একটা ফেডারেল গভর্ণমেন্টের সম্পর্কের প্রশ্ন সেখানে একতরফা ভাবে কোন কিছুই হতে পারে না, পৃথিবীর কোন ফেডারেল গভর্ণমেন্টের ইতিহাসে কখনও এ ঘটনা ঘটে নি। তা ছাড়া আরও তাজ্জবের ব্যাপার যেটা সেটা হচ্ছে Relation between the State Government and the Union Government এর যে জায়গাটা আছে তার সঙ্গে ডাইরেকশানের কথাটা ভোলা বাবু নিয়ে এসেছেন সংবিধানের ৩৬৫ ধারায়। মজাটা দেখুন, যেখানে রিলেশানসিপ ডিফাইন করা হল ৩৬৫ ধারায় সেখানে ঢোকানো হল না। ৩৬৫ ধারার কোথায় আছে — মিসলেনিয়াসে। আমি মাননীয় বিচার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, কন্সটিটিউশানটা দেখবেন, অদ্ভুত ব্যাপার, ২৫৬ ধারায়, ২৫৭ ধারায় বলা হল অবলিগেশান কি আছে, না আছে, কনট্রোল কি ভাবে করা হবে, না হবে এবং না করলে কি হবে, আর ৩৬৫ ধারার মিসলেনিয়াসের ভেতরে ঢুকিয়ে দেওয়া হল চোরাগোপ্তাভাবে যে যদি ডাইরেকসান না মান তাহলে কন্সটিটিউশানাল ব্রেক ডাউন, কন্সটিটিউশানাল মেশিনারী একটা স্টেট চলছে না সেটা প্রমাণিত হবে। ৩৬৫ ধারার কথা আমি বলেছি — ডাইরেকশানের কথা সেটা যেমন আছে, এডমিনিস্ট্রেটিভ রিলেশান যেখানে ডিফাইন করা হয়েছে সেখানে নেই, সেখানে আরও একটি ধারা এখনও আছে, আর্টিকেল ৩৫৬, আমি আগেই বলেছি যে, যে ধারাটি আছে সেখানে বলা হয়েছে একটা কাউন্সিল তৈরী করতে হবে। কেন হবে? সেই কাউন্সিলের কাজ কি হবে? আমি কন্সটিটিউশান থেকে সেই অংশটা এখানে পড়ে শুনিয়ে দিচ্ছি। Provision with respect to an inter-state council, establishment of a council to enquire, advise, investigate, discuss, make recommendations on disputes and subjects of common interest between states or between states and the union for better coordination of policy and action.

[2-40 — 2-50 P. M.]

যেটুকু স্বায়ত্ব শাসনের অধিকার কন্সটিটিউশনে স্বীকৃত হয়েছে তার মধ্যে এই বিধান হচ্ছে অত্যন্ত উল্লেখযোগ্য একটা বিধান। এই বিধান অনুযায়ী যখন এইভাবে একটি রাজ্যের সঙ্গে আর একটি রাজ্যের বিরোধ উপস্থিত হচ্ছে, বিভিন্ন বিষয়ে যখন কেন্দ্রের সঙ্গে একটি রাজ্যের বিরোধ উপস্থিত হচ্ছে এবং বিশেষ করে এ্যাডমিনিস্ট্রেটিভ রিলেশানস নিয়ে বিরোধ দেখা দিচ্ছে তখন সংবিধানের এই যে সুস্পষ্ট নির্দেশ, এই সুস্পষ্ট নির্দেশ অনুযায়ী কেন রাষ্ট্রপতি কাউন্সিল তৈরী করেন নি এবং যেভাবে নির্দ্ধারণ করা হয়েছে সেই ভাবে সেই বিরোধগুলি মীমাংসা করার ব্যবস্থা কেন করা হচ্ছে না? আজকে এটা অবাক লাগছে যে সেই সব দিকে তারা যাচ্ছেন না। আজকে এই কথা ভুললে চলবে না যে এই সব ধারা পাল্টানো

হবে না। কারণ তাদের ধ্যান ধারণায় তারা যে ধরনের ফেডারাল গভর্নমেন্ট গড়ে তুলতে চান সেখানে বোধ হয় স্বায়ত্ব শাসন স্টেট অটোনমির কোন স্থান থাকবে না। ভারতবর্ষে আজকে সেই অবস্থা হতে চলেছে। আমরা জানি জম্মু এবং কাশ্মীরকে কন্সটিটিউশন অর্ডার ১৯৫৪-এ কি কি অধিকার দেওয়া হয়েছে স্টেট অটোনমি মডেল হিসাবে। আজকে কেউ যদি সেটা তুলে ধরে তাহলে ৩৫৬, ৩৫২-র ডাইরেকশান কোথায়? স্টেট অটোনমির ক্ষেত্রে মোস্ট ভাইটাল প্রত্যেকটি ধারার ক্ষেত্রে জম্মু এবং কাশ্মীরকে একসেপশান দেওয়া হয়েছে। মডিফিকেশান এমনভাবে করা হয়েছে যে কন্সটিটিউশন থেকে অনেক সরে আসতে হয়েছে। আজকে যদি সেই প্রশ্ন ওঠে যে দ্যাট ইজ দি মডেল — আজকে ভারতবর্ষে যে রাজনৈতিক পরিবর্তন হয়েছে সেই রাজনৈতিক পরিবর্তনের ক্ষেত্রে জম্মু কাশ্মীরকে যে ধরনের অটোনমি দেওয়া হয়েছে ভারতবর্ষের বিভিন্ন রাজ্যকে সেই ধরনের অটোনমি দেওয়া হবে কি হবে না অথবা ভায়া মিডিয়া কিছু করা হবে কি হবে না, সেই সব বড় প্রশ্নের মীমাংসা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে করতে হবে। এই মীমাংসার সঙ্গে মনে রাখতে হবে যে ভারতবাসীর ভাগ্য পরিবর্তন নির্ভর করছে শুধু তপসিল জাতি বা উপজাতিদের ক্ষেত্রে নয় — যদি এই সব প্রশ্নের মীমাংসা না হয় তাহলে পদে পদে বাধা সৃষ্টি হবে। আমরা ভাল কাজ করতে চাই। কিন্তু দেখতে পাচ্ছি তারা নানা প্রশ্ন তুলে আমাদের ভাল কাজগুলিকে কিভাবে আটকে রাখা যায় সেই চেষ্টা করা হচ্ছে। আমি একটি দৃষ্টান্ত দিচ্ছি। আমি আর বেশী সময় নিতে চাই না — অসংখ্য দৃষ্টান্ত আছে। ২।।/৩ বছর আগে আমরা এই বিধানসভায় অনেকগুলি আইন পাশ করেছি, যে আইনগুলির সম্মতি সঙ্গে সঙ্গে পাওয়া যায় নি। এইগুলির সম্মতি যদি সঙ্গে সঙ্গে পাওয়া যেত তাহলে পরে ঐ তপসিল জাতি ও উপজাতি গরীব মানুষের অনেক উপকার হত। কিন্তু কিসের জন্য, কার কল্যাণে, কার প্রয়োজনে সেই আইনগুলির সম্মতি সঙ্গে সঙ্গে দিয়ে দেওয়া হল না? এই অবস্থায় শুধু মামুলি রিজার্ভেশানের দ্বারা আসন সংরক্ষণের ব্যবস্থা করে আমাদের ইতি করা হচ্ছে। ওখান থেকে রজনী দলুই মহাশয় এশিয়ার মুক্তি সূর্য নাকি ছিলেন বলে তো অনেক কথাই বলে গেলেন। কতগুলি আসন সংরক্ষণের জন্য দেরী হয় না, যে আসন আছে সেদিকে লক্ষ্য যখন ইন্দিরা গান্ধীর তখন এই পরিকল্পনায় আসন সংরক্ষণের ব্যবস্থা সম্পর্কে আপনাদের ধ্যান ধারণা কিরকম সেটা আমরা বেশ ভাল করেই বুঝি। কিন্তু আসন সংরক্ষণের ব্যবস্থা করে যদি শ্রীমতী ইন্দিরা গান্ধী মনে করেন ভারতবর্ষের ইতিহাসে একটা বিরাট পরিবর্তন এনে দিলেন — ভারতবর্ষের লোক ৩০ বছর ধরে এদেশে ফেডারেল গভর্ণমেন্ট কিভাবে কাজ করছেন, কেন্দ্রীয় সরকার কিভাবে কাজ করছেন, ভারত সরকার কিভাবে কাজ করছেন, তা দেখেছেন। তারা এত সহজে ভুলবেন না। এমন কি যে তপসিলী জাতি ও উপজাতিদের জন্য আইন করা হচ্ছে, আসন সংরক্ষণের ব্যবস্থা করা হচ্ছে তার মধ্যে একজনকেও খুঁজে পাওয়া যাবে বলে আমি মনে করি না যারা শুধু এটাকেই সব বলবেন যে, আহা মরি আমরা কি পেয়েছি। এই বিলে সেই অবকাশ নেই। কাজে কাজেই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে প্রস্তাব মাননীয় বিচার বিভাগীয় মন্ত্রী এখানে উপস্থাপিত করেছেন আমি সেই প্রস্তাবকে সম্পূর্ণ সমর্থন করে এই হাউসে আপাতত আমার বক্তব্য শেষ করছি।

[29th February, 1980]

**শ্রী ভবানী মুখার্জি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, সংবিধান সংশোধনের ৪৫তম যে সংশোধন বিল এটা পার্লামেন্টে অর্থাৎ লোকসভায় এবং রাজ্য সভায় গৃহীত হয়েছে এবং এটাকে রাজ্যে রাজ্যে পাঠানো হয়েছে অনুমোদনের জন্য। এটা অনুমোদন করার জন্য আমরা এই হাউসে সবাই মিলিত হয়েছি। আমার আগে অনেক বন্ধু বলে গেছেন। আমরা বিশেষ করে জানি যে ভারতবর্ষের এক বিরাট সংখ্যক জনসংখ্যা অত্যন্ত অনুন্নত এবং শুধু সামাজিক ও অর্থনৈতিক দিক থেকে অনুন্নতই নয়, হিন্দু ধর্মের কল্যাণে তাদের মানুষ হিসাবেই বিবেচনা করা হয় না। এ এক অদ্ভুদ অবস্থা এবং এই অন্ধকারের দিক কাটাতে না পারলে এই জাতি বা দেশের অগ্রগতি কিভাবে হবে সেটা একটা কঠিন সমস্যা। এটাকে কাটাতেই হবে, না হলে গণতন্ত্রের প্রসার হবে না। মূলতঃ দেখতে পাচ্ছি আসন সংরক্ষণের মধ্য দিয়ে তপসিলী জাতি এবং উপজাতিদের সত্যিকারের উন্নতি হচ্ছে না। তা হবে আমরা মনে করি না এবং বিশ্বাসও করি না। এটা করা হয়েছে অবস্থার চাপে পড়ে। কিছু না করলেই নয়, সমাজে একটা সঙ্কট সৃষ্টি হবে সেই অবস্থার এটা করা হয়েছে এবং আমাদের কাছে এসেছে। আমার বন্ধু রজনী কান্ত দলুই মহাশয় বললেন এশিয়ার মুক্তি সূর্য শ্রীমতী ইন্দিরা গান্ধীর এ এক অবদান। তাহলে তো বৃটিশ অনেক ভাল — ইংরাজ রাজত্বে মুসলিমদের জন্য আসন সংরক্ষিত ছিল। এশিয়ার মুক্তি সূর্যের প্রয়োজন নেই, ইংরাজ তো অনেক ভাল কাজ করেছে, সতীদাহ বন্ধ করেছিল, মুসলিমদের জন্য আসন সংরক্ষণ করেছিল। যখন ভারতবর্ষ দু ভাগ হয়ে গেল তখন সিডিউলড কাস্ট সিডিউলড ট্রাইবস হয়ে পড়লো দেশে এক বিবাট সমস্যা। আপনারা জানেন মহাত্মা গান্ধী জাতীয় আন্দোলনের সঙ্গে সঙ্গে হরিজনদের আন্দোলন করেছিলেন। হিন্দুদের মধ্যে থেকে হরিজনদের সংরক্ষণ দেওয়া যায় তার আন্দোলন তিনি করেছিলেন। বৃটিশ সাম্রাজ্যবাদ সিডিউলড কাস্ট এন্ড ট্রাইবসদের জন্য আলাদা ইলেকটোর‍্যাল রোল করেছিলেন। মহাত্মা গান্ধী তাহা প্রত্যাহারেব জন্য অনশন করেন। ফলে তাহা প্রত্যাহৃত হয়, তবে আসন সংরক্ষিত হয়। যিনি সংবিধান রচনা করলেন সেই ডঃ আম্বেদকার যদিও তিনি বুর্জুয়া শ্রেণীর লোক তবুও তিনি সিডিউলড কাস্ট ট্রাইবস শ্রেণীর উন্নতিব জন্য চেষ্টা করেছিলেন। তিনি নিজে স্বীকার করেছিলেন যে তিনি সমস্ত সিডিউলড কাস্ট ও ট্রাইবসদের ভোট পেয়েও অন্য শ্রেণীর ভোটে পরাস্ত হয়ে গেলেন। তাই তপসিলীরা যদি পৃথক ভোটার তালিকা চান, সেটা কি জোর ক'রে অযৌক্তিক বলা যাবে — যদি জাতপাতের দৃষ্টিভঙ্গী দিয়ে — উন্নতির কল্পনা করা হয়। আমাদের সংবিধান রচয়িতারা অন্তত এটা ভেবেছিলেন যে এটার প্রয়োজন তাই এটা করেছিলেন। আমরা ৪০ বছরের জন্য সংরক্ষণ চাইছি তার পর হয়তো ৫০ বছর হবে ৬০ বছব হবে।

[2-50 — 3-00 P. M.]

কত বছর হবে তা কেউ বলতে পারে না। আসলে শুধু আসন সংরক্ষণ ক'রে তাদের কোন সমস্যার মীমাংসা হচ্ছে না। কয়েকটি এম. এল. এ, এম. পি'র আসন, কয়েকটা সরকারী চাকুরীর মাধ্যমে ২২ কোটি লোকের সমস্যার সমাধান হয়ে যাবে? আর যেখানে সবচেয়ে বেশী ভূমি সমস্যার সঙ্গে জড়িত — আপনারা এবং আমরা সকলেই জানি — এই সিডিউলড কাস্ট হচ্ছে গ্রামের সবচেয়ে তলাকার শোষিত শ্রেণী। আবার আমাদের ধর্মের দিক

থেকে, আমাদের ধর্মের এমনই বৈশিষ্ট এবং সেই সম্পর্কে আমাদের বন্ধু রাম মূর্তি ঠাট্টা করে একটা কথা বলেছিলেন। তিনি এই চতুর্বর্ণ সম্পর্কে বলেছিলেন যে আমাদের লর্ড কৃষ্ণ, তিনি গীতায় বলেছেন, আমি চতুর্বর্ণ সৃষ্টি করেছি। এই সম্পর্কে তার মনে আঘাত এসেছিল সে জন্য রাম মূর্তি রাজ্যসভায় বলেছিলেন যে —

I do not understand and why that bloody God choose only this country — this unfurtuate country of India to create all these classes and why he did not choise any other country in the world.

[ **শ্রী সন্দীপ দাস :** আপনারা তো আপার কাস্ট লীডারশিপের পার্টি। ]

আপনারা যে ভাবেই ব্যাখ্যা করুন না কেন, আমরা কাজের ভিত্তিতে চলি। যাই হোক, আসল কথা হচ্ছে যে ঐ ভাল কাজগুলি বামুনরা করবে। ক্ষত্রিয়রা যুদ্ধ করবে, দখলে রাখবে। আর যেগুলি মাটি চষার কাজ সেগুলি শূদ্রদেরই করতে হবে। আমরা জানি যে যদি বেদ পড়ে কোন শূদ্র তবে তার কানে সীসে ঢেলে দেওয়া হবে। যাই হোক, এ নিয়ে অনেক ব্যাখ্যা আছে। আমাদের এই ব্যাপারে আলোচনা করার প্রয়োজন নেই। এই শোষণ প্রতিরোধের জন্য যে গণতান্ত্রিক আন্দোলন, আমাদের পশ্চিমবঙ্গে সেই আন্দোলন শক্তিশালী বলেই আজকে আমরা গৌরব করতে পারি এখানে হরিজন হত্যার ঘটনা ঘটার সম্ভাবনা খুবই কম। এখানকার মানুষ সেই রাস্তায় চলবে না। বেলচির মত ঘটনা এখানে ঘটবে না। কারণ এখানকার মানুষ অনেক গণ আন্দোলনের মধ্যে দিয়ে দাঁড়িয়েছে। এই যে সংরক্ষণের সামান্য ব্যবস্থা আছে, এখন এটাকে অন্ততঃ বাঁচাতে হবে। এটা বাড়ানোর প্রশ্ন রয়েছে। অনেকে দাবী করেছেন যে ইন্দিরা গান্ধী এটাকে এনে মহৎ কাজ করেছেন — আমি বলছি যে শ্রীমতী গান্ধী যে বাধার সৃষ্টি করেছেন? এটা পাশ হবার পথে। ভারতবর্ষে ২২টি রাজ্য আছে। অন্ততঃ ১১টি রাজ্যের অনুমোদন পেতে হবে এটাকে পাশ করতে গেলে। তিনি ৯টি রাজ্যের বিধানসভা ভেঙ্গে দিলেন। সেই সব রাজ্যের বিধানসভার কোন মত নেওয়া হল না। আজকে ছোট ছোট যে কয়টা রাজ্য আছে তাদের জনসংখ্যা ভারতের মোট জনসংখ্যার অতি সামান্য অংশ। তাদের জোট পাকিয়ে এগারটির অনুমোদন পাওয়া খুবই কষ্টকর। আর পেলেও ভারতের মোট জনসংখ্যার অতি সামান্য অংশ তারা হবেন। আর যদি এগারটির অনুমোদন পাওয়া না যায়, তাহলে আগামী যে নির্বাচন আসছে সেখানে সিডিউলড কাস্ট, সিডিউলড ট্রাইবস-এর কোন সিট থাকবে না। এইভাবে বিধানসভা বাতিল ব্যবস্থা। এটাও সেই স্বৈরচারী। এরই ফলে অবস্থা যা দাঁড়িয়েছে যে সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবসদের জন্য যেটুকু করার আছে সেটাও ইম্পলিমেন্ট করা যাবে না। সেদিক থেকে যদি বলি ইন্দিরা গান্ধী বাধার সৃষ্টি করেছেন, তাহলে কি অন্যায় হবে? আপনারা জানেন যে এখন ব্যাকওয়ার্ড ক্লাস-এর প্রশ্ন এসে গেছে। আগে ছিল সিডিউলড কাস্ট, সিডিউলড ট্রাইবস, এখন আবার ব্যাকওয়ার্ড ক্লাসের প্রশ্ন এসে গেছে। বিহারে এই সব নিয়ে কি হয়েছে সেটা আপনারা জানেন? বিভিন্ন জায়গায় এর ফল কি

হয়েছে? এর ফলে ঐসব গরীব শ্রেণীর মধ্যে থেকে কিছু ভেস্টেড ইন্টারেস্ট সৃষ্টি হয়ে যায়, যারা এই আসন সংরক্ষণ ব্যবস্থা বাঁচিয়ে রেখে দিতে চায়। আজকে তারা ব্যাকওয়ার্ড ক্লাসকে বাঁচিয়ে রাখতে চায় কারণ এগুলি তাদের দরকার ইলেকশান জেতার জন্য। এম. পি., এম. এল. এ. হবার জন্য এবং কায়েমী স্বার্থের সেবা করার জন্য। বিভিন্ন গরীব মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করা হচ্ছে এবং সমাজে সত্যিকারের যে গণতান্ত্রিক আন্দোলন, সেই আন্দোলন-এর পথে বিভেদ সৃষ্টি করার কৌশল হিসাবে ব্যবহার করছে। আজকে সমস্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। বিশেষ করে যারা বৈজ্ঞানিক সমাজতন্ত্রে বিশ্বাসী, মার্কসবাদে যারা বিশ্বাস করেন, এই যে বিভেদ সৃষ্টির কৌশল সেই সম্পর্কে আমাদের সতর্ক হয়ে, গণ আন্দোলনের ঐক্য সম্বন্ধে সজাগ হয়ে কাজ করতে হবে। আজকে ৩৩ বছর দেশ স্বাধীন হয়েছে এর মধ্যে গরিবী হটানোর জন্য তপসিলীদের উন্নতির জন্য আমাদের এশিয়ার মুক্তি সূর্য নাকি অনেক কাজ করেছেন। তিনি সিডিউলড কাস্টের উন্নতির জন্য কি কাজ করেছিলেন? আমি রিপোর্ট Of the Comissioner of scheduled castes and scheduled tribes থেকে একটু পড়ে শোনাচ্ছি। এই রিপোর্টে বলছেন, — এই ভদ্রলোক তো ওনার অধীনস্থ কর্মচারী ছিলেন। এই রিপোর্ট হচ্ছে ১৯৭৬-৭৭ পর্যন্ত। ১৯৭৭ সাল পর্যন্ত টোটাল পিরিয়ডের রিপোর্ট, তার মধ্যে ওঁদের জরুরী অবস্থাও আছে, ১৯৭৫-৭৬ সাল, সেটাও কভার করছে। এই কমিশনার কি বলছেন, সিডিউলড কাস্টের শিক্ষা সম্পর্কে,—

"The progress of education among the scheduled castes and tribes is still very poor. Our constitution makes it incumbent on the states to provide free and compulsory education to every child upto the age of 14 years. There are many instances of tribal communities amongst whom the literacy in 1971 census had actually gone down compared to 1961 cansus. In fact there are some tribal communities who are almost at zero level of literacy". এটাই হচ্ছে শিক্ষার অবস্থা। আমি বেশী পড়ছি না, এই বইটা পড়লে দেখবেন সিডিউলড কাস্টের অবস্থা কি শোচনীয়। এই ৩৩ বছরে এত প্ল্যান করা হয়েছে, কিন্তু কি অবস্থা, তার বর্ণনা এতে আছে। আর একটা জায়গা একটু পড়ে শোনাচ্ছি এমন কি এই যে ব্যাঙ্ক ন্যাশন্যালাইজেশন করা হয়েছে, সেই সময় বলা হয়েছিল ব্যাকওয়ার্ড ক্লাস, অনুন্নত লোকেরা যাতে আর্থিক সাহায্য পেতে পারে, দাঁড়াতে পারে তার জন্য ব্যবস্থা করা হবে। সেই প্রসঙ্গে ওঁরা রিপোর্ট দিচ্ছেন,—

"The planned efforts of last Four Five year Plans were supposed to go a long way in raising the levels of living of the scheduled castes and scheduled tribes and to ensure them to occupy their rightful places with other sections of the people. Facts, however, have believed this expectation so far".

আর এক জায়গায় বলেছেন,

"With the nationalisation of banks in 1969 it was expected that the scheduled castes and scheduled tribes would derive tangible benefits by way of adequate financial assistance at reasonable rates of interest

but no strategy was evolved to know as to what extent the credit needs of the backward classes were being satisfied by these banks. The much publicised scheme of differential rate of interest launched in 1972 for weaker sections of the society was not found inadequate to answer productive credit requirements of scheduled castes and scheduled tribes''.

এইগুলো হচ্ছে না কেন? সরকারী কর্মচারী, ইন্দিরা গান্ধীর জরুরী অবস্থার সময় উনি একজন বড় কর্তা, তিনি একটা জায়গায় কারণটার উল্লেখ ক'রেছেন দেখুন,—

''During the last two years under report a number of socieo-economic measures were initiated by the Central and State Governments for meeting lot of the scheduled castes and scheduled tribes. But what needs to be emphasised is that for effective implementation of basic socio-economic measures it is necessary that a very high degree of will at the political level and at the level of bureaucracy should be manifested''.

আপনি লক্ষ্য করবেন কথাটা, হাই ডিগ্রী অব উইল এ্যাট দি পলিটিক্যাল লেভেল। উচ্চ সরকারী কর্মচারী হয়েও তিনি বলতে বাধ্য হয়েছেন হাই ডিগ্রী অব উইল এ্যাট দি পলিটিক্যাল লেভেল এটাই নেই। দিস ইজ দি থিং। এমন কি যেটুকু কাগজে কলমে গণতন্ত্রে অধিকার আছে, এই সব দুর্বল লোকেদের নামে, গান্ধীজীর নাম করে প্রতি বছর রামধুন গান গাওয়া হয়। কিন্তু তাদের জন্য কোন কিছু করবার ইচ্ছা নেই, এ্যাট দি পলিটিক্যাল লেভেল। রুলিং পার্টির মধ্যে যাঁরা আছেন, তাঁরা এই সব শ্রেণীর বিরুদ্ধে। গরীব মানুষ যাতে উঠে দাঁড়ায়, তা তাঁরা চান না। ব্যুরোক্রাসিদের মধ্যে তো কথাই নেই, উচ্চ শ্রেণীর পক্ষ থেকে তো চানই না যে ব্যুরোক্রাসি উঠে যাক। কারণ এদের এক্সপ্লয়েটেশনের উপর ভিত্তি করে তাদের সম্পদ।

[3-00 — 3-10 P. M.]

আজকে ঘন ঘন হত্যাকান্ড ঘটছে। আপনারা কাগজে দেখেছেন বিহারে দু'দুটো ঘটনা ঘটে গেল। পিপড়াগ্রামের ঘটনার কথা আপনারা সকলেই জানেন। তামিলনাড়ুতে ঐ একই ঘটনা ঘটেছে। কিন্তু এই সমস্ত ঘটনার কি কোন বিচার হচ্ছে? অসহায় লোকগুলি বিচারের সুযোগ পাচ্ছে না। সে সম্বন্ধেও ঐ কমিটির রিপোর্টে দেখুন কি বলছে,—

''In ordinate delays take place at various levels in the disposal of cases of atrocities on the scheduled castes and scheduled tribes in the course of law as a result of which a large number of cases are pending in these courts. Most of the scheduled castes and scheduled tribes victims of atrocities are socially and economically backward landless people and they do not have the required means to collect and

present prosecution evidence against the perpetrators of these atrocities who are generally well-to-do and influential people. Our laws with their rigid formalistic concept and procedure are apt to take their course without taking these facts into consideration. Unless our judiciary show more realism and the rules of evidence take cognizance of the utter backwardness and helplessness of the victims of the atrocities due to social and economic causes the ends to justice will not be met''.

এর ফলে আমরা দেখেছি কতগুলি বড় বড় ঘটনার সব আসামী খালাস হয়ে গেছে। আজকে যাঁরা গলাবাজী করছেন, তাঁদের সরকার ৩০/৩৩ বছর ধরে এই জিনিস চালিয়ে আসছেন এবং সেটা তাঁদের সরকারী দলিল থেকেই প্রকাশিত হয়েছে।

আমরা জানি এটা এই সমস্যার সমাধানের রাস্তা নয়। তবুও আমরা এটা চাইছি, কারণ আমরা চাই এই গরীব মানুষগুলির জন্য এখনই কিছু করতে এবং সেটা করা দরকার। তবে অন্য রাস্তায় এদের জন্য আরও বেশী করতে হবে। রজনী বাবু বলেছেন, আপনারা কি করেছেন? হ্যাঁ, সত্যি কথা আমরা কিছু করি নি, কোটি কোটি টাকা খরচ করে আমরা প্রত্যেকের বাড়ী সোনা দিয়ে বাঁধিয়ে দিতে পারি নি। কিন্তু আমরা গর্বিত যে, এদের জন্য আমরা আন্দোলন করেছি এবং সেই আন্দোলনের মধ্যে দিয়ে আমরা তাদের মানুষের মর্যাদা দিয়েছি। আমরা ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত তাদের নিয়ে গণ-আন্দোলন করেছি এবং ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত আমরা সিডিউলড কাস্ট সমাজকে গণ-আন্দোলনের মধ্যে দিয়ে মানুষের মর্যাদায় প্রতিষ্ঠিত করেছি। সম্প্রতি পঞ্চায়েত নির্বাচন হয়ে গেছে। আমাদের এখানে এমন অনেক পঞ্চায়েত আছে যেখানে তথাকথিত ভদ্রলোক বাবুদের জায়গায় সাঁওতাল, বাউড়ি, বাগদিরা প্রধান, উপ-প্রধান হয়েছেন। আগে সেখানে ভদ্র বাবুরা রাজত্ব করত। আজকে তাঁদের কাছে বি. ডি. ও. ইত্যাদি বড় বড় অফিসারদের যেতে হচ্ছে এবং তাঁদের নির্দেশে কাজ করতে হচ্ছে। এই সামাজিক মর্যাদা আমাদের গণ-আন্দোলনের ফলেই মানুষ পেয়েছে। আমরা জানি এই ধরনের গণ-আন্দোলনই হচ্ছে ভারতবর্ষের ঐ সমস্ত সিডিউলড কাস্ট এ্যান্ড সিডিউলড ট্রাইবস শোষিত মানুষগুলির অগ্রগতির এক মাত্র পথ। মানুষ এটা গণ-আন্দোলনের মধ্যে দিয়ে প্রমাণ করে দিয়েছে। সেই গণ-আন্দোলন আজকে আস্তে আস্তে হলেও ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির দিকে প্রসারিত হচ্ছে এবং আরও হবে, এই বিশ্বাস রেখে আমি এই সংবিধান সংশোধন প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় ভবানীবাবু অনুন্নত জাতিদের সম্বন্ধে যা বললেন তাতে আমি তাঁর সঙ্গে একমত। আমি তাঁকে সমর্থন করি, কিন্তু তিনি প্রগতিশীল আবেগে হিন্দু ধর্মের উপর আঘাত করেছেন এবং সেটা অত্যন্ত কুরুচিপূর্ণ হয়েছে বলে আমি মনে করি। তাঁর একটি উক্তি আমি খুবই আপত্তিজনক বলে মনে করি। আমি জানি না তিনি "শ্রীমদ্‌ভাগবত গীতা" পাঠ করেছেন কিনা। যদিও করে থাকেন তাহলে তার অর্থ জানেন কিনা জানি না। উনি এখানে রাম মূর্তির বক্তব্য স্থলে একটি বক্তব্য পড়তে গিয়ে বললেন যে, রাম-মূর্তি বলেছেন্ "ব্লাডি গড"। এটা অত্যন্ত অশালীন, অভদ্র, রুচিহীন কথা। আমি আপনাকে অনুরোধ করছি যে, আপনি দয়া করে এই কথাটি প্রোসিডিংস থেকে এক্সপাঞ্জ করে দিন। সি. পি. এম.-এর পক্ষ থেকে এখানে এই জাতীয় মন্তব্য করার আমি

প্রতিবাদ করছি।

গতবার এই বিধানসভায় ওদের প্রগতিশীলদের স্কুলের বইয়ে গণেশ হচ্ছে মুনাফা শিকারীর দেবতা এই কথাটা লেখার বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম আর আজকে উনি এই রকম ধরনের কথা উল্লেখ করলেন। আমি দাবী করছি, এই অভদ্র, অশালীন, রুচিহীন কথাগুলি এক্সপাঞ্জ করা হোক।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** আপনি বসুন। উনি পার্লামেন্ট প্রসিডিংস থেকে কোট্ করেছেন এবং যদি পার্লামেন্ট প্রসিডিংস থেকে কারেক্টলি কোট্ করে থাকেন এবং যদি এটা পার্লামেন্টে আন-পার্লামেন্টারি না হয়ে থাকে তাহলে এটা এক্সপাঞ্জ করা ঠিক হবে না। এই ব্যাপারে আমি রেকর্ড দেখব এবং রেকর্ড দেখে উনি যা কোট্ করেছেন দুটো মিলিয়ে দেখে আমি বলব।

(গোলমাল)

**শ্রী বিষ্ণুকান্ত শাস্ত্রী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উনি যা বলেছেন সেটা আন-পার্লামেন্টারি ..

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** I have already given my ruling and no discussion will be allowed after my ruling.

**শ্রী প্রদ্যোৎ কুমার মহান্তি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার রুলিং আমরা মেনে নিচ্ছি। আপনি বলেছেন দেখে বলব। ফর ক্লারিফিকেশান আমি এই কথা বলতে চাই মিঃ রামমূর্তি ইজ এ মেম্বার অফ দি আপার হাউস। তিনি যে কথাটা কোট্ করেছেন ইট ইজ এ ফ্যাক্ট এবং রাজ্যসভায় এটা আন-পার্লামেন্টারী বলে ডিক্লিয়ার করা হয় নি, দ্যাট পয়েন্ট ইজ রাইট। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে, উনি রামমূর্তির কথাটা কোট্ করে বললেন ব্লাডি গড। এখন আমি যদি বলি ব্লাডি ইসলাম তাহলে কি মুসলমানদের কথাটা শুনতে ভাল লাগবে? যদি বলি ব্লাডি ক্রাইস্ট তাহলে কি খৃস্টানদের শুনতে ভাল লাগবে? সেই রকম ব্লাডি গড বললে হিন্দুদের মনে লাগে। আপনি এই ব্যাপারে একটু দেখবেন।

**মিঃ ডেপুটি স্পীকার ঃ** I have already given my ruling. No discussion will be allowed. Now, I call upon Shri Shibnath Das.

**শ্রী শিবনাথ দাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ২৫শে জানুয়ারী যে ৪৫তম সংবিধান বিল পাশ হয়েছে এবং যেটা বিধানসভায় অনুমোদনের জন্য উত্থাপন করা হয়েছে আমি তাকে পূর্ণ সমর্থন করছি এবং সমর্থন করতে গিয়ে প্রথমেই কয়েকটি কথা বলতে চাই। শ্রীমতী ইন্দিরা গান্ধী তিনি যে রকম তার নিজস্ব উদ্দেশ্য কার্যকরী করতে অভ্যস্থ সেই রকম অভ্যাস নিয়ে কি সংবিধান সংশোধন করতে চেয়েছেন?

[3-10 — 3-20 P. M.]

যদি সেটা ঠিক না হয় আমার ধারণা তাহলে তাঁকে সাধুবাদ দেব। কিন্তু এতদিন ধরে তাঁর কার্যকারিতার ভূমিকাতে আমার সন্দেহ হচ্ছে। তবু আমি আশা করছি যে আমরা এই বিধানসভায় অত্যন্ত সদিচ্ছা সৎ উদ্দেশ্য নিয়ে এটাকে অনুমোদন করব। এ সম্বন্ধে আলোচনা করতে গিয়ে ইতিপূর্বে কোন কোন সদস্য এ সম্পর্কে মন্তব্য করেছেন যে এটা একটা রাজনৈতিক সিদ্ধান্ত হিসাবে গ্রহণ করা হয়েছিল। সংবিধান যাঁরা রচনা করেছিলেন তাঁরা অত্যন্ত চিন্তা করে লক্ষ্য করে, ভালমন্দ বিচার করে এই সিদ্ধান্ত নিয়েছিলেন। রাজনৈতিক দলের উদ্দেশ্য সিদ্ধির সুযোগ রাখতে চেয়েছিলেন আমরা নিশ্চয় সেটাকে মনে করতে পারি না। তাঁরা ভাল উদ্দেশ্য নিয়েই রচনা করেছিলেন, যদি কেউ সেটাকে খারাপ ভাবে নেন সেই দায় বা দায়িত্ব তাদের উপর বর্তাবে না। যারা এতদিন সমাজের নির্যাতিত, নিপীড়িত এবং বঞ্চিত হ'য়ে আসছে, তাদের রক্ষা করার জন্য রক্ষাকবচের চিন্তা নিয়েই তাঁরা এই ২৩৪তম সংস্থানটি রেখেছিলেন। কিন্তু আমরা অতীতের অভিজ্ঞতাতে যা দেখতে পাচ্ছি যে উদ্দেশ্যে এটাকে রাখা হয়েছিল সেই উদ্দেশ্য সম্পূর্ণরূপে ব্যর্থ হয়েছে, নির্যাতন এখন অবাধে চলছে। যে রাজনৈতিক দলই ক্ষমতায় আসুন না কেন, — যে দল যখনই ক্ষমতায় আসেন অন্য বিরোধীদল কেবল কাদা ছোঁড়াছুঁড়ি করেন, কেবল বিরোধিতার উদ্দেশ্যেই অন্যের উপর দোষ চাপিয়ে দেবার সুযোগ খোঁজেন, কিন্তু যেই আসুন না কেন তাদের রক্ষা করার জন্য যে যে ব্যবস্থা করা দরকার সেদিক থেকে কেউ এক পা এগোন না। এদের অর্থনৈতিক অবস্থা থেকে মুক্ত করা দরকার, কিন্তু সে ব্যবস্থা কেউ করেন নি শুধু কিছু টাকা তাদের জন্য নির্দিষ্ট করা হল কিন্তু সেই টাকাটা কিভাবে তাদের হাতে পৌঁছাতে পারে সে সম্বন্ধে কোন পরিকল্পনা সরকারের নেই। তাদের সামাজিক মর্যাদাটা সবচেয়ে বড় করে পাওয়া দরকার। দীর্ঘদিন ধরে সামন্ততান্ত্রিক যুগ থেকে বা আরও আগে থেকে যে তারা সমাজের উচ্চ বর্ণের মানুষের কাছ থেকে নির্যাতন ভোগ করে আসছিল, অথচ ওরাই সমাজকে বাঁচিয়ে রেখেছিল। এই সমাজের মন্দ কাজগুলো তাদের দিয়েই করিয়ে নেওয়া হত অথচ নির্যাতন তাদেরই উপর করা হত। বঞ্চিত তাদেরই করা হত। এই আমাদের বেদ, উপনিষদে, মনু সংহিতায় কিছু কিছু সংস্থান ও নির্দেশনামা রাখা হ'য়েছিল কে কে এই কর্ম করবে আর কে কে করবে না। ওদের কোন ভাল কর্মের সুযোগ থাকবে না। এমন কি নিম্ন বর্ণের বলে নির্দেশিত শ্রেণীর আধ্যাত্মিক চিন্তা বা কর্ম করা ছিল পাপ! এটাকে অস্বীকার করবার কিছু নেই। অনেকে বলছেন যে আমাদের ধর্মকে গালাগালি করা হচ্ছে ধর্মকে গালাগালি করার দরকার নেই, দরকার থাকতে পারে না কিন্তু যে উচ্চ বর্ণের মানুষ সেই সুযোগ নিয়ে এদের উপর নির্যাতন চালিয়ে গেছেন এটাকে কি অস্বীকার করতে পারেন? নিশ্চয় পারেন না, এবং আমার মনে হয় যিনি লোকসভাতে এই বক্তব্যটা রেখেছেন এই কথা মনে রেখেই বক্তব্যটা রেখেছেন। নির্যাতন এখনও বন্ধ হয় নি। ভারতবর্ষের সর্বত্র চলছে আমাদের পশ্চিমবঙ্গে অবশ্য মারামারি, খুনোখুনি ব্যাপকভাবে হয় নি কিন্তু অর্থনৈতিক নির্যাতন যে এখনও ব্যাপকভাবে চালান হচ্ছে সেটা কেউ অস্বীকার করতে পারবে না। তারা নিজেরা যাতে নিজেদের রক্ষা করতে পারে, শিক্ষাগত যোগ্যতা লাভ করতে পারে সে প্রচেষ্টা সার্থকভাবে করা উচিত। পশ্চিম বাংলায় যেখানে ১৫ ভাগ সিডিউল কাস্টের জন্য এবং ৫ ভাগ উপজাতিদের জন্য সংরক্ষণ রাখার ব্যবস্থা আছে সেখানে মাত্র

৫ ভাগ এবং ১ ভাগ সুযোগ লাভ করেছে। কাজেই এই সমস্যা যে ভাল ভাবে দেখা হচ্ছে এই কথা বলতে পারি না। যা হোক পশ্চিম বাংলা সরকার সংবিধান সংশোধনের সুযোগ নিয়ে তাদের আরও রক্ষা করবেন এবং তাদের আরও ভাল ভাবে অর্থনৈতিক সাংস্কৃতিক ও শিক্ষার দিক থেকে যাতে তারা উন্নত জীবন যাপন করতে পারে সে দিকে লক্ষ্য রাখবেন এই আশা রাখি। আমি আশা করি সরকার তাদের উন্নতির জন্য সর্ব প্রকার ব্যবস্থা গ্রহণ করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-29 P. M.]

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় বিচার মন্ত্রী মহাশয় ৪৫তম সংবিধান সংশোধন-এর যে প্রস্তাব পেশ করেছেন তাকে আমি পরিপূর্ণ সমর্থন করছি। এই সংবিধান সংশোধনের মধ্য দিয়ে তপসিল জাতি ও উপজাতিদের অধিকার রক্ষা তাদের চাকরী এবং আসন সংরক্ষণের ক্ষেত্রে সময় সীমা বর্ধিত করা হচ্ছে। কিন্তু বর্ত্তমান ধনতান্ত্রিক কাঠামোর মধ্যে তাদের কিছু সংবিধান গত কিছু সুযোগ দিলেই তাদের অধিকার রক্ষা করা সম্ভব নয়। গত দশ-কুড়ি বা তিরিশ বছরেও তাদের অবস্থার কোন উন্নতি হয় নি।

**মিঃ ডেপুটি স্পীকার :** র‍্যাটিফিকেশানের জন্য যে টাইম ফিক্সড ছিল সেটা ৩-২০ মিনিটে শেষ হয়ে যাবে। এখন Rule 290 of the Rules of procedure and conduct of Business in West Bengal Legislative Assembly. অনুসারে আমি Time is extended by half an hour. আমি ধরে নিচ্ছি হাউস এগ্রি করলো এই এক্সটেনসান।

**শ্রী মনোরঞ্জন রায় :** আমরা দেখছি যে চাকরির অধিকার রক্ষা করলেই চাকরী পাওয়া সম্ভব নয়। চাকরি পাবার জন্য যে উপকরণ দরকার সেটা সৃষ্টি করা হয় নি। আমরা দেখেছি যে গত ৩০/৩২ বছরেও তাদের এই অধিকার সংরক্ষিত ছিল — তাদের যোগ্যতা অর্জনের জন্য কিন্তু সেখানে তা তারা পুরাপুরি পারে নি। আমরা আজকে দেখছি যে তাদের ভাত কাপড়ের ব্যবস্থা হয় নি। বামফ্রন্ট গভঃ ক্ষমতায় আসার পর তাদের অধিকার রক্ষা ও তাদের জন্য পরিবেশ সৃষ্টি করেছেন। পরিবেশের মধ্যে তাদের মাতৃভাষায় শিক্ষা দানের সুযোগ করে দিয়েছেন — তাদের সাঁওতালী ভাষাকে অচিরেই মর্যাদা দেবার ব্যবস্থা করে দিয়েছেন — অর্থাৎ এই ভাষার মাধ্যমে তারা শিক্ষা লাভ করে তারা চাকরির যোগ্যতা অর্জন করতে পারবে। তারপর আমুল ভূমি সংস্কারের মধ্য দিয়ে তাদের অর্থনৈতিক জীবন যাপনের ব্যবস্থা করার ও খাওয়া পরা, শিক্ষা ও চিকিৎসা ইত্যাদির ব্যবস্থা তারা করতে পারবে। এ সব না করলে যতই চাকরির সংরক্ষণ করা হোক না কেন তারা সে সুযোগ নিতে পারবে না। ৩০ বছর ধরে এ সুযোগ ছিল কিন্তু কজন সে সুযোগ নিতে পেরেছে। অবৈতনিক শিক্ষা ব্যবস্থা যখন ছিল — অর্থাৎ তাদের বিনা পয়সার পড়ার ব্যবস্থা ছিল ও বই কেনার জন্য স্টাইপেন্ড এবং বোডিং-এর জন্য স্টাইপেন্ড পেত তখন দেখা গেছে যে সে সুযোগ বেশীর ভাগই যারা ধনী তারা পেত। সুতরাং এই চিন্তা ধারার মধ্য দিয়ে তাদের সে বিষয় পূরণ করা সম্ভব

হয় নি। সেইজন্য পশ্চিমবঙ্গ সহ বিভিন্ন জায়গায় যে সমস্ত বামফ্রন্ট সরকার আছে তারা যেমন মাতৃ ভাষায় শিক্ষার সুযোগ করছেন এবং ভূমি সংস্কার করার যে পরিবেশ সৃষ্টি করেছেন সেটা আজ লক্ষণীয়। সেইজন্য বলছি যে বাড়াবার প্রয়োজন হয় না যদি নাকি পরিবেশ সৃষ্টি করা হয়। অতএব যতক্ষণ না পর্যন্ত নূতন পরিবেশের মধ্যে দিয়ে নূতন একটা সংবিধান প্রনয়ণ করা ভারতবর্ষকে নূতন ভাবে গড়া সম্ভব হচ্ছে ততক্ষণ পর্যন্ত যেটুকু সুযোগ তাদের জন্য আছে তার মধ্য দিয়ে তাদের অধিকারকে আরও কিছু সময় রক্ষা করার জন্য যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে আমি সমর্থন করছি। এই সঙ্গে সঙ্গে বলছি আগামী দিনে যাতে গণ-আন্দোলনের মধ্যে দিয়ে সীমাবদ্ধ ক্ষমতার মধ্য দিয়ে তাদের সুযোগগুলি সদ্ব্যবহার করতে পারি তার চেষ্টা করতে হবে। এই প্রয়াসকে সামনে রেখে এই প্রস্তাব সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রী হাসিম আব্দুল হালিম ঃ** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, র‍্যাটিফিকেশানের জন্য যে রেজোলিউশান আমি মুভ করছি তা হাউসের সমস্ত রাজনৈতিক দলের সদস্যারা সকলেই সমর্থন করেছেন বলে আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি। কংগ্রেস (ই) পার্টির রজনী বাবু বলতে চেয়েছেন তাঁদের নেতৃ যিনি না কি এশিয়ার মুক্তি সূর্য তার তফসিলী জাতি ও উপজাতিদের উপর খুব দয়া। সংবিধান সংশোধন করলেই কি দয়া দেখান যায়? আমি জিজ্ঞাসা করি ৩০ বছর তো আপনারা ক্ষমতায় ছিলেন, কিন্তু তাঁদের জন্য কি করেছেন?

শুধু সংবিধান সংশোধন করে তাদের এম. এল. এ. তাদের এম. পি. লোকসভায়, রাজ্যসভায়, বিধানসভায় থাকবে, আর বাদ বাকি তাদের খুন করুক, তাদের মেয়েদের রেপ্ করুক, তাদের গ্রাম পুড়িয়ে দিক, এই ব্যাপারে তাদের দায়িত্ব নেই, এতে লজ্জা হওয়া উচিত। সেই ইন্দিরা গান্ধীর রাজত্বে বিহারে পরাশবিঘা গ্রামে তাদের নারীকে অপমানিত করা হয়েছে, ২ বছরের শিশুকে খুন করা হয়েছে। তারজন্য তিনি কি করেছেন? শ্রীমতী ইন্দিরা গান্ধী বলেছিলেন নারায়ণপুরে উত্তর প্রদেশ সরকার তফসিলী জাতিদের রক্ষা করতে পারে নি, সেইজন্য সেই সরকারকে ভেঙ্গে দেওয়া হয়েছে। বিহারে তফসিলী জাতিদের তাঁর সরকার রক্ষা করতে পারেন নি, তার জন্য তিনি কি পদত্যাগ করবেন? এইভাবে কাজ হয় না। তাদের অর্থনৈতিক অবস্থা, তাদের নিরক্ষরতার ব্যাপার, তাদের চাকরির ব্যাপার, তাদের ভূমির ব্যাপার, তাদের সামাজিক ব্যাপার, এই সবের যদি পরিবর্তন না করা যায় তাহলে কি শুধু সংবিধান সংশোধন করে দিলেই হয়ে যাবে? আমরা যারা বামপন্থী তারা জানি সামাজিক মৌলিক পরিবর্তন না হলে শ্রেণী বিভক্ত সমাজ ব্যবস্থায় এই সমস্ত হয়। সোসালিস্ট কান্ট্রির দিকে তাকিয়ে দেখুন সেখানে এইসব জিনিস নেই। ধনতান্ত্রিক বুর্জোয়া দেশে এইসব জিনিস দেখতে পাবেন। আমি আশা রাখব আগামী দিনে ভারতের সমস্ত মানুষ, শুধু তফসিলী জাতি উপজাতি নয়, হিন্দু মুসলমান সমস্ত মানুষ এই ব্যাপার নিয়ে একটা ব্যাপক আন্দোলন করবে, মানুষের মধ্যে চেতনা আনবে যাতে সমাজের এই দিকটার পরিবর্তন হতে পারে। এটা কি শুধু আইন করে দিলেই হয়ে যাবে? শুধু প্রশাসনিক ব্যবস্থা করলেই হবে? এতে সামাজিক, রাজনৈতিক দিক আছে, এইসব নিয়ে মানুষের কাছে যাওয়া বলা দরকার। আমি আশা করব এইসব নিয়ে সমস্ত মানুষ এগিয়ে আসবেন, সমাজের তবেই পরিবর্তন হবে। আর একটা কথা

বলতে চাই সেই হচ্ছে এ্যাংলো ইন্ডিয়ানদের ব্যাপার। তাঁরাও আমাদের দেশের মানুষ, তাঁদের সংখ্যা অনেক কম। তাঁদের মধ্যে অনেকে আমাদের দেশ ছেড়ে চলে যাচ্ছেন। কারণ, তাঁরা মনে করেন এটা আমাদের দেশ নয়। এটা মনে করার জন্য দায়ী কারা? আমরা। তাঁরা কোন সুযোগ-সুবিধা পান না। তাঁরা এই দেশে থেকে ভিন্ন দেশের লোক বলে মনে করেন। কিন্তু তাঁরা আমাদের দেশ ছেড়ে চলে যাবেন কেন? আমাদের সামাজিক, ভাষা ইত্যাদি নানা ব্যাপারে তাঁরা কাছে আসেন, এই দেশে থেকে নানা রকম উন্নয়নমূলক কাজে আমাদের সঙ্গে অংশ গ্রহণ করতে পারেন সেই দিকে লক্ষ্য করতে হবে, এইসব ব্যাপার নিয়ে চিন্তা করতে হবে। এই কথা বলে সবাইকে আর একবার অভিনন্দন জানিয়ে এই প্রস্তাবটি যেভাবে আছে সেইভাবে এই প্রস্তাবটিকে গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

The motion of Shri Hasim Abdul Halim that this House ratifies the amendment to the Constitution of India falling within the purview of the proviso to clause (2) of article 368 thereof, proposed to be made by the Constitution (Forty-fifth Amendment) Bill, 1980, as passed by the two Houses of Parliament, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 3-29 P. M. till 1 P. M. on Monday, the 3rd March, 1980, at the Assembly House, Calcutta.

# INDEX TO THE

# West Bengal Legislative Assembly Proceedings

# (Official Report)

Vol : 72-1, Seventy - Two Session February-May 1980

(The 15th, 18th, 19th, 20th, 21st, 22nd, 25th, 26th, 27th, 28th, and 29th February, 1980)

**Laying of Reports**